(a) what was the actual expenditure in the Budgets for the Scheduled Castes Component Plan under the Supplement Plan for 1981-82 and 1982-83 ; and

(b) the reasons why a portion of the funds provided for the Scheduled Castes Component Plans could not be utilised during the above periods ?

**Dr. Sambhunath Mandi** :— 1981-82 Rs 943.20 lakhs
1982-83 Rs. 928.76 lakhs

In the Budget under the State Supplement Plan provision for Special Central Assistance anticipated from Govt of India is shown. Against the budget provision of Rs 1100.00 lakhs and Rs. 1045.50 lakhs, amount of Rs 944 00 lakhs and Rs 1093 00 lakhs only were received as Special Central Assistance from the Govt. of India during the years 1981 82 & 1982-83 respectively The expenditure incurred is more or less nearer to the released amount of Central Assistance. The savings during 1982-83 is mainly due to late receipt of central assistance. The unspent amount is, however, being utilised during 1983-84.

**Demands and grievances of the Jute Workers**

*128 ( Admitted question No. *560. ) Shri ABDUL MANNAN : Will the Minister-in-charge of the Labour Department be pleased to refer to the Jute Strike which began from 16th January, 1984 and to State—

(a) what are the major demands and grievances of the Jute Workers and what is the attitude of Indian Jute Mills Association ; and

(b) what steps were taken by the State Government before 16th January, 1984 to avert the Strike ?

**Shri Santi Ranjan Ghatak** : - a) i) The major demands and grievance us of the Jute workers comprise of

i) Nationalisation of Jute Industry.

ii) Economic demands including rise in comings and rise in rate of neutralisation for computation of dearness allowance ; and

iii) implementation of decisions of labour Minister on the recommendations of Committies on Crades and Seales and work-load in terms of Tri-partite settlement of 1979.

(2) I. J. M. A. wanted introduction of piece rates in greater areas of operation and linking or 80% of carring with piece rates.

(b) The State Government held dialogues both separately and jointly to help the parties in arriving at some understanding so that the strike could be averted. Unfortunately, these afforts were not successful.

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয় শ্রমিকদের দাবীর কথা বললেন। আপনি নিজেও একজন শ্রমিক নেতা। এই দাবীগুলি রাজ্য সরকার যুক্তিসঙ্গত মনে করেন কিনা ? যদি যুক্তিসঙ্গত মনে করেন তাহলে তাঁদের দাবী পূরণের জন্য শিল্পপতিদের উপর কিভাবে চাপ সৃষ্টি করছেন জানাবেন কি ?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** রাজ্যসরকারের হাতে এমন কোন আইনানুগ ক্ষমতা নেই যে শিল্পপতিদের ডেকে বলবেন, আর তাঁরা মেনে নেবেন। শ্রমিকরা আন্দোলন করছেন।

**শ্রী আবদুল মান্নান :** আমি জানতে চাইছি, যুক্তিসঙ্গত মনে করেন কিনা ?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** রাজ্যসরকারের পথ থেকে এ-ব্যাপারে বলা হয়েছে যে দাবী নিয়ে শ্রমিকরা আন্দোলন করছেন, ষ্ট্রাইক করছেন—সেই দাবী অত্যন্ত ন্যায়সঙ্গত।

**শ্রী আবদুল মান্নান :** এটা কি সত্য যে র-জুট প্রডাকশন কমে গেছে বলে এই ধর্মঘট যাতে তাড়াতাড়ি মীমাংসা না হয়, তারজন্য মালিক পক্ষ টালবাহানা করছে ?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** মালিকপক্ষ অনেক রকম কথাই বলছেন। সেটাতো কোন প্রামাণ্য ব্যাপার নয়।

**শ্রী কমল সরকার :** এই ব্যাপারে তিন চারটি প্রশ্ন আছে, মন্ত্রী মহাশয় জবাব দেবার চেষ্টা করছেন। একটি মূল প্রশ্ন এর সঙ্গে জড়িত, সেটা হচ্ছে ৭০ কোটি মানুষ যেখানে বাস করে, সেই ভারতবর্ষের মাত্র ছয়টি পরিবার সমস্ত শিল্পকে গ্রাস করেছে, তাঁরা কিছুই করছেন না। আমি জানিনা এর কি জবাব দেবেন। মূল কথা হচ্ছে, আগেকার যা কিছু চুক্তি হয়েছিল—সেগুলো মানছেন না। অথচ এখন যেখানে ধর্মঘট আলোচনা আটকে যাচ্ছে তখন সেই চুক্তি শুধু মানলেই চলবে না। যেটা মূল দাবী, সেটা হচ্ছে শ্রমিকদের উপর চাপান বোঝা কমানো। এটা ঠিক কিনা সেটা মন্ত্রীমহাশয় বলবেন কি ?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** মালিকদের সঙ্গে এর আগে ১৯৭৯ সালে যে চুক্তি হয়েছিল তাতে দুটি ধারা ছিল, একটি হচ্ছে ওয়ার্ক লোড সম্বন্ধে, আর একটি হচ্ছে গ্রেড স্কেল সম্বন্ধে। আরও ছিল যে সরকার পক্ষ যে সুপারিশ করবেন, শ্রমমন্ত্রী যে সুপারিশ করবেন—উভয় পক্ষ তা মেনে নেবেন। শ্রমমন্ত্রী সেইমত সুপারিশও করেছিলেন—ও'রা মানেন নি। আজ যেটা হচ্ছে সেটা হচ্ছে পিস্‌রেট বাড়াতে বলছে শ্রমিকরা। অন্যদিকে শ্রমিকদের ন্যায়সঙ্গত দাবী যে কাজের চাপটা কমাতে হবে - সেটা সব জায়গায় বাড়াতে চাইছে মালিকরা। বিরোধিতার অন্যান্য কারণের মধ্যে এটাই হচ্ছে বড় কারণ।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—খুব ক্যাটাগরিক্যালি মালিক পক্ষ ওয়ার্ক লোড প্রশ্নে এই যে চুক্তি ভঙ্গ করছে এবং যার বিরোধীতা শ্রমিকরা করছে—এই চুক্তি ভঙ্গ করবার অপরাধে তাদের বিরুদ্ধে কোন ব্যবস্থা নেবার জন্য কোন আইন রাজ্যসরকারের হাতে আছে কিনা ? যদি থাকে তাহলে সেই আইনের মাধ্যমে কোন ব্যবস্থা নিয়েছেন কিনা ?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** এ-ক্ষেত্রে যে আইন আছে সেই আইন প্রয়োগ করে কোন লাভ হবে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** কেন লাভ হবে না সেটা মাননীয় মন্ত্রী অনুগ্রহ করে জানাবেন কি ?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** এই আইনে দুই চার পাঁচ টাকা জরিমানার ব্যবস্থা আছে, তাতে কোন লাভ হবে না।

শ্রী সরল দেব : এই গ্রেড স্কেল সম্বন্ধে মাননীয় শ্রমমন্ত্রী যে রেট দিয়ে ছিলেন, মালিকরা কি তার রেট্রোস্পেকটিভ, এফেক্ট দিতে রাজি আছে ?

শ্রী শান্তিরঞ্জন ঘটক : আমি ভেবেছিলাম সরলবাবু জানেন। উত্তর হচ্ছে 'না'।

**Relaxation of eligibility criteria for admission of Scheduled Castes and Tribes Candidates to Medical Colleges**

*129. ( Admitted question No. *574. ) Shri DIPENDRA BARMAN : Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) whether it is a fact that the Medical Council of India has recommended relaxation of the eligibility criteria for admission to seats reserved for Scheduled Castes and Tribes candidates at undergraduate level in Medical Colleges ; and

b) If so, what are the recommendation of the Medical Council of India and the percentage of relaxation in minimum marks for admission allowed to Scheduled Castes and Scheduled Tribes ?

[ 1-40—1-50 p. m. ]

**Dr. Ambarish Mukhopadhyay** :—a) Yes.

b) An extract from the relevant recommendation of the Medical Council of India has been laid on the table of the library of the Assembly.

**Filling up of different posts under Food and Supplies Department in Murshidabad**

*130. ( Admitted question No. *609. ) Shri HABIBUR RAHAMAN : Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) whether it is a fact that some posts of Chief Inspectors of Food, Sub -Inspector of Food, Upper Division Clerks and

Lower Division Clerks are lying vacant since a long time under the Food and Supplies Department in Murshidabad district and

(b) if so,—

(i) what is the sanctioned strength of such posts under the Food and Supplies Department in Murshidabad district and the number of posts lying vacant as on 15th February, 1984.

(ii) the reasons why these posts could not be filled up in time, and

(iii) the steps taken by the State Government to fill up these vacant posts at an early date ?

**Shri Achintya Krishna Ray** :—a) Yes. (no supplementary) (Vacancies in the post of- C.I.—14, S I.—4, UDC—5, LDC—4)

| b) i) Sanctioned strength | Vacancies as on 15.2.84. |
|---|---|
| C.I.—18 | 14 |
| S.I.—70 | 4 |
| UDC— 6 | 5 |
| LDC- 49 | 4 |

ii) The posts could not be filled up in time since the staff selected for promotion have been working in F.C.I. on deputation and have not yet come back. Under a recent order of the Hon'ble High Court, it is no longer open to the State Govt. to terminate deputation, but this has to follow the option of the candidate on deputation and the concurrence of F.C.I. The candidates selected for direct recruitment (S.I. & L.D.C.) could not yet join owing to observance of usual formalities necessary for government service.

iii) Eligible candidates have already been selected for filling up the posts. They will be appointed after observing necessary formalities.

## ভগবানপুর গ্রামীণ হাসপাতালের জমি অধিগ্রহণ

*১৩১। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮০।) শ্রীপ্রশান্তকুমার প্রধান। স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার, কাঁথি মহকুমায়, প্রস্তাবিত ৫০ শয্যাবিশিষ্ট ভগবানপুর গ্রামীন হাসপাতালের জমি অধিগ্রহণের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি; এবং

(খ) না হইয়া থাকিলে, বিলম্বের হেতু কি?

**শ্রীরামনারায়ণ গোস্বামী** ঃ—(ক) হ্যাঁ।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রীপ্রশান্তকুমার প্রধান** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে এই খাস মোহল ল্যান্ড হেল্থ ডিপার্টমেন্টকে দিয়ে দিয়েছে। আপনি কি জানাবেন এখানে ঘর বাড়ি তৈরী করার জন্য পি. ডবলু, ডি-কে জায়গা দেওয়া হয়েছে কিনা?

**শ্রীরামনারায়ণ গোস্বামী** ঃ—আমি এই জায়গার জন্য কালেকটারকে জানিয়েছি এ্যাকুইজিসান প্রোসিডিংস তৈরী করার জন্য। এই জায়গার ভেতর কিছুটা দেবত্তর সম্পত্তি আছে। এই দেবত্তর সম্পত্তির পরিমাণ হলো ০.৭২ একর। এটা বাদ দিয়ে কালেকটারকে এ্যাকুইজিসান প্রোসিডিংস ড্র করতে বলে দিয়েছি।

**শ্রীপ্রশান্তকুমার প্রধান** ঃ—এই দেবত্তর সম্পত্তি না নিলে তো হাসপাতাল হবে না। তার জন্য আপনি কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রীরামনারায়ণ গোস্বামী** ঃ—এটা না নিলে হাসপাতাল তৈরী করতে কোন অসুবিধা হবে না।

**ডাঃ মানস ভুঁইয়া** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি মেদিনীপুরে আর কয়টি গ্রামীণ হাসপাতাল হবে?

**শ্রীরামনারায়ণ গোস্বামী** ঃ—এই প্রশ্ন ওঠে না।

## চটকলে ক্লোজার ও ধর্মঘট

*১৩২। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৪।) **শ্রীশৈলেন্দ্রনাথ চট্টোপাধ্যায়** ঃ শ্রম বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহ করিয়া জানাইবেন কি—

(ক) ১৬ই জানুয়ারি, ১৯৮৪-র পূর্বে কতগুলি চটকলে ক্লোজার এবং ধর্মঘট চলিতেছিল।

(খ) এর ফলে কত শ্রমিক ক্ষতিগ্রস্ত হইয়াছেন ; এবং

(গ) ঐ চটকলগুলি খোলার জন্য সরকার কি পদক্ষেপ গ্রহণ করিতেছেন ?

**Shri Santi Ranjan Ghatak** ঃ—ক) ১৬ই জানুয়ারী, ১৯৮৪-র পূর্বে তিনটি চটকল স্থায়ীভাবে বন্ধ ছিল। তখন কোন চটকলে ধর্মঘট চলছিল না।

(খ) প্রায় ৫,৪১৫ জন শ্রমিক কর্মচারী তিনটি চটকল বন্ধ থাকায় ক্ষতিগ্রস্ত হয়।

(গ) স্থায়ীভাবে বন্ধ কারখানা তিনটি তাঁদের ব্যবসা গুটিয়ে নেবেন কিনা সে সম্বন্ধে প্রশ্ন উঠেছে এবং সেগুলি কলিকাতা হাইকোর্টের বিচারাধীন। এই কারখানাগুলোর খোলার সম্ভাবনা আছে বলে মনে হয় না।

**শ্রীআবদুল মান্নান** ঃ—এই যে ৩টি চটকল স্থায়ীভাবে বন্ধ ছিল তার মধ্যে একটা হচ্ছে চাঁপদানী চটকল। এটা বন্ধ থাকার কারণ কি এখানকার জেনারেল ম্যানেজার খুন হয়েছিল বলে ?

**শ্রীশান্তি রঞ্জন ঘটক** ঃ—এই তিনটি চটকলের নাম আমি বলে দিচ্ছি। সেগুলি হলো M/s. Premchand Jute Mill, M/s. Naskarpara Jute Company, M/s. Shriram Jute Mill, বন্ধ থাকার কারণ হিসাবে তারা জানিয়েছে যে তাদের টাকা নাই।

### গোখুরী সাব-হাসপাতালের গৃহনির্মাণের কাজ

*১৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮২।) **শ্রীবঙ্কিমবিহারী মাইতি:** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার নন্দীগ্রাম ৩নং ব্লকের অধীনে গোখুরী সাব-হাসপাতালটি প্রায় ১২ বছর আগে অনুমোদন পাওয়া সত্ত্বেও গৃহনির্মাণ কি কারণে হইতেছে না ; এবং

(খ) জরুরী ভিত্তিতে বর্তমান বছরে উহা নির্মাণে অগ্রাধিকার দেওয়া হইবে কি ?

**Shri Ramnarayan Goswami** :

(ক) এবং (খ)—সহায়ক স্বাস্থ্য কেন্দ্রটির গৃহ নির্মাণের জন্য ১৯৭০ সালে প্রশাসনিক অনুমোদন দেওয়া হয়। ইহার পর গৃহ নির্মাণের জন্য বিভিন্ন সময়ে

ঠিকাদারদের নিকট হইতে সংবাদপত্র মারফত আবেদন আহ্বান করা হয়। ৬ বা আহ্বানের পর যে মূল্যবেদন পত্র পাওয়া যায় তাহাতে দেখা যায় যে বিভাগীয় মূল্যে উপরে ১৫-৫০% খরচ ধরা হইয়াছে। আবার মূল্যবেদন পত্র আহ্বান করা হইবে যেটি পাওয়া যায় তাহাতে দেখা যায় যে নতুনভাবে প্রশাসনিক অনুমোদন প্রয়োজন এইসব কারণে গৃহনির্মাণ আরম্ভ করিতে বিলম্ব হইয়া যায়। যাহা হউক, গত বছ সেপ্টেম্বর মাসে বর্ধিত হারে নতুন ভাবে প্রশাসনিক অনুমোদন দেওয়া হয়। এবা আশা করা যায় কাজটি শীঘ্রই সম্পন্ন হইবে।

**Steps for improvement of industrial relations in West Bengal**

*134. (Admitted question No. *592.) Shri DEOKINANDAN PODDAR : Will the Minister-in-charge of the Labour Department be please to state—

(a) the steps taken by the State Government to improve industrial relations in West Bengal ;

(b) the results achieved in the matter so far ?

**Shri Santi Ranjan Ghatak** :—a) The State Government's constant endeavour has been to give a new orientation to industrial relations in favour of the working class. The objective of the Government has been to promote industrial relations through bipartite and tripartite negotiations and collective bargaining. Attempts have been made to evolve general guidelines regarding bonus, legislation, contract labour, etc., through tripartite bodies like the State Labour Advisory Board. The policy of the Government has also been to resolve collective disputes in different industries at the industry level in the State as has been done in Tea and Engineering Industry. The State Government has also sought to ensure protection and advancement of trade union rights and legitimate forms of trade union movements.

(b) Fresh tripartite long-term agreements have been arrived at the industry level in respect of the tea and engineering industries in the State and many other Industrial units. Discussions are continuing to find an amicable settlement in the case of jute and

cotton textile industries. In other cases, like goods transport, hosiery and cinema, attempts are being made to arrive at industrywise settlements.

The Industrial Disputes Act was amended to provide for better facilities to the workmen and to simplify procedures. Some of these are yet to receive assent of the President. The Tindal Mazdoor Bill, which was passed by the Assembly last year, providing for protection and welfare of workers in the unorganized sector, is also yet to receive the assent of the President. Having regard to the need for identifying bargaining agents at the unit and industry levels, the State Government initiated the Trade Unions Amendment Bill, which was passed by the State Assembly last year. This has also not received the assent of the President so far.

In the matter of bonus, attempts are made every year to resolve the disputes through conciliation machinery.

(No supplementary )

### কামারপুকুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের অ্যাম্বুলেন্স

*১৩৫। ( অনুমোদিত প্রশ্ন নং *৫৮৬। ) **শ্রীশিবপ্রসাদ মালিক** : স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কামারপুকুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের অ্যাম্বুলেন্স গাড়ীটি মেরামতির জন্য পাঠানো হইয়াছে কি ; এবং

(খ) ক প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, কত দিনে উক্ত গাড়ীটি কামারপুকুর হাসপাতালে ফিরিয়া আসিবে বলিয়া আশা করা যায় ?

**Ambarish Mukhopadbyay** : ক) হ্যাঁ, পাঠান হইয়াছে।

খ) বিদেশী যন্ত্রাংশ না পাওয়ায় গাড়ীটির মেরামতি কাজে বিলম্ব হইয়াছে। আশা করা যায় এক মাসের মধ্যেই গাড়ীটি হাসপাতালে ফিরিয়া আসিবে।

**শ্রী আবদুল মান্নান** : ঐ গাড়ীটি হেল্‌থ সেণ্টারে কতদিন ধরে খারাপ হয়ে পড়ে আছে জানাবেন কি ?

**ডা: অম্বরীশ মুখার্জী** : এ ব্যাপারে আপনাকে নোটিশ দিতে হবে।

**সাভেরা এ্যাণ্ড কোম্পানি লিমিটেডে ক্লোজার**

*১৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬০৫।) **শ্রীসুমন্ত কুমার হীরা:** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৮নং সাউথ ট্যাংরা রোড, থানা তিলজলা, কলিকাতা৪৬-এ অবস্থিত সাভেরা অ্যান্ড কোম্পানি লিমিটেড-এর মালিকপক্ষ অঘোষিত ক্লোজার করে প্রায় দুইশত শ্রমিক কর্মচারীকে কর্মচ্যুত করেছেন ; এবং

(খ) সত্য হলে, এ বিষয়ে সরকার কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কি ?

**Shri Santi Ranjan Ghatak** : ক) হ্যাঁ।

খ) এবিষয়ে অভিযোগ পাওয়ার পর সালিশী আলোচনা শুরু করা হয়। মালিক পক্ষের কাছ থেকে জানা যায় হাইকোর্টের আদেশ অনুসারে এখন তাঁদের ব্যাংক একাউন্ট থেকে টাকা তোলার ক্ষমতা নাই। কোম্পানীর কার্য পরিচালনার জন্য জয়েন্ট রিসিভার নিযুক্ত হয়েছেন। জয়েন্ট রিসিভারের সঙ্গে যোগাযোগের চেষ্টা করা হয়েছে. কিন্তু এখনও পর্যন্ত তা সফল হয় নি।

**শ্রী সুমন্ত কুমার হীরা:** এই অঘোষিত ক্লোজারকে কি ইল্লিগাল ক্লোজার বলা যায় ?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক:** এই ধরণের কোন আইন এখনও নেই। ঘোষিত এবং অঘোষিত ক্লোজার করে বিভিন্ন স্থানে কারখানা বন্ধ রাখা হয়। আমরা চেষ্টা করছি, এগুলোকে কোন আইন করে বন্ধ করা যায় কিনা। এই মর্মে একটি বিল হয়ত এই সেসানে আসতে পারে।

**শ্রী সুমন্ত কুমার হীরা:** শ্রমিক যারা এখানে কাজ করতো তাদের প্রায় আট লক্ষ টাকা ডিউস পড়ে আছে, এই টাকা যাতে তারা পায় তার কোন ব্যবস্থা করার সুযোগ রাজ্য সরকারের ইনটারভেনসানে আছে কিনা ?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক:** রাজ্য সরকারের কাছে জানালে আমাদের পক্ষে যতখানি সম্ভব আমরা আদায় করতে-পারি। ই. এস. আই এর টাকা আদায় করার ক্ষমতা রাজ্য সরকারের নেই, কারণ এটা সেনট্রাল গভর্ণমেনটের ব্যাপার।

## শ্রীচন্দ্রপুর উপ স্বাস্থ্যকেন্দ্র

*১৩৭। ( অনুমোদিত প্রশ্ন নং *৫৮৯। ) **শ্রীনবনী বাউরী** ঃ স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার গঙ্গাজলঘাটী থানায় শ্রীচন্দ্রপুর উপ-স্বাস্থ্যকেন্দ্রে গড়ে দৈনিক কত রোগী চিকিৎসিত হয় ?

(খ) উক্ত উপ-স্বাস্থ্যকেন্দ্রে বেড চালু করার পরিকল্পনা সরকারের আছে কিনা ;

(গ) থাকিলে, কত দিনের মধ্যে এবং কয়টি বেড চালু করা হবে ; এবং

(ঘ) উক্ত উপ-স্বাস্থ্যকেন্দ্রে আরও কিছু বাড়ী নির্মাণ করার পরিকল্পনা সরকারের আছে কিনা ?

**Shri Ramnarayan Goswami :** ক) প্রায় দুই শত।

খ) দুটি চালু আছে।

গ) আরও দুটি চালু করার ব্যবস্থা নেওয়া হবে।

ঘ) না।

**শ্রী সুখেন্দু খান** ঃ একটা থানায় কটা করে উপ-স্বাস্থ্য কেন্দ্র এবং কটা করে বেড বাড়াবার পরিকল্পনা আছে ?

**শ্রী রামনারায়ণ গোস্বামী** ঃ এক বছরের কিছু আগে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে একটা রিভাইজড নর্মস আসে তাতে আছে সাবসিডিয়ারী হেলথ সেন্টারের ক্যাটিগরী নূতন হেলথ সেন্টার হবে না। প্রাইমারী হেলথ সেন্টার ত্রিশ হাজার লোক পিছু একটা নন-বেডেড এবং এক লক্ষ পপুলেশানে ত্রিশ বেডেড হবে। সেণ্ট্রাল গভর্মেন্টের সঙ্গে আলোচনা করতে আমাদের দীর্ঘ সময় চলে গেছে। আমরা ঠিক করেছি যে সমস্ত সাবসিডিয়ারী হেলথ সেণ্টার আছে সেগুলি তুলে দেব না, যেখানে বেড আছে তা থাকবে। আপনার ওখানে যা আছে তাই থাকবে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস** ঃ নর্মস বেঁধে দেবার পর যেসব হাসপাতালের জন্য জায়গা দেওয়া আছে এবং এসটিমেট হয়ে গেছে, ত্রিশ হাজার পপুলেশান কভার করে যাচ্ছে, কিন্তু দেখছি ডিপার্টমেণ্ট থেকে বিষয়টা বিলম্বিত করার জন্য আবার রিভাইজড এসটিমেট চাওয়া হয়েছে। সুতরাং যেসব ক্ষেত্রে এসটিমেট হয়ে গেছে সেখানে বিভাগীয় য়্যাপ্রুভাল তাড়াতাড়ি হবে কি ?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** এ্যাডমিনিস্ট্রেটিভ এ্যাপ্রুভাল দেবার পর কস্ট এসকালেশান হয়, পূর্ত বিভাগকে দিতে হয়, তারপর ক্যাবিনেটে যায়—সুতরাং কোন উপায় নেই।

**Employment of one adult member of a family**

*138. (Admitted question No. *623.) **Shri ATISH CHANDRA SINHA** : Will the Minister-in-charge of the Labour Department be pleased to state —

(a) whether the State Government has any programme to provide one adult member of family with employment with a socially acceptable wage level ; and

(b) if so.—

(i) what measures have been taken in this regard since 1980-81.

(ii) what are the achievements in quantifying terms of beneficiaries, and

(iii) what is the wage level provided for this purpose ?

**Shri Santi Ranjan Ghatak** : (a) No.

(b) Does not arise.

**Shri Atish Chandra Sinha** : Will the Hon'ble Minister be pleased to state whether he is aware of the fact that when some people get employment in the Government it so happens that from one family 3/4 persons get job and from one family nobody gets job. Is he aware of the fact ?

**Shri Santi Ranjan Ghatak** : আপনার যদি কোন খবর থাকে নির্দিষ্টভাবে জানালে দেখা যাবে।

**Shri Atish Chandra Sinha :** It is unfortunate that the Hon'ble Minister does not know of the ordinary fact. Is it fair ? If he is given proper information, is he prepared to undertake a survey in West Bengal as to whether how many families have got 2/3

persons or more working in some Government or non-Government organisation and how many families are there without any job whatsoever ? If on survey it is found that there are many families without any job whatsoever, is the Government prepared to attach any priority to those families which are without any job at all ?

**শ্রীশান্তিরঞ্জন ঘটক** ঃ—এটা সার্ভে এবং সেনসাসের ব্যাপার, আমাদের ব্যাপার নয়।

**শ্রীদীনেশচন্দ্র ডাকুয়া** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন প্রতি ফ্যামিলির কম পক্ষে ১ জন করে চাকরি দেওয়া হবে এই কথাটা বহুদিন আগে আমরা কেন্দ্রীয় নেতাদের মুখ থেকে শুনেছিলাম, বিশেষ করে প্রধান মন্ত্রীর কাছে শুনেছিলাম, প্রতি পরিবারের একজন করে বয়স্ক ব্যক্তিকে চাকরি দেওয়ার বিষয়ে কেন্দ্র থেকে এই রকম কোন পরিকল্পনা বা গাইডলাইন বা নির্দেশ পশ্চিমবঙ্গ সরকারের কাছে এসেছে কিনা ?

**শ্রীশান্তিরঞ্জন ঘটক** ঃ—না, আমরা কিছু পাইনি।

**Provision for rural family planning services in the state's Budget Estimates**

*139. (Admitted question No. *599.) **Dr. SUKUMAR ROY** : Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to refer to the estimated provisions in the State's Budget Estimates for 1980-81, 1981-82 and 1982-83 under the Head of Account 281(II)—Rural Family Planning Services under the new Centrally Sponsored Schemes and to state—

(a) what was the target for establishment of Rural Family Welfare Planning Centres, Sub-centres and Additional Sub-Centres and the actual acheivement during 1980-81, 1981-82 and 1982-83 ; and

(b) what is the actual expenditure as percentage to the estimated provisions under the above Head of Account during the period mentioned above ?

**Shri Ram Narayan Goswami :** (No supplementary)

| a) Rural F. W. Planning Organisation at P.H.C. level | Target | Achievement |
|---|---|---|
| | 335 | 335 |

(Achieved long before 1980-81).

| Sub-Centre. | 1980-81 | '81-82 | '82-'83 |
|---|---|---|---|
| Target | Nil | 1200 | 1000 |
| Achievement | 25 | 1290 | 1117 |

b) The actual expenditures and the percentage of expenditure against the estimated provisions for the purposes are as follows :

| Year. | Actual expenditure | % of expn. against the estimated provisions ( Revised Budget ) |
|---|---|---|
| 1980-81 | 264.20 | 111% approx |
| 1981-82 | 325.82 | 119% approx |
| 1982-83 | 415'00 | 90% ,, |

**Settlement of Jute Strike**

*140. (Admitted Question No *624 ) **Shri RAJESH KHAITAN :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) whether the State Government has required the Government of India to intervene and/or to initiate steps to facilitate negotiated settlement of the Jute Strike ; and

(b) if so, what is the response from the Centre to the request of the State Government ?

**Shri Santi Ranjan Ghatak :**—a) Yes. b) No.

(No supplementary)

**মধ্যমগ্রাম প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ হাসপাতালে উন্নয়ন**

*১৪১। ( অনুমোদিত প্রশ্ন নং *৬০২। ) শ্রীসরল দেব ঃ স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মধ্যমগ্রাম প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ হাসপাতালে উন্নীত করার পরিকল্পনা রাজ্য সরকার বাতিল করিয়াছেন কি ; এবং

(খ) বাতিল না করিয়া থাকিলে, কবে নাগাত উক্ত পরিকল্পনা কার্যকরী করা হইবে ?

**Shri Ram Narayan Goswam** :—ক) না।

খ) এখন সঠিক বলা সম্ভব নয়। তবে পরিকল্পনাটিকে কার্যকরী করার জন্য চেষ্টা করা হচ্ছে।

**শ্রীসরল দেব** ঃ—পূর্বতন মন্ত্রীসভা এই হাসপাতালকে উন্নীত করার জন্য সিদ্ধান্ত গ্রহণ করেছিলেন এবং টাকাও এ্যালটমেণ্ট করেছিলেন, এই সম্পর্কে আপনি জানেন কিনা ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী** ঃ—আমি তো বললাম, ওটা বাতিল হয়নি, যত তাড়াতাড়ি সম্ভব ওটা হবে।

**Central assistance for training of Community Health Volunteers**

*142. ( Admitted equestion No. *610. ) **Shri MAHABUBUL HAQUE** : Will the Minister in-charge of the Health and Family Welfare Department be pleased to state —

(a) whether the State Government has received and/or is likely to receive assistance from the Central Government for training of Community Health Volunteers in West Bengal ; and

(b) if so,—

(i) what assistance has so far been utilised and/or is likely to be received during 1984-85 from the centre, and

(ii) how this assistance has so far been utilised and/or is likely to be utilised by the State Government ?

**Shri Ram Narayan Goswami** :—a) The State Govt. has received and is receiving assistance from the Central Govt. for training of

Community Health Volunteers (now named as Health Guides) in West Bengal.

i) Assistance received since 1979 upto March, '84 is Rs. 10.87 crores and estimated expenditure during 1984-85 is Rs. 5.5 crores. As this is a 100% Centrally Sponsored scheme, it is expected that Govt. of India will allocate the total amount of estimated expenditure.

ii) The assistance has been utilised for proper implementation of the scheme and is likely to be utilised as per the scale of expenditure and methods for smooth and proper implementation of the scheme to be approved by the Govt. of India.

**ডাঃ মানস ভুঁঞা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই অবগত আছেন যে, গ্রামাঞ্চলে যাদের নিয়োগ করা হয়েছে তারা সত্যসত্যই কিছু সার্ভে করে না, ওষুধ দেয় না। এই বিষয়ে স্বাস্থ্য মন্ত্রীর কাছে জানতে চাই, কোন পদক্ষেপ নেবেন কিনা, ওদের রুটিং মাফিক পিরিয়ডিক্যাল চেক আপ, ওষুধপত্র ঠিকমত পেঁছে দিচ্ছে কিনা সেগুলি সুপারভাইজ হচ্ছে না। কারণ, মেডিক্যাল অফিসারের উপর যে ডিউটি আছে, তারপরে সুপারভাইজ করা সম্ভব নয়, সেজন্য এই ব্যাপারে আপনি পদক্ষেপ নেবেন কিনা ?

[2-00—2-10 p. m.]

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** কাজ করছে না এই রকম কোন নির্দিষ্ট খবর আমার কাছে নেই। তবে আর একটু সার্ভিস যাতে ভাল হয় তার জন্য দুজন করে হেল্‌থ এ্যাসিসটেন্ট দেবার ব্যবস্থা করছি। অবশ্য একটু দেরী হয়ে গেছে।

**শ্রী সুরেন সিংহ ঃ** এই যে ট্রেনিং ১৯৮৪ সালে শেষ হয়ে যাবার কথা সেণ্ট্রাল গভর্ণমেণ্ট বলেছিলেন, তাহলে আর ট্রেনিং দেওয়া হবে না ?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** পরবর্তী কালে একটি সার্কুলার এসেছে যে ১৯৮৪-৮৫ সালেও ট্রেনিং দিতে পারা যাবে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** এই কমিউনিটি হেল্‌থ ভলেণ্টিয়ারসদের ৫০ টাকা করে ভাতা দেওয়া হয়। এটা প্রহসন মাত্র। এটা বাড়ানোর জন্য কেন্দ্রীয় সরকারের সংগে আপনি কথাবার্তা বলছেন, সে সম্পর্কে শেষ সংবাদ কি ?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** কেন্দ্রীয় সরকারকে পশ্চিমবঙ্গ সরকার এই ব্যাপারে রিকোয়েষ্ট, সুপারিশ করেছিলেন। ও'রা জানিয়েছে যে এটা ওদের বিবেচনাধীন আছে।

**শ্রী আবদুল মান্নান :** কেন্দ্রীয় সরকারের নির্দেশ ছিল যে, তিন মাসের মধ্যে অর্থাৎ মার্চ মাসের মধ্যে ট্রেনিং শেষ করতে হবে এবং তারপর তাদের বহাল করতে হবে। কিন্তু দেখা যাচ্ছে অনেক জেলাতে ট্রেনিংয়ের সময় না থাকা সত্বেও ট্রেনিং দেওয়া হচ্ছে ?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** মাননীয় সদস্যকে আমি আগেই বলেছি যে, আগে আমাদের সেণ্ট্রাল গভর্ণমেণ্ট থেকে বলা হয়েছিল যে, মার্চ মাসের মধ্যে ট্রেনিং কমপ্লিট করতে হবে। কিন্তু চার দিন আগে খবর এসেছে যে, ১৯৮৪-৮৫ সালেও আমরা ট্রেনিং দিতে পারবো।

**শ্রী আবদুল মান্নান :** আমার এলাকায় আমি দেখছি যে, ট্রেনিং দেওয়া হচ্ছে না, ছেলেরা গিয়ে ফিরে আসছে।

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** এই ব্যাপারে আমি গভর্ণমেণ্ট থেকে কিছু বলতে পারবো না।

**শ্রী সুভাস গোস্বামী :** এই যে সি. এইচ. ভি-দের যে ভাতা দেওয়া হয়- এটা বাড়াবার জন্য যে সুপারিশ করেছেন—কত টাকা দেবার সুপারিশ করেছেন ?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** আমরা ২০০ টাকা করে ভাতা দেবার সুপারিশ করেছি।

**Mr. Speaker** :— Question hour is over.

## STARRED QUESTIONS

( to which answers were laid on the table )

### Post-Mortem Unit in the Kharagpur General Hospital

*143. (Admitted Question No. *613.) **Shri ASOK GHOSH** : Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) whether it is a fact that the commissioning of Post-Mortem Unit in the Kharagpur General Hospital has been delayed, and

(b) if so,—

(i) the reasons for delay in commissioning of the unit,

(ii) the steps taken and/or contemplated by the State Government to expedite commissioning of the unit, and

(iii) when is the Post-Mortem Unit actually likely to be commissioned in the Kharagpur General Hospital ?

**Minister-in-charge of the Health and Family Welfare Deptt. :—**

a) It is not a fact. There is no arrangement for establishment of Post-Mortem Unit in any State General Hospital.

b) i)

ii) Does not arise.

iii)

**Deficiencies in North Bengal Medical College**

*144. (Admitted Question No. *614. ) **Shri LUTFAL HAQUE** : Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) whether it is a fact that the Medical Council of India has pointed out some deficiencies in the North Bengal Medical College; and

(b) if so,—

(i) what are the deficiencies pointed out by the Medical Council of India; and

(ii) the steps taken by State Government to rectify the deficiencies and/or to improve the academic affairs of the above Medical College ?

**Minister-in-charge of the Health and Family Welfare Deptt :—**

: Yes, Inspectors of Medical Council of India have pointed out some deficiencies in the North Bengal Medical College.

: The deficiencies pointed out by the Medical Council of India during Inspection held in March, 1983 are broadly speaking as follows :

1. Deficiencies in teaching staff ;
2. Inadequate library grant ;
3. Intensive C.C. Unit requires to be established ;
4. Intensive Care Unit and audiometry room should be airconditioned.

: The State Government has taken and is taking all possible steps to remove the deficiencies of the North Bengal Medical College as pointed out by the Medical Council of India in the last report.

**Expansion of Kharagpur General Hospital**

*145. (Admitted Question No. *616.) **Shri GYAN SINGH SOHANPAL** : Will the Minister in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) what is the target for improvement and/or expansion of Kharagpur General Hospital during the current Sixth Five-Year Plan period ;

(b) what are the achievements so far ; and

(c) the steps taken and/or proposed to be taken by the State Government to achieve the above Sixth Five-Year Plan target by 1984-85 ?

**Minister-in charge of the Health and Family Welfare Deptt. :**

a) The target is to provide the Kharagpur General Hospital with the full quota of 250 sanctioned indoor beds with all the essential departments viz. O.T., Emergency, O.P.D., Pathology, Radiology, F.W. Clinic, Polio Vaccination Centre etc.

b) The Hospital, at present, is running with 200 beds. The O.T. the Emergency Deptt. with round the clock service, O.P.D. in different specialities, Pathology and Radiology Deptts, F. W. Clinic and the Polio Vaecination Centre are functioning.

c) Remaining 50 beds are expected to be opened soon.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker** : Today I have received five notices of adjournment motion. The first is from Shri Deoki Nandan Poddar, the third is from Dr. Manas Bhunia, the fourth is from Shri Subrata Mukherjee and the fifth is from Shri Asoke Ghosh. All of these deal with the subject of alleged police agitation at Lal Bazar on 22.3.84 over the incident at Garden Reach. The second is from Shri Kashinath Misra which deals with the subject of acute scarcity of drinking water in the State.

The first, along with thrid, fourth and fifth relates to day to day administration in the State and the subject matter of the second motion is not such which calls for adjournment of the House. I, therefore, withhold my consent to the motions.

One member of the party may, however, read out the text of the motion as amended.

**Shri Asok Ghosh** :—This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely,—

Agitation of Calcutta Police Headquarters, Lalbazar on the 22nd March, 1984 by police personnel.

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker** :—I have received 5 notices of Calling Attention namely :—

1. Reported agitation of Police Personnel at Lalbazar Police Head quarters on 22.3 84. — Shri Subrata Mukhopadhyay, Shri Joyanta Kumar Biswas, Sri Anil Mukherjee Shri Saral Deb and Shri Asok Ghosh.
2. Work to rule agitation by junior engineers of second Hooghly Bridge Project — Shri Ambica Banerjee and — Shri Saral Deb.

3. Alleged assault on reporters — Shri Kasinath Misra.
   and Press Photographers by
   Police Personnel on 22.5.84
   at Lalbazar and Alipur
4. Unhealthy atmosphere prevailing in the R. G. Kar — Dr. Manas Bhunia.
   Medical College and Hospital
   campus
5. Alleged murder of one Idrish
   Mia at Urdibazar, Chander- — Shri Arun Goswami.
   nagar on 8.2.84

I have selected the notice of Shri Subrata Mukherjee and others on the subject of 'Reported agitation of Police personnel at Lalbazar Police Headquarters on 22.3.84'.

The Hon'ble Chief Minister will please make a statement to-day, if possible, or give a date.

**Shri Patit Paban Pathak** :—29th.

**Shri Subrata Mukherjee** :— Sir, Police administration has become collapsed. This is a serious matter. Chief-Minister is here. I request the Chief Minister to make a statement to-day. Or he can take time for one hour to make a statement. today.

**শ্রী সোমেন্দ্রনাথ মিত্রঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে খিদিরপুর অঞ্চলে যে ঘটনা ঘটে গেল, সেম্বন্ধে এই সভায় অনেক মাননীয় সদস্য বলেছেন এবং মুখ্যমন্ত্রী বিবৃতিও দিয়েছেন। কিন্তু বর্তমানে ঐ অঞ্চলে যে ঘটনা ঘটছে সে ব্যাপারে নিশ্চয় মুখ্যমন্ত্রীর কাছে খবরও আছে ,যে এক শ্রেণীর পুলিশ সেখানে কি নির্মম অত্যাচার চালাচেছন। দোষী ব্যক্তিদের ধরা হোক এতে কারও দ্বিমত নেই। এবং এই ব্যাপারে একটা সর্বদলীয় কমিটি করার জন্য আমরা প্রস্তাবও দিয়েছিলাম। কিন্তু ঐ অঞ্চলের এক শ্রেণীর লোকের উপর পুলিশ অসহনীয়ভাবে অত্যাচার করছে। তারা বিভিন্ন জায়গায় ঘুরে বেড়াচেছ—কলকাতার আশে-পাশে আত্মীয়স্বজনের বাড়ীতে গিয়ে বসবাস করছে। ঐ এলাকায় একটা সন্ত্রাসের সৃষ্টি হয়েছে। আমি মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করবো যে তিনি এই ব্যাপারে একটু কঠোর হোন। এক শ্রেণীর

পুলিশের মধ্যে বিক্ষোভ দেখা দিয়েছে এবং তারা ক্যায়াসড হয়ে পড়েছে। তাই পুলিশের পক্ষে সেখানে শান্তি-শৃঙ্খলা রক্ষা করা সম্ভব হবে বলে আমার মনে হয় না। এই ব্যাপারে তিনি সেনা বাহিনী মোতায়েন করার ব্যবস্থা নিন। তা নাহলে ঐ এলাকায় শান্তি-শৃঙ্খলা ফিরিয়ে আনা সম্ভব হবে না। ঐ এলাকার মানুষরা সন্ত্রস্ত হয়ে পড়েছে। তাই মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি যে তিনি আরও একটু কঠোর হয়ে যাতে সেখানে শান্তি শৃঙ্খলা ফিরে আসে, মানুষের নিরাপত্তা বজায় থাকে তার ব্যবস্থা করুন।

**শ্রী আবদুস সত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কাগজে সবাই পড়েছেন এবং মুখ্যমন্ত্রী নিজেও দেখেছেন যে এক শ্রেণীর পুলিশ, সিনিয়র অফিসার, এমন কি হেড কোয়াটার অব দি পুলিশ ইন ক্যালকাটা সেখানে মিঃ সোম, ও আরও তিন জন ডি সি-কে হেক্ল করেছে। এবং এই হেক্ল করার কারণ আমি বলবো ২৬ জন প্রিজনারকে যখন লক আপে নিয়ে যাওয়া হচ্ছিল, সেই সময় ঐ প্রিজনারদের উপর এক সঙ্গে ঝাঁপিয়ে পড়ে এবং এ্যাসাল্ট করতে আরম্ভ করে।

[2-10—2-20 p. m.]

সেই কারণে এই পুলিশ অফিসাররা ছুটে আসেন, যখন পুলিশ অফিসার নিষেধ করেন, তখন তাদের উপর এ্যাসাল্ট করা হয়। স্যার, দেখা যাচ্ছে এক শ্রেণীর পুলিশ, তারা রিভল্ট করেছেন। এর আগে যখন সুধাংশু বাবু পুলিশ কমিশনার ছিলেন, তখন এই রকম ধরণের রিভল্ট হয়েছিল। আজকে পুলিশের মধ্যে যদি ডিসিপ্লিন না থাকে, এখনই শুধু নয়, তখনও ডিসিপ্লিনের অভাব দেখা গেছে। যখন তাদের নাবানো হয় কোর্টে, তখনও একশ্রেণীর পুলিশ তাদের মারধোর করেছে। যারা এ্যারেস্টেড হয়েছে নিশ্চয়ই তাদের বিচার হবে এবং আমার মনে হয় মাননীয় মুখ্যমন্ত্রী জানেন, আপনি একজন ল-ইয়ার, সারা জীবন আপনি এ্যাকিউজদের ডিফেন্ড করে এসেছেন, They will presume to be innocent, uniess they are found guilty by the judges. এখন প্রায় ৪/৫ শত লোককে এ্যারেস্ট করা হয়েছে ঐ এলাকা থেকে, এখন দেখা যাচ্ছে সাব ডিভিশনে পাঠানো হচ্ছে, অনেকের কোন ট্রেস পাওয়া যাচ্ছে না—এ্যারেস্ট করার পরে। তারা কোথায় গেল, এই একটা অবস্থা যখন চলছে, ফটোগ্রাফার, যারা সাংবাদিক, তাদের সংবাদ সংগ্রহ করার নিশ্চয়ই রাইট আছে, অধিকার আছে এবং সংবাদ সংগ্রহ করতে গেলে একজন ফটোগ্রাফারকে ধাওয়া করে, চেজ করে তাকে মারা হয়েছে, তার মাথা ফাটিয়ে দেওয়া হয়েছে, রক্তাক্ত

ভাবে জখম করা হয়েছে এবং তার ক্যামেরা থেকে ফিল্ম এর রিলটা নিয়ে নেওয়া হয়েছে। এই অবস্থায় আমি বলছি, যদি পুলিশ অফিসাররা পুলিশ কনস্টেবলদের কাছে, এক শ্রেণীর পুলিশের কাছে—আমি সব পুলিশের কথা বলছি না, এক শ্রেণীর পুলিশের কাছে, আই এ্যাম নট ব্লেমিং অল—পুলিশ অফিসাররা যদি সেফ না হয় তাহলে পশ্চিমবাংলার মানুষ পুলিশের কাছ থেকে কি ভাবে নিরাপত্তা আশা করবে? আজকে ল এ্যাণ্ড অর্ডারের অবস্থা কোথায় চলে গেছে, আজকে আইন-শৃঙ্খলা বলতে কিছু নেই। আজকে ডি. সি. মিঃ মেহেতা মারা গেছেন, তার জন্য আমরা বলেছি যে, এই ব্যাপারে কালপ্রিট যে, তাকে নিশ্চয়ই ধরতে হবে। কিন্তু সেই কালপ্রিটকে ধরতে গিয়ে যদি নিরপরাধ লোককে ধরা হয় এবং তাদের মারধোর করা হয়, পুলিশ যদি মারে এবং পুলিশ অফিসাররা যদি তা প্রিভেণ্ট করতে গেলে মার খায়, তাহলে কোথায় আইন-শৃঙ্খলা? আমরা মনে করি, ল এ্যাণ্ড অর্ডার সম্পূর্ণ ব্রেক ডাউন করেছে, আমাদের মুখ্যমন্ত্রী এতে ব্যর্থ হয়েছেন। আজকে এর এ্যাকশন নেওয়া উচিত। আজকে যারা এই কাজ করেছে, আমি বলছি তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া উচিত। আমি মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে বলছি, আপনি এই ব্যাপারে একটা স্টেটমেণ্ট করুন, আজকে পুলিশ যদি—দে টেক ল ইন দেয়ার ওন হ্যাণ্ডস, তাহলে কোথায় আইন-শৃঙ্খলা? আজকে এই অবস্থায় আমরা দাঁড়িয়ে আছি। আমরা জানি যুক্ত ফ্রণ্টের আমলে এক দল পুলিশ ঢুকেছিল এই দরজার মধ্য দিয়ে এবং তারা মুখ্যমন্ত্রীকে ধাওয়া করেছিলেন, সেই সময় স্পীকার ছিলেন বিজয়বাবু, বিজয়বাবুকে তখন জয়নাল আবেদিন জানালা দিয়ে বার করে দেন, এই সব ঘটনা এখানে ঘটেছে। আজকে এই যে সাংবাদিক নিপীড়িত হয়েছে, এক শ্রেণীর পুলিশ অফিসার নিপীড়িত হচ্ছে, এক শ্রেণীর পুলিশ রিভল্ট করছে— আজকে ওখান থেকে যে সমস্ত মানুষকে ধরা হচ্ছে, তাদের যদি নিরাপত্তা না থাকে, আমরা অন্ততঃ পক্ষে বলছি, অন প্রটেস্ট, আমরা কিছুক্ষণের জন্য এই হাউস থেকে ওয়াক আউট করছি।

( নয়েজ )

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় স্পীকার মহাশয়, গতকাল লাল বাজারে গার্ডেনরিচের ঘটনাকে কেন্দ্র করে দু দফায় যে বিক্ষোভ হয়, যে ঘটনা সেখানে ঘটে গেল, পুলিশ বিভাগের যে আচরণ এবং যেখানে একটা সংবাদপত্রের ফটোগ্রাফার পর্যন্ত নিগৃহীত হলেন, এই ঘটনা যেমন উদ্বেগজনক, ততোধিক উদ্বেগজনক এই পুলিশ বিক্ষোভ সম্পর্কে, রাজ্যের পুলিশ কমিশনার নিরুপম সোম মহাশয়, তিনি সাংবাদিকদের কাছে তাঁর প্রতিক্রিয়া জানতে গিয়ে তিনি যে মন্তব্য করেছেন, তা ততোধিক উদ্বেগজনক।

তিনি যে মন্তব্য করেছেন তা ততোধিক উদ্বেগজনক। পুলিশের এই আচরণ সম্পর্কে তিনি মন্তব্য করেছেন, "এটা খুব স্বাভাবিক এবং পুলিশও তো মানুষ" এই সব সংবাদপত্রে বেরিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সারা পশ্চিমবাংলার মানুষ কর্মরত অবস্থায় পুলিশ অফিসার এবং তার দেহ রক্ষীকে যেরকম নৃশংস ভাবে হত্যা করা হয়েছে তার বিরুদ্ধে প্রতিবাদ জানিয়েছে এবং দোষীদের উপযুক্ত শাস্তি দেবার দাবীও জানানো হয়েছে, দুঃখ প্রকাশ করা হয়েছে। কিন্তু তার পাশাপাশি পুলিশ যে আচরণ করেছে সেটাকে সমর্থন করলেন। সেই প্রশ্নই আজকে এখানে তোলা হচ্ছে। আমরা জানতাম কাসটোডিয়ান অব ল এ্যান্ড অর্ডার হচ্ছে এই পুলিশ, অথচ আজকে পুলিশের কবল থেকে কি করে নাগরিকদের রক্ষা করা যায় সেটাই একটা সবচেয়ে বড় সমস্যা হয়ে দেখা দিয়েছে। আমার কথা নয়, জাস্টিস মুল্যার মত লোককেও বলতে হয়েছে, এটা হচ্ছে অর্গানাইজড্ আর্মড্ গ্যাঙ্গটার। পুলিশ আজও সেই কলোনিয়্যাল হেরিটেজ বহন করে চলেছে। আমি তাই মুখ্যমন্ত্রীর কাছে দাবী জানতে চাই, যেভাবে পুলিশের অত্যাচার হচ্ছে তাতে নিরুপম সোমের মত অফিসারের এইরকম মন্তব্য পুলিশকে আরো উৎসাহিত করবে কিনা, সেটা একটা চিন্তার বিষয়। এই ব্যাপারে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং ফটোগ্রাফারের উপর যে নিগ্রহ হয়েছে তার উপযুক্ত শাস্তি দাবী করছি। মুখ্যমন্ত্রীকে এই বিষয়ে হাউসে একটা বিবৃতি দিতে অনুরোধ করছি এবং ফটোগ্রাফারের রিল ফেরত দেওয়া হয়েছে কিনা এই সম্পর্কে কি ব্যবস্থা নেওয়া হয়েছে সেটা আমরা জানতে চাইছি।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস:** মাননীয় স্পীকার মহাশয়, লালবাজারে যে ঘটনা ঘটেছে তা নিঃসন্দেহে উদ্বেগজনক এবং পুলিশের এই বিষয়টির গুরুত্ব অনুধাবন করতে হবে। আজকে যে কথা বার বার বলার চেষ্টা করেছি তা হল এই, বিষয়টি অন্তত স্পর্শকাতর। সেই জন্য বিষয়টি বিশেষ ভাবে অনুধাবন করতে হবে। আর একটি জিনিস পাশাপাশি দেখছি যে, নিরপরাধ লোকের উপর অত্যাচার হচ্ছে, এই অভিযোগ যদি সত্য হয় তাহলে সে বিষয়টি যেমন দেখতে হবে সঙ্গে সঙ্গে এটাও দেখতে হবে যে, আজকে গার্ডেনরিচের ঘটনাকে কেন্দ্র করে বিরোধী পক্ষ যেভাবে রাজনৈতিক মুনাফা সংগ্রহ করার চেষ্টা করছেন, তা উচিত নয়। এই বিস্ময়ে পুলিশকে যেমন নির্দেশ দিতে হবে নিরপরাধ শিশু, মহিলাদের উপর অত্যাচার না হয়, সঙ্গে সঙ্গে এটাও দেখতে হবে বিরোধী পক্ষ কংগ্রেস (ই), এস, ইউ, সি, আই, তারা যেভাবে বক্তব্য রাখছেন তাতে করে রাজনৈতিক মুনাফা লাভ করার চেষ্টা করছেন। উর্দু সংবাদ পত্রের খবর এবং ছবি তারা বিভিন্ন জায়গায় প্রদর্শণ করছেন।

গুরুতর পরিস্থিতির দিকে যে গোটা রাজ্যকে টেনে নিয়ে যাচ্ছেন তা অত্যন্ত মারাত্মক। সেদিক থেকে মাননীয় মুখ্যমন্ত্রী এবং রাজ্যসরকারকে সতর্ক হবার সময় আছে বলে আমরা মনে করি।

**Calling Attention to a Matter of Urgent Public Importance**

**Mr. Speaker** :—Now I call upon the Minister-in-charg eof Home (Police) Department to make a statment on the subject of alleged attack on Rabindra Memorial Column at Chaurasta in Bolepur, Birbhum, on the 3rd February, 1984.

**Shri Jyoti Basu** :—Mr. Speaker Sir, in reply to the admitted Calling Attention Notice given by Shri Debaprasad Sarkar, M.L.A., on the alleged attack on the Rabindra Memorial Column at Chowrasta in Bolpur, Dist. Birbhum on 2.2.84, I rise to make this statement.

The Rabindra Memorial Column was erected by the Bolpur Tagore Centenary Committee in 1961 at the crossing of Santiniketan Road and Sriniketan Road, locally known as Chowrasta. The renowned artist-sculpter Shri Surender Nath Kar directly supervised its construction. In 1976-77, the P.W.D. started construction of a shed for bus passengers at that spot which was ultimately given up. After the Municipal Elections of Bolpur in May 1981, the Municipal Authorities took up beautification work of the Rabindra Memorial Column. The beautification work included construction of a light-tower with necessary electrical fittings, decorative wall and laying of a flower garden. The land for this purpose was obtained by the Municipality from the P.W.D.

The decorative wall had, however, encroached on the public road thereby causing some inconvenience to the bus drivers. Some local persons had taken up the difficulties of the bus drivers with the Municipal Authorities and wanted a portion of the wall to be removed. This had no effect. On 3.2.84 at about 8-30 hrs. some local people led by Shri Jitendra Mohan Dutta, alias Mohan, Shri Nihar Dutta, Shri Chandan Chakraborty and Shri Chandu Chandra damaged a wall of the garden and its light-towers and electric fittings also were damaged. At about 14-30 hrs. of the

same day, the Vice-Chairman of Bolpur Municipality lodged a complaint in Bolpur Police Station against those persons.

The Bolpur P.S registered a case on the above complaint and took up investigation. The F.I.R. named accused persons could not be arrested on 3.2.84 as they went on absconding. On 4.2.84, however, all the accused persons surrendered in the Court. All of them were enlarged on bail by the Judicial Magistrate of Bolpur. Investigation of the case is proceeding.

The incident had aroused local sentiments. On the 12th February, 1984, the Minister-in-Charge of the Land & Land Reforms Department visited Bolpur. At his instance a meeting was held there of local leaders including the Municipal Authorities and the District Officials. The Municipal Authorities met subsequently and decided to reconstruct the damaged wall. In a subsequent meeting of the Municipality it was decided to remove the damaged wall butting on the road by 5 ft. for traffic convenience. It is understood that the Memorial Garden, after reconstruction, will be opened on the 25th of Baisakha next.

[2-20—2-30 p. m.]

**Shri Deba Prasad Sarkar** ঃ—স্যার, এই রকম একটা গুরুত্বপূর্ণ ব্যাপার নিয়ে মাননীয় সদস্যরা এখানে উল্লেখ করলেন, আপনি চিফ মিনিষ্টারকে বলুন, তিনি এ সম্বন্ধে একটা বিবৃতি দিন।

**Mr. Speaker** :—Have you not heard that 'the Chief Minister will make a statement on the Calling Attention notiee which on this subject ?

**Presentation of Report of the Select Committee on the Calcutta University (Amendment) Bill, 1984.**

**Shri Sambhu Charan Ghose** ঃ—Sir, I beg to present the Report of the Select Committee on the Calcutta University (Amendment) Bill, 1984.

**Presentation of Report of the Committee on Subordinate Legislation (1983-84).**

**Shri Dinesh Chandra Dakua** ঃ Sir, I beg to present the Seventh Report of the Committee on Subordinate Legislation (1983-84) on the West Bengal Land Reforms Rules, 1965.

Presentation of Special Report of the Committee on Subordinate Legislation (1983-84) on Problems relating to the Sand Quarry at Pandua, Hooghly.

**Shri Dinesh Chandra Dakua** ঃ—Sir, I beg to present the Special Report of the Committee on Subordinate Legislation (1983-84) on the problems relating to the Sand Quarry at Pandua, Hooghly.

**Presentation of Report of the Committee on Government Assurances (1982-84)**

**Shri Amalendra Roy** ঃ—Sir, I beg to present the Report of the Committee on Government Assurances for the years 1982-84.

## LEGISLATION

**The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1984.**

**Dr. Ashok Mitra** ঃ—Sir, I beg to introduce the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1984.

( Secretary then read the Title of the Bill)

**Dr. Ashok Mitra** ঃ—Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1984, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিল সম্পর্কে আমি গতকাল প্রস্তাব পেশ করেছিলাম এবং বাজেট বক্তৃতার মধ্যেও উল্লেখ ছিল যে প্রথম দু মাসের খরচ চালাবার জন্য আমরা সব মিলিয়ে ৫৫৬ কোটি ৬৭ লক্ষ ২৩ হাজার টাকার ব্যবস্থা করার কথা বলেছি। এরমধ্যে ১৫৯ কোটি ৪৬ লক্ষ ১৮ হাজার টাকা হচ্ছে চার্জ'ড এক্সপেনডিচার যার জন্য কোন ভোটে যাবার প্রয়োজন নেই বা বিধানসভার অনুমোদন নেবার প্রয়োজন নেই, বাকি ৩৯৭ কোটি ২৩ লক্ষ ৫ হাজার টাকা অনুমোদন করার জন্য এই আমি এ্যাপ্রোপ্রিয়েসান বিল এনেছি, আশা করি মাননীয় সদস্যরা এটা পাশ করবেন।

The motion of Dr. Ashok Mitra that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1984, be taken into consideration, was then put and agreed to.

**Mr. Speaker** : এই বিলের মধ্যে একটা ছাপার ভুল আছে যেটা সার্কুলেট করা হয়েছে। "In the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1984 ( Bill No. 22 of 1984 ) published with the Legislative Department notification No. 650 L dated the 22nd March 1984 at pages 645-665 of part IV of the "Calcutta Gazette Extraordinary" of the 22nd March, 1984, in page 663, against Demand No. 76, for the figures "724", read the figures "734".

**Clauses 1 to 3, Schedule and Preamble**

The question that clauses 1 to 3, Scheduled and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Ashok Mitra** : Sir, I beg to move that the West Bengal Appropriation Vote on Account) Bill, 1984, as settled in the Assembly, be passed.

**ডাঃ জয়নাল আবেদিন** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কালকে ক্লারিফিকেশান চেয়েছিলাম। এর উপরে কোন ডিসকাসান হয়না, এটা ঠিক। কিন্তু ক্লারিফিকেশানে কোন বাধা নেই। আমি জানতে চেয়েছি, কারণ ভোট অন এ্যাকাউণ্টে যে টাকা চাওয়া হয়েছে, এটা আনব্যালেন্সড। এই সময়টা হচ্ছে আমাদের কাজ করবার সময়—লাইক ওয়াটার সাপ্লাই, রিপেয়ার্স, রোডস, ব্রীজেস। এই সময়টা অত্যন্ত সংকীর্ণ। এই খাতে যা বরাদ্দ করেছেন, এই ব্যাপারে আমি অর্থমন্ত্রী মহাশয়কে এই কথা বলতে চাই যে এটা ইনএ্যাডিকোয়েট বলে আমি মনে করি। সেজন্য যদি উনি প্রাইওরিটি দিয়ে রিএ্যালোকেশান করে নেন in favour of such works which should be done before monsoon এই হাউসের সব তরফেরই যেটা রানিং প্রবলেম সেটা হচ্ছে ড্রিংকিং ওয়াটার প্রবলেম। এটা একাধিক বার এখানে বলা হয়েছে। এটা একটা ক্লাস প্রোগ্রাম, যদি আপনি এটা এ্যালাউ করতেন তাহলে ভাল হত। কালকে মাননীয় মন্ত্রী কমল গুহ মহাশয় বলেছেন যে আমাদের ইনডিভিজুয়েলি বলা—ইনডিভিজুয়েলি না আমরা সামান্য কিছু তুলে

ধরতে পারি, But the whole state is in grip of scarcity of drinking water. এটা একটা কমন বেসিক প্রবলেম। সে জন্য আমি এই বিষয়ে প্রাইওরিটির প্রশ্ন তুলেছিলাম। আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বলেছিলাম যে এটাকে অধিকতর প্রাইওরিটি দিয়ে ক্রাস প্রোগ্রাম হিসাবে দ্রুততার সঙ্গে ড্রিংকিং ওয়াটার সাপ্লাই করা। এমনিতেই কমিউনিকেশান মেজার্স-এর অভাব, ব্রিজ নেই। কাজেই এই সময়ে ছাড়া করা যাবে না। সেজন্য এটা যদি উনি করেন তাহলে আমরা কৃতার্থ হব।

**ডঃ অশোক মিত্র :** মাননীয় সদস্য জয়নাল আবেদিন সাহেব যে কথা বলেছেন, আমি কালকে বলেছিলাম যে আমাদের ৬০ কোটি টাকার যে বরাদ্দ আছে, আর ১০ কোটি এ্যাপ্রোপ্রিয়েশান বিলে আছে। আমরা ধরে নিচ্ছি যে এপ্রিলের তৃতীয় সপ্তাহের মধ্যে আমাদের সমস্ত ব্যয়-বরাদ্দের দাবী পাশ হয়ে যাবে। যদি ৩ সপ্তাহের ভিতরে ১০ কোটি টাকা খরচ হয়ে যায় এবং তার বাইরে যদি বাড়তি খরচ করার প্রয়োজন হয় তাহলে সেই ব্যবস্থা নিশ্চয়ই গ্রহণ করবো।

The motion of Dr. Ashok Mitra that the West Bengal Appropriation ( Vote on Account ) Bill, 1984, as settled in the Assembly be passed, was then put and agreed to.

The West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1984.

**Dr. Ashok Mitra :** Sir, I beg to introduce the West Bengal Taxation Laws (Scond Amendment) Bill, 1984.

( Secretary then read the title of the Bill )

**ডঃ অশোক মিত্র :** Mr. speaker, Sir, I beg to move that the West Bengal Taxation Laws ( Second Amendment ) Bill, 1984 be taken into Consideration. আমি খুব বেশী কিছু বলতে চাই না, কারণ আমি ইতিপূর্বে এই একই বিষয়ের ওপর দু'দফায় প্রায় ১ ঘণ্টা সময় নিয়েছি বাজেট আলোচনার সময়ে। আমাদের মূল বাজেট বক্তব্যের মধ্যে অতিরিক্ত রাজস্ব প্রস্তাব ছিল, সেই অতিরিক্ত রাজস্ব প্রস্তাবগুলি যাতে আইন-মোতাবেক করা যায় তার জন্য আইনগুলি সংশোধনের কথা বলা হচ্ছে। কিছু কিছু অতিরিক্ত রাজস্ব সংগ্রহের প্রস্তাব বিজ্ঞপ্তির মাধ্যমে রূপায়িত করার ব্যবস্থা আছে। অন্য দু'একটি ক্ষেত্রে শ্রমমন্ত্রী, বাণিজ্যমন্ত্রী এবং বিচারমন্ত্রী আলাদা আলাদা সংশোধনী বিল আনছেন। আমি

আজকে এই কয়েকটি সংশোধনী প্রস্তাব রাখছি। The Bengal Amusement Tax Act, 1922, the Bengal Finance (Sales Tax) Act, 1941, the West Bengal Sales Tax Act, 1954, the West Bengal Primary Education Act, 1973, the West Bengal Motor Spirit Sales Tax Act, 1974 the West Bengal Rural Employment and Production Act, 1976 and the West Bengal State Tax on Professions, Trades, Callings and Employments Act, 1979. এই প্রস্তাবগুলি সম্বন্ধে আমি ইতিমধ্যেই বিস্তারিতভাবে বলেছি এবং আলোচনাও হয়েছে। তবুও আজকে মাননীয় সদস্যদের আলোচনা শোনার পরে যদি কিছু মন্তব্য করার প্রয়োজন হয় তাহলে আমি তা পরে করব।

[2-30—2-40 p. m.]

**শ্রী সুব্রত মুখার্জী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর আগে আমি বাজেট আলোচনার সময়ে এই বিষয়ে বিস্তারিতভাবে বলেছি এবং এখন আবার সেই কথাগুলি কিছু কিছু পুনরাবৃত্তি করছি কনসিডার করার জন্য। ট্যাক্স সংগ্রহের ব্যাপারে আমি এখানে তথ্য উল্লেখ করে মন্ত্রী মহাশয়কে বলেছিলাম যে, আপনি ট্যাক্স সংগ্রহ করতে পারবেন না। এই যে নতুন কর আরোপ করা হচ্ছে, এর কোন প্রয়োজন ছিল না যদি সরকার এফিসিয়েন্সি দিয়ে বিভিন্ন সংস্থার ভরতুকী মেটাতে পারতেন। গত বছর যে নতুন কর ধার্য করা হয়েছিল, তার ৪৫ কোটি টাকাই তুলতে পারেন নি। একথা আমি ইতিপূর্বেই বলেছি এবং মন্ত্রী মহাশয় বাজেট আলোচনার উপর তাঁর জবাবী ভাষণে আমার কথা এড়িয়ে গেছেন। আমি নিশ্চিত জানি এ বারেও সরকার এই অতিরিক্ত রাজস্ব তুলতে পারবেন না। প্রয়োজনের যদি ৫০%ও তুলতে না পারেন, আর ওভারড্রাফ্‌ট যদি ক্রমাগত দিল্লী থেকে বন্ধ হয় তাহলে এই সরকারের ইকনমিক্যালি হ্যাণ্ডিক্যাপ্‌ড অবস্থা হবে। তারপরে এখানে বিক্রয়করের যে প্রস্তাব আছে তা সম্পূর্ণ বাতিল করা দরকার এবং ডিপার্টমেণ্টকে এফিসিয়েণ্ট করার দরকার আছে। যাত্রার ওপর যেখানে এ্যামিউসমেণ্ট ট্যাক্স বসছে সেখানে তা অবিলম্বে উইদড্র করা উচিত। এটা কংগ্রেস, কমিউনিষ্ট'এর ব্যাপার নয়, এটা উপলব্ধি করা উচিত যে, এর সঙ্গে পশ্চিমবাংলার ঐতিহ্য জড়িত আছে। বিধানচন্দ্র রায় থেকে আরম্ভ করে সিদ্ধার্থ শংকর রায় পর্যন্ত যে ট্রাডিশন আমরা বহন করছি, আজকে সেটাকে রাজনৈতিক সংকীর্ণতার দোষে দুষ্ট করা হচ্ছে। যাত্রা থিয়েটারের ওপর এ্যামিউসমেণ্ট ট্যাক্স বসান হচ্ছে, কিন্তু পাশাপাশি গ্রুপ থিয়েটারের ওপর ট্যাক্স বসান

হচ্ছে না। এর পেছনে রাজনীতি আছে, মোষ্টলি গ্রুপ থিয়েটার এই সরকারের সমর্থন পুষ্ট, সেইজন্যই তাদের ওপর বসান হয়নি। এই ডিফারেন্স কেন হলো? অপর দিকে অর্থ মন্ত্রী যাত্রার সম্বন্ধে বলেছেন যে, ওরা লক্ষ লক্ষ টাকার বিজ্ঞাপন দেয়। কিন্তু আমরা দেখছি সরকার যে, ট্যাক্স ধার্য করছেন, সেই ট্যাক্স যাত্রার মালিকদের দিতে হবে না, যাত্রার মলিকরা ট্যাক্স দেবে না বা যারা ম্যাজিক্ দেখান তাঁরা ট্যাক্স দেবেন না। ট্যাক্স আদায় হবে নাগরিকদের ওপর থেকে। যাঁরা যাত্রা দেখবেন, যাঁরা ম্যাজিক্ দেখবেন তাঁদের ট্যাক্স দিতে হবে। সুতরাং তারা বেশী টাকার এ্যাডভাটাইজমেণ্ট দিচ্ছে, এটা কোন যুক্তি নয়, এটা ফ্যাল্যাসি। সুতরাং এই ধরণের জিনিষ করলে সরকারের সুনাম ক্ষুন্ন হবে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় সেদিন তাঁর বিবৃতিতে ট্যাক্স কালেকসন গত বছর ব্যর্থ হওয়ার কারণ হিসাবে বলেছেন, টি. ভি'র ওপর যে এ্যামিউসমেণ্ট ট্যাক্স ধার্য করা হয়েছিল তা নিয়ে হাইকোর্টে কেস হচ্ছে। তিনি অন্য একটি হাইকোর্টের নজির দেখিয়ে বলছেন যে, তিনি বুঝতে পারছেন না এটা কি করে বন্ধ করা যায়! আমি তাঁকে ইতিপূর্বে বলেছি, আবার বলছি, সুপ্রিম কোর্টের নজির দেখাতে পারলে হাইকোর্টের ওপর সেটা নজির হ'ত। স্যার, আপনি নিজে আইনবিদ্, আপনি জানেন হাইকোর্টে বিভিন্ন সিদ্ধান্ত হয়। সিঙ্গল বেঞ্চে এক সিদ্ধান্ত হয়, ডিভিশন বেঞ্চে অন্য সিদ্ধান্ত হয়। সুতরাং একই হাইকোর্টে বিভিন্ন সিদ্ধান্ত হলে, বিভিন্ন হাইকোর্টে বিভিন্ন সিদ্ধান্ত হতেই পারে। অথচ তিনি অবাক হয়ে গেছেন, কিন্তু এতে অবাক হবার কোন কারণ আছে বলে আমি মনে করি না। স্যার, মাননীয় অর্থমন্ত্রী ক্যাটাগরিক্যালি একটা অসত্য উক্তি করেছেন, উনি বলেছেন, প্ল্যান ও নন-প্ল্যান খরচের জন্য ট্যাক্সের মাধ্যমে টাকা আদায় করছেন এবং সেই টাকা যাতে প্ল্যান খাতে আরো বেশী খরচ হয় তার জন্য চেষ্টা চালাচ্ছেন।

আপনি যে ফিগার দিয়েছেন এবং আমরা যে ফিগার জানি তার সঙ্গে কোন সমতা নেই। আপনারা ১০০ টাকা থাকলে ১৮ টাকার বেশী খরচ করেননি, অথচ অর্থমন্ত্রী মহাশয় বলছেন ৬০ পারসেণ্ট প্লান বাজেটে খরচ হয়। ট্যাক্স সংক্রান্ত ব্যাপারে আমি বলেছি গরীব মানুষ এ ব্যাপারে ইনভল্ভ, মানুষের স্বার্থ এর সঙ্গে যুক্ত হয়েছে এবং আনুসঙ্গিক আরো কয়েকটি কর সম্বন্ধে সাধারণ মানুষ ইনভল্ভ। যেমন, চা শুধু বড় লোকেরাই খান না, সাধারণ মানুষও ইনভল্ভড, সাধারণ গরীব মানুষও চা খায়। আপনি সেই চায়ের উপরও ট্যাক্স বসিয়েছেন। উনি যুক্তি দিয়েছেন গুজরাটে ও অন্যান্য জায়গায় ২০ পারসেণ্ট কয়লার উপর ট্যাক্স বেড়েছে কই সেখানে তো দাম বাড়েনি। উনি জোর দিয়ে বলছেন দাম বাড়েনি। উনি কোন

অর্থনীতির যুক্তি দিয়ে বলছেন তা আমি জানি না। আমরা প্রাইমাফেসি দেখতে পাচ্ছি, ট্যাক্স যদি ইমপোজ হয় তাহলে দাম বাড়বেই, দাম না বেড়ে উপায় নেই। আমি সাধারণভাবে অবশ্য একমত, এই গরীব দেশে যেখানেই বাজেট হবে সেখানেই গরীব মানুষের উপর কিছু ট্যাক্স বসবে। কিন্তু প্রগ্রেসিভ হার্ট তো রাখবেন, এ্যাটিচিউড এ্যান্ড ক্যারেকটার তো প্রগ্রেসিভ হওয়া উচিৎ, প্রগতিশীল ভঙ্গিমা তো থাকা দরকার। বড়লোক, বিত্তবান মানুষের উপর যাতে ট্যাক্স বেশী হয় এবং নিম্ন-মধ্যবিত্ত গরীব মানুষের উপর ট্যাক্স যাতে কম হয় সেই চেষ্টা করুন। ট্যাক্সের বড় অংশ বেকারদের জন্য খরচ করার চেষ্টা করুন। ভাল জিনিষ কপি করলে কোন অপরাধ হয়না। মহারাষ্ট্র সরকার সার্ভিস গ্যারাণ্টি স্কীম চালু করেছেন। এখানেও অনুরূপ করা সম্ভব। আমি জোর দিয়ে বলতে পারি শহরের মানুষদের উপর ট্যাক্স ইমপোজ করুন, তারা দিতে পারবে। সেই টাকায় সার্ভিস গ্যারাণ্টি স্কীম চালু করুন। আমি কোন জায়গায় শুনেছি, বেকার ভাতা তুলে দেওয়ার পরিবর্তে স্ব-নির্ভর প্রযুক্তির কথা আপনি বলেছেন। খুব ভাল কথা নীতিগতভাবে এ্যাপ্রিসিয়েট করি। কিন্তু পজিটিভ সাজেসান নেই। আমরা করেছিলাম এ্যাডিশন্যাল এমপ্লয়মেণ্টের থ্রু দিয়ে ব্যাঙ্ক লোনের ব্যবস্থা করে বেকারদের স্ব-নির্ভর করার চেষ্টা করেছিলাম। কিন্তু আপনাদের এই প্রকল্প ভেগ, কোন পজিটিভ সাজেসান নেই। আমি এমফাসিস দিয়ে বলছি, আমরা যে ভাল সাজেসান দিয়েছি সেগুলি করার চেষ্টা করুন। এ্যামিউজমেণ্ট ট্যাক্স কমপ্লিটলি তুলে দেবার চেষ্টা করুন। চা, কয়লা প্রভৃতি জিনিষের উপর যে ট্যাক্স আরোপ করেছেন সেগুলি কনসিডার করার চেষ্টা করুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তার বাজেটের মধ্যে যে নতুন কর প্রস্তাব করেছেন সেই প্রস্তাবকে কার্যকরী করার জন্য ট্যাকসেসান ল'স এ্যামেণ্ডমেণ্ট বিল এনেছেন। আমি বাজেট ভাষণেও বলেছি এবং সেটা পুনরায় উল্লেখ করেছি যে বামফ্রণ্ট সরকারের এই কর প্রস্তাব নীতি আমরা সমর্থন করি না। পশ্চিমবাংলায় এই ভয়াবহ করের বোঝা জন-জীবনকে দুর্বিসহ করে তুলবে এবং একথা বলেছিলাম যে এই কর ধার্যের প্রস্তাব করে আমাদের অর্থমন্ত্রী মহাশয় যে দক্ষতার পরিচয় দিয়েছেন তা পশ্চিমবাংলার মানুষ হাড়ে-হাড়ে বুঝতে পারবেন। গত বছর তিনি এসে মূল বাজেটের উপর আবার ৪০ কোটি টাকা চাপিয়েছিলেন আর এবার ৭৫ কোটি টাকা করের বোঝা চাপাচ্ছেন। কেন্দ্রীয় সরকার তো ৩০০ কোটি টাকা চাপালো পশ্চিমবাংলার মত অঙ্গ রাজ্যের বাজেটে। উনি বলছেন এই কর সাধারণ মানুষকে কোন অসুবিধার সৃষ্টি করবে না, এটা বহন করতে হবে।

কিন্তু কারা বহন করবে ? এটা দুশ্চিন্তার বিষয়। এই যে বিক্রয়কর চাপিয়ে দিলেন এই বিক্রয়কর শেষ পর্যন্ত কারা বহন করবে ? পণ্য প্রবেশ কর যে চাপালেন, এটা কাদেরকে বহন করতে হবে ?

[2-40—2-50 p. m.]

তারপর প্রমোদ করের কথা। এই প্রমোদ কর শেষ পর্যন্ত কাকে বহন করতে হবে ? পাবলিককে এই প্রমোদ কর বহন করতে হবে। উনি বলছেন কয়লার দর বাড়বে না, গতবারও উনি ঐ মন্তব্য করেছিলেন, শেষে বাড়িয়েছিলেন, বাড়ান নি ? টন প্রতি কয়লার দাম দেড় টাকা, দু টাকা করে বেড়ে গেছে। পশ্চিমবাংলার মানুষ সেটা জানেন, ফলে আজকে উনি যে কথা বলছেন মানুষ তাদের বাস্তব অভিজ্ঞতাতে বুঝতে পারছে যে কয়লার দাম বাড়বে, প্রতি জিনিষের দাম বাড়বে। আজকে রাজ্য সরকারের কোষাগারে অর্থাভাবের কথা বলে পাবলিকের কাছ থেকে রাজস্ব সংগ্রহ করতে হবে এই কথা বলে আজকে এই কর বসাবার জন্য যুক্তির অবতারণা করেছেন। আজকে রাজ্যের ঘাটতি পূরণের জন্য অন্য কোন উপায় না দেখে জনগণের উপর কর চাপাবার সিদ্ধান্ত নিচ্ছেন। কিন্তু যেখানে এই সরকারের বিভিন্ন আন্ডারটেকিংস গুলি সি. এস. টি. সি. থেকে সুরু করে বিভিন্ন সরকারী সংস্থাগুলি—আমরা কংগ্রেস আমলে দেখেছি—আপনাদের আমলেও দিনের পর দিন লস হয়ে যাচ্ছে, কোটি কোটি টাকা ক্ষতি বেড়ে যাচ্ছে সেদিক দিয়েও সেই পাবলিকের ক্ষতি হচ্ছে। সি এস.টি সি. তে এই রকম লস হচ্ছে, সেখানে ৩ বার করে বাসের ভাড়া বেড়েছে, ২ দফায়, কেন্দ্রীয় সরকার যেমন জিনিষের দাম বাড়াচ্ছেন, তেমনি আপনারাও কর বাড়াচ্ছেন, ভাড়া বাড়াচ্ছেন। তা সত্বেও সংস্থাগুলি লাভজনক সংস্থায় পর্য্যবসিত হচ্ছে না, প্রতি বছর কোটি কোটি টাকা খরচ হচ্ছে। কোরাপসান, দুর্নীতি অপচয় এইগুলি যদি বন্ধ হতো তাহলে আজকে রাজস্ব সংগ্রহের জন্য সুরাহা করা যেত, জনসাধারণের উপর কর ধার্য্য করতে হতো না সেদিকে দৃষ্টি দিচ্ছেন না। তারপর উনি বলছেন সারের কথা, একদিকে সারের বিক্রয় করের হার কমিয়েছেন আর এক দিকে টার্ণওভার ট্যাক্স ছেড়ে সেটাকে তুলে দিয়েছেন। সেটা পাবলিককে বহন করতে হবে, ব্যবসায়ীরা কোন কালে বহন করে কি ? কনজিউমার, কাষ্টমারদেরই বহন করতে হয়, আপনার ক্ষেত্রে কি তার ব্যতিক্রম হবে ? কাজেই এই ৭৫ কোটি টাকা পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের ঘাড়েই চাপবে এবং তার জন্য সাধারণ মানুষের জীবন দুর্বিসহ হয়ে উঠবে। আমি আর আলোচনা বাড়াতে চাইছি না। আমি এই বিলটির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য** : মিঃ স্পীকার স্যার, আমাদের অর্থমন্ত্রী মহাশয় যে ওয়েষ্ট বেঙ্গল ট্যাকসেসন লজ (এ্যামেণ্ডমেণ্ট) বিল এনেছেন তাকে আমি সমর্থন করছি। মাননীয় সদস্য দেবপ্রসাদ বাবু যে বললেন নো ট্যাক্স ক্যামপেন, সেই ট্যাক্স না থাকলে ভাল হতো। কিন্তু একেবারে যদি কোন ট্যাক্স, কোন রকম খাজনা পত্র না থাকে তাহলে রাজ্যের উন্নয়নমূলক কাজ, এম. এল. এ. দের মাইনে কর্মচারীদের ডি. এ. এই সব পাওয়া যাবে কি করে? কাজেই ট্যাক্স থাকলেই সেটা জনসাধারণের উপর পড়বে এটা স্বতঃসিদ্ধ কথা। ট্যাক্স বাড়ালেই সেটা ইনডাইরেক্টলি জনসাধারণের ঘাড়েই পড়বে তবে সেটা রিজেনেবল হওয়া দরকার। কেন্দ্রীয় সরকার বলছেন যে সম্পদ আহরণ কর, সেই সম্পদ আহরণ করতেই ট্যাক্স বসাতে হচেছ তখনই কংগ্রেসীরা হাঁ হাঁ করে উঠছেন।

সম্পদ কিভাবে বাড়বে? নীট আয়টা বাড়াতে হবে। ট্যাক্স বসাতে হবে। আমি মন্ত্রী মহাশয়কে বলবো সেলস্ ট্যাক্স সম্বন্ধে তৎপর হতে হবে। সেলস্ ট্যাক্স ঠিকমত আদায় হচ্ছে না—এটা অডিট রিপোর্টে আছে। আগে সেলস ট্যাক্সের হিসাব ব্যবসায়ীরা সরকারের কাছে দাখিল করতেন এবং সেই রিপোর্টে কোনরকম ম্যাল প্র্যাকটিস্ ধরা পড়লে ১৫০ পারসেণ্ট ফাইন ধরা হোত। কিন্তু গতবার থেকে সেটা কমিয়ে ৫০ পারসেণ্ট ধরা হয়েছে, ফলে আয়ও কমেছে। এখানে এ্যামিউজমেণ্ট ট্যাক্সের কথা বলা হয়েছে। কিন্তু আমি বলছি, আজ একটা যাত্রা পার্টি ৩০।৪০ হাজারের কমে অভিনয় করে না। এ্যামিউজমেণ্ট ট্যাক্স তুলে দেবার ফলে এরা ফুলে-ফেঁপে উঠেছে। সেদিক থেকে যাত্রার উপর ট্যাক্স বসান ঠিকই হয়েছে। তবে মাননীয় মন্ত্রী মহাশয় একটি জায়গায় বলেছেন যে পাঁচ টাকার কম দরের টিকিটের ক্ষেত্রে এই ট্যাক্স লাগবে না। কিন্তু আমি অনুরোধ করবো পল্লীগ্রামে পাঁচ টাকা পর্যন্ত টিকিটে এটা ছাড় দিন। মিউনিসিপ্যাল এলাকায় এবং কলকাতায় যেভাবে চাইছেন বসান। কিন্তু পল্লীগ্রামের মানুষ ৫ টাকা পর্যন্ত টিকিটে এটা রেহাই চান। এর ফলে তাঁদের যাত্রা দেখবার সুবিধে হবে। গরীব মানুষ যাঁরা,, তাঁরা ১০।১৫ টাকা দিয়ে তো যাত্রা সিনেমা দেখেন না। আর বর্তমানের যাত্রাকে একেবারেই লোকশিক্ষার বাহন বলে মানি না। এখন আর নট্টকোম্পানী লোক শিক্ষার বাহন নয় হলেই মনে করি। কারণ "ফুলনদেবী" পালা কখনই লোকশিক্ষা দিতে পারে না। কাজেই লোকশিক্ষার একমাত্র বাহন যাত্রা—এটা মনে করার কোন কারণ নেই। সেইজন্য মাননীয় অর্থমন্ত্রী যে বিল এনেছেন তাকে সমর্থন করছি এবং যে ট্যাক্স বসিয়েছেন তাকে সমর্থন করছি, তবে পল্লীগ্রামে ৫ টাকা পর্যন্ত টিকিটের উপর এ্যামিউজমেণ্ট ট্যাক্স মকুব করবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রীআনন্দমোহন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় অর্থমন্ত্রী বেঙ্গল ট্যকসেশন লজ্ ( সেকেণ্ড এ্যামেণ্ডমেন্ট ) বিল, ১৯৮৪ উত্থাপন করেছেন। ওয়েষ্ট সংসদীয় গণতন্ত্রে সংশোধনী প্রস্তাব অপরিহার্য। কারণ আমরা জানি একটি সরকারের বাজেট বিতর্কের পর এই সংশোধন করতে সরকার বাধ্য হন, কারণ অনেক জিনিষের উপর ট্যাক্স মকুব করেন, নতুন জিনিষের উপর ট্যাক্স ধরেন। আবার অনেক সময় ট্যাক্সের হার পরিবর্তন বা পরিবর্ধন করতে হয়। সেই অর্থে এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং স্বাভাবিক। এখানে মাননীয় অর্থমন্ত্রী সেইভাবে ট্যাক্সের পরিবর্তন পরিবর্ধন করেছেন। কিছু কিছু সামগ্রীর উপর ট্যাক্স বসিয়েছেন, কিছু কিছু ক্ষেত্রে ছেড়েছেন—সেই অর্থে একে সবসময় বিরোধিতা করবো তা নয়। বিরোধিতা করতে হবে বলেই বিরোধিতা করবো, তা বলছি না। এর মধ্যে ভাল প্রশংসনীয় ব্যাপারও আছে। আবার এর মধ্যে অদ্ভুত এমন কিছু জিনিষ উত্থাপন করেছেন, যে ক্ষেত্রে আমরা বলতে পারি যে মাননীয় অর্থমন্ত্রীর মননশীলতা এখানে নিবদ্ধ হয়নি। গত কাল সেলস্ ট্যাক্সের ব্যাপারে মাননীয় অর্থমন্ত্রীকে বলেছিলাম আপনি হয়তো আমলাদের মুখে তামাক খান এবং তার উত্তরে তিনি বলেছিলেন যে আমি তামাক খাই না। বাস্তবে দেখছি লেফট ফ্রণ্ট গভর্ণমেণ্ট প্রতিটি ব্যাপারেই পলিটিক্যাল দৃষ্টি-কোণ থেকে বিচার করেন। একটি ব্যাপারে দেখছি, লেজিসলেশনে ট্যাক্স যা আনা হয়েছে, তাতে মনে হচ্ছে যে লেফট্ ফ্রণ্ট সরকার দিনের পর দিন প্রশাসনে যুক্ত থাকা সত্ত্বেও তাঁদের দৃষ্টিভঙ্গী প্রসারিত হচ্ছে না, এবং আপনারা তাঁদের যেভাবে বোঝাচ্ছেন সেইভাবেই বুঝছেন। আমি এখানে একটা অস্পষ্টতা, নন-এ্যাপলিকেশন অফ মাইণ্ড লক্ষ্য করছি। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তাঁর মননশীলতা এখানে নিবদ্ধ করেননি।

[ 2.50—3-00 p. m. ]

দুই নম্বরে কিছু ইমমোরাল কনসেসন দেওয়া হয়েছে। তিন নম্বরে ওয়ার্কস কনট্রাক্ট-এর উপর ফোর পারসেণ্ট ট্যাক্স ধার্য করা হয়েছে। হয়েছে। সেই ক্ষেত্রে দেখতে পাচ্ছি কালেকটিং পয়েণ্ট হিসাবে আমাদের কিছু কিছু কিছু ব্যবসাদারদের এবং ডিলারদের উপর গুরুত্ব দেওয়া হয়েছে। এ ছাড়া আপনি বিশেষ করে যাত্রা, থিয়েটারের কথা বলেছেন। এই সম্বন্ধে আমি বক্তব্যের শেষের দিকে বলবো। প্রথমে ট্যাক্স বসানোর ভালো দিকটা নিয়ে পর্যালোচনা করি। প্রথম হচ্ছে, ক্যাবারের উপর ট্যাক্স বসানো হয়েছে। নিঃসন্দেহে বলা যায় এটা ভালো কাজ, এই কাজের

বিরোধিতা করার কিছু নেই। কিন্তু একটা কথা এখানে বলা হয়েছে যে holding in place other than hotel or restaurant সেখানে ট্যাক্স হবে না। হোটেল বা রেস্টুরেণ্টের বাইরে যদি ক্যাবারে হয় তাহলে সেণ্ট পারসেণ্ট ট্যাক্‌স বসবে। আর ক্যাবারে যদি হোটেল বা রেস্টুরেণ্টের ভেতরে হয় তাহলে সেণ্ট পারসেণ্ট ট্যাক্স হবে না। কিন্তু আমার বক্তব্য হচ্ছে হোটেল বা রেস্টুরেণ্টর ভেতরেই হোক আর বাইরেই হোক ক্যাবারের ব্যাপারে সেণ্ট পারসেণ্ট ট্যাক্‌স বসানো উচিৎ। এই সমাজ ব্যবস্থায়, আমাদের এই সামাজিক জীবনের শ্রেণী বিন্যাসে একজন লোক হয়ত ক্যাবারে নাচ দেখতে যায়। বীরেনবাবু রাজা মহারাজা লোক, তিনি হয়ত কোলকাতায় এসে ক্যাবারে নাচ দেখতে পারেন। সবসময় তিনি কোলকাতায় আসতে পারেন না। যখন সুযোগ হয় তখন তিনি কোলকাতায় এসে নাচ দেখতে পারেন। কারণ আমরা একটা কথা জানি, আগে রাজা মহারাজাদের একটা নাচ-ঘর থাকতো। সেখানে তারা বাইজী নাচাতেন। সেইজন্য বীরেনবাবু যখন কোলকাতায় আসেন তখন এই নগ্ন নাচ দেখে যান। এই কারণে বীরেনবাবুর হয়ত আপত্তি আছে। সেই কারণে আমার একটা সাজেসান হচ্ছে, ক্যাবারে সে ইনসাইড দি হোটেল অর আউট সাইড অফ দি হোটেল হোক ভেনেউ হজ নট এ কোসচেন—সেখানে সেন্ট পারসেন্ট ট্যাক্স বসানোর জন্য মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ করছি। সমাজে অন্ততঃ যারা পারভারসান করেছে, সামাজিক জীবনের শ্রেণীবিন্যাসে আপনাদের ভাষায় যারা বুর্জুয়া সেই সমস্ত মানুষের উপর—যেখানে মানুষ খাবার পাচ্ছে না, হাজার হাজার মানুষ বেকার, সেন্ট পারসেন্ট ট্যাক্স বসানো হচ্ছে না। আমি আর একটা জিনিস লক্ষ্য করলাম যে, ডিসকোর সাথে ক্যাবারেকে আলাদা করা হবে। আমি এই ডিস্‌কোকে অপসংস্কৃতি বলে মনে করি। মাননীয় অর্থমন্ত্রী কবে থেকে যে ডিসকো প্রেমিক হলেন সেটা বুঝতে পারছি না। দুঃখের বিষয় হলো, যাত্রা-থিয়েটার এবং ডিসকো এই গুলোকে ক্যাবারের সাথে একই কমার্সিয়াল ইউনিট হিসাবে, কমার্সিয়াল মিণ্স হিসাবে ট্রিট করা হচ্ছে। আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলতে চাই যাত্রা-থিয়েটার কোন অবস্থাতেই ক্যাবারের সাথে এক জিনিষ নয়। যাত্রা-থিয়েটার একটা সাংস্কৃতিক জীবনের স্বচ্ছ প্রতিফলন বলে আমি মনে করি, সামাজিক জীবনের জীবন্ত প্রতীক। ডিসকো, ক্যাবারে এবং যাত্রা-থিয়েটারকে যদি একই দৃষ্টিভংগি নিয়ে বিচার করা হয় তাহলে গর্হিত কাজ হবে বলে আমি মনে করি। যাত্রা-থিয়েটারের ট্যাক্‌স এক্‌জেমড করা হোক, এদের ট্যাক্‌সের বাইরে রাখা হোক, এই দাবি আমি করতে চাই। এখানে আর একটা ভালো জিনিষের কথা বলা হয়েছে, এটা খুবই কারেক্‌ট। সেক্‌সান থ্রিতে সেল ট্যাক্‌সের একটা শ্রেণী বিন্যাস করা হয়েছে।

হায়ার পারচেজের উপর সেল ট্যাক্স ধরা হয়েছে। আমি জানিনা এই ব্যাপারে মাননীয় অর্থমন্ত্রী কতটা কার্যকরী হতে পারবেন। তবুও ইট ইজ এ গুড থিং। আমরা জানি সেলের ব্যাপারে একটা ডেফিনেসান স্টেট এ্যাক্টের একটা ব্যাখ্যা এখানে করা হয়েছে এবং কেন্দ্রের যে সমস্ত এ্যাক্ট আছে, যেমন সেন্ট্রাল সেল ট্যাক্স এ্যাক্ট, ট্রান্সফার অফ প্রপার্টি এ্যাক্ট এই গুলি সেলের ব্যাপারে একটা ডেফিনেসান আছে। স্টেট এ্যাক্ট এবং সেন্ট্রল এ্যাক্টের মধ্যে একটা বেসিক ডিফারেন্স আছে। আমরা জানি স্টেট এ্যাক্ট এবং সেন্ট্রাল এ্যাক্টের মধ্যে যদি কনট্রাডিকসান হয় সেখানে সেন্ট্রাল এ্যাক্ট প্রিভেল করে।

আজকে আমাদের স্টেটে সেলট্যাক্স-এর এ্যানালিসিস্ যে ভাবে করা হয়েছে—হায়ার পারচেজ সেল, অর্থাৎ ইনস্টলমেন্ট করার কথা—তাকে একটা ভাল কাজ হয়েছে বলতে হয়। যে সমস্ত সেলস্ ট্যাক্স কমপ্লিট হচ্ছে না, সে সম্পর্কে সুপ্রিম কোর্টের অনেক মতামত আছে—এটাকে আপনি টানতে পারেন। নিঃসন্দেহে এটা ভাল কাজ। সেকসান ৫-এ আমরা দেখছি এখানে ৪ পারসেন্ট ট্যাক্স ওয়ার্ক কনটাকের উপর বসিয়েছেন। এ ব্যাপারে বিবেচনার জন্য আমি আপনার কাছে অনুরোধ করব। ওয়ার্ক কনটাক বলতে আমরা জানি মধ্যবিত্ত শ্রেণী যে হাউস বিল্ডিং তৈরী করেন তা। ওয়ার্ক কন্ট্রাকের উপর ৪ পারসেন্ট ট্যাক্সকে রিডিউস্ করে আপনি ২ পারসেন্ট করতে পারেন কিনা বিবেচনা করে দেখবেন। কারণ এই ট্যাক্স থাকলে মধ্যবিত্ত মানুষ যাঁরা বাড়ীঘর তৈরী করেন, তাঁরা তা করতে পারবেন না। ইট ইজ মাই হাম্বল সাজেস্শান হোয়েদার ইউ এ্যাকসেপ্ট অর নট। পশ্চিমবঙ্গে বেকারত্বের সংখ্যা ক্রমান্বয়ে বৃদ্ধি পাচ্ছে আমরা দেখছি। ৪ পারসেন্ট ওয়ার্ক কনটাক ট্যাক্স কালেকটিং হচ্ছে, তার কালেকটিং পয়েন্ট করছেন ডিলাররা। আমি বাজেট আলোচনার সময়ে বলেছিলাম—ইউ ওয়ার দি সুইট ডারলিং অফ দি চেম্বারস্—অহেতুক একটা করের বোঝা আপনি চাপাচ্ছেন। ডিলারদের উপর আপনার একটা স্নেহ বা দুর্বলতা আছে। আমার সাজেশান হচ্ছে আমাদের এখানে চুঙ্গীকর যেভাবে বসানো হয়েছে, সেইভাবে আপনার দপ্তরে ছোট একটা এসট্যাবিলসমেন্ট খুলে দিন। বেকাররা যাতে ওয়ার্ক কনটাকের কালেকটিং পয়েন্ট স্থির করতে পারেন, সেই ব্যবস্থা করুন। সেই ভাবে যদি তাদের আপনি ট্রিট করতে পারেন, তাহলে আপনার দপ্তরকে আর ডিলারদের কাছে যেতে হবে না। ডিলারদের কাছ থেকে সবাই মিলে কিনবেন—এতে অনেক অসুবিধা হয়। এর ফলে ডিলাররাই লাভবান হবেন। কাজেই এ বিষয়টা বিবেচনার জন্য অনুরোধ করছি। পরিশেষে একটি কথা বলি। আমাদের সময়ে—আমরা বিশেষ করে যারা গ্রামের লোক তাদের ক্ষেত্রে এই যে সেকসান ৭

রুরাল এমপ্লয়মেণ্ট প্রোগ্রাম করেছিলাম। এখানে চায়ের উপরে লোক্যাল সেলস্ ট্যাক্স ৭ পারসেণ্টকে বাড়িয়ে ১৫ পারসেণ্ট করেছেন। এ ব্যাপারে উই হ্যাড নো অবজেকশান, চায়ের ক্ষেত্রে কনফাইণ্ড রাখবেন না। এটাকে এলাবোরেট করে ফিট ফর দি ফিডার পলিসী করুন। যেমন, জুট ইণ্ডাষ্ট্রির কাছ থেকে নিন, তার ফলে পারসেণ্টেজ অফ রুরাল এমপ্লয়মেণ্ট বাড়বে। শুধু এখানেই কেন, আপনি রাইস মিলার্স, স্য মিলার্স,-এর কাছ থেকেও নিন। এই নীতি ফলো করলে আপনার কালেকশান বাড়বে। আপনি কনসেসান দিতে পারবেন এবং কালেকটিং পয়েণ্ট ৪ পারসেণ্ট থেকে কমিয়ে ২ পারসেণ্ট করতে কোন অসুবিধা হবে না। কালেক্টিং পয়েণ্ট ৪ পারসেণ্ট ধরে আমার মনে হয়, অত্যন্ত গর্হিত কাজ হয়েছে। সেজন্য আমি এই প্রস্তাবের বিরোধিতা করছি। আমাকে সময় দেবার জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[ 3-00 – 3-10 p. m. ]

**ডাঃ অশোক মিত্রঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুব্রতবাবু, আনন্দবাবু, সত্যবাবু এবং দেবপ্রসাদবাবুরা যা যা বললেন তা আমি খুব মনোযোগ সহকারে শুনেছি। আমাদের এতে করবার কিছু নেই, তবুও আমি ২।১টি কথা বলতে চাই। সুব্রতবাবু বলেছেন রাজস্বের আয় বাড়ান দরকার। হারের মাত্রা না বাড়িয়ে কিভাবে রাজস্ব বাড়ান যায় সেই ব্যবস্থা করছি। ১৯৭৩-৭৪ সালে ১৫০ কোটি টাকা আসতো বিক্রয় কর থেকে। এটা ৫।৭ বছরে অনেক চেষ্টা করে বাড়ান হয়েছে এবং এটা আরও বেড়ে যাবে। তারপর তিনি বললেন গত বছরে যে ট্যাক্স বসিয়েছিলেন তার অর্ধেক সংগ্রহ করতে পারেন নি। আমি বলবো গত বছরে ৮৫০ কোটি টাকা প্রস্তাব ছিল রাজস্য সংগ্রহ করবো, কিন্তু তার ৪৫ কোটি টাকা কম করেছি। অর্থাৎ শতকরা ৫ ভাগের মত। এটা খুব মারাত্মক নয় এবং কারণ হিসেবে বলেছি বিচার ব্যবস্থা যেটা আমাদের হাতে নয়। বিচারপতিরা যদি কিছু রায় দেন তাহলে আমাদের কিছু করবার নেই। সুতরাং এটা নিয়ে আমরাও চেষ্টা করবো। যাত্রার ব্যাপারে বলেছেন, গ্রুপ থিয়েটারের রাজনীতি আমাদের দিকে এবং যাত্রার রাজনীতি অন্য দিকে বলে যাত্রাকে অব্যাহতি দিচ্ছেন না। গ্রুপ থিয়েটার থেকে টাকা হয় না, যাত্রা থেকে প্রচুর টাকা হচ্ছে। অনেক সদস্য বলেছেন, এই টাকা থেকে কিছু টাকা সংগ্রহ করে গ্রামের জন্য খরচ করুন। যাত্রা দলের সঙ্গে সংশ্লিষ্ট মালিকরা যদি প্রচুর আয়কর দিতেন এবং এদের কাছে

যদি ঠিকমত আয়কর সংগৃহিত হোত এবং তার শতকরা ৯০ ভাগ যদি রাজ্যগুলির হাতে আসে তাহলে যাত্রার বিষয় পুনর্বিবেচনা করা যেতে পারে। আমরা আপাততঃ পরীক্ষা করছি যে কিছুটা বাড়তি টাকা হলে সেটা গ্রামের মানুষের জন্য খরচ করা যাবে। তারপর চায়ের কথা। চায়ের উপর কেন বাড়তি কর চাপিয়েছি? যে কনসেসান দেয়া হয়েছিল সেটা নীলাম থেকে তুলে নেয়া হচ্ছে। কনসেসান দেয়া হয়েছিল যে সস্তায় তারা চা বিক্রি করবে এবং সাধারণ গৃহস্থ তাতে একটু লাভ করবেন। কিন্তু সেটা না করে চায়ের দাম তিনগুণ বাড়িয়ে দিলেন। সুতরাং এই অবস্থায় কনসেসান রাখার মানে হয় না। এখানে অন্য যেটা করা হয়েছে তা হল, পশ্চিম বাংলার বাগান থেকে সরাসরি যে চা আসে তার উপর তিন টাকা করা হয়েছে। এতে গৃহস্তের উপর কোন চাপ পড়ছে না। নীলামের মারফত বিক্রয় কর করতে পারছি না এবং তাতে আয়কর, কোম্পানী কর দিতে অসুবিধা হয়। তাতে যদি অসুবিধা হয় তা হলে বাড়তি কর দিতে হবে। সবশেষে সুব্রতবাবু ডেভালাপমেণ্ট এক্সপেনডিচার এবং পল্যাণ্ড এক্সপেনডিচার সম্বন্ধে বলেছেন। আমি আবার বলছি, তিনি কিম্বা তাঁর কোন সহকর্মী যদি আমার ঘরে আসেন তাহলে আমি রিজার্ভ ব্যাঙ্কের হিসেব থেকে দেখিয়ে দেব আমাদের সমগ্র ব্যয় শতকরা ৯৮ ভাগ রিজার্ভ ব্যাঙ্কের হিসাব অনুযায়ী হয়। এতে কোন কারচুপি করে লাভ নেই। দেবপ্রসাদ বাবুর কথায় আমার সুকুমার রায়ের ছড়া মনে পড়ে গেল, 'আজকে তোমাকে বোঝাব বোঝাবই, যদি বোঝাতে না পারি গজাল মেরে বোঝাব"। কিন্তু দেবপ্রসাদ বাবুকে গজাল মেরেও বোঝান যাবে না।

The motion of Dr. Ashok Mitra that the West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1984, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 8 and Preamble**

The question that the clauses 1 to 8 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Ashok Mitra** :—Sir, I beg to move that the West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1984, as settled in the Assembly, be passed.

**ডাঃ জয়নাল আবেদিন** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহোদয় যাত্রা সম্বন্ধে যে ব্যাখ্যা দিলেন সেটা আমরা দেখছি অধিকারী বা ঐসব মানুষের উপর ট্যাক্স পড়ছে না, আপনার ট্যাক্স তো টিকিটের উপর পড়ছে, ইউ আর এ্যাফেক্টিং দি যাত্রা-টিকেট

পার্চেজার যারা এনটারটেনমেণ্ট চায়। ২ নং হচ্ছে আপনি কয়লার উপর করছেন। আপনার বোধ হয় জানা আছে বহু আনঅথরাইজড ডিগিং হচ্ছে। যেখানে যেখানে পুলিশ ইন্টারফিয়ার করতে পারছে সেখানে থানায় রেকর্ড থাকছে, কিন্তু যেখানে ইণ্টারফিয়ার করতে পারছে না সেখানে কোন এ্যাকাউণ্টেবিলিটি নেই। নোবডি নোজ ইট। দেয়ার ইজ নো এ্যাকাউণ্টেবিলিটি অলসো। আপনি এ্যাডমিনিস্ট্রেশনকে কাজে লাগিয়ে, ডিপার্টমেণ্ট এবং পুলিশের মধ্যে কো-অর্ডিনেশান করে যেখানে যেখানে আনঅথরাইজড্ ডিগিং হচ্ছে যেটাতে ভারত সরকার ঢুকতে পারছে না, Because, it is your subject—law and order. You are to supervise on this. আপনি যদি এই আনঅথরাইজড্ ডিগিং, আনঅথরাইজড্ ট্রান্সপোর্ট অব কোল বন্ধ করতে পারতেন তাহলে এ্যাডিসন্যাল সেস করাবার দরকার হত না। আপনি যে কোন বড় রাস্তার ধারে গেলে দেখবেন, আমি এন, এইচ, ৩৪-এ গিয়ে দেখেছি, রাস্তার পাশে অসংখ্য বড় বড় ট্রাক দাঁড়িয়ে থাকে, রাস্তার পাশে অনেক হোটেল ইত্যাদি রয়েছে, আপনি এখানে খাবারের উপর বাড়াতে চাইছেন। কিন্তু এর উপর কন্ট্রোল করার আপনার কি মেসিনারী আছে? হাউ কেন ইউ কাউণ্ট ইট? রাস্তার পাশে যেখানে লক্ষ লক্ষ ট্রাক যাতায়াত করছে জি, টি, রোড, এন. এইচ. ৩৪ দিয়ে তাদের পাশে যে হোটেলগুলি আছে তাদের উপর কোন কণ্ট্রোল নেই। এটা যদি লক্ষ্য করতে পারতেন তা হলে আপনি দেখতে পেতেন এ্যাডিসন্যাল রিসোরসেস আসার পথ আছে। আপনাদের তরফ থেকে সত্যপদ ভট্টাচার্য্য বলে গেছেন এটা প্রেসটিজ ইসু না করে যেখানে কনসেসান দিতে পারেন সেই প্রোপোজাল নিন, কিন্তু আপনি বললেন, এই এক্সপেরিমেণ্ট করবেন না। লটারীর ব্যাপারে কাগজে দেখেছি, ইট সুড কাম টু ইওর নোটিশ যে আগে একজন ১০০ টাকার টিকিট বিক্রি করলে ২০ টাকা পেতেন, আপনার ট্যাক্সেসানের ফলে ১০০ টাকার টিকিট বিক্রি করলে তার মাত্র ৪ টাকা থাকবে। আপনি লিকারের উপর যেটা করেছেন আপনি কি বীরেনবাবুর সম্মতি নিয়েছেন? ওদের তো এতে অসুবিধা হবে। আপনি এই ব্যাপারে একটু ভাববেন। সর্বহারার দলে রাজা, মহারাজারা আশ্রয় নিয়েছেন, আমি মাতালদের এনকারেজ করতে বলছি না, কিন্তু এই জিনিসটা একটু ভাববেন. পাশের রাজ্য বিহারে যদি কম দাম পায় তাহলে আমাদের এখানে টোটাল টার্ণ-ওভার কমে যাবে। আপনার ট্যাক্স বসানোর ফলে আমাদের এখানে কি রেট এবং বিহারে কি রেট সেটা যদি দয়া করে দেখেন তাহলে ভাল হয়। ওয়েষ্ট বেঙ্গলের দুদিকে বর্ডার, আপনি যদি ট্যাক্স বসান, আপনি বিচক্ষণ মানুষ, একটু বিচার-বিবেচনা করে বসাবেন, এটাই আমার নিবেদন।

**শ্রীঅতীশচন্দ্র সিংহ :**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অনেক সদস্য বক্তব্য রাখলেন এবং একটা দাবি সকলের কাছ থেকে উঠেছে যে ৫ টাকার নিচে এবং ৫ টাকার উপরে টিকিটের উপর যে ট্যাক্স ধার্য করেছেন অর্থমন্ত্রী মহাশয় সেটা যাতে সম্পূর্ণভাবে ছাড় দেওয়া হয়। আর, এস, পি, সদস্য সত্যবাবু অন্ততঃ ৫ টাকার নিচে টিকিটের উপর ট্যাক্সটা সম্পূর্ণভাবে যাতে প্রত্যাহার করে নেওয়া হয় তার জন্য অনুরোধ করেছেন।

[ 3-10-4-00 p. m. ]

আমার যতদূর মনে আছে বাজেট স্পিচে অর্থমন্ত্রী মহাশয় বলেছিলেন, এই বাবদ ১ বা ২ কোটি টাকা তিনি পাবেন আশা করছেন গোটা পশ্চিম বাঙ্গালা থেকে, গোটা বছরে। আমার মনে আছে অর্থমন্ত্রী একথাও বলেছিলেন, এই বাবদ যে টাকা পাব সেটা আমরা গ্রামে-গঞ্জে খরচ করব। কিন্তু আমার মনে হয় এই এত অল্প টাকা দিয়ে গ্রাম-গঞ্জের প্রকৃত কোন উন্নতি হবে না। আমরা বিরোধী-দলের সকল সদস্যরা দাবী করছি, এই ট্যাক্স তুলে দিন কারণ আমরা মনে করি এটা সাংস্কৃতিক জগতে ক্ষতি করবে। আমরা মন্ত্রীমহাশয়কে অনুরোধ করছি এ্যাডামেণ্ট বা রিজিড না হয়ে এই ট্যাক্স-এর হার যদি নাও তুলে নেন, অন্তত ৫ টাকা পর্যন্ত কমান এবং ৫ টাকার উপরের হারও কিছু কমান। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অশোক মিত্র ঃ**—আমি মাননীয় সদস্য সত্যবাবুকে আর একবার প্রতিশ্রুতি দিচ্ছি ৫ টাকার নীচে যাতে ট্যাক্স থেকে অব্যাহতি পায়, হয়রাণী না করা হয় সেটা আমি দেখব।

The motion of Dr. Ashok Mitra that the West Bengal Taxation Laws (Second Amendment Bill, 1984, as settled in the Assembly, be passed was then put and a division taken with the following result :—

AYES 92

Abdus Sobhan Gazi, Shri
Adak, Shri Nitai Charan
Banerjee, Shri Amiya Bhusan
Basu, Shri Jyoti
Basu, Shri Subhas
Bera, Shri Pulin
Bhattacharyya, Shri Satya Pada
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Jayanta Kumar
Bora, Shri Badan
Chakraborty, Shri Deb Narayan
Chattopadhayay, Shri Sadhan
Chowdhury, Shri Bikash
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Jagadish Chandra
Daud Khan, Shri
De, Shri Bhibuti Bhusan
De, Shri Sunil
Deb, Shri Saral
Dey, Shri Lakshmi Kanta
Ghatak, Shri Santi
Ghosh, Shri Malin
Goswami, Shri Ramnarayan
Goswami, Shri Subhas
Guha, Shri Kamal Kanti
Gupta, Shri Jyotsna Kumar
Gupta, Shri Sitaram
Habib Mustafa, Shri
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Manindra Nath
Kalimuddin Shams, Shri
Khan, Shri Sukhendu
Kumar, Shri Himansu
Mahata, Shri Kamala Kanta
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Sudhangshu Sekhar
Maji, Shri Swadeshranjan
Malakar, Shri Nani Gopal
Malik, Shri Sreedhar
Mallick, Shri Siba Prasad
Mandal, Shri Bhakti Bhusan
Mandal, Shri Gopal
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Sukumar
Mandal, Shri Suvendu
Mandi, Shri Rampada
Mandi, Shri Sambhunath
Ming, Shri Patras
Mir Fakir Mohammad, Shri
Mitra, Dr. Ashok
Mohanta, Shri Madhabendu
Molla, Shri Anadi
Mondal, Shri Dinabandhu
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sahabuddin
Mondal, Shri Sudhansu Sekhar
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Bamapada
Mukherjee, Shri Joykesh
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Murmu, Shri Sufal
Naskar, Shri Gangadhar
Naskar, Shri Subhas
Naskar, Shri Sundar
Neogy, Shri Brajo Gopal
Pal, Shri Bijoy
Pathak, Shri Patit Paban

Pradhan, Shri Prasanta Kumar
Pramanik, Shri Radhika Ranjan
Rai, Shri H. B
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Matish
Roy, Shri Amalendra
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Pravas Chandra
Roy, Shri Tarak Bandhu
Roy Barman, Shri Khitibhusan
Sah, Shri Jamini Bhuson
Sah, Shri Kripa Sindhu
Sarkar, Shri Kamal
Satpathy, Shri Abani Bhusan
Sen, Shri Dhirendra Nath
Sen Gupta, Shri Prabir
Shish Mohammad, Shri
Singha, Shri Suresh
Sinha, Dr. Haramohan
Sk Siraj Ali, Shri
Talukdar, Shri Pralay

NOES 24

Abdul Mannan, Shri
Abdur Rauf Answari, Shri
Abdus Sattar, Shri
Abedin, Dr. Zainal
Adhikary, Shri Sisir
Banerjee, Dr Ambika
Bapuli, Shri Satya Ranjan
Bhunia, Dr. Manas
Biswas, Shri Ananda Mohan
Bose, Dr Sisir Kumar
Chattaraj, Shri Suniti
Chaudhuri, Dr. Kiran
Gyan Singh Sohanpal, Shri
Lutfal Haque, Shri
Mishra, Shri Abanti
Misra, Shri Kashinath
Mitra, Shri Somendra Nath
Moslehuiddin Ahmed, Shri
Mukherjee Shri Subrata
Poddar, Shri Deokinandan
Purkait, Shri Prabodh
Sarkar, Shri Deba Prasad
Sha, Shri Ganga Prosad
Sinha Shri Atish Chandra

The Ayes being 92 and the Noes 24. The motion was carried.

(At this stage the House was adjourned till 4 P. M.)

( After adjournment )

[4-00 - 4-10 p. m.]

শ্রী লক্ষ্মীকান্ত দে : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সমাজ বিরোধীমূলক কার্য্যকলাপের বিরুদ্ধে এবং এলাকায় শান্তি স্থাপনে উদ্দেশ্যে উত্তর কলকাতা, উত্তর পূর্ব কলকাতা এবং মধ্য কলকাতার ৩৬টি নাগরিক কমিটি মিছিল করে অসাছে। কয়েক হাজার শান্তি প্রিয় মানুষ এই বিধানসভার উদ্দেশ্যে বিভিন্ন দাবী নিয়ে আসছে। কারণ তারা দেখছে কুখ্যাত সমাজবিরোধীরা বিভিন্ন রাজনৈতিক দলে

আশ্রয় নিচ্ছে, বিশেষ করে কংগ্রেস আই দলে আশ্রয় নিচ্ছে। দেখে আশ্চর্য হয়ে গেলাম, এই সব সমাজবিরোধীরা তাদের নেতা হিসাবে আখ্যাত হচ্ছে। হেমেন মণ্ডলের কথা ইতিমধ্যে কাগজে বেরিয়েছে। হাইকোর্টেও তাকে কংগ্রেস আই এর লোক বলা হয়েছে। এই সমস্ত সমাজবিরোধীদের বিরুদ্ধে নাগরিক কমিটিরা মিছিল করে আসছে। আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন, কলকাতা হাইকোর্টের প্রাক্তন প্রধান বিচারপতি সমরেন্দ্র নাথ দেবের নেতৃত্বে এই মিছিল আসছে। এই নাগরিক কমিটিগুলির দাবী হচ্ছে, ১) কুখ্যাত সমাজবিরোধীদের অবিলম্বে গ্রেপ্তার ও উপযুক্ত শাস্তি দিতে হবে, ২) আগ্নেয় অস্ত্রের ও বোমার ঘাঁটিগুলিতে ব্যাপক তল্লাসী চালাতে হবে, ৩) হেমেন মণ্ডল ও তার সাকরেদদের বে-আইনী ভাবে অর্জিত সকল সম্পত্তি বাজেয়াপ্ত করতে হবে, ৪) স্থানীয় নাগরিকদের নিরাপত্তার ব্যবস্থা করতে হবে, ৫) হেমেন মণ্ডল ও তার দলবলের সঙ্গে পুলিশ অফিসার শ্রী রুণু গুহ নিয়োগীর ঘনিষ্ট যোগাযোগের অভিযোগটি সম্পর্কে তদন্ত এবং ব্যবস্থা নিতে হবে, ৬) সমাজবিরোধীদের রাজনৈতিক দলে আশ্রয় দেওয়া বন্ধ করতে হবে, ৭) জবরদস্তি অর্থ সংগ্রহ ও ঘর দখল করা বন্ধ করতে হবে। স্বাভাবিক কারণেই আমি এই ব্যাপারে সভার দৃষ্টি আকর্ষণ করলাম যাতে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুবই পরিতাপের বিষয়, আজকে পুলিশ মহলে একটা বিরাট অশান্তির সৃষ্টি হয়েছে।

**মিঃ স্পীকার ঃ** এই ব্যাপারটা রিসেসের আগেই হয়ে গেছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ব্যাপারটা শুনুন, এটা অন্য ব্যাপার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সবচেয়ে বড় কথা, আজকে এই বিধানসভাতে একজন বক্তব্য রাখবার সময় মাননীয় সদস্য বললেন যে মিছিল করে আসছে, নাগরিক কমিটিগুলো। পশ্চিমবাংলায় বিভাগীয় মন্ত্রীদের ব্যয় বরাদ্দ বাড়ছে, পুলিশের ব্যয় বরাদ্দ বাড়ছে, কিন্তু পুলিশ যে সম্পূর্ণ ব্যর্থ হয়েছে সেই বিষয়ে কোন সন্দেহ নেই। আশ্চর্যের কথা আজকে নাগরিক কমিটি করে সমাজবিরোধী কার্য্যকলাপ বন্ধ করতে হচ্ছে যখন, তখন পরিষ্কার কথা, যে পশ্চিমবাংলায় বর্তমানে আর কোন আইনশৃঙ্খলা নেই, পুলিশ সম্পূর্ণ ব্যর্থ হয়েছে।

তারপর যদি পুলিশ প্রশাসন ব্যর্থ হয়—আমি আপনার মাধ্যমে রাখতে চাই যে, যাঁরা আসছেন তাঁরা সকলেই নাগরিক কমিটির লোক। এই নাগরিক কমিটি কখন, কেন করতে হল? পুলিশের ব্যর্থতার জন্যই করতে হয়েছে। পুলিশ

প্রশাসন সব জায়গায় ব্যর্থ হয়েছে বলেই এই অবস্থা হয়েছে। আপনি পুলিশ মন্ত্রীকে বলুন, নাগরিক কমিটি যখন হয়েছে তখন তার পদত্যাগ করা উচিত। এই নাগরিক কমিটি হবার পরে পুলিশ মন্ত্রীর থাকা উচিত নয়, পুলিশ বিভাগ থাকা উচিত নয়। কারণ ওরা পরিষ্কার বলছেন, পুলিশ কিছু করছেন না। তা যদি না করে তাহলে ওদের তুলে দিন। এম.এল.এ. মারবার জন্য পুলিশ নয়। পুলিশ সমাজবিরোধীদের যদি জব্দ করতে না পারে তাহলে তারা আছে কেন, কিজন্য আছে ?

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় স্পীকার মহাশয়, এই মাত্র খবর পেলাম, পশ্চিমবঙ্গ সরকার যে সমস্ত চেক ইস্যু করেছেন আজকে রিজার্ভ ব্যাংক সেই চেকগুলি ডিজঅনার করেছে। এটা খুব গুরুত্বপূর্ণ বিষয়। স্যার, ঘটনা যদি সত্য হয় তাহলে এটা খুবই উদ্বেগজনক এবং পরিতাপের বিষয়। ঘটনাটি সত্য, কি মিথ্যা, সেটা জানিয়ে মাননীয় অর্থমন্ত্রী বা মন্ত্রীসভার অন্য কোন সদস্যকে এই সভায় একটি বিবৃতি দেবার জন্য অনুরোধ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সারা বাংলা, উত্তর থেকে দক্ষিণ বঙ্গ পর্যন্ত, ফেডারেশন অব গভর্ণমেন্ট এমপ্লয়িজ-এর কয়েক হাজার সদস্য বিভিন্ন দাবী-দাওয়ার ভিত্তিতে তারা এসপ্লানেড্ ইষ্টে জমায়েত হয়েছে। তাদের অনেকগুলি দাবী আছে, আমি সেগুলি এখানে মেনসান করব না। তবে একটি খুব সংগত দাবীর কথা আমি এখানে উল্লেখ করছি। বিগত ২/৩ বছরের মধ্যে সরকার যে সমস্ত ডি এ ঘোষণা করেছেন তাদের ১০টি ডি. এ. পেনডিং হয়ে গেছে। তারা দাবী করছেন, এই পেনডিং ডি. এ. গুলি যেন অবিলম্বে তাদের দিয়ে দেওয়া হয়। এছাড়াও তাদের শাস্তি মূলক ট্রান্সফার ইত্যাদি আনুসংগিক দাবীও রয়েছে। আমি অনুরোধ করব, তারা যে সমস্ত দাবী পত্র মুখ্যমন্ত্রীর কাছে নিয়ে এসেছে সে বিষয়ে যেন উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হয়।

## LEGISLATION

### The Lumbini Park Mental Hospital Acquisition Bill, 1984

**Shri Ram Narayan Goswami :** Sir, I beg to introduce the Lumbini Park Mental Hospital Acquisition Bill, 1984 and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

The Lumbini Park Mental Hospital 115, Dr Girindra Sekhar Bose Road, Calcutta-39 was established by the Indian Psycho-Analytical Society, a society registered under the Societies Registration Act, 1980. Subsequently, by execution of a Deed of lease on 1.7.70, the Society leased out the property to the Society for Mental care, which is also registered under West Bengal Act XXVI of 1961. The Hospital was run by the Society out of limited hospital receipts and with financial assistance extended by the State Government from time to time. The Society had been finding it too difficult to manage the affairs of the hospital and, at a stage, most of the members of the Society resigned creating a vacuum in the administration of the Institution. To meet the situation, a Government Administrator was appointed for running the Institution with efect from 2.7.74.

For better management and maintenance of the hospital in public interest it was considered necessary to take it over for being run as a State Institution. Since the Legislative Assembly of the State was not in session and the circumstances of the case called for immediate action, the Lumbini Park Mental Hospital Acquisition Ordinance, 1984 was promulgated by the Governor after obtaining instructions of the President under article 213 of the Constitution of India.

(Secretary then read the title of the Bill)

**Mr. Speaker** : I have received a Statutory Resolution from Shri Kashinath Misra disapproving the Lumbini Park Mental Hospital Acquisition Ordinance, 1984 (West Bengal Ordinance No. III of 1984). Now I request Shri Misra to move his Resolution.

**Shri Kashinath Misra** : Sir, I beg to move that the West Bengal Legislative Assembly disapproves the Lumbini Park Mental Hospital Acquisition Ordinance, 1984 (West Bengal Ordinance No. III of 1984).

**শ্রীরামনারায়ণ গোস্বামী :** I beg to move that the Lumbini Park Mental Hospital Acquisition Bill' 1984, be taken into consideration.

মিঃ স্পীকার, স্যার, বিস্তারিত বলার কিছু নেই। অনেকদিন আগে এই হাসপাতালটি অধিগ্রহণ করার ব্যাপারে আমরা ভাবনা-চিন্তা করেছিলাম এবং আমি যে স্টেটমেন্ট দিয়েছি আন্ডার রুল ৭২(১) অনুসারে, সেখানে বলেছি ১৯৪০ সালে সাইকো এ্যানালিটিক্যাল সোসাইটি এই হসপিটালটির পত্তন করেছিল। পরবর্তী কালে চালাতে না পেরে তারা সোসাইটির ফর মেন্টাল বেয়ারকে লিজ দিয়েছিল ১৯৭০ সালে। পরে দেখা গেল সেই সোসাইটিও হাসপাতালটি চালাতে পারল না। তখন ১৯৭৪ সালে এখানে একটা এ্যাডমিনিস্ট্রেটর বসান হয়। তাতে দেখা যায় কয়েক লক্ষ টাকার ঘাটতি হয়ে আছে, এই অবস্থা চলতে থাকে। পরে দেখা গেল এই সোসাইটি ফর মেন্টাল কেয়ার তারা যে কয়েক বছর ধরে এই সংস্থাটিকে চালাচ্ছিল তাদের রিভাইভের কোন সুযোগ নেই। এই রকম অবস্থায় পেরেন্ট সোসাইটি রেজলিউসান নিয়ে সরকারকে জানাল যে এই হসপিটালটি টেকওভার করার জন্য এ্যাকুইজিসন প্রসিডিংস ড্র করা হোক এবং এর জন্য কোন কমপেনসেসান আপনাদের দিতে হবে না। স্বভাবতঃই এই রকম অবস্থায় আমরা অর্ডিন্যান্স করি এবং সেই অর্ডিন্যান্স রিপ্লেস করার জন্য আজকে এই বিল এনেছি। একটি সৎ উদ্দেশ্য প্রণোদিত হয়েই আমরা এটা করেছি। আশা করি মাননীয় সদস্যরা সকলে একমত হয়ে এটাকে সমর্থন করবেন।

**Mr. Speaker :** The discussion on the statutory resolution and on the consideration motion will go on together. Shri Kashinath Misra will now speak on his motion.

[4-10—4-20 p.m.]

**শ্রীকাশীনাথ মিশ্র ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়, আজ 'যে দি লুম্বিনি পার্ক মেন্টাল হসপিটাল এ্যাকুইজিসান বিল, ১৯৮৪' এনেছেন সে সম্পর্কে আমার একটি ষ্টাটুটারি রেজলিউসান আছে। সরকার এটা আগেই উপলব্ধি করেছিলেন এবং সেইজন্যই সেখানে এ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করেছিলেন। তারপর এই অর্ডিন্যান্স করা হ'ল। অর্ডিন্যান্সটা যে সময় করা হল সেটা বিধানসভা বসার সময় থেকে বেশী দূরে ছিল না। আমরা আশা করেছিলাম, তিনি অর্ডিন্যান্স না করে একটা পূর্ণাঙ্গ বিল এখানে নিয়ে আসবেন, কিন্তু তিনি তা করেন নি। সেখানে অর্ডিন্যান্স করার ব্যাপারে যে উদ্দেশ্যের কথা তিনি বলেছেন তাতে দেখতে পাচ্ছি সেখানকার আর্থিক অবস্থা যা ছিল এবং অন্যান্য অবস্থা যা ছিল

তাতে তার দায়দায়িত্ব সরকার বহন করবেন বলে সেখানে তারা প্রতিশ্রুতিবদ্ধ ছিলেন। স্যার, এই মেন্টাল হসপিট্যালটি দীর্ঘদিন ধরে জরাজীর্ণ অবস্থায় পড়ে আছে। বিভিন্ন সময়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে সেখানকার রোগীদের সম্বন্ধে, ষ্টাফেদের সম্বন্ধে সেখানকার স্থানীয় অধিবাসীদের কাছ থেকে শুনতে হয়েছে। সেখানকার অবস্থাটা অত্যন্ত জটিল হয়ে পড়েছে। সেখানকার অবস্থা যা তা কোন সভ্য জগতে থাকা উচিত নয়। জেল হাসপাতালেও একটা চিকিৎসার ব্যবস্থা থাকে, কিন্তু এই লুম্বিনি পার্ক হাসপাতালে আমরা জানি ডাক্তারের অভাব সম্পর্কিত সমস্যা থেকে আরম্ভ করে চিকিৎসা বিভ্রাট, ডায়েটের সমস্যা ইত্যাদি নানান সমস্যা রয়েছে। এইসব নিয়ে বিভিন্ন সময়ে বিভিন্ন কেলেংকারিও সেখানে হয়েছে। সেখানকার এই অবস্থা সম্পর্কে আশা করি মন্ত্রীমহাশয় ওয়াকিবহাল আছেন। সেখানে যে বাড়ীগুলিতে রোগীরা থাকে তা বহুদিনের পুরাতন। বিভিন্ন সময় বিভিন্নভাবে হস্তান্তরিত হয়ে আজকে এর পূর্ণ দায়িত্ব সরকার নিতে চলেছেন। মাননীয় মন্ত্রীমহাশয় বলেছেন, একটা রেজিষ্টার্ড সমিতি—ইন্ডিয়ান সাইকো এ্যানালিটিক্যাল সোসাইটি কর্তৃক এটা প্রতিষ্ঠিত হয়েছিল এবং তারপর হস্তান্তরিত হতে হতে সরকারী তত্ত্বাবধানে আসে। সরকার এর অবস্থা দেখে সেখানে এ্যাডমিনিষ্ট্রেটার নিয়োগ করে দায়িত্ব পালন করার চেষ্টা করেন।

কিন্তু সেই এ্যাডমিনিস্ট্রেটর সেখানে ব্যর্থ হয়েছেন। তাই আজকে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলবো, বর্তমান যে অবস্থার মধ্যে দিয়ে ঐ হাসপাতাল চলছে, তার সম্পূর্ণ দায়িত্ব গ্রহণ করার পরে, আর্থিক অনটন, সীমিত ক্ষমতা ইত্যাদি যে সব কথা বলেন, সেই ক্ষমতার মধ্যে দিয়ে তিনি কতটুকু ক্ষতিপূরণ করছেন, না করছেন তার এ্যাসেসমেন্ট এখনও পর্যন্ত দেখছি না। তবে মোটামুটিভাবে যা দিয়েছেন তাতে দেখছি যে, 'অত্যাবশ্যক উন্নতি সাধনের নিমিত্ত প্রায় ৩ লক্ষ টাকা অনাবশ্যক ব্যয় এবং চিকিৎসা অধিকারীক এবং অন্যান্যদের বেতন বাবদ এবং অন্যান্য পথ্য, ঔষধ ইত্যাদি বাবদ বাড়তি ২০ লক্ষ ২২ হাজার টাকা বাড়তি ব্যয় বহন করিতে হইবে।' মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি এই কথা বলতে চাই, আপনি নিশ্চয়ই জানেন যে বর্তমানে ওখানে যে ৫০/৬০ জন কর্মচারী আছেন, তারা সরকারের যে ধার্য বেতন সেই বেতন থেকে অনেক কমে কাজ করেন। সরকার গ্রহণ করার পরে সেখানে পে-স্কেল রিভিশন করতে হবে এবং পে কমিশনের সুপারিশ অনুযায়ী ষ্টাফদের সুযোগ-সুবিধা দিতে হবে। আজকে এ্যাসেসমেন্ট অনুযায়ী আপনাকে কাজ করতে হবে। সেখানে যে সম্পত্তি আছে, একটা বিরাট এলাকায় টোটাল যে ল্যান্ড আছে এবং ভাঙ্গা হোক আর যাই হোক, যে বাড়ী আছে, যে ষ্ট্রাকচার আছে এবং অন্যান্য আসবাবপত্র যা আছে,

তার মোট যে এ্যাসেসমেণ্ট হবে এবং বর্তমানে সরকারী কর্মচারীদের যে বেতন সরকার দেন, অন্যান্য সুযোগসুবিধা যা তারা পান, এই ষ্টাফদেরও সেগুলি কবে থেকে দেবেন ইত্যাদি এই সব ব্যাপার রয়েছে। কাজেই এতে যে টাকা আপনি ধার্য করেছেন, তার চেয়ে অনেক বেশী টাকা খরচ হবে। সেই টাকা তিনি কোথা থেকে যোগান দেবেন, সেটা আশা করি তিনি এই বাজেট প্রভিশনে ধরেছেন। কিন্তু তাহলেও তার লক্ষ্যমাত্রা ছাড়িয়ে যাবে। কাজেই তিনি সেটা কোথা থেকে কিভাবে আনবেন সে সম্পর্কে আমাদের পরিষ্কার বলবেন বলে আশা করি। আজকে যারা উন্মাদ হয়ে আসে, তারা সমাজের বিভিন্ন কারণে, বিভিন্ন অবস্থার পরিপ্রেক্ষিতে আঘাত পেয়ে আসেন। কেউ জন্ম থেকেই পাগল হয় না। সমাজে বাস করতে গিয়ে বিভিন্ন ঘাত-প্রতিঘাতের ফলে—দরিদ্র হোক, আর বড়লোক হোক—তাকে হাসপাতালে যেতে হয়। সেখানে দেখা গেছে যে রুগীদের মধ্যে বিভিন্ন সময়ে বিভিন্নভাবে তাদের যে কালচার, তারা যে শিক্ষাদীক্ষা পেয়েছে, ঐ উন্মাদনার মধ্যে দিয়ে তারা তাদের কালচারকে ভুলতে পারে না, সেটা ঐ উন্মাদনার মধ্যে দিয়ে প্রকাশ করে। তার ফলে অনেক সময়ে দেখা যায় যারা হাসপাতাল করেছিলেন, তাদের দিক থেকে একটা অসুবিধার কারণ হয়ে ওঠে।

[4-20—4-30 p. m.]

এই হাসপাতালটিকে রক্ষা করা এবং রোগীদের জন্য ভাল চিকিৎসার ব্যবস্থা করার যে চিন্তাধারা, তা নিশ্চয়ই শুভ চিন্তাধারা, আমরা কখনই সে চিন্তাধারাকে অগ্রাহ্য করতে পারি না। সরকার আজকে সেই কাজ করার জন্য আইন তৈরী করছেন। যদিও এটা অনেক আগে করা উচিত ছিল, তবুও দেরীতে যে কাজ করতে চলেছেন সেই কাজ করার মধ্যে অনেক অসুবিধা আছে এবং আমরা আমাদের বক্তব্যের মধ্যে দিয়ে সেদিকে মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করেছি। লুম্বিনী-পার্ক মানসিক হাসপাতালটি রোগীদের স্বার্থে অধিগ্রহণ করা হয়েছে। এখন সেখানকার কাজকর্মের দিকে আরো বেশী করে নজর দেওয়া প্রয়োজন। আমি আশা করি, মন্ত্রী মহাশয় সমস্ত কিছু পর্যালোচনা করেছেন। এখন তিনি নিশ্চয়ই অভিজ্ঞতা সম্পন্ন বিশেষজ্ঞদের মতামত নিয়ে হাসপাতালের উন্নতির দিকে নজর দেবেন। আমার মনে হয় সেই পরিপ্রেক্ষিতে তিনি যে টাকা ধার্য করেছেন, আগামী দিনে তার চেয়ে বেশী টাকার প্রয়োজন হবে। সুতরাং সে টাকা তিনি একটা ফাইনানসিয়াল ইয়ারের মধ্যে দিতে পারবেন কিনা সে বিষয়ে আমাদের একটু আলোকপাত করুন। তবে আমরা জানি পরবর্তীকালে আবার সব কিছু বিশ্লেষণ করতে হবে। আমরা মোটামুটিভাবে

এই বিলের উদ্দেশ্য এবং হেতুতে লক্ষ্য করেছি যে, প্রারম্ভিকভাবে এই হাসপাতালের উন্নতি করবার জন্য সেখানে এ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করে বিফলতা এসেছিল, তিনি ঠিকমত কাজ করতে পারেননি, হাসপাতালটি ঠিকভাবে পরিচালনা করতে পারেননি। সেই জন্য সেখানে সরকারের অতিরিক্ত টাকা খরচ হয়ে গেছে। সেই কারণেই আমি এই বিলটিরও বিরোধিতা করছি এবং স্ট্যাটিউটরি রেজলিউসন মুভ করছি। আমি আশা করব, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী সমগ্র ব্যাপারটা আমাদের বিশ্লেষণ করবেন। যদি তিনি আমাদের বিভিন্ন সন্দেহগুলি দূর করতে পারেন, তাহলে এ ক্ষেত্রে আর বিরোধিতা করার বা সমালোচনা করার কোন প্রশ্নই থাকবে না। কিন্তু যে ত্রুটিগুলি আছে সেগুলির সম্বন্ধে মন্ত্রীমহাশয়ের প্রারম্ভিক বক্তৃতার মধ্যে দিয়ে আমরা কোন কিছুই শুনতে পাইনি। আমি আশা করব, তিনি তাঁর জবাবী ভাষণে সবকিছু পরিষ্কার করে বলবেন, তাহলেই আমাদের আর কিছু বলার থাকবে না। আপাতত আমি আমার স্ট্যাটিউটারি রেজলিউসনটি মুভ করছি। তারপরে মাননীয় মন্ত্রী মহাশয়ের জবাবী ভাষণের মধ্যে যদি দেখি যে, হ্যাঁ, রোগীদের স্বার্থে, স্টাফেদের স্বার্থে, এটা হচ্ছে এবং ভবিষ্যতে যাঁরা মানসিক রোগে আক্রান্ত হবেন তাঁদের জন্য সুচিকিৎসার প্রসার এখানে ঘটবে, সরকার যে চেষ্টা করছেন তার ফলে সত্যিই এই হাসপাতালে চিকিৎসার প্রসার ঘটবে, তাহলে নিশ্চয়ই এটাকে সমর্থনযোগ্য বলে বিবেচনা করা সম্ভব হবে, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শচীন সেন:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি, কারণ তিনি আজকে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিল এখানে উপস্থিত করেছেন। বহু গুরুত্বপূর্ণ কাজের মধ্যে লুম্বিনী পার্ক মানসিক হাসপাতাল নিয়ে একটু চিন্তা-ভাবনা করাও অত্যন্ত গুরুত্বপূর্ণ কাজ। এই হাসপাতালটি খুবই ঐতিহ্যপূর্ণ হাসপাতাল। ডাঃ গিরিন্দ্র শেখর বোস রোডের উপর এই প্রতিষ্ঠানটি আছে এবং এর একটি সোসাইটি আছে যার নাম হচ্ছে ইণ্ডিয়ান সাইকো-এ্যানালেটিক্যাল সোসাইটি। ডাঃ গিরিন্দ্র শেখর বোস এই সোসাইটির অন্যতম সদস্য ছিলেন। তাঁর যা সম্পত্তি ছিল সেই সম্পত্তি দান করেছিলেন হাসপাতালের জন্য এবং তাঁরই টাকায় এই হাসপাতালটি তৈরী হয়। এই লুম্বিনী পার্ক হাসপাতাল সত্যই একদিন ঐতিহ্যপূর্ণ হাসপাতাল ছিল। কিন্তু কংগ্রেসীরা এমন অবস্থা সৃষ্টি করেছিল যে ঐ হাসপাতালে কোন মানসিক রোগীকে ভর্তি করলে তার মানসিক ব্যধি সারা তো দূরে থাক, সে যাতে আরো বদ্ধ পাগল হয়ে যেতে পারে সেই রকম ব্যবস্থা ছিল। এই হাসপাতালটি দীর্ঘদিন অবহেলার মধ্যে ছিল এবং

সবচেয়ে উল্লেখযোগ্য ঘটনা হচ্ছে, ঐ ঐতিহ্যপূর্ণ হাসপাতালে ৭ বছর ধরে সমাজ-বিরোধীদের আড্ডা ছিল। কোন পাগলের চিকিৎসা হতো না, চিকিৎসা-ব্যবস্থা ছিল যত খুনী গুণ্ডাদের এবং এদেরই আড্ডায় পরিণত হয়েছিল। তারা মানুষ খুন করে ঐ জায়গায় বসবাস করতো। আমরা সরকারে আসার পর অবস্থাটা দেখলাম। মাননীয় সদস্য কাশীবাবু শান্ত মানুষ, তিনি সমর্থন জানিয়েও কতকগুলি সমালোচনা করলেন। ওনার সব তথ্য জানা নেই বলে সমর্থন করতে গিয়েও সমালোচনা করলেন। ওখানকার অবস্থাটা যা সৃষ্টি হয়েছিল, বামফ্রণ্ট সরকার আসার পর সমস্ত কিছু দেখলেন। ওখানকার শ্রমিক কর্মচারী মাহিনা-পত্র বিশেষ পেতেন না – দীর্ঘদিন ধরে বামফ্রণ্ট সরকার ক্ষমতায় আসার পর তাদের ব্যবস্থা অন্ততঃপক্ষে হয়েছে। এটা একটা ২০০ বেডের হাসপাতাল। কিন্তু বাড়িটি প্রায় ভেঙে পড়েছে। বর্ষার সময়ে চোখ বুজে থাকলে মনে হবে যেন খোলা আকাশের নীচে বসে আছি। পাগল রোগীদের এক একটি বিছানা তুললে দেখবেন বিড় বিড় করছে ছারপোকা। এই বিছানায় সুস্থ মানুষ থাকলেও পাগল হয়ে যেতে পারে। এই রকম ধরণের একটা হাসপাতালকে তৈরী করার জন্য সরকারী পদক্ষেপ নিশ্চয়ই অভিনন্দন-যোগ্য। ঐ অঞ্চলের মানুষের এটা দীর্ঘদিনের দাবী ছিল। ঐ হাসপাতালটি আরোও বেশী বাড়িয়ে নেওয়ার সুযোগ আছে। হাসপাতালের সামনে অনেকখানি জায়গা আছে। সরকারের যদি আর্থিক সামর্থ্য থাকে তাহলে এটা বাড়ানো দরকার। কারণ, পাগলের সংখ্যা দিনের পর দিন বাড়ছে। পাগল অনেক রকম আছে। জন-প্রতিনিধি হিসাবে বহু উন্মাদ এসে হাজির হচ্ছে। কাজেই অনেকগুলি কারণে হাসপাতালটিকে বাড়ানোর প্রয়োজন আছে। সামান্য যে জায়গা আছে ঐ জায়গাটি দখল করে ফেলে মাঝেমাঝে। আমরা সাধারণ মানুষ, নাগরিক সমিতি পুলিশ দিয়ে মাঝেমাঝে ঐসব দখলকারীদের ওঠাবার চেষ্টা করেছি। সুতরাং এইসবগুলি করতে হচ্ছে। স্বাস্থ্যমন্ত্রী মহাশয় ওখানে একাধিকবার গেছেন এবং অবস্থাটা দেখেছেন বলেই অনুমতি দিয়েছেন যে এটাকে অধিগ্রহণ করতে হবে। ওরা ১৯৭৪ সালে এ্যাডমিনিষ্ট্রেটর বসিয়েছিলেন কিন্তু হাসপাতালের জন্য এই ব্যবস্থা গ্রহণ করতে পারেননি।

[ 4-30— 4-40 p M.

আমরা আত্মসমালোচনা করতে পারি যে আমাদের অধিগ্রহণ করতে দেরী হয়ে গেছে। দেরী হলেও অন্ততঃ দৈনন্দিন কাজ যাতে চলতে পারে তার জন্য বামফ্রন্ট সরকার বিভিন্ন সময়ে সাহায্য করার জন্যই টিঁকে ছিল। এখন এটা আদর্শ স্থানীয়

মানসিক হাসপাতাল তৈরী করার ব্যবস্থা হচ্ছে। আদর্শ স্থানীয় করা হলে একথা ঠিক—যে, যে সমস্ত কাণ্ডকারখানা আরম্ভ করেছেন তাতে আমার মনে হয় আপনাদের বেশীরভাগ লোককেই সেই হাসপাতালে স্থান দেওয়ার ব্যবস্থা করা যেতে পারে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া**—মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় লুম্বিনী পার্ক মেন্টাল হস্পিটাল বিল নিয়ে এসেছেন। খুব ভাল পদক্ষেপ, উদ্দেশ্য মহৎ, কিন্তু যেসমস্ত কথাগুলি স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের বক্তব্য থেকে আমরা জেনেছি তার সম্বন্ধে দু-একটি কথা বলতে চাই। সরকার পক্ষের বর্ষীয়ান সদস্য ওঁর এলাকায় এই হাসপাতাল সেকথা বললেন এবং বললেন যে দেরী হয়ে গেছে, হ্যাঁ, দেরী হয়ে গেছে এটা ঠিক। উনি এ কথা বললেন যে কংগ্রেস আমলে এটা নাকি কিছুই করা হয়নি। এই বলে যা গালাগালি দিতে হয় তা দিলেন, কিন্তু রাজনৈতিক দৃষ্টি-ভঙ্গী নিয়ে এই হাসপাতালের মূল্যায়ন করলে চলবে না। তাঁর বিবেচনার জন্য বলছি, একে তো পশ্চিমবঙ্গের হাসপাতালগুলির যে অবস্থা তা উনি নিজেই জানেন। তার উপর আবার মানসিক রোগের হাসপাতাল, যার আর এক কাণ্ড কারখানা। কারো পেটে যদি ব্যথা হয় সে বলতে পারে, মাথায় ব্যথা হলেও বলতে পারে, কিন্তু এই হাসপাতালগুলিতে যে সমস্ত রোগীরা যায় তাদের বিভিন্ন রকম ব্যবস্থার এবং এক্স-পোজার টু এক্সটারন্যাল এনভায়ারমেণ্ট সেই নজরে তাদের চিকিৎসা করতে হয়। অর্থাৎ সে ক্ষেত্রে যে সমস্ত কর্মচারীরা, ডাক্তারবাবুরা, নার্সরা হাসপাতালগুলিতে থাকেন বা থাকবেন খুবই সেনসিটিভ পয়েণ্ট নিয়ে আমাদের সেই জায়গাগুলিতে ডিউটি করতে হয়। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে লুম্বিনী পার্ক হসপিটাল এর একটা ঐতিহ্য আছে। মাননীয় সদস্য শচীনবাবুর জেনে রাখা দরকার যে ১৯৬৯ সালের পরে ইনডিয়ান ফিজিও এ্যানালেটিক্যাল সোসাইটি তার যে সম্পাদক ডাঃ টি. সি সিনহা এর সমস্ত দায়িত্বে ছিলেন। এমন একটা স্বয়ংশাষিত ব্যক্তিগত প্রতিষ্ঠান, সোসাইটিকে সরকার চাইলেই অধিগ্রহণ করতে পারেন না।

এই পরিস্থিতির উদ্ভব হয়েছিল। ১৯৭৪-এ এসে ডাঃ টি কে, চ্যাটার্জীকে ট্রান্সফার করা হল। তদানীন্তন সম্পাদক কর্মচারীদের বিভিন্ন আন্দোলন হাস-পাতালের ভিতরে বিভিন্ন অরাজক অবস্থা এর পরিপ্রেক্ষিতে যখন সোসাইটি বেসামাল অবস্থা তখন সোসাইটির তরফ থেকে সরকারের কাছে আবেদন করা হয় অধিগ্রহণ করার জন্য। ১৯৭৪ সালের ১লা জুলাই এটা অধিগ্রহণ করা হল। এ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হয়েছিল। মাননীয় শচীন সেন মহাশয়কে আমাদের যেটা বলার কথা—

উনি বর্ষীয়ান সদস্য—হালকাভাবে সমস্ত কথাগুলি বলে দিলেন। যাঁরা এই রকম একটা কাজ করতে চলেছেন, এই রকম গুরুত্বপূর্ণ বিষয়ে লাইট টকস, লাইট ক্রিটিসিজম করলেন। আমরা আশা করেছিলাম, তিনি কনস্ট্রাকটিভ কিছু বলবেন। স্বাস্থ্যমন্ত্রী মহাশয় যা এনেছেন সেটা হচ্ছে লুম্বিনীপার্ক হসপিটাল, তার যা কণ্ডিসন, সেটা অধিগ্রহণ করেছেন, দেরী হলেও ভাল পদক্ষেপ নিয়েছেন। আমার যেটা প্রশ্ন সেটা হচ্ছে যে ওঁদের আমলেও এ্যাডমিনিষ্টেট্রর ছিল।

১৯৭৬ পর্যন্ত তো কংগ্রেস সবকিছু খারাপ কাজ করে গেছে। মাননীয় বামফ্রন্ট সরকারের আমলে--১৯৭৭ থেকে ১৯৮৪ পর্যন্ত তো আপনারাই আছেন, ওখানে এ্যাডমিনিষ্ট্রেটর বসিয়েছেন। এ্যাডমিনিষ্ট্রেটর বসাবার আগে অডিট করে ডেফিসিট ফাণ্ড যেটা হবে সেটা সরকার দিয়ে দেন বলেই জানি। সেখানে সবকিছু তো আপনাদের তদারকিতেই আছে। কিন্তু আজ কি অবস্থা করেছেন? সেই হাসপাতাল আজ অনেক নীচে নেমে গেছে। সেখানে একটা ভয়াবহ অবস্থা চলছে। আপনারা শুনলে অবাক হয়ে যাবেন যে সেখানে বর্তমানে যে ডিউটি রুম এ্যালটেড্ আছে নাইট ডিউটির ডাক্তারদের জন্য, সেই রুম আজ জবরদখল হয়ে গেছে। ডাক্তাররা নাইট ডিউটি দেবার সময় রাতে যে রুমে থাকতেন, সেটাতে আজ ইউনিয়নের পাণ্ডারা থাকছে। শচীনবাবু বললেন বিভিন্ন সমাজবিরোধী সেখানে আড্ডা গেড়েছে। শচীনবাবুর কাছে প্রশ্ন, তারা কারা? লুম্বিনী হসপিটালের বর্তমান অবস্থার সুযোগ নিয়ে কারা সেখানে বাসা বেঁধেছে? কেন আজ ডাক্তাররা নাইট ডিউটির স্বার্থে এ্যালট করা রুমে থাকতে পারছেন না? সেখানে আজ এক বিভৎস পরিস্থিতি চলছে। ডাক্তার নেই, ষ্টাফ নেই, নার্স নেই। শচীনবাবু বললেন, এ অঞ্চলের দাবীর জন্যই এই বিলটা এসেছে। ওঁর অঞ্চল—বালিগঞ্জ অঞ্চল পাগল হয়েছে কিনা জানিনা, তবে লুম্বিনী হসপিটাল অধিগ্রহণের দাবী—এটা শুধু বালিগঞ্জের দাবী নয়, সারা পশ্চিমবাংলার দাবী। আমার মনে আছে, ১৮ই সেপ্টেম্বর 'টেলিগ্রাফ' পত্রিকায় একটি সংবাদ বেরিয়েছিল। খবরটি ছিল—"সমর লাহিড়ী নামে এক রোগীকে ৬। ৭ বছর ভর্তি করে রাখা হয়েছে।" আজ এই বিল যখন এনেছেন, মন্ত্রী মহাশয়কে একটি বিষয়ে চিন্তা করতে বলছি। বিষয়টি হচ্ছে—মানুষকে এই হাসপাতালে যখন ভর্তি করা হয় তখন নিয়ম আছে পেসেণ্টের রিলেটিভকে সই করে নিতে যেতে হবে। আমার মনে হয় ঐ মানসিক হাসপাতালে স্বার্থান্বেষী মহল, বিশেষ করে উচ্চবর্গের কিছু ব্যক্তি ভেষ্টেড ইন্টারেষ্টে বিভিন্ন সমাজের বিভিন্ন মানুষকে রোগী সাজিয়ে ওখানে ভর্তি করে দিচ্ছে। কিন্তু আইনে বিধান আছে—রিলেটিভ্ যিনি, তিনি সই না করলে রোগীকে ডিসচার্জ করা যাবে না। এমনকি

সাইকিয়াট্রিষ্টও যদি "রোগী ভাল হয়ে গেছে" বলে অর্ডার দিয়ে দেন, তাহলেও রিলেটিভ-এর সই না হলে কর্তৃপক্ষের রিলিজ করার সাধ্য নেই। এমন করেই সমর লাহিড়ী বোধহয় লুম্বিনী পার্ক মেণ্টাল হসপিটালে পড়ে ছিল দীর্ঘ দিন ধরে। ১৮ই সেপ্টেম্বর টেলিগ্রাফ পত্রিকায় খবর বের হবার পর হাইকোর্টে পিটিশন হয়। তখন হাইকোর্টের জজ্সাহেব নিজে গিয়ে সেই রোগীকে রিলিজ করিয়ে পুলিশ কাণ্টডিতে রেখে আসেন। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বলবো, আজকে এটা আপনার খুবই সাধু পদক্ষেপ। আইন-কানুন সংশোধনের দরকার হয়ে থাকে করুন। কিন্তু ঐ মেণ্টাল হসপিটালে ষ্টাফ যাঁরা আছেন, তাঁরা দুর্দশার মধ্যে রয়েছেন। বহুদিন তাঁরা কম বেতন পেয়ে আসছেন। এখন বিল যখন পাশ হচ্ছে, নিশ্চয়ই আশা করতে পারি যে বেতন-কাঠামোও পরিবর্তন হবে। একটি জিনিষ নিশ্চিত—ওখানে যে সমস্ত ষ্টাফ্ আছেন তাঁদের মধ্যে অধিকাংশই সাইকোলজিক্যাল এ্যাণ্ড সাইকিয়াট্রিক্ ট্রেনিং-প্রাপ্ত নন্। এর ফলে সঠিকভাবে চিকিৎসার ক্ষেত্রে ডেফিসিয়েন্সি দেখতে পাচ্ছি। আপনি জানেন স্যার, সাইকিয়াট্রি সাবজেকট্ ইজ এ ডার্থ সাবজেকট। সে ক্ষেত্রে ওখানে ডাক্তারের সংখ্যা কম, ট্রেনিং-প্রাপ্ত ষ্টাফ এবং নার্সের সংখ্যাও কম। যখন পেসেণ্ট বাড়ছে তখন সাইকিয়াট্রিক প্রব্লেম্ও ওখানে বেড়ে যাচ্ছে। সেই ক্ষেত্রে ঐ হাসপাতাল যাতে সুন্দরভাবে, সুন্দর পরিবেশের মধ্যে গড়ে ওঠে—এটা রাজনৈতিক ব্যাপার নয় সেইজন্য আপনার প্রত্যক্ষ নজরে রেখে সুষ্ঠুভাবে প্রপার ওয়েতে ট্রেনিংয়ের ব্যবস্থা করতে হবে। যেহেতু এটা একটা ডার্থ সাবজেকট্, সেইজন্য ওখানে ভাল ভাল ডাক্তার আনতে হবে। সেখানে এক সময় ডাঃ ধীরেন নন্দী এবং আরও অনেক স্বনামখ্যাত সাইকিয়াট্রিষ্টরা ছিলেন. আজ তাদের নিয়ে আসুন। ওখানে যে ডাক্তাররা আছেন, তাঁদের পরামর্শ নিয়ে সুন্দর সেটা-আপ্ তৈরী করার দরকার আছে। হসপিটালে কতগুলো বেড্ পাল্টে নিয়ে ম্যাট্রেস্ পেতে দিলেই ফল হবে না।

(4-40—4-50 p.m.)

সুন্দর কতকগুলো লাল আলো জেলে দিলেই, কয়েকটা বেড বাড়িয়ে দিলেই এই মানসিক রোগীদের চিকিৎসা করা যায় না। আপনারা কয়েকটা লাল আলো জেলে আর বেড বাড়িয়ে লোককে দেখানোর চেষ্টা করছেন এই হাসপাতাল খুব ভালো হয়ে গেছে। এই হাসপাতালে রোগীদের খাবার পাওয়া যায় না, কেন ঔষধ-পত্র পাওয়া যায় না। এখানে যেটা বেশী করে দেখা দরকার সেটা হলো

এই হাসপাতালের রোগীরা কথা বলতে পারে না। অন্যান্য হাসপাতালের রোগীরা তাদের পেটের যন্ত্রণার কথা বলতে পারে, মাথার যন্ত্রণার কথা বলতে পারে। কিন্তু এই রোগীরা তাদের যন্ত্রণার কথা বাইরে প্রকাশ করতে পারে না। এটা সম্পূর্ণ এই হাসপাতালের ডাক্তার, নার্স এবং কর্মচারীদের অভিব্যক্তি এবং রিপোর্টিং উপর নির্ভর করছে। সেখানে তাদের ডেফিসিয়েন্টগুলি আমরা যদি মেক আপ করতে না পারি তাহলে ল্যাকুনাগুলো চেক করতে পারবো না। এডমিনিসট্রেটিভ সেট আপ যদি আমরা না করতে পারি, ইনফরমেসান গ্যাপ যদি থেকে যায় তাহলে এই চিকিৎসা শাস্ত্রে সত্যিকারের ডেভলপমেণ্টও হবে না। সেখানে সত্যিককারের ট্রিটমেন্ট হবে না এবং ডেভলপমেন্টও হবে না। এর পরে মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্য রাখবেন, আশাকরি, তিনি এই ব্যাপারে বলবেন। আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো কোন সংকীর্ণ রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে এটা বিচার করবেন না। এটা সম্পূর্ণ অন্য দৃষ্টিভঙ্গি নিয়ে বিচার করবেন। যেহেতু এটা মানসিক হাসপাতাল, সেই দিকে দৃষ্টি রেখে এর উন্নতি সাধনের চেষ্টা করবেন। এখানে কর্মচারীদের বেতন কাঠামো পরিবর্ত্তনের সঙ্গে সঙ্গে এখানে ট্রেনিং এর ব্যবস্থা করবেন। এ্যাম্পল নাম্বার অফ ডক্টর ট্রেন্ড ইন দ্যাট পার্টিকুলার সাবজেক্ট সেখানে ডেপুট করে আকার এবং আকৃতির পরিবর্ত্তনের সংগে সংগে এখানে সত্যিকারের ট্রিটমেন্টের ব্যবস্থা করুন। এখানে প্রয়োজন মত যাতে ঔষধ-পত্র পাওয়া যায়, রোগীদের ঠিক মতো যাতে খাবার দেওয়া যায় তার ব্যবস্থা করে এখানে সুস্থ পরিবেশ গড়ে তুলুন। বিভিন্ন প্রদেশে যে মানসিক হাসপাতাল আছে, যেমন বম্বে, রাঁচি—তারা কিভাবে চালাচ্ছে, তারা কিভাবে তাদের মডেল প্লান করে সেইগুলি এখানে চালু করে সুস্থ পরিবেশ এখানে গড়ে তুলুন। এই লুম্বিনী পার্ক মানসিক হাসপাতাল একটা ভালো প্রতিষ্ঠান গড়ে উঠুক এই কামনা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, লুম্বীনি পার্ক মানসিক হাঁসপাতাল সম্বন্ধে যে বিল মাননীয় মন্ত্রী মহাশয় এনেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। আপনি স্যার, কোনো দিন এই হাঁসপাতালের ধারে-কাছে গেছেন কিনা জানিনা, আমি আজ সকালে এই হাঁসপাতালের সামনে দিয়ে যাচ্ছিলাম এবং কিছুক্ষণ ধরে রাস্তায় দাঁড়িয়ে থেকে এই হাঁসপাতালটিকে দেখছিলাম। বাইরে থেকে এই হাঁসপাতাল দেখে কেউ বলতে পারবে না যে এখানে একটা হাঁসপাতাল আছে। এই হাঁসপাতালের নামটা খুব সুন্দর—লুম্বীনি পার্ক। কিন্তু পার্ক কোথায়? সেটাতো

চোখে পড়ে না। কোন দিন সেখানে পার্ক ছিল বলে মনে হয় না। চোখের সামনে যেটা দেখলাম সেটা হলো হাঁসপাতাল ক্যামপাসের মধ্যে খানিকটা জায়গা কর্দমাক্ত হয়ে পড়ে আছে, কিছু শুয়োর সেখানে ঘোরাফেরা করছে। এই হাঁসপাতালের বাড়ি-ঘরের অবস্থা অত্যন্ত খারাপ। বাড়ি-ঘর জরাজীর্ণ অবস্থায় পড়ে আছে, চুন বালি খোসে পড়ছে, অনেক দিন সারানো হয় নি। এই হলো হাঁসপাতালের চেহারা। হাঁসপাতালের পাশে একটা আনকভার্ড ড্রেন আছে এবং তার পাস দিয়ে একটা কাঁচা রাস্তা চলে গেছে। এই হাঁসপাতালের পাশে একটা ডোবা আছে এবং সেখানে কচুরী-পানায় ভরে আছে। বাইরে থেকে হাঁসপাতালের এই চেহারা দেখতে পাওয়া যায়। সেখানে অভ্যন্তরে কি অবস্থা সেই ব্যাপার নিয়ে কিছু কিছু বক্তা এখানে বলেছেন এবং আরো বিস্তারিতভাবে এই বিষয় নিয়ে কিছুদিন আগে আমি খবরের কাগজে পড়েছি। মানসিক রোগীদের সেখানে কি ভাবে চিকিৎসা হয় সেটা ভেবে পাওয়া যায় না। বর্তমানে সেখানে যে অবস্থার সৃষ্টি হয়েছে, কোন পাগল সুস্থ হয়ে ফিরে এসেছে কিনা জানিনা। তবে কোন সুস্থ মানুষ সেখানে গিয়ে এই অবস্থার মধ্যে কিছু দিন থাকলে তার পাগল হয়ে যাবার সম্ভবনা রয়েছে যথেষ্ট। আজকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এই দিকে দৃষ্টি দিয়ে তিনি যে পদক্ষেপ গ্রহণ করেছেন তার জন্য তিনি প্রত্যেক সদস্যের ধন্যবাদ পাবেন এবং আমি তাঁকে সাধুবাদ জানাচ্ছি। বামফ্রণ্ট সরকার যে জনগণের সরকার সেটা এই পদক্ষেপের মধ্যে দিয়েই প্রমান হয়।

তবে এই প্রসঙ্গে একটা কথা বলে রাখা ভাল যে, যতদিন ঐ হাসপাতালটির পরিচালনভার ঐ সোসাইটির হাতে ছিল, ততদিন কিন্তু সরকারের বিশেষ দায়-দায়িত্ব ছিল না। সরকার এর অধিগ্রহণ করছে জেনে সাধারণ মানুষের মনে অন্ততঃ এই আশা জাগে যে, এটির পূর্বতন অবস্থা থেকে আরও উন্নত মানের হবে। বিশেষ করে পরিচালন ব্যবস্থা, চিকিৎসা ব্যবস্থা ইত্যাদি ক্ষেত্রে যথেষ্ট উন্নতি বিধান সরকার করবেন, এই আশা মানুষ করবে। এই মুহূর্তে যেটা করা দরকার, তা হচ্ছে এর পরিবেশের উন্নতি বিধান। মানসিক রোগীদের ক্ষেত্রে পরিবেশ হচ্ছে একটি প্রধান বিষয়। এখানকার পরিবেশ একটু উন্নততর হওয়া প্রয়োজন। নোংরা পরিবেশে পাগলদের মনে একটা বিরূপ প্রতিক্রিয়া দেখা দিতে পারে। হাসপাতালের ডাক্তার, নার্স সকলকেই উপযুক্ত পরিবেশের দিকে বিশেষ ভাবে নজর দিতে হবে। ওখানে খাটাল থাকায় এবং উপযুক্ত দৃষ্টি না থাকায় গরু-মহিষ এলোমেলো ভাবে যত্রতত্র ঘুরে বেড়াচ্ছে। এই সমস্ত দিকে বিশেষ ভাবে নজর দিয়ে সুষ্ঠু ব্যবস্থা গড়ে তোলবার জন্য আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাই।

**শ্রীকাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষমহাশয়, আমার যা বলার তা আমি বলেছি এবং অনেক মাননীয় সদস্যও বলেছেন। মূল বক্তব্য হচ্ছে, হাসপাতালটি অধিগ্রহণের পর তার পারিপার্শিক অবস্থা, সমস্ত জমি, এরিয়া থেকে আরম্ভ করে যা কিছু হস্তান্তরিত হচ্ছে তা দলিলের মাধ্যমে উপযুক্ত আইনজ্ঞের অভিমত নিয়ে রাজ্য সরকারের স্বাস্থ্য দপ্তর নিচ্ছেন। সেই পরিপ্রেক্ষিতে আনুষঙ্গিক সমস্ত বিষয়বস্তু কাগজপত্রে যাতে থাকে এবং সেই প্রচেষ্টা যাতে এই বিলের মধ্যে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় রাখেন, সেই অনুরোধ তাঁকে করছি। সেই সঙ্গে এর সঙ্গে যুক্ত স্টাফ, ডাক্তার ও নার্স যাঁরা আছেন, তাঁদের যথাযোগ্য মর্যাদা সহ অভিজ্ঞতাসম্পন্ন করে তুলে চিকিৎসার প্রকৃত সুযোগ সৃষ্টি করতে হবে। এই কথা ডাঃ মানস ভুঁইয়াও বলেছেন। এই প্রসঙ্গে তিনি রাঁচির মানসিক হাসপাতালের উদাহরণও দিয়েছেন, সেই মত ব্যবস্থা এখানেও করা দরকার। এই বিষয় নিয়ে শুধু সমালোচনা করলে চলবে না। বিরোধী-দলের পক্ষ থেকে আমাদের কর্তব্য আমরা নিশ্চয়ই পালন করব। আমরা আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব, এখানে একটা সুন্দর সুস্থ পরিবেশ গড়ে তোলার দিকে তিনি যেন দৃষ্টি দেন। হাসপাতালের মোট সম্পত্তি, রোগী সমস্ত কিছুর দায়-দায়িত্ব সরকার নিয়েছেন। এই সমস্ত কিছুর হিসাব-নিকাশ করে পূর্বতন মালিক যাতে উপযুক্ত ক্ষতিপূরণ পান এবং অন্যান্য কিছুর অবিলম্বে এফেক্ট'এর ব্যবস্থা করা দরকার। সেই সাথে ওখানে নিযুক্ত ডাক্তার, নার্স সকলের পে-স্কেল রিভাইস্ করে সরকারী স্টাফ হিসাবে গণ্য করে কবে থেকে এফেক্ট পাবেন, তা বলতে হবে। একথা পরিস্কার ভাবে বলতে হবে। আশা করব মাননীয় মন্ত্রী মহাশয় এগুলো পরিস্কার করবেন। এই হচ্ছে আমার বক্তব্য।

[ 4-50 5-00 p. m. ]

**শ্রীরামনারায়ণ গোস্বামী** – মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য কাশীবাবু, মানসবাবু, শচীনবাবু, সুভাষবাবু প্রমুখের বক্তব্য শুনলাম। আমি প্রথমে ধন্যবাদ জানাব কাশীবাবু এবং মানসবাবুকে যে তাঁরা খুব বাস্তব দৃষ্টিভঙ্গীতে বামফ্রণ্ট সরকারের হাসপাতাল অধিগ্রহণের উদ্যোগকে সাধুবাদ জানিয়েছেন এবং কিছু আশংকা প্রকাশ করেছেন যেটা খুবই বাস্তব। সেই আশংকা আমরাও পোষণ করি এবং তার জন্য আমরা অধিগ্রহণ করতে চাইছি। ১৯৭৪ সালে সরকার যখন এখানে য়্যাডমিনিষ্ট্রেটার বসান তখন তাঁরা এই আশা করেছিলেন যে অনতিবিলম্বে যে, সংস্থা এই হাসপাতাল পরিচালনা করছেন – সোসাইটি ফর মেণ্টাল কেয়ার – তাঁরা পরে রিভাইভ করবেন। কিন্তু দেখা গেল, তাঁরা রিভাইভ করছেন না। প্রেরেণ্ট সোসাইটি

এটা দেখে অধিগ্রহণ করার জন্য বললেন। মানসবাবু এবং কাশীবাবু ঠিকই বলেছেন যে হাসপাতাল যেভাবে চলছে তাতে এর পরিবর্তন দরকার এবং তা করতে গেলে শুধু ম্যানেজমেণ্ট-এর পরিবর্তন বা ভাল য়্যাডমিনিষ্ট্রেটর বসালে হবে না, সেখানে ষ্টাফ প্যাটার্নের পরিবর্তন করতে হবে। ষ্টাফরা খুব কম মাইনে পাচ্ছে যেটা বাড়াতে হবে এবং রুগীদের পথ্য বাড়ান দরকার। এ ছাড়া এই হাসপাতালের এক্সপ্যানসানের স্কোপ আছে। ঐ বিল্ডিং ভাঙার জন্য য়্যাক্যুজিশান ছাড়া অন্য কোন রাস্তা নেই। সেখানে যে ২০০ বেড আছে তার মধ্যে সরকারের ৬৫টি এবং করপোরেশান, ডক লেবার ও হাওড়া জেলা পরিষদের কিছু সিট আছে। আমরা প্রতিটা বেডের জন্য ৩ হাজার টাকা দিই। কিন্তু এই টাকায় আর চলছে না। সেজন্য আমরা য়্যাক্যুইজিশান করে ডেভালাপ করতে চাই এবং অন্যান্য হাসপাতালে ষ্টাফেরা যেসব সুবিধা পায় সেটাও এখানে দিতে চাই। সেজন্য য়্যাক্যুজিশান ছাড়া অন্য উপায় নেই। কাশীবাবু বললেন, অর্ডিন্যান্স তাড়াতাড়ি করতে গেলেন কেন। আমার কাছে খবর এল যে ফাঁকা জায়গা পড়ে আছে তা ফোর্সিবল অকুপাই হয়ে যাচ্ছে। এই খবর পাবার সঙ্গে সঙ্গে দ্রুততার সঙ্গে অর্ডিন্যান্স জারী করা হল। এই হচ্ছে মোটামুটি অবস্থা। আমরা চেষ্টা করবো যাতে ষ্টেট হাসপাতাল হিসেবে এটা ভালভাবে চলে। মানসবাবু যে পরামর্শ দিয়েছেন এ বিষয়ে অগ্রসর হতে গেলে অভিজ্ঞদের পরামর্শ নিতে হবে। এখানে যে ষ্টাফ আছে, এক্স ম্যানেজমেণ্ট ষ্টাফ, তাদের রিক্যুইজিট কোয়ালিফিকেশান ছিল না। স্বাভাবিক কারণে এ বিষয়ে নিয়ম মেনে চলতে হবে। হাসপাতাল পরিচালনা করতে গেলে যে ধরনের অভিজ্ঞ ডাক্তার, নার্স দরকার সেটা সেইভাবে করবো। অভিজ্ঞদের পরামর্শ আমরা নেবো। রুগীদের পথ্যের ব্যবস্থা করতে হবে, বিল্ডিং এক্সপ্যানসান করতে হবে। এই য়্যাক্যুইজিশান করার পর হাসপাতাল যাতে ভালভাবে চলে সে ব্যবস্থা করবো। সেজন্য আশা করবো এই বিলটা আপনারা সমর্থন করবেন এবং হাসপাতালটি ভালভাবে চলার জন্য যে মদত দেয়া দরকার সেটা আপনারা দেবেন।

The motion of Shri Kashinath Misra that the West Bengal Legislative Assembly disapproves the Lumbini Park Mental Hospital Acquisition Ordinance, 1984 (West Bengal Ordinance No. III of 1984), was then put and lost.

The motion of Shri Ram Narayan Goswami that the Lumbini Park Mental Hospital Acquisition Bill, 1984, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 14 and Preamble**

The question that Clauses 1 to 14 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Ram Narayan Goswami :** Sir, I beg to move that the Lumbini Park Mental Hospital Acquisition Bill, 1984, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## PRIVILEGE MOTION

**শ্রীঅমলেন্দ্র রায় :**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে একটা নোটিশ দিয়েছি গত ১১ই মার্চ তারিখে আনন্দবাজার পত্রিকা সহজ সংস্করণে একটা সংবাদ বেরিয়েছে, তার শিরোনামা ছিল রাজ্যপাল শর্মা বলেছেন, বিধানসভায় পুলিশ ঢোকান গর্হিত হয়েছে এই রকম ধরণের। আপনি এরপর রাজ্যপালের কাছে একটা চিঠি লিখে জানতে চেয়েছিলেন যে সংবাদপত্রে তাঁর বক্তব্য বলে যা বেরিয়েছে সেটা সত্য কিনা। রাজ্যপাল আপনাকে জানিয়েছেন যে আনন্দবাজার পত্রিকায় বা অন্য কোন পত্রিকায় তিনি এই রকম ধরণের কোন কথা বলেননি। স্পষ্টতঃই এই যে রিপোর্ট ১১ই মার্চ তারিখে আনন্দবাজার পত্রিকা সহজ সংস্কণে করা হয়েছে সেটা সম্পূর্ণভাবে ফল্স এবং ম্যালিসিয়াস। সুতরাং এটা একটা গুরুতর ধরণের ব্রিচ অব প্রিভিলেজ বলে আমাদের গণ্য করতে হবে। দ্বিতীয়তঃ এই রিপোর্টের ভেতরে যেসব কথা লেখা হয়েছে রাজ্যপালের কথা বলে তার মধ্যে আমাদের যে স্পেসিফিক প্রিভিলেজ আছে, বিধানসভার আইন-কানুন অনুযায়ী স্পেসিফিক প্রিভিলেজগুলির অনেকগুলিকে খর্ব করা হয়েছে। আমি উল্লেখ করতে পারি যে এটা পরিষদীয় আইন-কানুনের মধ্যে বিবৃত আছে যে কোন রকম রিফ্লেকশান স্পীকারের বিরুদ্ধে সভার ভেতরে অথবা সভার বাইরে সভার কোন সদস্য অথবা সভার কোন সদস্য নন এমন কেউ করতে পারেন না, পরিষদীয় আইন-কানুনের এটা সম্পূর্ণ পরিপন্থী। তৃতীয়তঃ মাননীয় অধ্যক্ষ মহাশয় যখন তাঁর ডিউটি ডিসচার্জ করেন সেই সূত্রে যদি কোন রকম রিফ্লেকশান তাঁর কাজের ক্যারেক্টার অথবা ইমপার্সিয়ালিটি সম্পর্কে করা

হয়, যদি কেউ করেন সভার ভেতরে হোক অথবা বাইরে হোক, তিনি সদস্য হ অথবা বাইরের লোক হন, তাহলে সেটা পরিষদীয় রীতি-নীতি, পরিষদীয় আই কানুনের সম্পূর্ণ পরিপন্থী, সেটা করা যায় না।

[5-00 – 510 p m.]

তৃতীয়তঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের কতগুলি ইনহারেণ্ট রাইট আছে, যেমন, কিভাবে প্রসিডিওর রেগুলেট করা হবে, কিভাে বিজনেস্ কনডাক্ট করা হবে সেটা আমাদের এক্তিয়ার, এখানে আমাদের নিরংকু অধিকার রয়েছে। বিধানসভার একজন সদস্যের আচরণের জন্য তাঁকে শাস্তি দেওয় হবে কি হবে না, সেখানে আমাদের নিরঙ্কুশ অধিকার রয়েছে। বিধানসভা ভেতরে এবং বাইরে সভা যে সিদ্ধান্ত গ্রহণ করেন সেই সিদ্ধান্তের বিরুদ্ধে কারু কোন কথা বলার অধিকার নেই। স্যার, এটা শুধু ফল্‌স্ এবং ম্যালিসাস্ নয় আমাদের স্পেসিফিক প্রিভিলেজ যেগুলি আছে, আমি বলছি তার প্রত্যেকটিকে খব করা হয়েছে এবং তার চেয়েও বড় অপরাধ করা হয়েছে এই ধরণের মিথ্যা রিপোর্ট করে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটাও বলা আছে, রিফ্লেকসন অন দি হাউস কোন রকমে করা চলে না। হাউসের অথরিটি, হাউসের ডিগনিটি সকলের উপর। কাজেই হাউসের সেই ডিগনিটিকে, অথরিটিকে যদি হেয় করবার চেষ্টা করা হয় তাহলে সেটা শুধু ব্রিস অব প্রিভিলেজ বলে গণ্য হয় না, সেটা কনটেমপ্ট অব দি হাউস বলে গণ্য হয়। আমি মনে করি এটা একটা সিরিয়াস চার্জ। আমি আনন্দবাজার পত্রিকার বিরুদ্ধে প্রিভিলেজের যে প্রশ্ন তুলেছি তাতে আপনি প্রাইমা ফেসি যদি সমস্ত তথ্যাদি দেখেন, পর্যালোচনা করেন তাহলে দেখবেন প্রাইমা ফেসি কেস্ আছে বরং অবিলম্বে আপনি এই কেস প্রিভিলেজ কমিটিতে সেই ভিত্তিতে পাঠাতে পারেন। এটুকু অনুরোধ রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার ঃ**—মিঃ রায়, আপনি যে প্রশ্ন তুলেছেন সে সম্বন্ধে আমি পরে আমার রুলিং দেব। এই ব্যাপারে দীপকবাবুরও একটা আছে—সেটাও আমি দেখব। কিন্তু আমি একটা জিনিষ জানতে চাইছি, ধরুন একে যদি প্রাইমা ফেসি হিসাবে প্রিভিলেজ বলে ধরে নেওয়া হয় তাহলে ফর আর্গুমেণ্টস্ সেক আমি বলছি গভর্ণরকে প্রিভিলেজ কমিটির সামনে ডাকতে হবে এবং গভর্ণর্স রিপ্রেজেনটেসন টু বি একজামিন্ড। কিন্তু ইফ গভর্ণর অপোজেস্ তখন আপনি কি করবেন?

প্রিপেয়ার ফর দ্যাট এবং সোমবার আমাকে এ সম্বন্ধে জানাবেন। এই প্রিভিলেজকে একজামিন করবার জন্য প্রিভিলেজ কমিটিতে বসতে হবে, কাজেই গভর্ণরকে ডাকতে হবে।

**শ্রী অমলেন্দ্র রায়** ঃ—স্যার, এর দুটি দিক আছে। এটা ঠিক কথা, গভর্ণরের নাম করে যখন সমস্ত কিছু বলা হয়েছে তখন গভর্ণরের সাক্ষ্য একটা বড় কথা। অবশ্য আমরা আপনার কাছ থেকে জেনেছি তিনি সরাসরি আপনাকে কি বলেছেন। আমার বক্তব্য হচ্ছে, এ্যাপার্ট ফ্রম দি ফ্যাক্ট মেরিট অব দি কেস কি? মনে করুন, গভর্ণর বলেননি, অথবা গভর্ণর বলেছেন, কিন্তু রেসপনসিবিলিটি অব দি পেপার...

**Mr. Speaker** : Mr. Roy, if the Governor has made such a statement then there is no breach of privilege as the paper has reproduced what the Governor has said. But, supposing, if the Governor has not said it, then you can say that, that a breach of privilege has been committed because he has made the statement which the Governor did not make at all. Certainly, it is a scurrilous statement defaming the House, reducing the prestige and esteem of the House. You can then say that breach of privilege has taken place. In that case the evidence of the Governor would be matcrial to establish that privilege, breach of privilege.

**শ্রী অমলেন্দ্র রায়** ঃ এ বিষয়ে কোন সন্দেহ নেই যে তাঁর মেটিরিয়াল এভিডেন্স-এর প্রয়োজন আছে। তবে প্রশ্নটা যদি এই হয় It is between the Governor and the House. গভর্ণর বলে দিয়েছে পরিষ্কার ভাবে।

**মিঃ স্পীকার** ঃ Get yourself prepared on this. এখন ছেড়ে দিন। I will hear you on Monday.

**শ্রী অমলেন্দ্র রায়** ঃ কিন্তু আমার বক্তব্য হচ্ছে রিপোর্টটি ইটসেল্ফ এ্যাজ সাচ যে এটা breach of privilege and contempt of the House পড়ে। কারণ রিপোর্ট ইটসেল্ফ ইন দি পেপার যেটা দেখছি তাতে breach of privilege and contempt of the House পর্যায়ে পড়ে।

**মিঃ স্পীকার** ঃ ধরুন গভর্ণর যদি বলে থাকে, এণ্ড ইট ইজ রিপোর্টেড, তাহলে ব্রিচ অব প্রিভিলেজ-এ যেতে পারে কিন্তু Privilege will be against whom ?

**শ্রী অমলেন্দ্র রায় :** তাহলে সেইভাবে আপনি সেটা বিচার করে দেখবেন। কিন্তু গভর্ণর বলেছে তো যে বলি নি।

**মিঃ স্পীকার :** ঠিক তো যদি কোন ডাউট থাকে তাহলে We should proceed on that footing. গভর্ণর বলেছেন যা, We should proceed on that footing. প্রিভিলেজ মোর অর লেস যদি থাকে If I refer the matter to the Privilege Committee then the Governor has to be summoned or he has to be examined on Commission. If he refuses to be examined on the Commission then what will happen ?

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে একটা টেকনিক্যাল প্রশ্ন আছে। আপনি সেটা পর্যালোচনা করে পরীক্ষা করে দেখবেন।

**মিঃ স্পীকার :** I will hear you on Monday.

**শ্রী অমলেন্দ্র রায় :** আপনি তো হাউসে ষ্টেটমেণ্ট করেছেন যে তিনি বলেন নি।

**মিঃ স্পীকার :** আমাকে টেলিফোন করেছিলেন, আমি বলি নি, আমি সেটা এখানে বলে দিয়েছি।

**শ্রী যামিনী ভূষণ সাহা :** স্যার, যখন আপনি হাউসে ষ্টেটমেণ্ট করেছেন যে গভর্ণর বলেন নি। তাহলে গভর্ণরের কথা আসছে কি করে ?

**মিঃ স্পীকার :** আমি তো বলেছি যে গভর্ণর আমাকে টেলিফোন করে বলে দিয়েছে, যে তিনি বলেন নি।

**শ্রী যামিনী ভূষণ সাহা :** আপনি মেম্বারদের জানিয়ে দিয়েছেন। এই ষ্টেটমেণ্ট হাউসে প্রপার্টি। সমস্ত খবরের কাগজে সেটা বেরিয়ে গিয়েছে। তাহলে প্রিভেলেজ কমিটির প্রশ্ন আসছে কি করে ?

**Mr. Speaker :** What will happen if the press say that the Governor has made such statement ? I will hear on Monday. What he telephoned me I have informed the House আমি বলে দিয়েছি।

**শ্রী যামিনী ভূষণ সাহা :** আপনি যখন হাউসে ষ্টেটমেণ্ট দিলেন, সেটাই আমরা বিশ্বাস করবো। আপনি হাউসে ষ্টেটমেণ্ট না রাখতেন তাহলে আলাদা কথা হোত।

**Mr. Speaker :** If the press say that he had made such stat e-ment, then what will hadpen ? I simply conveyed the message in the House which I received from the Governor. Suppose the press say that no, the Governnot made such statement, then what will happen. তাহলে কে এই পয়েণ্টটা স্যাটিফাই করবে। এটাই আমি অমলেন্দ্র রায়কে ভাবতে বলেছি।

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বলেছেন যে এর উপর সোমবার আলোচনা হবে। আমার সম্বন্ধে যে একটা পয়েণ্ট আছে সেটা শুনবার পর আলোচনা হওয়া উচিত বলে আমি মনে করি। এবং সেই সম্বন্ধেই আমি আপনার কাছে দু একটা কথা নিবেদন করতে চাই। আপনারা বাইরে কালো পতাকা দেখাবেন, ভিতরে কালো আলোচনা করবেন এবং এই দুটোই সমানন্তরালভাবে চলছে। আপনি খুব ভাল করেই জানেন যে এই জিনিস হতে পারে না। এই জিনিস প্রিভিলেজ কমিটিতে যেতে পারে না—এটা প্রিভিলেজে আসে না। এ নিয়ে বহুবার আলোচনা হয়েছে, আনন্দ বাজারে এই ইস্যু নিয়ে আলোচনা হয়েছে। এবং এ সম্বন্ধে আনন্দ বাজার পত্রিকা কতকগুলি প্রাকটিসের কথা তুলে দিয়েছিল। অমলেন্দ্রবাবু যে পয়েণ্টটা তুলেছেন সেই পয়েণ্টের পরিপ্রেক্ষিতে আমি বলছি যে রাজ্যপালকে নিয়ে আলোচনা করবেন, যদি তর্কের খাতিরে ধরে নিই তিনি পার্ট অব দি হাউস হনও, তাহলে আগে তাঁকে নোটিশ দিতে হবে। কিন্তু নোটিশ যখন দিতে পারছেন না, তখন আগে তাঁকে নোটিশ দিতে হবে। কিন্তু নোটিশ যখন দিতে পারছেন না, তখন ডিরেক্টলি কি ইনডিরেক্টলি আলোচনা হতে পারে না, যেটা আপনারা করছেন। আপনারা প্রিভিলেজের নোটিশ দিতে পারছেন না। সুতরাং তাঁর অনুপস্থিতিতে তাঁকে নোটিশ না দিয়ে তার পক্ষে বা বিপক্ষে কোনো আলোচনা হতে পারে না। এটা এখানেই এণ্ড হয়ে যাওয়া উচিত। দ্বিতীয় প্রশ্ন হচ্ছে, আপনি সংবাদপত্রকে কি করে জিজ্ঞাসা করবেন যে আপনার সোরস কোথায়। আপনি কোন আইনে কোন প্রিভিলেজ কমিটি বা অপনারা কোন অধিকারে বলবেন যে সোরসটা বল। সংবাদ-পত্র ইন এনি ওয়ে সোরস বলতে বাধ্য নয়—ক্যাটাগরিক্যালি এই কথা বলা আছে। এ সম্বন্ধে আপনাকে আমি বই দেখাতে পারি। সংবাদপত্রের সোরস না জেনে কিছুতেই এটা করতে পারেন না। এবং জানা গেলেও আপনাদের কথা অনুযায়ী গভর্ণরকে ডাকতে হবে। সোরস যদি না জানা যায়, তাহলে আনটিল আনলেস গভর্ণরের সঙ্গে কথা না বলেন ততক্ষণ পর্যন্ত সোরস জানতে পারছেন না এবং প্রমানও করতে পারছেন

না। তবে যদি আপনারা মনে করেন আরও একটু গভর্ণরকে অসম্মান করবো, তাহলে এই রকম আলোচনা চালাতে পারেন।

[ 5-10—5-20 p. m. ]

**মিঃ স্পীকার** :— মিঃ সুব্রত মুখার্জী, আমার একটা পয়েণ্ট আছে, সেটা একটু কনকালকেট করে দেবেন। আপনি বললেন, সংবাদপত্রের সোর্স ডিসক্লোজ করতে বাধা নয়, সেটা ঠিকই, They have got their own protection and they are not to disclose their source. But in this case, they have said that the Governor has told them directly. It is not an information which they have derived from other source and the Governor has denied that he has never made such statement.

এটা কোন সোর্সের ব্যাপার নয়। ইট ইজ এ ভেরি ক্লিয়ার পোজিশন। আমি নিউজ আইটেম পড়েই তো চিঠি লিখেছিলাম। আমি চিঠির মধ্যে লিখেছিলাম — সর্বনাশ ব্যাপার গভর্ণর তো এই রকম ষ্টেটমেণ্ট করতে পারেন না। আমি লিখেছিলাম, The Statement ascribed to you which I find very difficult to believe. কথাটা বুঝে নিন, আমি বিশ্বাস করিনি এই কথাটা, আমি তো ওঁকে চিঠি লিখেছিলাম আমি এই কথাটা পড়লাম, আমি বিশ্বাস করছি না যে আপনি এই কথাটা বলতে পারেন। তারপর উনি আমাকে টেলিফোন করে জানালেন যে আমি কোন জায়গায় এই রকম কোন কথা বলিনি।

**শ্রীসুব্রত মুখার্জী** :—The telephone message is not a matter for the Court of Law. এটা কোর্ট অব ল-এর মধ্যে ধর্তব্য নয়। আপনাকে যে তিনি টেলিফোন করেছেন, That is not even guaranteed.

**Mr. Speaker** :—No, no The Governor is not bound to write to me. He conveyed to me through telephone message. That is the custom and that is the system of working. I called you in my Chamber to inform you of the message.

**শ্রীসুব্রত মুখার্জী** :—কোর্ট অব ল'তে টেলিফোন এবং টেপ্ কোন মেটিরিয়াল ব্যাপার নয়।

**মিঃ স্পীকার :**—এটা ল'এর কোন ব্যাপার নয়, এটা পার্লামেন্টে আছে। পার্লামেণ্ট এবং কোর্ট অব ল'তে তফাত আছে। মিঃ সুব্রত মুখার্জী আমি আপনার কাছ থেকে একটা ক্লারিফিকেশন চাইছি, কারণ আপনি প্রিভিলেজ কমিটির একজন মেম্বার। আমি আপনার কাছ থেকে জানতে চাই, If the Governor does not desire to give evidence, supposing he refuses to give evidence, is there any method by which his evidence can be obtained ? এটা শুক্রবার আমাকে বলবেন, তারপর আমি রুলিং দেব। আজকে এটা টু আর্লি হয়ে যাচ্ছে। শুক্রবার আমি রুলিং দেব এই ব্যাপারে।

## LEGISLATION

### The Calcutta Municipal Corporation ( Amendment ) Bill, 1984.

**Shri Prasanta Kumar Sur :**—Sir, I beg to introduce the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1984 and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly

(Secretary then read the title of the Bill)

**Shri Kashi Nath Misra :**—Sir, I beg to move that the West Bengal Legislative Assembly disapproves the Calcutta Municipal Corporation (Amendment) Ordinance, 1984 (West Bengal Ordinance No. I of 1984).

**Shri Prasanta Kumar Sur :**— Sir, I beg, to move that the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1984, be taken into consideration.

With the coming into force of the Calcutta Municipal Corporation Act, 1980 on the 4th day of January, 1984, the Calcutta Municipal Act, 1951 stands repealed. As a result, the Calcutta Municipal Corporation is legally barred to present any fresh bill

and collect payment for any period prior to the 4th day of January 1984 under the provisions of the Calcutta Municipal Act, 1951. This will cause immense loss of revenue to the Calcutta Municipal Corporation Similar difficulty will be experienced in respect of presen- ting bills and collection of payment from the rate payers of the erstwhile municipalities of Jadavpur, Garden Reach and South Suburban where Bengal Municipal Act, 1932 was operative till the 3rd day of January, 1984

This bill aims at removing the difficulty described above by adapting the existing provision of the Calcutta Municipal Corporation Act, 1980 as well as by adding a new provision thereto.

The bill also intends to empower the Administrator appointed under section 636 of the Calcutta Municipal Corporation Act, 1980 to constitute committees to aid and advise him in the discharge of his functions under the Act. This would enable the Administrator to ensure instilling a sense of democracy in the administration of the Corporation.

An ordinance had to be promulgated giving effect to the said amendments on the 4th day of January, 1984 as the West Bengal legislative Assembly was not in session at that time and the amendments were considered urgently necessary in the interest of smooth functioning of the Calcutta Municipal Corporation.

**Mr. Speaker** : I have received notices of Statutory Resolutions from Shri Fazle Azim Molla, Shri Satya Ranjan Bapuli and Shri Kashi Nath Misra. I now request Shri Kashi Nath Misra to move his resolution.

**Shri Abdur Rauf Ansari** : Sir, I find that the Municipal Urban Minister is very much perplexed Sir if you look at the Bill, you will see that when they framed the Bill they did not go into the question of the interest of rate-payers and nothing was done for the people for their benefit and amenities. The basic idea, when they framed the Bill, was their politics and expansion of their party. When they got these things then only they tried to frame the Bill Here you find that they have added Jadavpur, Garden

Reach and South Suburban Municipalities. For what ? If you go through the report of Professor Bhabotosh Dutta, Chairman, Municipal Finance Commission, you will find, Sir, that he said that he came here only for assessment purpose. What is the purpose ? I will come to that latter, I want to say that asessment of the holdings and the buildings are one of the vital and important facts which gives maximum source of income to a Municipality. Calcutta Corporation area was confined within the Calcutta Corporation Now it is called Municipal Corporation. Why this idea came in their mind and why this came here ? In their own interest all on a sudden they jumped for expanding the area and included three municipalities in the Calcutta Corporation area. They added these municipalities to expand the area. They convertec the area from 100 to 141 wards Calcutta Corporation which consists of 21 M. L. As. have only 100 Councillors. Now they have added three municipalities—Jadavpur, Garden Reach and South Suburban. Only 4 M. L As. represent these areas and they have been given 41 wards, that means 41 Councillors. 21 M. L. As. area is represented by only 100 Councillors and 4 M. L. As. area will be represented by 41 councillors. Then again, there is conspiracy. At Garden Reach out of 41 they have got only 9 Councillors. Look here, Sir. These things are only politically motivated because 1982 election of Bidhan Sabha has proved that they are unable to capture the area because people will not support them to run the Calcutta Corporation. Now for capturing the area politically, they want to expand the area because if the election of existing Calcutta Corporation is held they will lose it, people will reject them. Now just to manipulate it for political reasons they have added the area. Sir, if the Government goes to assess, they have to fix a rate but proper civic amenities must be provided to the citizens. But are the people getting the amenities ? Sir, if you come to Chowringhee area, you will find that the people of that area get proper amenities. But Garden Reach area is few hundred yards away from Chowringhee. There are series of bustees in that area. Are they gettıng same amenities ? Then, Sir, they have done assessment there and notice has been given for payment of tax and if the people fail to pay at the assessed rate, then warrant may be issued to them. If they do not comply to this notice then

they will be punished in some other ways. They are only thinking in a political way. Sir, the Government is trying to get all powers from the House to punish the people for not paying the tax at the assessed rate. They gave assurance to the House that proper amenities and better services would be given to the people of that area but they had completely failed in this regard because they were thinking only in a political angle. I want to remind the Minister-in-charge about what happend in the beginning of 1983. The assessment was done at Garden Reach municipality and a Bill was ready for bringing it before the Assembly but all on a sudden unfortunately one of the M. L. As. died and under the patronage of the then political leaders all the notices were kept pending. Why ? Becuase there was going to be by-election. There was a general revision and fresh taxation was made. But if taxation burden was imposed on the people at that time, they would grumble for these measures. So they kept the Bill pending as election was going to be held—pending to the time till the by-election was held. Sir, when the by-election was over that happened ? People rejected the Marxist candidate and the Congress candidate came victorious in support of the people. All on a sudden people of that area were served with notices that they would have to pay the tax at the enahanced rate. Sir, notices were kept pending for months together. They did not present the Bill six months earlier but kept it pending for election purpose

[ 5-20—5-30 p. m. ]

You will not have to pay the taxes, the public will have to pay the taxes. So this is only a political gambling You have come here with these amendments of 1984. You are telling this and that in support to your amendments but you have totally failed to ensure democracy in the administration of the Corporation. If you have any belief in democracy then why this disparity ? I am at a loss to understand why four M. L. As represent 41 words and 21 M. L. As represent 100 wards ? Is there, any democracy in it ? Is there any justice in it ? Is this democracy ? Where is

democracy ? The people living in the Chowringhee area and the people living in the Garden Reach area are being taxed at the same rate. The civic amenities which are extended to the people of Chowringhee area are not extended to the people who reside in a place which is about 100 yards away and falls within the same jurisdiction of the Calcutta Corporation. The people of Rama Das Lane are not getting a single drop of water. The mothers and sisters of that locality are carring water from distant places. Then, Sir, you are empowering the administrator and the officers of the Corporation to do various things. What the administrator will do ? I know very well that you interferes in the administration of Corporation. You say that the administrator is appointed to constitute a committee for advice. But I find that the Minister himself is interfering in every matter. All of you know that he was a Mayor of the Calcutta Corporation and there was a Municipal Service Commission There was a permanent Education Officer in the Selection Committee of the said Service Commission. When the interview was going on, the Minister who was the Mayor then entered the interview room and influenced the members of the committee for appointments. So how can we expect justice from him ? You are adopting various unfair means just to influence your own party. You did nothing for the interest of the common man. The building which was constructed in the Raja Suboth Mallick Square in connection with the water supply scheme has been handed over to Calcutta Electric Supply Corporation. Will the Calcutta Electric Supply Corporation supply water ? It is the prime responsibility of the Calcutta Corporation as well as the Minister-in-charge of that Department to make arrangement for water supply.

Then, Sir, you are making laws for the assessment. After every six months general revision is made and you are appointing your party men by depriving the claims of so many eligible persons. The persons thus appointed used to go to every house and said কটা ঘর আছে, কি আছে, লিখে দিন। আমি সব ঠিক করে দেব। And that is what is happening. You are doing these things. You appointed door to door collectors for collection of taxes for the three municipalities and handed over them to Corporation. You have so

many appointments but, I am sure, that right men were not appointed and as a result the taxes would not be collected properly Taxes of holdings are the only sources of revenue and unless you collect the taxes regularly, I am sure, you will not be able to run your administration smoothly. So it appears that you are doing the greatest blunder by adding these three municipalities with Calcutta Corporation. If you were wise, you could declare these three municipalities i. e. Jadavpur, Garden Reach and South Suburban, a separate corporation. The Municipal Commissioner himself advised that for better and efficient work of the corporation and for better collection of taxes, the area of the corporation should not be expanded. So if you expand the area of the Calcutta Corporation, then I am sure, you cannot collect taxes in a right manner. It is known to all how the Office of the corporation is running. If any body writes a letter to the Corporation, there is no gurantee, after how many months he will get a reply. You have to go there yourself to get the reply. Corporation is rampant and there is nepotism everywhere in the administration of the Corporation.

So, Sri, if you expand the area you will multiply the problems and you will not be able to extend the civic amenities to all. The expenditure of the Corporation is going up day by day. The clerks, the sweepars, the Head Clerks, the personnel of the Engineering Department, Conuervancy Department, Waterwapa Department of the aforesaid three municipalities will say them we are the employees of the Cacutta Corpration and we are entitled to get the same pay at par with the emplooces of the Calcutta Corporation. Thus the expenditurs of the establishments will go up and to meet the enhanced expenditurs you will have to multiply the taxes. Now, again you are bringing new amendments. Instead of solving the existing problems you are multiplying the peoblems only. You are in majority and pou will get this Bill passed through you brute majority. You may get the Bill passed but the Bill has got no impact on the people, on the common masses of men. The people of Garden Reach are anxiouslo waiting to see what you will do for them. You are spanding crores of rupees of varions scheme. But I find

corruprtion every-where. If I go to see the administrator. I will have to spend some money for this purpose. But if the poor people of Jadavpur, Garden Reach or South Suburban area want to meet thim what they will do ? You should have some realistic attitute toward the poor people of the three municipalities which you are going to include with the Corporation. Are you going to impose the same percentage of tax for the people who are living in the bustee area ? Generally, poor bustees people are living in the Garden Reach, South Suburban and Jadavpur area. Have they the capacity to pay the same percentage of tax ? Definitely not. You are again inviting corruption. You are only multiplying the number of employees which tells upon the economy of the Corporation. Establishment charges have gone up like anythings. You are spending more than 50 percent of money twoards establishment cost. If such a huge amount is spent twoard establishment cost how do you meet the maintenance cost of other things with the rest of the money ? Besides this, if you want to take up new schemes, you will have to tap other sources. Sir, I think that the Hon'ble Minister is forced by the circumstances to and the three municipalities with Calcutta Corporation.

[ 5-30—5-40 p. m. ]

Sir, another thing is, general revision. Before it is done notice is to be published in the papers. But here, most of the people have got no knowledge about that. I know, there is a formal practice that in every bustee area notice is to be pasted. But there is no such pasting. The people of Garden Reach area do not know where and when they will file their objection. In the meantime the last date of filing the objection for enhancement of rate will expire. So, he has brought a very impractical approach purely on politically motivated way.

এটা কেন আনলেন, এটা আনার কি দরকার ছিল ? রেল গাড়িকে তো রেল গাড়িই বলে, না আর কিছু বলে ? সুতরাং আজকে কলকাতার মানুষ যে অবস্থায় পড়ে আছে, তাতে এটা করে খুবই অন্যায় করছেন। তাই আমি এই বিলকে সমর্থন করতে পারছি না, আমি এর বিরোধিতা করছি।

**শ্রীসরল দেব** ঃ—স্পীকার স্যার, সময় খুব কম, সেইজন্য আমার বলবার অনেক কিছু থাকলেও আমি বেশী কিছু বলছি না। মাননীয় সদস্য আনসারি সাহেব এখানে শুধু পলিটিকস্-এর গন্ধ পেলেন এবং বিভিন্ন ত্রুটি-বিচ্যুতির কথা বললেন। ১৯৮০ সালে যখন ক্যালকাটা কর্পোরেশনকে ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন বলে ঘোষিত করে একটা পূর্ণাঙ্গ বিল আনা হয়েছিল তখন তিনি এই সমস্ত কথা বলতে পারতেন, কিন্তু তখন তিনি এসব কথা বলেননি। (শ্রীআবদুর রৌফ আনসারি ঃ--১৯৮০ সালে আমি এই সভার সদস্য ছিলাম না।) আপনি না থাকতে পারেন, কিন্তু আপনাদের দলের লোকেরা তো ছিল, দি কিং ইজ্ ডেড, লঙ লিভ দি কিং। যাই হোক স্যার, আমরা জানি ১লা, এপ্রিল থেকে কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশনের ফিনান্সিয়াল ইয়ার শুরু এবং আপনি শুনেছেন, গতকাল ওঁরা সমালোচনা করেছেন কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশনের ৩৪ কোটি টাকার ঘাটতি বাজেট নিয়ে। এখন যদি এপ্রিলের আগে, জানুয়ারী, ফেব্রুয়ারী, মার্চের মধ্যে যদি টাকাটা আদায় না করা যায়, তাহলে সেটা অনাদায়ী থেকে যাবে এবং এর সঙ্গে কর্পোরেশনের বাজেট করার প্রশ্ন আছে, এ্যাসেসমেন্টের প্রশ্ন আছে, লাইসেন্সের প্রশ্ন আছে, এই সমস্ত আছে। সেইজন্য উনি যেসব বক্তৃতা দিলেন সেসব বক্তৃতা দেবার এখানে কোন সুযোগ নেই। দু নম্বোর কথা হচ্ছে, উনি দুর্নীতির কথা বললেন। ক্যালকাটা কর্পোরেশন, ইজ্ এ্যান এজ্ ওল্ড কর্পোরেশন। ১৯৬৭ সালের আগে পর্যন্ত ওটি ওঁদেরই দখলে ছিল এবং দীর্ঘদিন ধরেই কলকাতা কর্পোরেশনের রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি রয়েছে, আমরা কেউ মনে করি না যে দুর্নীতি নেই, একটা ট্রেড লাইসেন্স দিতে গেলে পয়সা দিতে হয়। এটা নতুন কিছু ব্যাপার নয়। ওঁরা যখন ক্ষমতায় ছিলেন তখন দুর্নীতি ছিল এবং আজও আছে। তবে আমরা কমাবার চেষ্টা করছি। দুর্নীতি কমাবার চেষ্টা করা হচ্ছে। এখন প্রশ্ন হচ্ছে যাদবপুর, গার্ডেনরীচ এবং সাউথ সুবার্বণ মিউনিসিপ্যালিটি বর্তমানে ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশনের আওতায় এসেছে, ফলে ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশনের এমপ্লয়িরা যে সমস্ত সুযোগ সুবিধা পায় সেসব ঐ সমস্ত মিউনিসিপ্যালিটির কর্মীরাও দাবী করবে কিনা? তারা সেসব সুযোগ-সুবিধা নিশ্চয়ই দাবী করবে, সেটাই কোয়াইট ন্যাচরাল। এটা কোন অন্যায় নয়। তারপরে মাননীয় সদস্য গণতন্ত্রের কথা বললেন। অথচ এর আগে ওঁরা যখন ক্ষমতায় ছিলেন, তখন আমরা দেখেছি ওঁরা বছরের পর বছর কর্পোরেশনে নির্বাচন করেননি। মাননীয় স্পীকার মহাশয়, এখন আমার মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটা কথা জিজ্ঞাসা করার আছে। তিনি এ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করছেন এবং পরে মেয়র ইন কাউন্সিলের মধ্যে দিয়ে

কর্পোরেশনে গণতন্ত্র প্রতিষ্ঠা করবেন। এই পরিপ্রেক্ষিতে আমি ওঁকে জিজ্ঞাসা করছি যে, মেয়র ইন্ কাউনসিলে যাঁরা সদস্য হবেন তাঁদের কি এ্যালাউন্স হবে, কি একস্পেনডিচার হবে? সেটা যাই হোক না কেন, সেটা এই বিলের মধ্যে উল্লেখ থাকা উচিত ছিল, সেটা এই বিলের মধ্যে নেই। তবুও আমি এই বিলকে পুরোপুরি সমর্থন জানিয়ে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**শ্রীঅশোক ঘোষ** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী মহাশয় 'ক্যালকাটা কর্পোরেশন ( এ্যামেন্ডমেণ্ট ) বিল ১৯৮৪ এখানে এনেছেন এবং এটা নিয়ে এখানে আলোচনা হচ্ছে। আমার আগে সরলবাবু কয়েকটি সুন্দর কথা এখানে বললেন, তিনি এক কথায় বুঝিয়ে দিলেন যে, ক্যালকাটা কর্পোরেশনে দুর্নীতি আছে। আমিও ঐ দুর্নীতির কথা দিয়েই শুরু করছি।

**শ্রীপ্রশান্ত কুমার শূর** ঃ—আরে দুর্নীতির ব্যাপার নিয়ে এই বিলটা আনা হয়নি।

**শ্রীঅশোক ঘোষ** ঃ—প্রশান্তবাবু, আপনি আমার বক্তব্যের পরে আবার উত্তর দেবার সুযোগ পাবেন। সুতরাং তখন আপনি আপনার কথা বলবেন। গার্ডেনরীচ, যাদবপুর এবং সাউথ সুবার্বন মিউনিসিপ্যালিটিকে কলকাতা কর্পোরেশনের মধ্যে যুক্ত করে একে বাড়ান হয়েছে। এটা বাড়াবার এক নং কারণ হচ্ছে, ১৯৮২ সালের বিধানসভা নির্বাচনের এ্যাসেসমেণ্টে কলকাতা কর্পোরেশন এলাকায় বামফ্রণ্ট ধরাশায়ী, সুতরাং যদি কর্পোরেশনের নির্বাচন করতে হয় তাহলে এ্যাডেড্ এরিয়াকে নিয়ে কর্পোরেশনের ক্ষমতায় বসবার কথা বামফ্রণ্ট ভাবছে।

এটা একটা পলিটিক্যাল ডিসিসান। এর দ্বারা নাগরিকদের স্বার্থ রক্ষা করা হচ্ছে না। ক্যালকাটা করপোরেশন হচ্ছে ষ্টাটুটরী করপোরেট বডি, দীর্ঘদিন ইলেকসান হয়নি। একটা এ্যাডভাইসারী কমিটি গঠন করার কথা এই বিলে আনা হয়েছে। আমি বলতে চাইছি, গণতন্ত্র রক্ষা করার জন্য যারা চিন্তা করছেন পশ্চিমবাংলায় তারা ব-কলমে সই করে এ্যাডভাইসারী কমিটি ক্যালকাটা কর্পোরেশানে বসিয়ে দেবেন। এটা গণতান্ত্রিক পদ্ধতিতে হলো না, নির্বাচনের মাধ্যমে হলো না। সেন্স অফ ডেমোক্রাসি যাদের আছে তারা এই ধরনের এডভাইসারী কমিটির কথা চিন্তা করতে পারে না। এটা কেবলমাত্র দলবাজি এবং পার্টি-বাজি ছাড়া আর কোন এ্যাডভাইসারী কমিটির কাজ হবে না। ডেমোক্রাসি ডাস্ নট মিন এ্যাডভাইসারী কমিটি। পিপিল'স পার্টিসিপেসান থ্রু এ্যাডল্ট ফ্রানচাইস যদি হতো তাহলে তার

মানে বুঝতাম এবং সেটাই হতো রিয়েল টেষ্ট অফ ডেমোক্রাসি। কিন্তু তা না করে একটা এ্যাডভাইসারী কমিটি করে দিয়ে ক্যালকাটা কর্পোরেশানে বসাতে চাচ্ছেন। কলকাতায় বসবাসকারী যারা সি পি. এমের রাজনীতি করে তাদের বহু মানুষ বিক্ষুব্ধ। তাদেরকে কোন পোষ্ট দিতে পারছেন না অর্থাৎ সবাইকে মন্ত্রী করা যাচ্ছে না। যেমন, শ্যামল চক্রবর্তী মহাশয় চিৎকার করেছিলেন সেইজন্য তাকে চাকরী দেওয়া হয়েছে। সুতরাং এদের মধ্যে কিছুকে নিয়ে যদি এ্যাডভাইসারী কমিটি করে ক্যালকাটা কর্পোরেশানে নিয়োগ করে দেওয়া যায় তাহলে কিছুকে অন্তত শান্ত করা যাবে। দুর্নীতি এখন চরমে উঠেছে। আমি হাওড়া থেকে এসেছি, সুতরাং হাওড়া করপোরেশানের কথা জানি। ১৯৭৭ সাল থেকে এই এ্যাডভাইসারী কমিটি করে দিয়েছেন। মাননীয় মন্ত্রী প্রশান্তবাবু ব-কলমে সই করে ৩০ জনকে বসিয়ে দিয়েছেন এই হাওড়া করপোরেশানে। আমি চ্যালেঞ্জ জানিয়ে বলছি—মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই উত্তর দেবেন—এ্যাডভাইসারী কমিটিতে যারা মেম্বার হয়েছে তারা কেবলমাত্র দলের লোককে ঢুকিয়েছে এবং ব্যক্তিগত সম্পত্তি বাড়িয়েছে। এই ক্যালকাটা করপোরেসানেও তাই করা হয়েছে, পার্টির লোককে সুযোগ করে দেওয়া হয়েছে। নাগরিকদের স্বার্থে ভেবে এ্যাডভাইসারী কমিটির কথা ভাবা হতো তাহলে তার মানে বুঝতাম, কিন্তু দলবাজি এবং পার্টিবাজি করার জন্য এই এ্যাডভাইসারী কমিটির কথা আপনারা ভেবেছেন। এখানে একজন এ্যাডমিনিষ্ট্রেটর থাকবেন। মাননীয় সদস্য সরলবাবু ঠিকই বলেছেন যে, কারা কারা এই কমিটিতে থাকবেন অর্থাৎ কি ধরনের লোককে রাখবেন এই আইনে তার ব্যাখ্যা নেই। ক্যালকাটা কর্পোরেশান এলাকায় যারা যারা জিতেছে তার মধ্যে বেশীরভাগই কংগ্রেসের এম এল এ। যারা তাদের নিজেদের এলাকায় কাজ করেন তাদেরকেই এ্যাডভাইসারী কমিটিতে রাখা হয়—এটা আমি জানি। হাওড়া করপোরেশান এলাকা থেকে আমরা ২ জন জিতেছি, আমরা বারবার করে বলেছি যে আমাদের এ্যাডভাইসারী কমিটিতে নেওয়া হোক, তাসত্ত্বেও নেওয়া হয়নি। আমি জানি, এই যে ১২।১৩ জন কংগ্রেস সদস্য ক্যালকাটা করপোরেশান এলাকা থেকে জিতেছে তাদেরকেও নেওয়া হবে না। কারণ সি পি এমের লোকেরা অসন্তুষ্ট হয়ে বসে আছে। অতএব তাদেরকে নেওয়া হবে, দল-বাজির চক্রান্ত তারা করতে পারবেন। এতে করে এ্যাডমিনিষ্ট্রেটরের সঙ্গে শীঘ্র সংঘাত বাড়বে, কারণ এ্যাডমিনিষ্ট্রেটর তাদের কথা শুনতে বাধ্য নয়। এ্যাডভাইসারী কমিটি যা সাজেসান দেবে এ্যাডমিনিষ্ট্রেটর যখন তাদের কথা শুনবেন না, তখনই সংঘাত হবে। এমনিতেই তো বোঝার উপর শাখের আঁটি হয়ে আছে তার উপর অধিক সন্ন্যাসীতে গাজন নষ্ট হবে। সুতরাং নির্বাচনের কথা ভাবুন, ক্যালকাটা করপোরেসানে

অবিলম্বে নির্বাচন করুন, বহুদিন নির্বাচন হয়নি। কংগ্রেস আমলে তো হয়নি, ১৯৭৭ সাল থেকে ১৯৮৪ সাল চলছে এখনও আপনারা নির্বাচন করেননি এবং সেই দোহাই দিয়ে কি আপনারা আরোও ৪ বছর চালিয়ে যাবেন ? ব-কলমে পিছন দিয়ে নিজেদের দলের লোককে ঢোকাবেন না। ক্যালকাটা করপোরেশানকে দ্বিতীয় আলিমুদ্দিন স্ট্রীট করবেন না। সুতরাং এ্যাডভাইসারী কমিটি করে দেশের কি উপকার করবেন ? আপনি যেভাবে এই বিলে নিজেদের পকেট করবার চেষ্টা করছেন, ষড়যন্ত্র করে নিজেদের আখড়া করার যে চেষ্টা করছেন সেইজন্য আমি এই বিলকে সমর্থন করতে পারছি না।

[ 5-40—5 50 p. m. ]

**শ্রীকাশীনাথ মিশ্র** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় পৌরমন্ত্রী মহাশয় যে বিলটি নিয়ে এসেছেন, আমি মনে করি যে সেটা এইভাবে অর্থাৎ অর্ডিনেন্স করে—তিনি যে সময়ে অর্ডিনেন্সটা করেছেন—তার থেকে বিধানসভা যে বসেছে তার ফারাকটা বেশী দিনের থাকেনি, তবুও তিনি করেছেন। আমরা দেখতে পাচ্ছি যে আইনটা পাশ হয়েছিল, তার সেকসন ৬৩৫ আর ৬৩৬ এবং তাঁর বক্তব্যের মধ্যে যেটা ইনসার্ট করছে সেটা ৬৩৫ (এ) যে Special provision for municipalities included within Calcutta-'Not withstanding anything contained in this Act, any assessment of lands and buildings in respect of the whole or any area included within the limits of Calcutta, which, immidiately before the coming into force of this Act, was comprised in any municipality, shall continue to remain in force until assessment in respect of such lands and buildings is made under this Act, and the payment of the consolidated rate, or of any amount entered in the proceeding assessment list.

মানেটা হচ্ছে যে, যে সময়ে তিনি এটা সংশোধন করেছিলেন ৬৩৫ (এ) তে সেটা পরিষ্কার থাকেনি বলে এই ইনসার্টটা করেছেন। এখন আমাদের বক্তব্য হচ্ছে, সেই সময় তিনি এটাকে বুঝতে পারেননি এবং কলিকাতার ভিতরে তিনটি প্রধান প্রধান এলাকা, যেগুলি কলকাতা কর্পোরেশনের সাথে যুক্ত করলেন এবং সেখানকার সমস্ত অধিবাসী এবং তাদের সমস্ত দায়-দায়িত্ব এখানে অর্পিত হল। কিন্তু অর্পিত হলেও কার্য্যকরী হচ্ছে না। সেখানে যখন কিছুটা বাধা-বিপত্তি এসেছে এবং সেই এ্যাসেসমেণ্টটা, তার যে আইন করেছেন তার মাধ্যমেই এ্যাসেসমেণ্টটা হওয়া উচিত।

সেটা তিনি করতে পারছেন না বলে আমরা কি দেখতে পাচ্ছি ? যাতে তিনি ঐটা 1st day of April, 1984 shall be made in accordance with the provisions of the Bengal Municipal Act, 1932. এই আইন অনুযায়ী কাজটা করতে পারেন এবং ঐ জায়গায় যে অসুবিধাগুলি হচ্ছে আজকে সেখানকার মানুষের যে দায়-দায়িত্বগুলি নিয়েছেন সেটা কার্যকরী করতে পারছেন না বলে এবং সংশোধনটা পুরোপুরি করতে পারছেন না বলে এই ইনসার্টটা করেছেন এবং যে বাধাবিপত্তিটা আছে, সেটা এই মিউনিসিপ্যাল আইন অনুযায়ী কার্যকরী করার প্রভিসনটা এখানে নিয়েছেন সেটাকে তিনি এই সভার মাধ্যমে কার্যকরী করার চেষ্টায় আছেন। তিনি যখন অলরেডী হিসেব কার্যকরী করে ফেলেছেন একটার সাথে সেটাকে বিল আকারে নিয়ে এসেছেন। আর একটা দেখতে পাচ্ছি যে, তিনি এখানে ৬৩৬-এ যেটা আছে সেই এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ করলেন, সেই এ্যাডমিনি-ষ্ট্রেটারের তদানীন্তন সময়ে কিছু কিছু ক্ষমতা থাকবে, সেই ক্ষমতার পূর্ণ বিবরণ বিলে দিয়েছেন। গতবার যে বিলটি নিয়ে এসেছিলেন সেখানে তিনি দিতে পারেননি।

The Bill also intends to empower the Administrator appointed under section 636 of the Calcutta Municipal Corporation Act, 1980 to constitute committees to advise him in the discharge of his functions under the Act. এখন তিনি সেটা ২৫ জনের ফিগার করেছেন। এখানে বলছেন একটি সেকশনে 'Each such Committee shall consist of not more than twenty five persons, appointed on such terms and conditions as the Administrator may deem fit, and shall advise the Administrator in the discharge of his functions under this Act.'

অর্থাৎ অনধিক ২৫ জনকে নিয়ে একটি কমিটি হবে এবং সেই কমিটির মাধ্যমে কাজ পরিচালিত হবে। কিন্তু এখানে আমরা আশঙ্কা করছি যে সরকার তাঁদের সংখ্যা গরিষ্ঠতার সুযোগ নিয়ে এই কমিটির মধ্যে দিয়ে বৈষম্যমূলক আচরণ সহ ক্ষমতার অপপ্রয়োগ ঘটবে এবং সেখানে নিজেদের মনোনীত ব্যক্তিদের বসাবেন এবং বসিয়ে কার্য সম্পাদন করবার চেষ্টা করবেন। ফলে জনসাধারণের একটা বৃহৎ অংশের স্বার্থ ক্ষুন্ন করা হবে। সেখানে বাস্তবে জনসাধারণের অভাব-অভিযোগ এবং মঙ্গলের দিকটা প্রাধান্য পাবে না বলেই আমার আশঙ্কা। তবে আমি মনে করি, কলকাতা কর্পোরেশনের ক্ষেত্রে দীর্ঘদিনের অভিজ্ঞতা তাঁর আছে এবং তা নিশ্চয়ই আমার চেয়ে বেশী। সেই অভিজ্ঞতার ভিত্তিতেই হয়তো এই ক্ষেত্রে প্রয়াসী হয়েছেন

তিনি। তবে আমি মনে করি, এর মধ্যে দিয়ে প্রতিবন্ধকতাই সৃষ্টি হবে এবং ফলে পরবর্তীকালে আপনারা সমালোচনার পাত্র হবেন। আপনারা সেখানে বেশী করে রাজনৈতিক উদ্দেশ্যটাকে প্রাধান্য দিয়েছেন। প্রকারান্তরে যখন তার প্রতিফলন ঘটবে, তখন কিন্তু মানুষ ভয় পেয়ে যাবে। এ-বিষয়ে আপনাকে সজাগ করে দিচ্ছি। সেইজন্য বলবো, আপনি এ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করে কমিটি করবার যে চেষ্টা করছেন, সেখানে কলকাতায় যে সমস্ত জনপ্রতিনিধি আছেন, তাঁদের নিয়ে করুন। তাতে সরকারী দলের অংশও থাকবে। বিধানসভার কমিটি করবার সময় মাননীয় অধ্যক্ষ মহাশয় যে চিন্তাধারা অবলম্বন করেন, সেই চিন্তাধারা আপনারও গ্রহণ করা উচিৎ এ-ক্ষেত্রে। এর ফলে আপনার কাজটা স্বার্থক এবং সুন্দর হতে পারবে। এই আইনের মধ্যে যে ত্রুটি-বিচ্যুতি আছে – সেটা ইনসার্ট করে দিয়ে অর্ডিনেন্স আকারে যা করবার চেষ্টা করছেন, সেটা যুক্তিসঙ্গত হয়নি। এই কারণে আমি যে ষ্ট্যাটুটরি রেজলিউশন দিয়েছি সেটা আপনি যুক্তির মাধ্যমে পরিস্কার করে দিন। তাহলে বুঝবো, এই বিলের একটি স্বার্থক এবং সুন্দর রূপ চাইছেন।

[5-50 – 6-00 p. m.]

**শ্রীপ্রশান্তকুমার শূর** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব দুঃখিত যে বিরোধী পক্ষের আবদুল রৌফ আনসারী মহাশয় এবং অশোক ঘোষ মহাশয় এই বিলটির সম্পর্কে কোন আলোচনা করলেন না। বরং কাশিনাথ মিশ্র মহাশয় বিলটা পড়েছেন এবং বিলটা বুঝতে চেষ্টা করেছেন। আবদুল রৌফ আনসারী মহাশয় বলেছেন যে গার্ডেনরীচ এবং যাদবপুরকে সাউথ সবারবন মিউনিসিপ্যালিটির সঙ্গে সংযুক্ত করা হয়েছে রাজনৈতিক কারণে। আমাদের বন্ধুবর সরলদেব মহাশয় তার উত্তর দিয়েছেন। যখন এটা সংযুক্তিকরন হয়েছে তখন এই হাউসে বহু আলোচনা হয়েছে। আমি তখন আমার বক্তব্য রেখেছিলাম। বক্তব্য রাখতে গিয়ে এই কথা বলেছিলাম যে, কি ১৯৭৭ সালের কি ১৯৮২ সালে কলিকাতা করপোরেশন এরিয়ার যে নির্বাচন হয়েছে ধীরে ধীরে দেখা গেছে আমাদের যা ভোট সংখ্যা সেই ভোট সংখ্যা বেড়েছে। ১৯৮২ সালে যে নির্বাচন হয়েছে সেই নির্বাচনে আমরা কলিকাতা শহরে ৯৫ হাজার ভোট বেশী পেয়েছি কংগ্রেসের থেকে। এটা আপনাদের জানা দরকার। সুতরাং রাজনৈতিক কারণে সংযুক্তিকরণ হয়েছে এই কথা ঠিক নয়। এই উত্তর আমি আগেই দিয়েছি। আমি এই বিলের মধ্যে যা আছে সেটা বলার চেষ্টা করবো। আবদুল রৌউফ আনসারী আরো বলেছেন যে গার্ডেনরীচ অঞ্চল কলিকাতা শহরের

মধ্যে আনা হলে সেখানকার নাগরিককে আরো বেশী টাকা ট্যাক্স দিতে হবে। আমি মাননীয় সদস্যকে বলছি যে আমি যে, কথাগুলি বলছি তিনি যেন সেটা নোট করেন। সেখানকার এ্যাসেসমেণ্টের যে ভ্যালু, যে রেট অফ ট্যাক্স বেঙ্গল মিউনিসিপ্যালিটি এ্যাক্টে থাকাকালীন, তার থেকে আমাদের কলিকাতা মিউনিসিপ্যাল এ্যাক্টের আওতায় আসার দরুণ ৩০০ টাকা পর্যন্ত এ্যানুয়াল ভ্যালুয়েশানে ছাড় পাচ্ছে। তার জন্য শতকরা ৬৬ ভাগ বাড়ির উপর কোন ট্যাক্স বসবে না। আমাদের যদি কোন অঞ্চলের উন্নতি করতে হয়, তাহলে সেই অঞ্চলে যদি গরীব মানুষ থাকে তাহলে তাদের সুবিধা দেবার জন্যই এই বামফ্রণ্ট সরকার। তাদের উপর বেশী করে ট্যাক্স বসানো আমাদের উদ্দেশ্য নয়, এটা তো বোঝা উচিৎ। এটা তো কংগ্রেসী নীতি নয়। বামফ্রণ্ট সরকারের নীতি হলো গরীব, দুস্থ এবং অবহেলিত মানুষের উন্নতি করা এবং তাদের উপর ট্যাক্স কম বসানো। সুতরাং সেই জিনিসটাই আমরা করেছি। অশোক ঘোষ মহাশয় বললেন গণতন্ত্রের কথা। ১৯৭২ সালে জালজোচ্চুরি করে সরকার গঠন করেছিলেন। যে বিধানসভাকে আমাদের মুখ্যমন্ত্রী সাজানো বিধানসভা বলেছিলেন, সেই সাজানো বিধানসভায় ১৯৭২ সালের ২০শে মার্চ সরকার গঠন করলেন। ২২শে মার্চ অর্থাৎ ২ দিনের মধ্যে ৩টি অর্ডিনেন্স পাস করেছিলেন এবং কলিকাতা মিউনিসিপ্যাল এ্যাক্ট বলে যে এ্যাক্ট ছিল সেই আইনে একটা সুযোগ ছিল যে, মিউনিসিপ্যালিটি অর্থাৎ করপোরেশানকে যদি বাতিল করতে হয় তাহলে কর্পোরেশানকে একটা শো-কজ করা যেত। তার উত্তর আসতো এবং সরকার সেটাকে বিবেচনা করতো। সেই ধারাটা আপনারা তুলে দিয়ে গেলেন। তুলে দিয়ে গিয়ে সেখানকার যে নির্বাচিত মেয়র তার ঘরে একজন আই. এ. এস. অফিসার ঢুকিয়ে দিয়ে গেলেন। লজ্জা করে না আপনাদের? নির্লজ্জ আপনারা। দুদিনের মধ্যে গণতন্ত্রকে হত্যা করে একজন আমলাকে নিয়ে গিয়ে গেছেন সেই দিন। আপনারা আবার গণতন্ত্রের কথা বলেন? এই সরকার যখন ১৯৭৭ সালের ক্ষমতায় বসেছে তখন দেখেছে বঙ্গীয় পৌর আইনে একটা ধারা আপনারা সংযোজন করে গেছেন সেটা হলো ৬৬(এ) ধারা। সেই ধারায় বলেছেন, নির্বাচিত প্রতিনিধিদের ইচ্ছা করলে সরকার সরিয়ে দিয়ে আমলাদের ক্ষমতায় বসিয়ে দিতে পারে। এই ভাবে আপনারা ৪০টি পৌরসভায় নির্বাচিত প্রতিনিধি সরিয়ে দিয়ে আমলাদের বসিয়ে দিয়েছেন। সেই সময়ে আমরা দেখেছি ১০টি পৌরসভা বাতিল করে দিয়ে প্রশাসক বসিয়েছেন। নির্লজ্জ আপনারা ১০০টি পৌরসভার মধ্যে ৪৯টিতে নির্বাচিত প্রতিনিধি সরিয়ে দিয়েছেন।

আজকে আপনারা গণতন্ত্রের কথা বলছেন। অথচ আমরা এসে দেখেছি, ৯৬

বছর পর্যন্ত কোন নির্বাচন হয় নি। আমরা ১৯৮১ সালের মে মাসে ৮৭টি পৌরসভার নির্বাচন করেছি। মাননীয় অশোক ঘোষ মহাশয় এ্যাডাল্ট ফ্রাঞ্চাইজের কথা বলেছেন। তিনি এটা জানেন না, আমাদের পৌরসভাগুলিতে শুধু এ্যাডাল্ট ফ্রাঞ্চাইজ নয়, তারও নিচে—যাদের বয়স ১৮ বছর, তাদেরও আমরা ভোটাধিকার দিয়েছি। গণতন্ত্র সম্প্রসারিত হয়েছে। এটাও তিনি জানেন না। কলকাতা কর্পোরেশন, হাওড়া কর্পোরেশন এবং পশ্চিমবঙ্গের সমস্ত পৌর সভাগুলিতে ১৮ বছর পর্যন্ত যাদের বয়স, তাদের আমরা ভোটাধিকার দিয়েছি। আপনারা এগুলো ভুলে যাচ্ছেন কেন? আমরা বলেছি নির্বাচন আমরা করব, করেছিও। এ বছর ডিসেম্বর মাসে ১৮ বছর পর্যন্ত যাদের বয়স, তারা কলকাতা কর্পোরেশনের নির্বাচনে এবং ৮ই জুলাই তারিখে হাওড়া কর্পোরেশনের নির্বাচনে অংশগ্রহণ করবে। আমরাই সেই নির্বাচন করছি, আপনারা করেননি। এটা কোন ভেগ্ কথা নয়—১৯৮৪ সালেই আমরা ঐ দু জায়গাতে নির্বাচন করব। বিরোধীদলের মাননীয় কাশীনাথ মিশ্র মহাশয় অনেক কথাই বলেছেন। এ ব্যাপারে বলতে হয়, ওঁদের কথার কোন যুক্তি নেই। এই প্রসঙ্গে আমি ওঁদের কাছে বলি, ওখানে একজন আই. এ. এস. অফিসার এ্যাড্মিনিষ্ট্রেটর হিসাবে আছেন—যাঁকে ওঁরা একজন বড় আমলা হিসাবে বলে থাকেন। এখানে আমরা কি বলেছি? আমরা বলেছি, এ্যাডমিনিষ্ট্রেটর থাকবেন ততদিন পর্যন্ত যতদিন পর্যন্ত না কলকাতা পৌরসভার নির্বাচন হচ্ছে। অর্থাৎ ডিসেম্বর মাস পর্যন্ত। শুধু তাই নয়, আমরা বলেছি, এই সময়ে শুধু একজন এ্যাডমিনিষ্ট্রেটর দিয়ে সমস্ত পৌরসভার দায়িত্ব পালিত হবে না। সেখানে সমস্ত রাজনৈতিক দলের লোক—কংগ্রেস (ই) দলের যাঁরা আছেন—তাদেরও প্রতিনিধিত্ব থাকবে। সুতরাং আপনাদের প্রতিনিধিত্বও ঐ ২৫ জনের মধ্যে থাকবে। আপনারাও সেখানে এ্যাডভাইজার হিসাবে আসবেন। সমস্ত রাজনৈতিক দলের লোক ঐ প্রশাসককে উপদেশ দেবেন। কলকাতা পৌরসভা কিভাবে পরিচালিত হবে, তার নির্দেশ বা উপদেশ দেবেন। এই অধিকার আপনাদের ওখানে আছে। কিন্তু সেই অধিকার আপনারা গ্রহণ করতে পারেন নি। এ এক অদ্ভুত ব্যাপার। এখানে বলছেন বিলটা কেন এনেছেন? বিলটা এনেছি এই জন্য যে ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশনে আইন আছে বৎসর শুরু হয় ফাষ্ট এপ্রিল। এই বিলটা হচ্ছে ফাষ্ট এপ্রিলের আগের যে সময় সেই সময়ের জন্য। যে তিনটি মিউনিসিপ্যালিটিকে কলকাতা কর্পোরেশনের মধ্যে আনা হয়েছে, সেগুলো যাতে তাদের ট্যাক্স রিয়ালাইজ করতে পারে, সেজন্য ক্যালকাটা মিউনিসিপ্যাল এ্যাক্ট, '৫১ এবং বেঙ্গল মিউনিসিপ্যাল এ্যাক্ট, '৩২ কে এর আওতায় এনেছি, এতে অন্যায়টা

কোথায় ? লক্ষ লক্ষ টাকা ক্ষতি যেটা হচ্ছিল, সেটা না হয়ে যাতে কর্পোরেশনের কাজকর্ম সুষ্ঠুভাবে পরিচালিত হতে পারে, তারই চেষ্টা আমরা করেছি। এর মধ্যে রাজনীতি করবার কি আছে ? বন্ধুবরদের কাছে অনুরোধ, আপনারা বিলটি ভাল করে পড়ে দেখবেন। এখানে মেঠো বক্তৃতা করে কোন লাভ নেই। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Prasanta Kumar Sur that the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1984, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 5 and Preamble

The question that clauses 1 to 5 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

Shri Prasanta Kumar Sur : Sir, I beg to move that the Calcutta Municipal Corporation (Amendment) Bill 1984, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 6. 01 p. m. till 1 p. m. on Monday the 26th March, 1984, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative chamber of the Assembly House, Calcutta, on Monday the 26th March, 1984 at 1 p. m.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 11 Minister, 12 Ministers of State and 116 Members.

## STARRED QUESTIONS
## (TO WHICH ORAL ANSWERS WERE GIVEN)

[ 1-00—1-10 p. m. ]

### সল্টলেক স্টেডিয়াম

*৩১৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫২।) **শ্রীকাশীনাথ মিশ্র**: শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সল্টলেক স্টেডিয়ামের নির্মাণ বাবত মোট ব্যয়ের পরিমাণ কত ;

(খ) উক্ত স্টেডিয়ামের কাজ সম্পন্ন করার জন্য কোন্ কোন্ সংস্থাকে দায়িত্ব দেওয়া হয়েছিল ;

(গ) বর্তমানে স্টেডিয়ামটি অসম্পূর্ণ থাকার কারণ কি ; এবং

(ঘ) উক্ত স্টেডিয়ামের কাজ তদারকির জন্য কাকে কোন্ দিন থেকে দায়িত্ব দেওয়া হয়েছে ?

**Shri Subhas Chakraborti** :—ক) সল্ট লেক স্টেডিয়ামের প্রথম পর্যায়ের কাজ সম্পূর্ণ করার জন্য আনুমানিক ব্যয় প্রায় কুড়ি কোটি টাকা।

খ) সল্টলেক ষ্টেডিয়াম তৈরী করার মূল দায়িত্ব দেওয়া হয়েছে ভারত সরকারের অধিকৃত সংস্থা ব্রীজ এ্যান্ড রুফ (ইন্ডিয়া)কে। এছাড়া র‍্যাম্প, গাড়ী চলার রাস্তা, পায়ে হাঁটার রাস্তা, জল সরবরাহ ও নিকাশী ইত্যাদি ব্যবস্থা তৈরীর ভার অন্যান্য কয়েকটি সংস্থাকে দেওয়া হয়েছে।

গ) ১৯৮১ খৃষ্টাব্দে ব্রীজ এ্যান্ড রুপ কোম্পানীকে এই কাজের ভার দেওয়া হয়। প্রধানতঃ ইস্পাত, সিমেন্ট এবং অর্থের অপ্রতুলতার জন্য ও কখনও শ্রমবিবাদের

জন্য মাঝে মাঝে ব্যাঘাত ঘটেছে। গত ২৫ জানুয়ারী ৩য় নেহরু কাপের ফুটবল খেলা দিয়ে স্টেডিয়ামটির আনুষ্ঠানিক উদ্বোধন হয়েছে। বর্তমানে প্রথম পর্যায়ের কাজের শতকরা ৭৫ ভাগ শেষ হয়েছে। ইস্পাত, সিমেণ্ট এবং অর্থের অভাব না ঘটলে আগামী ৩।৪ মাসের মধ্যে প্রথম পর্যায়ের কাজ শেষ হবে।

ঘ) ১৯৮১ খৃষ্টাব্দের 'সোসাইটি রেজিস্ট্রিকরণ' আইন অনুযায়ী রেজিস্টিকৃত 'সোসাইটি ফর স্পোর্টস এ্যাণ্ড স্টেডিয়াম।' এই স্টেডিয়াম নির্মাণের দায়িত্বে আছে। কাজ তদারকির মূল দায়িত্ব দেওয়া হয়েছে যুগ্মভাবে 'বিলাড়ি টমসন এ্যাণ্ড ম্যাথুজ' প্রাইভেট লিমিটেড এবং এইচ কে সেন এ্যাণ্ড এ্যাসোসিয়েটস' নামক দুটি কন্সালট্যাণ্টস সংস্থার ওপর। সোসাইটির তরফ থেকে পশ্চিমবঙ্গ সরকারের পূর্তবিভাগের অতিরিক্ত মুখ্য বাস্তুকারের পদমর্যাদা সম্পন্ন একজন বিশেষ বাস্তুকার এই কাজের তদারকি করছেন।

**শ্রীকাশীনাথ মিশ্র** ঃ—মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে ২০ কোটি টাকা খরচ হয়েছে তার মধ্যে কেন্দ্রীয় সরকার এবং অন্যান্য সংস্থা, যথা—এল আই সি এবং ওয়ার্ল্ড ব্যাংকের দেয় টাকার পরিমাণ কত ?

**শ্রীসুভাষ চক্রবর্তী** ঃ—আমি আগেই বলেছি, আনুমানিক ২০ কোটি টাকা ব্যয় হবে, তবে সেই ২০ কোটি টাকা এখন পর্যন্ত ব্যয় হয়নি। এক্ষেত্রে রাজ্য সরকার ৪ কোটি টাকার মত একটা বড় অংশ দিয়েছেন। এছাড়া বিভিন্ন দিক থেকেও নানা রকম সহযোগিতা পেয়েছি। কেন্দ্রীয় সরকার সরাসরি কোন অর্থ দেননি। সোসাইটিকে ন্যাসনালাইজড ব্যাংক এ পর্যন্ত ২ কোটি ৭৫ লক্ষ টাকা দিয়েছেন এবং আরও ১ কোটি ২৫ লক্ষ টাকা পাব বলে আশা করছি—অর্থাৎ মোট ৪ কোটি টাকা। আমরা এল আই সি এবং কেন্দ্রীয় সরকারের অন্য কোন সংস্থার তরফ থেকে এক পয়সাও এখন পর্যন্ত পাইনি।

**শ্রীকাশীনাথ মিশ্র** :—মাননীয় ক্রীড়া মন্ত্রী মহাশয় জানাবেন কি যে বর্তমানে সল্ট লেক ষ্টেডিয়াম হচ্ছে—আপনারা এর কোন পরিচালন কমিটি করেছেন কিনা।

**শ্রীসুভাষ চক্রবর্তী** ঃ—এই ষ্টেডিয়াম গঠন সম্পর্কে সোসাইটি রেজিষ্ট্রেসন এ্যাক্ট -সোসাইটি ফর স্পোর্টস এণ্ড ষ্টেডিয়াম অনুসারে এই কমিটি আগে তৈরী হয়েছে। এবং তাদেরই নেতৃত্বে এই ষ্টেডিয়াম তৈরী হচ্ছে এবং চীফ মিনিষ্টার সেই কমিটির প্রেসিডেণ্ট এবং তাতে সংশ্লিষ্ট ভারপ্রাপ্ত মন্ত্রী আছে পি ডবলিউ ডি

মিনিষ্টার আছেন অন্য একজন মন্ত্রী আছেন, ফাইন্যান্স সেক্রেটারী আছে, স্পোর্টস সেক্রেটারী আছে এবং বেশীর ভাগই সরকারী পদ মর্যাদাসম্পন্ন ব্যক্তি আছেন।

**ডাঃ জয়নাল আবেদিন** ঃ— মন্ত্রী মহাশয় অর্ধেক উত্তর দিলেন। টোট্যাল কম্পোজিসন অব দিস সোসাইটিটা বলুন এবং সেখানে উৎসাহী বাঙ্গালী ক্রীড়ামোদি আছেন কি জানতে পারি ?

**শ্রীসুভাষ চক্রবর্তী** ঃ—উৎসাহী ক্রীড়ামোদি দিয়ে তো ষ্টেডিয়াম হবে না এবং সম্ভব নয়। যাদের দিয়ে ষ্টেডিয়াম তৈরী সম্ভব সেই রকম লোককেই এই কমিটিতে নেওয়া হয়েছে। আপনারা নোটিশ দেবেন সব নাম আমি বলে দেবো।

**মিঃ স্পীকার** :—আপনি এই কমিটিতে কারা কারা আছেন তাদের নাম আপনি বলে দিতে পারেন তো বলে দিন।

**শ্রীসুভাষ চক্রবর্তী** ঃ— চীফ মিনিষ্টার আছেন, ফাইন্যান্স মিনিষ্টার আছেন, ডি ডবলিউ ডি মিনিষ্টার আছেন, মিনিষ্টার, মেট্রোপলিটন ডেভেলপমেণ্ট, চেয়ারম্যান স্পোর্টস কাউন্সিল আছে, এছাড়া একজিকিউটিভ সেক্রেটারী, ওয়ার্ডি চেয়ারম্যান স্পোর্টস কাউন্সিল এস. কে. আচারিয়া আছেন, মিঃ চ্যাটার্জি ফাইন্যান্স সেক্রেটারী, শ্রীকমল বসু আছেন, এবং স্থানীয় প্রতিনিধি হিসাবে আমার নাম আছে। এছাড়া অমল দত্ত আছে। আরও দু-একজনের নাম বাদ পড়তে পারে। নোটিশ দিলে সব নাম বলে দিতে পারবো।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস** ঃ—মাননীয় ক্রীড়া মন্ত্রী মহাশয়কে অশেষ ধন্যবাদ যে গত ৩০ বছর ধরে ওঁরা যা করতে পারে আপনি সেটা করে সুব্রতবাবুদের মুখে ঝামা ঘসে দিয়েছেন। আমার প্রশ্ন হচ্ছে যে অভিযোগ বার বার করা হচ্ছে, এই ১ লক্ষ ২০ হাজার দর্শকের যে ব্যবস্থা হয়েছে তার মধ্যে কত সিট লাইফ মেম্বারদের রাখা হয়েছে ?

**শ্রীসুভাষ চক্রবর্তী** ঃ—১০ হাজার সিট মাত্র লাইফ মেম্বারদের জন্য রাখা হয়েছে। এবং এই ১০ হাজার লোকের থেকে আর্থিক সাহায্য নিয়ে আমরা ১ লক্ষ ২০ হাজার দর্শকের খেলা দেখার সুবিধা করার চেষ্টা করছি।

**শ্রীরবীন্দ্রনাথ মণ্ডল** ঃ— মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ষ্টেডিয়াম হলে ভারতবর্ষের বিভিন্ন জায়গায় যে ষ্টেডিয়াম আছে সেই সব ষ্টেডিয়ামের তুলনায় এই ষ্টেডিয়াম উৎকর্ষতার কোন পর্যায়ে আছে ?

**শ্রীসুভাষ চক্রবর্তী** ঃ- এই ষ্টেডিয়াম নির্মিত হবার আগে আমাদের স্থপতিরা পৃথিবীর যে বিভিন্ন ভাল ভাল ১২টি ষ্টেডিয়াম আছে সেগুলির নক্সা নিয়ে পরীক্ষা-নিরীক্ষা করে সবচেয়ে উৎকৃষ্টমানের ষ্টেডিয়াম এখানে করার চেষ্টা করেছেন। তার প্রতিফলন হিসাবে প্রিয়দাস মুন্সী ব্যক্তিগতভাবে আমাকে জানিয়েছেন যে এটা একটা অনবদ্য সৃষ্টি যা এখানে তৈরী হয়েছে।

সুতরাং উৎকর্ষতার দিক থেকে আমি ভারতবর্ষের সমস্ত ষ্টেডিয়াম দেখিনি, কিন্তু যা দেখেছি, আমি এটা বলতে পারি, এটা সর্বাধুনিক এবং সমস্ত ব্যবস্থা সমন্বিত একটা ষ্টেডিয়াম।

## প্রাইমারী স্কুল কাউন্সিল ও প্রাইমারী স্কুল বোর্ড গঠন

*৩১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৭।) **শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস** ঃ শিক্ষা (প্রাথমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, সর্বশেষ প্রাথমিক শিক্ষা আইন অনুযায়ী জেলাস্তরে প্রাথমিক বিদ্যালয় পরিষদ (প্রাইমারী স্কুল কাউন্সিল) ও রাজ্য স্তরে প্রাথমিক বিদ্যালয় পর্ষৎ (প্রাইমারী স্কুল বোর্ড) কবে নাগাত গঠন করা হবে বলে আশা করা যায় ?

[1-10—1-20 p. m.]

**শ্রী মহঃ আব্দুল বারী** ঃ—সময়ের কথা নির্দিষ্ট করে বলা সম্ভব হচ্ছে না, কারণ, মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে ওয়েস্ট বেঙ্গল প্রাইমারী এডুকেশন এ্যামেণ্ডমেট বিল ১৯৮৩ সালের সেপ্টেম্বর মাসে বিধানসভায় পাশ হওয়ার পর ওটা রাষ্ট্রপতির অনুমোদনের জন্য পাঠানো হয়েছে, বিলটা এখনও রাষ্ট্রপতির বিবেচনায় আছে, রাষ্ট্রপতির অনুমোদন পাবার পরেই আমরা দ্রুততার সঙ্গে এই কাউন্সিল এবং বোর্ড গঠন করবো।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয়, অনুগ্রহ করে জানাবেন কি, এই প্রাইমারী স্কুল বোর্ড ইত্যাদি এইগুলি বিভিন্ন জেলায় বহুদিন ধরে মনোনীত

সদস্যদের নিয়ে চলছে, আপনি একটা প্রচেষ্টা নিয়েছেন যে, দ্রুত নির্বাচিত সদস্যদের নিয়ে বোর্ড করবেন। আমার প্রশ্ন, এই ধরণের একটা গণতান্ত্রিক ব্যবস্থা আপনি নিতে যাচ্ছেন, রাষ্ট্রপতির সম্মতি পাওয়ার জন্য এত বিলম্ব হওয়ার কারণ কি? এই ব্যাপারে আপনি কি আর কোন যোগাযোগ করেছেন?

**শ্রী মহঃ আব্দুল বারী** ঃ—এই ব্যাপারে আমরা আমাদের সচীবকে পাঠিয়েছিলাম এবং ব্যক্তিগত ভাবেও আমি যোগাযোগ করেছি এবং ওঁরা একটা চিঠি আমাদের দিয়েছেন, তার উত্তরও আমরা দিয়ে দিয়েছি। আশা করছি খুব সত্বরই পাবো।

**শ্রীধীরেন্দ্রনাথ সরকার** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, প্রাথমিক বিদ্যালয় পর্ষদের সর্বশেষ নির্বাচন কবে হয়েছিল ?

**মিঃ স্পীকার** ঃ—This question does not arise.

**ডাঃ জয়নাল আবেদিন** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি, এই আইনটা পাশ হয়ে আছে, আপনারা যেটা করেছেন সেটা সংশোধনী, ওটা কি অপরিহার্য্য ইলেকশনের জন্য, না এ্যাডমিনিষ্ট্রেশনকে সম্প্রসারিত করার জন্য এই ব্যবস্থা করা হচ্ছে ?

**শ্রীমহঃ আব্দুল বারি** ঃ—ইলেকশনের জন্য এটা অপরিহার্য্য।

**ডাঃ জয়নাল আবেদিন** ঃ- হোয়াই ?

**শ্রীমহঃ আব্দুল বারি** ঃ—কেন না, মূল আইনে শিক্ষকের সংজ্ঞা ছিল না। সেই জন্য কমপলিকেশন এ্যারাইজ করেছে।

**Central assi tance for non-formal education of Children**

*318. ( Admitted question No *176. ) **Shri DEOKINANDAN PODDAR** : Will the Minister-in-charge of the Education (Social, Non-Formal and Library Services) Department be pleased to state—

(a) whether the State Government has received and/or is likely to receive assistance from the Centre for non-

formal education of children in the age-group of 6 to 14 years : and

(b) if so,—

(i) the amount of assistance so far received and/or is likely to be received by the State Government for the purpose, and

(ii) how this assistance has been utilised and/or is likely to be utilised by the State Government ?

**Shrimati Chhaya Bera** :—(a) Yes,

(b) (i) The Govt. of India have sanctioned the following amounts for implementation of the Non-Formal Education Schemes :—

(1) 1980-81 — Rs. 21,68600.00

(2) 1981-82 — Rs. 59,88696.00

(3) 1982-83 — Rs. 90,01326.00

(4) 1983-84 — Rs. 1,25,05,968.00

(5) 1983-84 — Rs. 3,86,775 (Centres for girls)

(ii) Financial assistance received from the Union Govt. has been utilised for the following purposes :—

(1) Establishment and maintenance of Non-Formal Education Centres.

(2) Strengthening of Education Directorate for Non-Formal Education Programme.

(3) Strengthening of T. T. Is for Non-formal Education Programme.

(4) Strengthening of SCERT for Non-Formal Education Programme.

(5) Supervision cost including printing and storage of Primary for the children of Non-Formal Centres.

**শ্রীঅম্বিকা ব্যানার্জী** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয়া জবাব দেবেন কি, সেণ্ট্রাল গভর্ণমেণ্ট যে টাকাটা দিলো, তার কত পার্সেণ্ট আপনারা ইউটিলাইজ করেছেন এবং কি ভাবে ইউটিলাইজ করছেন ?

**শ্রীমতী ছায়া বেরা** ঃ—পারসেণ্টেজ জানতে হলে আগে থেকে নোটিশ দিতে হবে। কত টাকা এ পর্যন্ত খরচ করেছেন সেটা জানতে চাইলে আমি তার হিসাব দিয়ে দিতে পারি। কেন্দ্রীয় সরকার যখন টাকা দেন সেই সময় থেকে খরচ করার সময়ের মধ্যে মার্চ মাস শেষ হয়ে যায়, খরচ করার টাইম সর্ট হয়ে যায়। ফলে ১৯৮১-৮২, ১৯৮২-৮৩ সালের সমস্ত টাকা আমরা খরচ করতে পারিনি। ১৯৮১-৮২ সালের ৭ লক্ষের বেশী টাকা থেকে যায়। কেন্দ্রীয় সরকার সেটাকে আবার পরবর্তী বছরের সঙ্গে এ্যাডজাস্টমেণ্ট করে টাকা দিয়ে যাচ্ছেন এবং এইভাবে এ্যাডজাস্টমেণ্ট করে পরবর্তী স্কীমের টাকা দিয়ে যাচ্ছেন। বর্তমান আর্থিক বছরেও ঠিক ঐভাবেই টাকা দিয়ে গেছেন।

**শ্রীঅনিল মুখার্জী** ঃ—আপনি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে টাকা পেয়েছেন, তা প্রয়োজনের তুলনায় কত অংশ পেয়েছেন, জানাবেন ?

**শ্রীমতী ছায়া বেরা** ঃ—এই প্রশ্ন এখানে হয় না, আমাদের প্রয়োজন তো প্রচুর আছে।

**ডাঃ মানস ভুঁইঞা** ঃ—এই যে ইনফরম্যাল সেণ্টারগুলি হচ্ছে তার অনুমোদন কে দেবে, জেলা পরিষদ, না ডি. আই., এটা নিয়ে মেদিনীপুর জেলায় একটা কনফিউ-সানের সৃষ্টি হয়েছে, এই ব্যাপারে কোন সিদ্ধান্ত নিতে পারছে না—এটা আপনি দয়া করে জানাবেন কি ?

**শ্রীমতী ছায়া বেরা** ঃ—জেলাস্তরে আমরা একটা কমিটি করে দিয়েছি। বিভিন্ন পঞ্চায়েত লেভেল থেকে যেসমস্ত আবেদন আসবে বা ডি. আই.-এর কাছে যে সমস্ত আবেদন করবেন সেগুলি এই কমিটি বিচার-বিবেচনা করে অনুমোদন দেবেন।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস** ঃ—টাকা খরচ হয়নি, তার জন্য আপনার দায়িত্ব নেই। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে আপনি জেলায় জেলায় যে কমিটি করে দিয়েছেন তারা এক এক সময় এক এক রকম নির্দেশ দিচ্ছেন, এটা আপনি নির্দিষ্ট করে দেবেন কিনা—আপনি যে কমিটি গঠন করেছেন তারা অনুমোদন দেবে, না পঞ্চায়েত সমিতি, ডি. আই, দেবেন, এই বিষয়ে একটা কনফিউসান দেখা দিয়েছে, যার জন্য সমস্ত ব্যাপারটা বিলম্বিত হচ্ছে। কাজেই এই বিষয়ে আপনি কোন নির্দেশ দেবেন কি ?

**শ্রীমতী ছায়া বেরা** ঃ—এই কনফিউসানের কথা এখন আমি আপনাদের কাছ থেকে জানতে পারলাম, এ পর্যন্ত জেলায় কেউ রিপোর্ট করে নি। আমি এই ব্যাপারে চিন্তা করে দেখব।

**Enquiry conduct by CEO of ADDA about misue of funds**

*319. (Admitted question No. *180.) Shri SATYA RANJAN BAPULI : Will the Minister-in-charge of the Development and Planing Department be pleased to state—

(a) whether it is a fact that the Chief Executive Officer of the Asansol-Durgapur Development Authority (ADDA) has enquired into the allegations of misuse of funds, malpractices and mismanagement ; and

(b) if so,—

(i) what are the allegations which have recently been enquired into by the CEO and the results/findings of such enquiry, and

(ii) the steps, if any, taken against the persons responsible for misuse of funds ?

**Dr Ashok Mitra** : (a) Yes.

(b) (i) The allegations relate to negligence and dereliction of duty as also lack of integrity and impartiality in the discharge of duties. After preliminary checking and spot verification by the Chief Executive Officer, departmental proceedings have been drawn up against the persons concerned and an enquiry committee comprising two members, one from the Authority and an Engineer from outside, has been set up to enquire into the allegations. The enquiry is still going on.

(ii) Does not arise as the enquiry has not yet been completed.

**Shri Abdur Rauf Ansari** : Will the Hon'ble Minister be pleased to inform the House what time will take by the enquiry committee to submit its report ?

**ডঃ অশোক মিত্র :** আমি যত দূর জানি আর মাস খানেকের ভিতর রিপোর্ট পাওয়া যাবে।

**শ্রীঅনিল মুখার্জি :** অনুসন্ধান করার জন্য আপনি যে এনকোয়ারি কমিটি করেছেন সেই কমিটির রিপোর্টের ভিত্তিতে তাকে সাসপেণ্ড করা হয়েছে কিনা এবং করা হলে তার এগেন্সটে সে মামলা করেছে কিনা বলবেন ?

**ডঃ অশোক মিত্র :** এখনো বিভাগীয় তদন্ত চলছে, কাউকে এখনো সাসপেণ্ড করা হয়নি।

**শ্রীনীরোদ রায়চৌধুরী :** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন, এই কণ্ট্রাক্টর কংগ্রেস (ই) র লোক ?

**মিঃ স্পীকার :** না, না, এ প্রশ্ন হয় না, ডোণ্ট পুট সাচ কোশ্চেন।

**পুরাতনের পরিবর্তে নূতন বিদ্যালয়ে সরকারী অনুমোদন**

*৩২০। ( অনুমোদিত প্রশ্ন নং *২৩৭। ) **শ্রীবিশ্বনাথ চৌধুরী :** শিক্ষা ( মাধ্যমিক ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পুরাতন মাধ্যমিক বিদ্যালয়গুলিকে অনুমোদন না দিয়ে নতুন বিদ্যালয়গুলিকে সরকারী অনুমোদন দেওয়া হয় ; এবং

(খ) সত্য হলে, কোন্ নীতির উপর এই অনুমোদন দেওয়া হয় ?

**Shri Kanti Chandra Biswas :** (ক) সত্য নহে। অবশ্য যদি কোনো বিস্তৃত এলাকায় কোনো বিদ্যালয় না থাকে, সেক্ষেত্রে পঞ্চায়েত সমিতি অথবা কোনো সরকারী সংস্থা প্রস্তাব দিলে অথবা রাজ্য সরকার বিবেচনা করলে, দেওয়া যেতে পারে।

(খ) প্রশ্ন উঠে না।

[ 1-20—1-30 p. m. ]

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রীমহাশয়, আপনাকে অভিজ্ঞতার ভিত্তিতে বলছি যে নতুন স্কুল মঞ্জুর অথবা আপগ্রেডেসান—টু থেকে ফোর অথবা ফোর থেকে মাধ্যমিক এ বিষয়টা আপনাকে নায্যতার ভিত্তিতে দেখতে হবে। মাননীয়

মন্ত্রীমহাশয় কি জানেন, ১৯৬০/৬৫/৭০ সালে ক্লাস টু হয়েছে, কিন্তু ক্লাস সিক্স পর্যন্ত অনুমোদন পায়নি, আপগ্রেডেসান হচ্ছে না– যদি জানেন, তাহলে এরজন্য কি চিন্তা করছেন জানাবেন কি ?

**শ্রীকান্তি বিশ্বাস :** এরকম প্রচুর সংখ্যক বিদ্যালয় আছে আমাদের রাজ্যে যারা অনুমোদনের অপেক্ষায় আছে, কিন্তু রাজ্য সরকারের যে আর্থিক সহায় এবং সম্বল এবং কেন্দ্রীয় সরকারের শিক্ষা সম্পর্কে যে দৃষ্টিভঙ্গী এই দুটির উপর নির্ভর করছে অতিরিক্ত সংখ্যক বিদ্যালয়কে উন্নীত করতে পারবো কি পারবো না।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** নতুন স্কুল করার ক্ষেত্রে বিচার করার ক্ষেত্র হিসাবে আপনি বলেছিলেন, একটা বিস্তৃর্ণ এলাকা, যেখানে স্কুল নেই, সেইসব জায়গাকে প্রায়রিটি দেওয়া হবে। এমন যদি আমরা নজির রাখতে পারি যে, বিস্তৃর্ণ এলাকায় কোন বিদ্যালয় নেই অথবা ১৯৬৫ সালে ক্লাস টু পর্যন্ত অনুমোদন পেয়েছে কিন্তু তারপর বারবার আবেদন করা সত্বেও সেই স্কুল আপগ্রেডেসানের জন্য অনুমোদন পাচ্ছে না, তাহলে আপনি কোন ব্যবস্থা করবেন কি ?

**শ্রীকান্তি বিশ্বাস :** এরকম যদি কোন দৃষ্টান্ত আমার কাছে দিতে পারেন, তাহলে জেলা ভিত্তিতে যে পরিদর্শন টিম আছে সেই টিমের কাছে বিষয়টা বিবেচনা করার জন্য আমরা পাঠিয়ে দেব।

**শ্রীকাশীনাথ মিশ্র :** ১০৮ বছরের স্কুল, সেই স্কুলও জুনিয়ার স্কুল হিসাবে আছে, সেই স্কুলের আজ পর্যন্ত আপগ্রেডেসান হয়নি – এরকম কোন তথ্য মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আছে কি ?

**শ্রীকান্তি বিশ্বাস :** না, এরকম কোন তথ্য আমার কাছে নেই।

**মিঃ স্পীকার :** মিঃ মিশ্র, আপনি একজন গুড পার্লামেন্টেরিয়ান, আপনি বলুন এই ভাবে কি প্রশ্ন হয় ? কোথায় ১০৮ বছরের স্কুল আছে, কোথায় ২০০ বছরের স্কুল আছে সে সম্বন্ধে কি এখনই মন্ত্রীমহাশয়ের পক্ষে বলা সম্ভব ?

**শ্রীঅনিল মুখার্জী :** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে, ভিজিটিং টিমের রেকমেনডেসানের ভিত্তিতে অনুমোদন দেওয়া হয়। ভিজিটিং টিম কি কি নীতির ভিত্তিতে অনুমোদন রেকমেন্ড করেন, মাননীয় মন্ত্রীমহাশয় তা জানাবেন কি ?

**শ্রীকান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রশ্নটা যেভাবে করা হয়েছে তার সঙ্গে এই অতিরিক্ত প্রশ্ন আসে কি ?

**মিঃ স্পীকার ঃ** আমারও সন্দেহ আছে। আপনি জানলে উত্তর দিয়ে দিন, না জানলে এরজন্য আলাদা প্রশ্ন করতে বলুন।

**শ্রীকান্তি বিশ্বাস ঃ** ভিজিটিং টিম যে সুপারিশ করেন তা বিচার-বিবেচনা করার জন্য রাজ্য ভিত্তিতে আরো একটি কমিটি আছে। সেই কমিটি বিচার-বিবেচনা করে যদি সরকারের কাছে পাঠায় তাহলে সরকার তার উপর তাদের মতামত দিয়ে সেটা মধ্যশিক্ষা পর্ষদের কাছে পাঠিয়ে দেন। যেহেতু বিদ্যালয়কে উন্নীত করার এবং স্বীকৃতি দেবার মালিক পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ, সেইহেতু তারা সেটা বিচার বিবেচনা করেন।

**শ্রীঅনিল মুখার্জী ঃ** আমার প্রশ্নটা তা নয়, আমার প্রশ্ন হচ্ছে ভিজিটিং টিম কি কি নীতির ভিত্তিতে রেকমেণ্ড করেন তা জানাবেন কি ?

**মিঃ স্পীকার ঃ** এই অতিরিক্ত প্রশ্ন এই প্রশ্ন থেকে আসে না। আপনি এরজন্য আলাদা প্রশ্ন করুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের উত্তর থেকে জানা গেল যে অর্থাভাবের জন্য রাজ্যের স্কুলগুলিকে আপগ্রেডেসান বা অনুমোদন দেওয়া যাচ্ছে না। রাজ্য সরকার শিক্ষাখাতে ব্যয় বাড়িয়েছেন সত্য কথা। আমার প্রশ্ন শিক্ষা খাতে ব্যয় বৃদ্ধি সত্বেও পূর্বের তুলনায় মাধ্যমিক বিদ্যালয়ের অনুমোদন এবং আপগ্রেডেসান হচ্ছে না কেন বা এটা কমে যাচ্ছে কেন জানাবেন কি ?

**শ্রীকান্তি বিশ্বাস ঃ** আমি একথা বলিনি যে বিদ্যালয়ের অনুমোদন দেওয়া কমে যাচ্ছে। এ বছর ৮০০ বিদ্যালয়কে অনুমোদন দেওয়া হয়েছে। অতীতে পশ্চিমবাংলার রেকর্ডে এমন কোন বছর নেই যেখানে এক বছরে ৮০০ বিদ্যালয়কে স্বীকৃতি দেওয়া হয়েছে বা উন্নীতকরণ করা হয়েছে। তবে আমরা যত সংখ্যককে করতে চাই তত সংখ্যককে করতে পারি না, যেহেতু কেন্দ্রীয় সরকার শিক্ষা খাতে তাদের মোট ব্যয়-বরাদ্দের ৯ ভাগ শিক্ষাখাতে বরাদ্দ করেন। এটা একটা বাধা।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানালেন, ভিজিটিং টিমের সনুপারিশের বিভিন্ন ধাপে গিয়ে শেষ পর্যন্ত মন্ত্রী হয়ে মধ্যশিক্ষা পর্ষদে যায় এবং তারপর অনুমোদন দেওয়া হয়। আমার প্রশ্ন, সনুপারিশ করার পর যদি কোন ক্ষেত্রে সেটা কেটে দেওয়া হয় তাহলে বিধায়করা সে ক্ষেত্রে যদি মনে করেন স্কুলের প্রয়োজন আছে তাহলে সে ক্ষেত্রে তারা সনুপারিশ নিয়ে গেলে অনুমোদন দেওয়া হবে কি ?

**শ্রীকান্তি বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় নিশ্চয় বুঝবেন যে সনুপারিশ মানে সনুপারিশ। সনুপারিশ সরকারের পক্ষে গ্রহণযোগ্য হতে পারে, আবার নাও হতে পারে। যে প্রচলিত বিধান আছে সেই বিধান অনুযায়ী যদি সনুপারিশ করা না হয়ে থাকে তাহলে তা নাকচ করবার ক্ষমতা বা অধিকার সরকারের থাকে। যদি কোন মাননীয় সদস্য আমার কাছে এ ব্যাপারে আবেদন করেন তাহলে গুরুত্ব দিয়ে সেটা বিবেচনা করি।

**শ্রীদেবসরণ ঘোষ ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে ডিষ্ট্রিক্ট লেভেলে যে ভিজিটিং কমিটি আছে, সেই ভিজিটিং কমিটির সনুপারিশ যদি পক্ষপাতদুষ্ট হয় তাহলে সেক্ষেত্রে জানালে কি আপনি ব্যবস্থা নেবেন ?

**শ্রীকান্তি বিশ্বাস ঃ** যদির উপরে ভিত্তি করে কি উত্তর দেব ?

### Delay in publication of B A /B.Sc (Honours) results of 1983

*321 (Admitted question No. *247.) **Shri ABDUR RAUF ANSARI :** Will the Minister-in. charge of the Education (Higher) Department be pleased to state—

(a) whether it is a fact that the Calcutta University has failed to publish the B.A./B.Sc. (Honours) results of the year, 1983 in time ; and

(b) if so,—

(i) the reasons for delay in publication of the results, and

(ii) what is the present position ?

**Shri Sambhu Charan Ghosh :** ( এ ) ও ( বি ) বিশ্ববিদ্যালয় কর্তৃক উপস্থাপিত তথ্যাদি পর পৃষ্ঠায় দেওয়া হল ঃ

| সাল | পরীক্ষার নাম | পরীক্ষা আরম্ভের দিন | ফল প্রকাশের দিন |
|---|---|---|---|
| ১৯৮৩ | বি. এ. বি. এস. সি ( ত্রৈবার্ষিক সাম্মানিক স্নাতক ) পার্ট-১ | ৭-৬-৮৩ পুঁথিগত পরীক্ষা (Theo) শেষ ১৩-৭-৮৩ ব্যবহারিক পরীক্ষা (Practical) শেষ ৩০-৮-৮৩ | ১১-১০-৮৩ |
| ১৯৮৩ | ঐ পার্ট-২ | ১৭-৮-৮৩ পুঁথিগত পরীক্ষা (Theo.) শেষ ২৫-৮-৮৩ ব্যবহারিক পরীক্ষা (Practical) শেষ ৪-১০-৮৩ | ১-৩-৮৪ |

### পশ্চিমবঙ্গে সরকারী দুধের দাম বৃদ্ধি

*৩২২। ( অনুমোদিত প্রশ্ন নং *১০৮। ) **শ্রীদেবপ্রসাদ সরকার** দুগ্ধ উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গে সরকারী দুধের দাম বাড়ছে ; এবং

(খ) সত্য হলে,—

(১) এই দাম কি হারে, ও

(২) কোন্ তারিখ থেকে বৃদ্ধি পাচ্ছে ?

### ডেয়ারীতে দুধের উৎপাদন ও বিক্রয়মূল্য

*৩২৮। ( অনুমোদিত প্রশ্ন নং *১৫০ ) **শ্রীঅমলেন্দ্র রায়ঃ** দুগ্ধ সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বর্তমানে বিভিন্ন ডেয়ারীতে দুধের উৎপাদন ও বিক্রয়মূল্যে লিটার প্রতি কত ?

**Shri Amritendu Mukherjee** : (ক) এ বিষয়ে এখনও সরকার কোন সিদ্ধান্ত করেননি।

(খ) উপরোক্ত বক্তব্যের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন বর্তমানে উঠে না।

বর্তমানে সরকারী ডেয়ারীগুলিতে বিভিন্ন প্রকার দুধের উৎপাদন মূল্য নিম্নরূপ ঃ

গোরুর দুধ—প্রতি লিটার ৪ টাকা ৫৭ পয়সা, স্ট্যাণ্ডার্ড ও

টোন্‌ড্‌ দুধ- প্রতি লিটার ৪ টাকা ১০ পয়সা, ডবল টোন্‌ড্‌—প্রতি লিটার ৩ টাকা ৭৮ পয়সা।

**দুধের বিক্রয় মূল্য**

বৃহত্তর কলিকাতা দুগ্ধ প্রকল্পাধীন বেলগাছিয়া ও হরিণঘাটা ডেয়ারীতে উৎপাদিত বিভিন্ন শ্রেণীর দুধের বিক্রয়মূল্য নিম্নরূপ ঃ

গোরুর দুধ—প্রতি লিটার ৩ টাকা,

টোন্‌ড্‌ দুধ—প্রতি লিটার ১ টাকা ৮০ পয়সা,

ডবল টোন্‌ড্‌ দুধ—প্রতি লিটার ১ টাকা ২৬ পয়সা।

দুর্গাপুর দুগ্ধ সরবরাহ প্রকল্পাধীন দুর্গাপুর ডেয়ারীতে উৎপন্ন স্ট্যাণ্ডার্ড দুধের বিক্রয়মূল্য লিটার প্রতি ২ টাকা ১০ পয়সা।

বর্ধমান দুগ্ধ সরবরাহ প্রকল্পাধীন বর্ধমান ডেয়ারীতে উৎপন্ন টোন্‌ড্‌ দুধের বিক্রয়মূল্য লিটার প্রতি ২ টাকা ৪০ পয়সা। এই দুধ পলিপ্যাকে সরবরাহ করা হয়।

পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহোদয় কর্তৃক অনুমোদিত।

[ 1-30 - 1-40 p. m. ]

**শ্রীদেব প্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, আপাতত দুধের দাম বাড়াবার কোন সিদ্ধান্ত নেওয়া হয়নি। আমি এই পরিপ্রেক্ষিতে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে, বর্তমান দুর্মূল্যের বাজারে অদূর-ভবিষ্যতে দুধের দাম বৃদ্ধি পাচ্ছে না—সরকারী দুধের দাম- এই মর্মে তিনি কি পশ্চিমবাংলার জন-সাধারণকে প্রতিশ্রুতি দেবেন ?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী ঃ** আমি ইতিমধ্যে যে কথা বলেছি, তার বাইরে আর কিছু বলতে পারব না।

**মিঃ স্পীকার ঃ** The question does not arise. The policy matter cannot be a question. You are a very good parliamentarian. So you should not ask this sort of question.

**শ্রীঅমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, দুধের যে উৎপাদন মূল্য এবং ক্রয় মূল্যের হিসাব দিলেন তাতে আমরা দেখলাম যে, দুটোর মধ্যে তফাৎ রয়েছে, এটা দূর করার কি ব্যবস্থা আছে ?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী:** এটা সম্পর্কে এখনই কিছু বলা যাচ্ছে না। আমি ইতিপূর্বেই মাননীয় সদস্য দেব প্রসাদ সরকারের প্রশ্নের জবাবে বলেছি যে, এখনো পর্যন্ত দুধের মূল্য বৃদ্ধি করার বিষয়ে সরকার কোন সিদ্ধান্ত গ্রহণ করেননি। এখন মাননীয় সদস্য অমলেন্দ্র রায় মহাশয় বলছেন যে, দুধের উৎপাদন মূল্যের চেয়ে বিক্রয় মূল্য অনেক কম, এটা কিভাবে পূরণ করা হচ্ছে? বর্তমানে এটা সাবসিডি দিয়ে পূরণ করা হচ্ছে। তবে এই সংযোগে আমি মাননীয় সদস্যকে জানাচ্ছি যে, ডেয়ারী ডেভলাপমেণ্ট এবং দুগ্ধ সরবরাহ বিষয়ে আমি যখন এখানে বাজেট প্রস্তাব উত্থাপন করব, তখন উনি বিতর্কে অংশ গ্রহণ করে এই বিষয়ে বিস্তারিত ভাবে আলোচনা করার সুযোগ পাবেন। তখন উনি বা অন্যান্য সদস্যরা যে উপদেশ দেবেন, যে পরামর্শ দেবেন তা আমি শুনবো এবং সেই অনুযায়ী চলবার চেষ্টা করব।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস:** মাননীয় মন্ত্রী মহাশয় কি অনুগ্রহ করে জানাবেন, রাজ্য সরকার যে দামে বাইরের রাজ্যগুলি থেকে দুধ কেনার সিদ্ধান্ত নিয়েছেন, সেই দাম রাজ্যের দুধ উৎপাদক সমিতি গুলিকে যদি দিতেন, তাহলে রাজ্যের অভ্যন্তর থেকেই প্রয়োজনীয় দুধ সংগ্রহ করা সম্ভব হ'ত কিনা?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী:** এ বিষয়ে আমি মাননীয় সদস্যকে অনুরোধ করব যে, তিনি নোটিশ দেবেন, আমি তাঁকে সব জানিয়ে দেব। তবে মাননীয় সদস্য ইতি-মধ্যেই একটা নোটিশ দিয়েছেন, সেই প্রশ্ন যখন আসবে তখন আমি জবাব দেব।

**শ্রীআবদুর রৌফ্ আনসারী:** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে, মিল্ক ামগুলি কোন কোন মিল্ক ডিষ্ট্রিবিউসন সেন্টারে যাবার পর সেখানে মিল্কের সঙ্গে ল মিক্স করে বিক্রি করা হচ্ছে?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী:** এরকম কোন সংবাদ আমার জানা নেই। মাননীয় দস্যের যদি জানা থাকে তাহলে তিনি তা আমাকে জানালে আমি নিশ্চয়ই ব্যবস্থা হণ করব। যদি কোথাও এরকম ভেজাল দেওয়া হয়, দুধে জল মেশান হয়, াহলে নিশ্চয়ই সেখানে যারা এই কাজ করবে তাদের শাস্তি দেওয়া হবে।

**শ্রীদেবশরণ ঘোষ:** সরকারী দুধের বিভিন্ন ক্ষেত্রে বিক্রয়মূল্যের পার্থক্য দেখা াচ্ছে। এই পার্থক্যের কারণ কি? জল মেশানোর পারসেনটেজের উপর কি এটা ির্ভর করে?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী**ঃ জল মেশানোর ওপর মোটেই এটা নির্ভর করে না মাননীয় সদস্যকে আমি অনুরোধ করছি, তিনি এ বিষয়ে নির্দিষ্ট প্রশ্ন করবেন আমি জবাব দেব।

**Withdrawal of Government share in contributory Provident Fund for primar teachers**

*323. (Admitted question No. *690) **Shri HUMAYOUN CHOWDHURY** : Will the Minister-in-charge of the Education (Primary) Department be pleased to state—

(a) if it is a fact that the State Government has decided to withdraw its share in the Contributory Provident Fund for Primary teachers deposited till 1981 ; and

(b) if so,—

(i) the reasons why the State Government has taken such decision, and

(ii) the number of Primary teachers likely to be affected by this decision ?

**Shri Kanti Chandra Biswas** : (a) The State Government has decided to withdraw its share in the Contributory Provident Fund for primary teachers, deposited till 1981 or afterwards.

(b) (i) On the recommendation of the Second Pay Commission, the State Government has decided to sanction retirement benefit such as increased rate of pension, gratuity, family pension, commutation of pension etc to the staff of non-government educational institutions with effect from 1.4.81 at the same rates as are admissible to the State Government employees and on the basis of the recommendation, the State Government has taken such decisions.

(ii) About 1·65 thousand primary teachers will be benefited not affected by this revised scheme.

In this connection, I would further say that the procedure of drawing loan from the Pension Fund or procedure of drawing pension amount after the retirement will be the same procedure as it was in vogue before 1.4.81.

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, প্রাথমিক শিক্ষকেরা ক্ষতিগ্রস্থ হবেন না, আগে যেমন ছিল অবসর গ্রহণ করলে একই রকম হবে। আপনার কাছে অনুরোধ, প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষকদের কনট্রিবিউটারী প্রভিডেণ্ট ফাণ্ড উঠে যাবার ফলে আমরা হিসাব করে দেখেছি, একজন শিক্ষক অবসর গ্রহণ করলে ১০ হাজার থেকে ১২ হাজার টাকা ক্ষতিগ্রস্থ হবে। আপনি যে সূত্রেই তথ্য সংগ্রহ করে থাকেন—আপনি যদি অনুগ্রহ করে সামগ্রিক তথ্যটি সংখ্যা তথ্য দিয়ে হিসাব করে দেখেন তাহলে দেখবেন আপনি যেটা বলছেন বাস্তবে তা নয়।

**শ্রীকান্তি বিশ্বাস** ঃ—আমি দায়িত্ব নিয়ে বলছি শিক্ষক এবং শিক্ষক কর্মীরা ক্ষতিগ্রস্থ হচ্ছেন না, বহুগুণে বর্দ্ধিত হচ্ছে বেশী উপকৃত না। আগে যে পেনসান ছিল সেই পেনসানের হারের তুলনায় অনেক বেশী হারে পেনসান পাবেন ১-৪-৮১ থেকে। এখন গ্রাচুইটি পাবেন, ফ্যামিলি পেনসান পাবেন। আগে কমিউটেসান পেনসান ছিল না, এখন সেটা হবে। অনেক গুণ বেশী পাবে। শিক্ষক এবং শিক্ষক কর্মীরা ১-৪-৮১ পর অবসর গ্রহণ করলে এই সমস্ত সুযোগ-সুবিধা পাবে।

**শ্রীধীরেন্দ্রনাথ চ্যাটার্জি** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই প্রভিডেণ্ট ফাণ্ড উইথড্রয়ালের ব্যাপারে নানা কথাবার্তা চলছে। এ ব্যাপারে কি ব্যবস্থা আপনি নিয়েছেন?

**শ্রীকান্তি বিশ্বাস** ঃ – প্রভিডেণ্ট ফাণ্ডের টাকা তোলার ব্যাপারে আগে যে পদ্ধতি ছিল সেই একই পদ্ধতি অনুসৃত হবে। এ ব্যাপারে অর্থ দপ্তরের পক্ষ থেকে শিক্ষা বিভাগের সঙ্গে আলোচনা করে নির্দেশ জারী করা হয়েছে। তারা যেভাবে টাকা তুলতে পারতেন সেই একই পদ্ধতি অনুসৃত হবে। সুতরাং শিক্ষক এবং শিক্ষা-কর্মীদের পক্ষ থেকে যে আশংকা প্রকাশ করা হয়েছে সেটা সম্পূর্ণভাবে অমূলক।

**শ্রীরাইচরণ মাঝি** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, বিভিন্ন জায়গা থেকে শিক্ষকেরা আশংকা প্রকাশ করছেন যে, সরকারী খাতে টাকা চলে গেলে সেটা পেতে বহু দেরী হবে। এই ব্যাপারে কি নিয়ম পদ্ধতি গ্রহণ করেছেন তা জানাইবেন কি?

**শ্রীকান্তি বিশ্বাস** ঃ—এই সম্পর্কে বিধি প্রণয়ন করা আছে। শিক্ষক এবং শিক্ষককর্মীদের ক্ষেত্রে সেখানে বলা আছে, আগে তাঁরা যেখানে অনুমতি নিয়ে টাকা

তুলতেন, এখনও তাদেরই অনুমতি নিয়ে টাকা তোলা যাবে। শুধু পোষ্ট অফিসে, এমনকি আগে যেখানে সঞ্চয়িতায় রাখা হতো সেখানে রাখা চলবে না। এখন সেই টাকা সুনিশ্চিত করবার জন্য, টাকার অপব্যয় যাতে না হয় তার জন্য সরকারী অ্যাকাউণ্টে জমা হবে। টাকা তোলবার ক্ষেত্রে নতুন কোন ঝামেলা পোহাতে হবে না।

## গ্রন্থাগার বিজ্ঞান কোর্স

*৩২৪। ( অনুমোদিত প্রশ্ন নং *৬৬৪। ) শ্রীসাধন চট্টোপাধ্যায়ঃ শিক্ষা ( সামাজিক, অপ্রথাগত ও গ্রন্থাগার ) বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে গ্রন্থাগার বিজ্ঞান ( ডিগ্রী, ডিপ্লোমা ও সার্টিফিকেট ) শিক্ষণ ক্ষেত্রে বিভিন্ন বিশ্ববিদ্যালয় ও শিক্ষণকেন্দ্রের নিয়মপদ্ধতি, পাঠক্রম ও বিষয়সূচীর মধ্যে কোন তারতম্য আছে কিনা ; এবং

(খ) থাকলে, সেই তারতম্য দূরীকরণের কোন প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কিনা ?

**Shrimati Chhaya Bera :** (ক) হ্যাঁ, কিছু তারতম্য আছে।

(খ) স্বশাসিত প্রতি বিশ্ব বিদ্যালয়ের নিয়মকানুন স্বতন্ত্র, তাই তাদের মধ্যে গ্রন্থাগার বিজ্ঞানে ডিগ্রী কোর্সে নিয়ম পদ্ধতি পাঠক্রম ও বিষয়সূচীর তারতম্য দূরীকরণের কোন প্রস্তাব সরকারের কাছে আসে নাই। তবে সার্টিফিকেট স্তরের পাঠক্রম ও বিষয়সূচীর তারতম্য দূর করার একটি প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রীমাধবেন্দু মোহান্তঃ** গ্রাম এলাকায় কিছু কিছু নতুন পাঠাগার হচ্ছে। এখন সেইদিক থেকে এমন কোন সরকারী নির্দেশ আছে যে সেই এলাকার কিছু এ্যাপলিকাণ্টস অর্থাৎ কিছু দরখাস্তকারীদের ট্রেনিং দিয়ে তাদেরকে ঐ সমস্ত লাইব্রেরীতে কি নিয়োগ করা যাবে ?

**শ্রীমতী ছায়া বেরাঃ** আমাদের যে ট্রেনিং সেণ্টারগুলি আছে, বেঙ্গল লাইব্রেরী অ্যাসোসিয়েসান এবং রহড়া রামকৃষ্ণ মিশনে তারা যেভাবে নির্বাচন করেন সেই পদ্ধতিতে তাদেরকে পড়াশোনা করতে হবে। পড়াশোনা করে এ পর্যন্ত যারা সার্টিফিকেট কোর্স পাশ করেছে আমরা তাদের কাউকে বসিয়ে রাখিনি।

**শ্রীরাই চরণ মাঝি :** মাননীয়া মন্ত্রী মহাশয়া অনুগ্রহ করে জানাইবেন কি, রুরাল লাইব্রেরীর প্রায় অধিকাংশ লাইব্রেরীতে লাইব্রেরীয়ান নেই। এই সমস্ত জায়গায় লাইব্রেরীয়ানদের পাঠাবার বন্দোবস্ত করেছেন কি ?

**শ্রীমতী ছায়া বেরা :** অধিকাংশ লাইব্রেরীতে লাইব্রেরীয়ান নেই কথাটা বোধ হয় সঠিক নয়। কিছু কিছু লাইব্রেরীয়ান ট্রেনিং নিচ্ছে। কয়েকটি জায়গায় লাইব্রেরীয়ান পদে এ্যাপয়নমেণ্ট দেওয়া যায়নি। এজন্য যে কোর্স চালু আছে যারা পাশ করে বেরুবে তাদের মধ্য থেকে নেওয়া হবে এবং ফিল-আপ্ হবে।

[ 1-40—1-50 p. M.

**শ্রীকাশী নাথ মিশ্র :** মাননীয়া মন্ত্রী মহাশয়া দয়া করে জানাবেন কি—যে এই যে ডিপ্লোমা আছে, ট্রেণিং এই পশ্চিমবঙ্গে নেওয়া হয়, তেমনি অন্য কোন রাজ্যে ট্রেণিং নেওয়া বা ডিপ্লোমা কোর্সে পাশ করা কাউকে এই পশ্চিমবঙ্গে বিভিন্ন লাইব্রেরীতে এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জের মাধ্যমে নেবার কোন ব্যবস্থা আছে কি ?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** কোর্সগুলি যদি বিভিন্ন রাজ্যের সরকারের অনুমোদিত হয় তাহলে নেবার ব্যবস্থা আছে, যদি রাজ্যের সরকারের অনুমোদন না থাকে তাহলে সেক্ষেত্রে নেওয়া হয় না।

**Sales Tax on Television Set**

*325. (Admitted question No. 630.) **Shri ATISH CHANDRA SINHA** : Will the Minister-in-charge of the Finance Department be pleased to state –

(a) whether the State Government has obtained legal opinion before taking the decision to impose sales tax on television sets ; and

(b) if so, what was the legal opinion received by the State Government ?

**Dr. Ashok Mitra** :—a) Imposition of Sales Tax on goods including television sets, is permissible under Entry 54 of the State List in the Seventh Schedule to the Constitution of India and such

tax is being levied in this State since 1941. No legal opinion was therefore, considered necessary.

b) Does not arise.

**শ্রীঅতীশচন্দ্র সিন্‌হা**ঃ—মাননীয় মন্ত্রী দয়া করে জানাবেন কি– বর্তমানে এটা কি হাইকোর্টের বিচারাধীন আছে, থাকলে কি পজিশনে আছে, আপনারা কোন আপীল করেছেন কি ?

**ডঃ অশোক মিত্র**ঃ –টেলিভিশন বিক্রির উপর কর বসানোর ব্যাপারে কোন মামলা হয়নি, সুতরাং হাইকোর্টে বিচারাধীন থাকার কোন প্রশ্ন ওঠে না।

## শিক্ষাবর্ষ পরিবর্তন

*৩২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩৮।) **শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায়**ঃ শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহ করিয়া জানাইবেন কি –

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গ সরকার এই রাজ্যে বিদ্যালয়সমূহের শিক্ষা-বর্ষ পরিবর্তনের বিষয়টি বিবেচনা করিতেছেন ; এবং

(খ) সত্য হইলে উক্ত পরিবর্তন কোন বৎসর হইতে চালু হইবে ?

**শ্রীকান্তি বিশ্বাস**ঃ— (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রীশৈলেন্দ্রনাথ চট্টোপাধ্যায়**ঃ—মাননীয় মন্ত্রী মহাশয় বুঝতে পারছেন যে, মাননীয় সদস্য শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায় মহাশয় যেটা বলতে চেয়েছেন যে শিক্ষাবর্ষের সময় যেটা বর্তমানে দেওয়া আছে সেই সময় সূচীটা যদি পরিবর্তন করা হয়, ছাত্রদের পক্ষে সেটা ভাল হয়, এ সম্পর্কে আপনার কি মতামত সেটা জানাবেন কি ?

**শ্রীকান্তি বিশ্বাস**ঃ—মাননীয় সদস্য জানেন যে শিক্ষাবর্ষের সময়সূচীটা পরিবর্তন করার একটা প্রস্তাব পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ উপস্থিত করেছিলেন। কিন্তু অনেক শিক্ষক এবং শিক্ষাবিদ তাঁরা এই ব্যাপারে একমত হতে পারেননি। যেহেতু তাঁরা একমত হতে পারেননি, সেইহেতু পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষাপর্ষদ তাঁর কোন নিশ্চিত সুপারিশ সরকারের কাছে পাঠাননি। যতদিন তাঁরা না পাঠাচ্ছেন ততদিন আমরা আগ্রহী হতে চাইছি না। এখানে কেন্দ্রীয় দুটি সংগঠন আছে, একটি আই. সি. এস. ই এবং আর একটি সি. এস এস. সি বি. এঁরা এপ্রিল থেকে

সুরু করতে চেয়েছিলেন আমাদের জানুয়ারী থেকে সুরু হয়। কলেজ শিক্ষা সুরু হয় জুলাই সেসন থেকে। পশ্চিমবঙ্গে এ ব্যবস্থায় কোন অসুবিধা না হওয়ার জন্য আমরা এ ব্যাপারে কোন তাড়াহুড়া করছি না।

**শ্রীঅনিল মুখার্জি** ঃ- মাননীয় মন্ত্রী মহাশয় শিক্ষাবর্ষ সম্পর্কে বললেন। আমি উচ্চ মাধ্যমিক এবং মাধ্যমিক পরীক্ষাগুলির সময় পরিবর্তন সম্পর্কে জানতে চাইছি। কারণ, কলেজের পরীক্ষা যখন হয় সেই জুলাই মাসে, তখন মাধ্যমিক পরীক্ষার রেজাল্ট বেরোয়। কাজেই এই কলেজের পরীক্ষা এবং স্কুলের পরীক্ষার তারিখের মধ্যে ইউনিফর্মিটি আনবার কথা চিন্তা করছেন কিনা জানাবেন কি?

**শ্রীকান্তি বিশ্বাস** ঃ—আগে যখন জুন-জুলাই-আগষ্ট মাসে মাধ্যমিক পরীক্ষার ফলাফল বেরোতো তখন একটু অসুবিধা হোত। কিন্তু আমরা জনসাধারণ এবং শিক্ষক মহাশয়দের সহযোগিতায় জুন মাসের মধ্যে মাধ্যমিক পরীক্ষার ফল প্রকাশ করছি এবং সেই কারণে মে-জুন মাসের মধ্যে রেজাল্ট বের হওয়ায় জুলাই মাসে কলেজ সেসান ধরতে ছাত্রদের কোন অসুবিধা হচ্ছে না। অতীতে অসুবিধা ছিল, বর্তমানে আমরা তা থেকে মুক্তি পেয়েছি।

### পশ্চিমবঙ্গের সরকারী কলেজে অধ্যক্ষের শূন্যপদ

*৩২৭। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩১।) শ্রীসুব্রত মুখার্জী : শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গের সরকারী কলেজগুলিতে মোট কত সংখ্যক অধ্যক্ষের পদ শূন্য অবস্থায় আছে ;

(খ) কলেজগুলির নাম কি ?

(গ) কোন্ সময় থেকে উক্ত পদগুলি শূন্য অবস্থায় পড়ে আছে ; এবং

(ঘ) উক্ত শূন্য পদগুলি পূরণ করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

**Shri Sambhu Charan Ghosh** ঃ—ক) ছয়টি।

খ) ১) আচার্য ব্রজেন্দ্র নাথ শীল কলেজ, কুচবিহার।

২) টাকী সরকারী কলেজ।

৩) দুর্গাপুর সরকারী কলেজ।

৪) ঝাড়গ্রাম রাজ কলেজ

৫) গোয়েঙ্কা কলেজ অফ কমার্স এণ্ড।

*৬) বিজনেস্ এ্যাডমিনিস্ট্রেসন।

৭) সরকারী চারু ও কলা কলেজ।

গ) যথাক্রমে (১) ১.৯.৭৭, (২) ২২.৯.৭৮, (৩) ১.৩.৭৮ (৪) ২২.২.৭৮, (৫) ৭.৯.৭৯, (৬) ১.৫.৭৯ তারিখ থেকে।

ঘ) কয়েকটি শূন্য পদ পূরণ করার জন্য Public Service Commission-এর মাধ্যমে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছিল। ইতিমধ্যে গত ১লা এপ্রিল ১৯৮১ সালে সরকারী কলেজের অধ্যক্ষদের বেতনক্রম পরিবর্তন করা হয়েছে। অধ্যক্ষদের নিয়োগ বিষয়ে নতুন নিয়োগ বিধি প্রণয়ন করা হয়েছে। নতুন নিয়োগবিধি অনুসারে প্রয়োজনীয় তথ্যাদি সংগ্রহ করা হচ্ছে।

**শ্রীসুব্রত মুখার্জী**:—আমি এর আগের সেসনেও এই প্রশ্ন করেছিলাম। কিন্তু তখন যে উত্তর দিয়েছিলেন, এবারেও ছয় মাস পরে সেই একই সংখ্যা বললেন। মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, অধ্যক্ষের মত গুরুত্বপূর্ণ পদগুলি কেন এই ধরণের শূণ্য অবস্থায় পড়ে থাকে ?

**শ্রীশম্ভুচরণ ঘোষ**:—আমার উত্তরের মধ্যেই বলেছি পূর্বে কলেজের অধ্যক্ষ নিয়োগ করা হোত পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে এবং এটা করা হোত এ্যাসিস্টেন্ট প্রফেসরদের মধ্য থেকে। পূর্বে অধ্যক্ষদের দুটি বেতনহার যা ছিল তা বর্তমানে একটা করা হয়েছে। আগে অধ্যক্ষরা ১২০০—১৯০০ টাকা স্কেল পেতেন এবং ৭ বছর সার্ভিস করবার পর ১৫০০—২৫০০ টাকার স্কেল তাঁদের হোত। বর্তমানে সরকার একটি বেতনহার করেছে, সেটা হচ্ছে ১৫০০—২৫০০ টাকা এবং সেই কারণে অধ্যক্ষপদে নিয়োগ পদ্ধতিরও পরিবর্তন করা হয়েছে। এখন পি.এস.সি.-র মাধ্যমে আসতে হয় না, কনফার্মড প্রফেসরদের মধ্যে থেকে নিয়োগ করা হচ্ছে। এই অধ্যক্ষদের বেতনহার পরিবর্তন করার জন্য নিয়োগবিধি পরিবর্তন করা হয়েছে এবং সেই কারণেই এই বিলম্ব।

**শ্রীসুব্রত মুখার্জী**:—আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চেয়েছিলাম, এই দেরী হচ্ছে কেন ? আসল কারণটা উনি গোপন করছেন স্যার। আপনি প্রটেকশন দেবেন। আমি ওনার কাছে মাইনে সম্বন্ধে নয়, ক্যাটাগরিক্যালি পদগুলো শূণ্য পড়ে আছে কেন সেটাই জানতে চেয়েছিলাম। যেকোন নীতিই গ্রহণ করা হোক না কেন দেখা যাচ্ছে দেরী হচ্ছে। যোগ্য লোক পাওয়া যাচ্ছে না বলেই কি এই দেরী, সেটা জানাবেন কি ?

**মিঃ স্পীকার :** ওনার প্রশ্ন হচ্ছে, অধ্যক্ষ নিয়োগে দেরী হচ্ছে কেন।

**শ্রীশম্ভুচরণ ঘোষ :** পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে নিয়োগ করবার জন্য প্রসিড্ করেছিলাম। ইতিমধ্যে নিয়ম চেঞ্জ করলাম। বর্তমানে একই বেতনহারের কারণে পাবলিক সার্ভিস কমিশনে যেতে হচ্ছে না। এই কারণেই দেরী হয়েছে বলে মনে করছি। তবে এখন এই ব্যাপারে তাড়াতাড়ি ব্যবস্থা গ্রহণ করতে পারবো আশা করছি।

(1-50 –2-00 p.m.)

**শ্রীসুব্রত মুখার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয়কে এই ব্যাপার নিয়ে ৬ মাস আগেও প্রশ্ন করেছিলাম। সেই সময় তিনি যা উত্তর দিয়েছিলেন, এখনও তিনি একই উত্তর দিলেন। এই প্রশ্নের রেকর্ড আছে, আপনি রেকর্ড দেখতে পারেন, আগে যে উত্তর পাওয়া গিয়েছিল এখনও সেই প্রশ্নের পুনরাবৃত্তি করা হচ্ছে। উই ওয়ান্ট জাসটিস।

**শ্রীশম্ভুচরণ ঘোষ :** আপনি কবে প্রশ্ন করেছিলেন আমি জানিনা। আমি বলছি যে নূতন যে, নির্দেশ দেওয়া হয়েছিল সেটা ৩০।৩।৮৩ তারিখে। সেই নিয়ম অনুযায়ী বলা আছে যে অধ্যক্ষ নিয়োগ আর পাবলিক সার্ভিস কমিশন থেকে হবে না, কনফার্মড প্রফেসার থেকে প্রিনসিপ্যাল নিয়োগ করা হবে ডি. পি. আই-এর মাধ্যমে। দেরী হচ্ছে এই বিষয়ে কোন সন্দেহ নাই,, তবে আপনাকে আশ্বস্থ করতে পারি এই বিষয়ে যত তাড়াতাড়ি সম্ভব ব্যবস্থা গ্রহণ করা হবে।

**শ্রীঅতীশচন্দ্র সিনহা :** মাননীয় মন্ত্রীমহাশয় জানেন যে অধ্যক্ষের অভাব শুধু সরকারী কলেজে নয়, বেসরকারী কলেজেও বহুদিন থেকে অধ্যক্ষের পদ পূরণ হচ্ছে না। এর কারণটা কি আপনি জানাবেন কি ?

**শ্রীশম্ভুচরণ ঘোষ :** এই ব্যাপারে পৃথক নোটিশ দিলে আমি বলতে পারি। কারণ বেসরকারী কলেজে কি অবস্থা সেটা আমি বলতে পারবো না।

**শ্রীঅনিল মুখার্জী :** মাননীয় মন্ত্রীমহাশয় একটু আগে বললেন যে অধ্যক্ষদের স্কেল চেঞ্জ করা হয়েছে। এটা কি সরকারী এবং বেসরকারী উভয়ের অধ্যক্ষদের ক্ষেত্রে প্রযোজ্য, নাকি আলাদা করে স্কেল করা হয়েছে ?

**শ্রীশম্ভুচরণ ঘোষ ঃ** আগে সরকারী কলেজের অধ্যক্ষদের দুই রকমের স্কেল ছিল। একটা ছিল ১২০০ থেকে ১৯০০ এবং ৭ বছর পরে সেটা চেঞ্জ হয়ে ১৫০০ থেকে ২৫০০ হতো। আমরা সেটা সরকারী কলেজের ক্ষেত্রে একেবারে ১৫০০ থেকে ২৫০০ করে দিয়েছি। বেসরকারী কলেজে এই সম্পর্কে কোন সিদ্ধান্ত এখনও পর্যন্ত গ্রহণ করা হয় নি।

### Retirement age of Primary teachers

*329. (Admitted question No. *712) **Shri PHANI BHUSAN ROY ঃ** Will the Minister-in-charge of the Education (Primary) Department be pleased to state—

(a) whether the State Government has any proposal to lower the retirement age of teachers in Primary Schools ; and

(b) if so—

(i) the proposal,

(ii) the present position, and

(iii) the reasons why the State Government is contemplating to lower the retirement age of Primary teachers ?

**Shri Abdul Bari ঃ**—(a) No. (b) Does not arise.

( No supplementary )

### Leave travel concession facilities to State Government employees

*330. (Admitted question No *643 ) **Shri GYAN SINGH SOHANPAL ঃ** Will the Minister-in-charge of the Finance department be pleased to state—

(a) whether the State Government have allowed the leave travel concession facilities to the State Government employees in West Bengal as compared to the leave travel concession facilities available to the Central Government employees and the State Government employees of Gujarat, Punjab, Tamil Nadu and Maharashtra ; and

(b) if not,—

(i) the position in the matter, and

(ii) whether the State Government has any proposal to extend the same leave travel concession facilities to the State Government employees of West Bengal as are available to the Central Government employees and the State Government employees of the States mentioned above ?

**Dr. Ashok Mitra** : (a) & (b)—The benefit of leave travel concession is available to the State Government employees during their year of retirement of superannuation. The question of extending the leave travel concession facilities as are available, to Union Government employees to the State Government employees on the basis of the recommendation of the Pay Commissiom has been examined by Government. However, the recommendation could not yet be implemented in full due to financial constraints.

**Shri Gyan Singh Sohanpal** : Sir, In reply to (b) the Hon'ble Minister replied that the question of extending the leave travel concession facilities as are available to Union Government employees to the State Government employees on the basis of the recommendation of the Pay Commission has been examined by Government. Now my question is whether the recommendation of the Pay Commission have been accepted by the Government in full. If so, how long it will take for the government to implement all the recommendations.

**ডঃ অশোক মিত্র** ঃ—আজকে সমস্ত স্তরের সরকারী কর্মচারীদের এই সুযোগ দিতে গেলে বছরে আমাদের ৫ কোটি টাকা বাড়তি খরচ করতে হবে। এই টাকার সংস্থান আমরা করতে পারিনি। আমরা অর্থ কমিশনের রিপোর্টের জন্য অপেক্ষা করছি, রাজ্য সরকারের অর্থের সংগতি বাড়লে আমরা এটা বিবেচনা করে দেখবো।

**Shri Gyan Singh Sohanpal** :—Sir, my specific question is whether the recommendations of the Pay Commission have been accepted by the Government or not ?

**ডঃ অশোক মিত্র** ঃ—আমরা এটা শুধুমাত্র গ্রহণ করেছি তা নয়, আমরা এটাকে কার্যকরী করেছি। অর্থের অবস্থা ভালো হলে বাকিগুলো আমরা ইমপ্লিমেণ্ট করবো।

**শ্রীজ্ঞান সিং সোহনপাল** ঃ—টাকা যদি না পাওয়া যায় তাহলে কি এটা রিজেক্ট করবেন ?

**ডাঃ অশোক মিত্র** ঃ—পে কমিশনের সমস্ত রিপোর্ট আমরা কর্মচারীদের স্বার্থে গ্রহণ করিনি। উদাহরণস্বরূপে বলতে পারি, পে কমিশন বলেছিল আমাদের সরকারী কর্মচারীদের বাড়িভাড়া ১৫ ভাগ থেকে কমিয়ে ১০ ভাগ করা হোক। কিন্তু সেটা আমরা গ্রহণ করিনি। এটা গ্রহণ করলে আরো ×১০ কোটি টাকা খরচ কম হতো। আবার লিভ ট্রাভেল কনসেসান দিলে আরো ৫ কোটি টাকা বেশি খরচ হতো।

সুতরাং সব মিলিয়ে সরকারী কর্মচারীদের সার্বিক অবস্থার কথা বিবেচনা করে তাদের উন্নতি করবার জন্য আমরা এই ব্যবস্থা নিয়েছি। আমাদের যদি সামর্থ বাড়ে, তাহলে আরও করবো। গত ৬।৭ বছরে সরকারী কর্মচারীদের জন্য কতখানি করেছি, সেকথা সকলেই জানেন।

**শ্রীনিরোদ রায় চৌধুরী** :—সরকারী কর্মচারীদের হাউস রেণ্ট দিতে বছরে কত টাকা খরচ হয় বলবেন কি ?

**ডঃ অশোক মিত্র** ঃ—বছরে প্রায় ৩০ কোটির মত খরচ হয়।

**অনুমোদন প্রাপ্ত নতুন মাধ্যমিক বিদ্যালয়**

*৩৩১। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৬।) **শ্রীপ্রশান্তকুমার প্রধান** ঃ শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৩ ৮৪ আর্থিক বর্ষে পশ্চিমবঙ্গে কতগুলি নতুন মাধ্যমিক বিদ্যালয় অনুমোদন লাভ করেছে ; এবং

**(খ) ঐ সময়ের মধ্যে মেদিনীপুর জেলায় কতগুলি মাধ্যমিক বিদ্যালয় অনুমোদন লাভ করেছে ?**

**Shri Kanti Chandra Biswas** :—(ক) ১৯৮৩-৮৪ আর্থিক বর্ষে সরকার মোট ৮০০ টি মাধ্যমিক বিদ্যালয়ের অনুমোদন দান অথবা উন্নীত করনের ব্যবস্থা করেছে।

(খ) ৪৮ টি মাধ্যমিক বিদ্যালয়ের অনুমোদনের অথবা উন্নীত করনের ব্যবস্থা করা হচ্ছে।

**শ্রীপ্রশান্ত কুমার প্রধান** :– মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই বিদ্যালয় গুলির জন্য শিক্ষক, অশিক্ষক কর্মচারী এবং ছাত্র-ছাত্রীদের বেতন বাবদ খরচ মিলিয়ে অতিরিক্ত কত টাকা খরচ হয় ?

**শ্রীকান্তি বিশ্বাস** :—মাননীয় সদস্যরা জানেন, একটা বিদ্যালয়কে অনুমোদন দিলে সেখানে ৬ জন শিক্ষক, ১ জন করণিক এবং ১ জন চতুর্থ শ্রেণীর কর্মীকে ধরে নিয়ে তবে অনুমোদন দেই। এই বাবদ মোট প্রায় ৮৬ হাজার টাকা বছরে খরচ হয়।

**শ্রীপ্রশান্ত কুমার প্রধান** :—এর আগে ১৯৭২-৭৭ সাল পর্যন্ত একটা নিয়ম ছিল, টাকাকড়ি না দিয়ে কোন স্কুলকে স্পেশ্যাল পারমিশন দেওয়া হ'ত। টাকাকড়ি না দিয়ে বর্তমানে ঐ রকম 'বিয়ণ্ড কোটা' কিছু করার ব্যবস্থা করেছেন কি ?

**শ্রীকান্তি বিশ্বাস** : মাননীয় সদস্য অত্যন্ত সঠিক কথাই বলেছেন। ঐ সময়ে কিছু বিদ্যালয়কে শিক্ষকদের নামমাত্র বেতন দিয়ে স্বীকৃতি দেওয়া হ'ত। আমরা শিক্ষক তথা শিক্ষার গুরুত্বের কথা বিবেচনা করে, শিক্ষকরা যাতে তাঁদের ভূমিকা বা দায়-দায়িত্ব যথাযথ ভাবে পালন করতে পারেন, সেই বিষয় চিন্তা করে পূর্বতন ব্যবস্থা বন্ধ করেছি। আমরা যদি কোন বিদ্যালয়কে স্বীকৃতি দেই, তাহলে সেই বিদ্যালয়ের যাবতীয় আর্থিক দায়-দায়িত্বও আমরা গ্রহণ করব বলে সিদ্ধান্ত নিয়েছি।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস** : মাধ্যমিক বিদ্যালয়ের অনুমোদনের ক্ষেত্রে আমি জানতে চাইছি—আমরা দেখছি যে, মুর্শিদাবাদ জেলায় জনসংখ্যা এবং আয়তনের দিক থেকে চতুর্থ এবং পঞ্চম শ্রেণীর বিদ্যালয়ের কোটা মুর্শিদাবাদে কম, এদিকে আপনি কি দৃষ্টি দেবেন ?

**শ্রীকান্তি বিশ্বাস** :—মাননীয় সদস্য এখানে মেদিনীপুর জেলার উপরে প্রশ্ন করেছেন, আপনি মুর্শিদাবাদ সম্বন্ধে জানতে চাইলে আলাদা ভাবে প্রশ্ন করবেন।

**Complimentary guest cards for Soviet Circus shows in Netaji Indoor Stadium**

*333. (Admitted question No. *183.) **Shri SUNITI CHATTARAJ :** Will the Minister-in-charge of the Education (Sports) Department be pleased to state—

(a) whether it is a fact that the Education (Sports) Department received complimentary guest cards for the Soviet Circus shown in the Netaji Indoor Stadium, Calcutta, during October, 1983 ; and

(b) if so,—

(i) the number of such complimentary guest cards received by Sports Department and

(ii) how and on what consideration these complimentaries were distributed by the Sports Department ?

**Shri Subhas Chakravorty** (এ) পাই নি : (বি) ৪৩৫টি আসন সরকারের জন্য ইনডোর ষ্টেডিয়ামে সংরক্ষিত আছে।

( No supplementary )

**Steps to explore non-traditional sources of energy for domestic cooking**

*334. (Admitted question No. *659.) **Shri NURUL ISLAM CHOWDHURY :** Will the Minister-in-charge of the Development and Planning Department be pleased to state –

(a) whether the State Government has taken any steps to explore non-traditional sources of energy including tidal power, bio-gas plants and sewage gas for domestic cooking and

(b) if so, the results thereof ?

**Dr. Ashok Mitra** ঃ—(a) Yes.

(b) Upto 1982-83, 3315 bio-gas units have been constructed. The target for the current year that is, 1983-84, is 2000 units.

4 Solar photovoltaic pumps/other applications have been set up.

Action is being taken by the Development & Planning Deptt. in collaboration with the Agriculture and Health Deptts. to instal 25 water-pumping windmills and 15 solar water-heaters in the State 1984-85. The Development & Planning Department is also funding research on low cost power generation from solar & wind energy The Department has funded an investigation on the possibility of power generation from tides in the Sundarban Area.

STARRED QUESTIONS

( to Which answerrs were laid on the table )

**বীরভূম জেলায় এস ই ও-এর শূন্যপদ**

*৩৩২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৭।) **শ্রীধীরেন্দ্রনাথ সেন**ঃ শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে বীরভূম জেলার কয়েকটি ব্লকে এস ই ও এর পদ শূন্য আছে ;

(খ) সত্য হলে, ঐ শূন্যপদের সংখ্যা কত ঃ

(গ) (১) উক্ত পদগুলি পূরণের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ; এবং

(২) কবে নাগাদ ঐ শূন্যপদগুলি পূরণ হবে বলে আশা করা যায় ?

Minister-in-charge of the Education (Higher) Deptt ঃ—

ক) হ্যাঁ, সত্য।

খ) দশটি।

গ) ১। সরকারী আদেশানুসারে বর্তমানে এই পদে লোক নিয়োগ করা হচ্ছে না।

২। এই মুহূর্তে বলা সম্ভব নহে।

**Collection of capitation fees by Convent Schools**

*335. (Admitted question No. *174.) **Shri ABDUL MANNAN** : Will the Minister in-charge of the Education (Primary and Secondary) Department be pleased to state—

(a) whether the State Government has any information about the practice of collecting capitation fees prevailing in some Convent Schools in Calcutta and

(b) if so,--

(i) the names of such schools in Calcutta which are thriving on capitation fees collected for admission of students, and

(ii) the steps taken and/or proposed to be taken by the State Government in the matter ?

Minister-in-charge of the Education (Primary and Secondary) Deptt.

ক) না।

(১) প্রশ্ন উঠে না।

(২) প্রশ্ন উঠে না।

**গঙ্গাজলঘাঁটি ব্লকে ডিগ্রী কলেজ স্থাপন**

*৩৩৬। ( অনুমোদিত প্রশ্ন নং *৬৭১।) **শ্রীনবনী বাউরি ঃ** শিক্ষা ( উচ্চতর ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় গঙ্গাজলঘাটি ব্লকে কোন ডিগ্রি কলেজ স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, কবে নাগাত এর বাস্তবায়ন হবে বলে আশা করা যায় ?

Minister-in-charge of the Education (Higher) Deptt.

ক) বর্তমানে নাই।

খ) প্রশ্ন উঠে না।

**অষ্টম অর্থ কমিশনের অন্তবর্তী রিপোর্টে বরাদ্দকৃত অর্থের পরিমাণ**

*৩৩৭। ( অনুমোদিত প্রশ্ন নং *৭০৫।) **শ্রীঅনিল মুখার্জী ঃ** অর্থ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৪-৮৫ সালে রাজস্ব খাতে ঘাটতি মেটানোর জন্য অষ্টম অর্থ কমিশন অন্তর্বর্তী রিপোর্টে পশ্চিমবঙ্গের জন্য মোট কত টাকা বরাদ্দ করেছেন , এবং

(খ) উক্ত বরাদ্দকৃত অর্থ পশ্চিমবঙ্গের দাবীকৃত অর্থের কত পরিমাণ ?

Minister-in-charge of the Finance Deptt.

(ক) ১৯৮৪-৮৫ সালে রাজস্ব খাতে ঘাটতি মেটানোর জন্য অষ্টম অর্থ কমিশন অন্তবর্তী রিপোর্টে পশ্চিমবঙ্গের জন্য ৭.৮১ কোটি টাকা বরাদ্দ করেছেন।

(খ) অষ্টম অর্থ কমিশনের কাছে ১৯৮৪-৮৫ আর্থিক বৎসরের জন্য রাজস্ব-তে এবং মূলধনখাতে পশ্চিমবঙ্গের মোট দাবীকৃত অর্থের পরিমাণ ১৩৭২.৬৫ কোটি কা ( রাজস্বখাতে=১১৫২.২৬ কোটি টাকা + মূলধনখাতে ২২০.৩৯ কোটি টাকা)।

**School Co-operatives for sale of books and stationery**

*338. (Admitted question *676.) **Shri DIPENDRA BARMAN** : /ill the Minister-in-charge of the Education (Primary and Second-ry) Department be pleased to state—

(a) The steps taken by the State Government towards stablishment of School Co-operatives for sale of books and ationary at controlled rate since 1980-81 and with what results ; nd

(b) what is the future thinking of the State Government in e matter ;

Minister-in-charge of the Education (Primary and Secondary) eptt.

(a) No such steps have been taken :

(b) No proposal in the matter is under consideration of overnment.

**Swami Vivekananda University**

*339. (Admitted question No. *674.) **Shri JOKHILAL MONDAL** /ill the Minister-in-charge of the Education (Higher) Department e pleased to state—

(a) whether the State Government has any information bout the proposed mooted by the Board of Trustees of the amkrishna Mission for Creation of a separate University in the ame of Swami Vivekananda to look after the colleges and ultural institutions run by the Ramkrishna Mission in West engal ; and

(b) if so,—

(i) what is the proposal,

(ii) the present position in the matter, and

(ii!) the contemplation of the State Government in tl matter ?

Minister-in-charge of the Education (Higher) Deptt.

(এ) না ;

(বি) প্রশ্নগুলি ওঠে না ।

**Financial asistance towards construction of stadium, swimming pools, etc in districts**

*340 (Admitted question No. *246) **Shri Sk IMAJUDDIN** : Wi the Minister-in-charge of the Education (Sports) Department b pleased to state—

a) whether sanction of financial assistance towards cons truction of stadium, swimming pools, gymnasia, etc., in the distict of West Bengal is made on any principle of equity or on any othe form of rationality ;

(b) if so, what are the principles followed by the Stat Government in such matters ; and

(c) the amount of assistance sanctioned by the State Govern ment for such purposes since 1980-81 and the extent to which the districts of Murshidabad, Malda and West Dinajpur have beer benefited and/or are likely to be benefited by such assistance ?

Minister-in-charge of the Education ( Sports ) Deptt.

a and b

Government contemplates to build up Stadium at the district and sub-divisional headquarters, Constraints of fund impede this work to be taken up in phases. Swimming pools are generally located in areas known to have produced swimmers. Government in the Sports Deptt. has not set-up any Gymnasium anywhere.

c) Amount of assistance sanctioned since 1980-81 is Rs 47,60,800-00. Assistance to the tune of Rs. 2.5 Lakhs has beer granted for the district of West Dinajpur. Malda and Murshi dabad have not received any assistance so far.

**কুষ্টিয়া হলধর স্মৃতি জুনিয়র হাইস্কুল**

*৩৪১। ( অনুমোদিত প্রশ্ন নং *৬৫৬। ) **শ্রীমাধবেন্দু মোহান্ত :** শিক্ষা প্রাথমিক ও মাধ্যমিক বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কুষ্টিয়া হলধর স্মৃতি জুনিয়র হাইস্কুলটিকে সরকার অনুমোদনের জন্য বিবেচনা করেছেন কি ; এবং

(খ) করে থাকলে, কবে নাগাত উহা বাস্তবায়িত হবে বলে আশা করা যায় ?

Minister-in charge of the Education ( Higher ) Deptt

(ক) না ॥

(খ) প্রশ্ন উঠে না ॥

**Appointment of an Arabic and Persian Professor of Calcutta University**

*342. (Admitted question No. *696) **Shri LUTFAL HAQUE :** Will the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state—

(a) whether the State Government has received any proposal from the Calcutta University regarding appointment of Dr. Md. Rahatullah, M. A., Ph. D., as Professor in the Department of Arabic and Persian under the Merit Promotion Scheme and

(b) if so,—

(i) the recommendations of the Selection Committee and the Calcutta University Syndicate in the matter,

(ii) when was the proposal received by the State Government from the University, and

(iii) the steps taken and/or contemplated by the State Government in the Matter ?

Minister-in-charge of the Education (Higher) Deptt.

(ক) হ্যাঁ ॥

(খ) রাজ্য সরকার অনুমোদিত মেধাভিত্তিক পদোন্নতি পরিকল্পনা অনুসারে আরবী ও পারসী বিভাগে অধ্যাপক পদে নিয়োগের জন্য গঠিত নির্বাচক মণ্ডলী নির্ধারিত সংখ্যা বহির্ভূত নীতির ভিত্তিতে অধ্যাপক পদে উন্নীত করার জন্য উক্ত

বিভাগের রীডার ডক্টর মহঃ রহতুল্লাহ এর নাম সুপারিশ করেন। নির্বাচকমণ্ডল এই সুপারিশ সিণ্ডিকেট কতৃক গৃহীত হয়।

ii) ১২।৮।৮৩ তারিখে ঐ প্রস্তাব রাজ্য সরকারের নিকট দাখিল করা হয়।

iii) রাজ্য সরকার কতৃক নির্ধারিত কোটার মধ্যে অনুরূপ পদোন্নতিগু সীমাবদ্ধ রাখার জন্য বিশ্ববিদ্যালয়গুলিকে অনুরোধ করা হচ্ছে।

**Open air stage and community centres in blocks**

*343. (Admitted question No. *708.) **Shri ABDUL KARI CHOWDHURY** : Will the Minister-in-charge of the Youth Servic Department be pleased to state—

(a) whether the State Government has any proposal to s up open air stage and community centres in all the blocks of th State ; and

(b) if so, the steps taken by the State Government in th matter ?

Minister-in-charge of the youth services Deptt.

(a) Yes.

(b) Funds as available from time to time have been place with the District Youth Officers for construction of Ope air stages and Community Halls in different blocks,

**Recommendation of the Committee set up by I F.A. on malpractices in Maidan**

*344 (Admitted question No. *241.). **Dr AMBICA BANERJEE** : Will the Minister-in-charge of the Education (Sports) Department be pleased to state—

(a) whether the State Government has any informatior about the recommendation of the Committee set up by the Indian Football Association on August 13, 1983 to enquire into the allegations of malpractices in the Maidan ; and

(b) if so,—

(i) what are the recommendations of the Committee,

(ii) *the steps taken by I.F.A. in the matter, and*

(iii) the steps taken or contemplated by the State Government?

Minister-in-charge of the Education (Sports) Department.

The State Govt. has no formal knowledge as such of the recommendation of the Committee. The State is, however, aware of the problem and steps are under contemplation in consultation with the I. F. A to deal with this.

### গোঘাটের বেঙ্গাই টেকনিক্যাল ইনষ্টিটিউটে সুপারিনটেনডেন্টের শূন্যপদ

***৩৪৫।** ( অনুমোদিত প্রশ্ন নং *৬৫৩। ) **শ্রীশিবপ্রসাদ মালিক:** গত ২২শে সেপ্টেম্বর, ১৯৮৩ তারিখের প্রশ্ন নং ১৮৩ ( অনুমোদিত প্রশ্ন নং ৬৬৩ )-এর উত্তর উল্লেখে শিক্ষা ( মাধ্যমিক ) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, গোঘাটের বেঙ্গাই টেকনিক্যাল ইনস্টিটিউটে সুপারিনটেনডেণ্টের পদটি পূরণের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ?

Minister-in-charge of the Education ( Secondary ) Deptt.

(ক) সুভাষনগর জুনিয়র টেকনিক্যাল স্কুল বেঙ্গাই, গোঘাটি-এর সুপারিনটেনডেণ্টের পদে শ্রীবীরেন্দ্রনাথ চট্টোপাধ্যায়কে নির্বাচিত করা হইয়াছে এবং তিনি গত ২৮।২।৮৪ তারিখে উক্ত পদে যোগদান করিয়াছেন।

## ADJOURNMENT MOTIONS

[2-00—2-10 p. m.]

**Mr. Speaker:** I have received three notices of adjurnment motion.

The first one is from Shri Deoki Nandan Poddar which deals with the subject of alleged State Government's failure to bring any semblance of financial discipline. The second one is from Shri Kashi Nath Mishra which deals with the subject of apprehended crisis of kerosene and diesel in the State and the last one is from Dr. Manas Bhunia which deals with the subject of fast upto death

strike resorted to by the students of R.G. Kar Medical College and Hospital.

The subject matter of all the motions are not such which call for adjournment of the House. Moreover, Members may ventilate their grievances in these matters through Calling Attention, Mention, Question etc.

I, therefore, withhold my consent to all the motion. One Member of the party may, however, read out the text of the motion as amended.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** স্যার, এই প্রস্তাব আমাকে পড়তে দেবার জন্য আপনাকে ধন্যবাদ দিচ্ছি। জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দ্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হল—আর, জি, কর মেডিকেল কলেজ ও হাসপাতালে ছাত্রছাত্রীদের বাসস্থান সংক্রান্ত বিষয়ে ঐ কলেজের কয়েকজন ছাত্র-ছাত্রী কলেজের অডিটোরিআমের ভেতর আজ চারদিন ধরে আমরণ অনশন শুরু করেছেন। ফলে ঐ হাসপাতালের কাজকর্ম বিঘ্নিত হতে চলেছে এবং জনসাধারণের দুর্গতি চূড়ান্ত পর্যায়ে গিয়ে দাঁড়াতে পারে বলে আশঙ্কা হচ্ছে।

## CALLING ATTENTION TO MATTER OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** I have received 6 notices of Calling Attention. namely :—

1. Hunger strike by some students of R.G. Kar Medical College—Shri Somendra Nath Mitra
2. Decision to escalate agitaion by West Bengal Health Service Association due to indifference of the State Government to their demands - Shri Abdul Mannan.
3. States overdraft position—Shri Deoki Nandan Poddar.
4. Reported demands of the IPS officers Association to see the probe report on recent brutal murder of D. C. (Port) and his body guard—Dr. Manas Bhunia.

5. Refusal of the Reserve Bank of India to issue overdraft to West Bengal Government—Shri Asok Ghosh and Shri Kasinath Mishra.
6. Acute scarcity of drinking water in 24 Parganas—Shri Nirode Roychowdhury and Shri Nani kar.

I have selected the notice of Shri Asok Ghosh and Shri Kashi Nath Mishra on the subject of 'Refusal of the Reserve Bank of India to issue overdraft to West Bengal Government'.

The Minister-in-charge will please make a statement to-day, if possible, or give a date.

**Dr. Ashok Mitra** : I rise to make a statement on the Reserve Bank of India's failure to make payments against the State Government's account on Friday, March 23, 1984.

It being the last month of the fiscal year, the State Government has to make heavy disbursements during the month of March. These disbursements include payments to the Government of India too. Difficulty therefore arises in case receivables due to the State Government are not credited to its account with the Reserve Bank according to schedule. On March 22, the outstanding obligations of the Government of India and its agencies to the State Government were estimated to add up to Rs. 106·30 crores. A teleprinter message was sent to the Union Finance Minister by the State Chief Minister on that date drawing attention to the fact, and, unless these payments were immediately made, it would be unrealistic to insist on the overdraft ceiling set by the Government of India. The Chief Minister in his message had further suggested a discussion on the issues involved with him by me in New Delhi on the 24th and also between the Chief Minister himself and the Union Finance Minister over the week-end in Calcutta.

There was no response to the Chief Minister's teleprinter message in the course of the day. Late in the evening, the Reserve Bank of India sent a communication to the State Government indicating that since the ceiling of overdraft had been exceeded on that day by around Rs. 4 crores, its offices and agencies were being instructed to stop further payments on the State's account. The

Chief Minister and myself were informed of this decision on the morning of March 23. When I got in touch with the Governor of the Reserve Bank of India shortly after 10 a.m., I was given to understand that the stoppage of payments was under specific instruction from the ministry of Finance, Government of India. I told the Governor that we were making immediate arrangements to credit our account with additional funds. Later in the day, the Reserve Bank of India instructed its agencies to resume normal transactions.

Since the State Government was expecting its dues from the Government of India to be credited on March 22, it was not possible for it to anticipate that its accounts would exceed the stipulated overdraft by around Rs. 4 crores by the end of the day. What is noteworthy is that since the Reserve Bank of India's transactions close at 2 p m., the authorities of the Bank had become aware of the shortfall by that time. No intimation was however sent to the State Government by either the Reserve Bank or the Government of India. As Honourable Members are aware, the Calcutta office of the R B I is right across the State Secretariat. Were the State Government so informed before close of office at 5·30 p.m. on March 22, necessary arrangements to cover the the relatively small gap could have been made on that day itself, and the unfortunate sequence of events on the following day avoided.

The episode, the State Government regrets to say, reflects a departure from the norms of inter-governmental behaviour so essential for the sustenance of the federal nature of the Indian polity.

**Mr. Speaker :** This will be circulated.

**শ্রীসত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই লক্ষ্য করেছেন গার্ডেনরিচে ডি. সি. পোর্টের মৃত্যুকে কেন্দ্র করে পুলিশের মধ্যে একটা বিশৃঙ্খলা সৃষ্টি হয়েছে। আপনি এটাও দেখেছেন, আই পি এস্ অফিসারদের যে এ্যাসোসিয়েসন আছে তাঁদের সবচেয়ে বড় দাবী হচ্ছে পুলিশ কমিশনার গার্ডেনরিচ সম্বন্ধে যে রিপোর্ট দেবেন সেই রিপোর্ট দাখিল করার আগে সেটা যেন এ্যাসো-

সিয়েশনের কাছে প্রেস করা হয়। দুঃখের সঙ্গে লক্ষ্য করছি বহুদিন আগে থেকেই পুলিশের মধ্যে বিশৃঙ্খলা সৃষ্টি হয়েছে। পুলিশের ও. সি রা, কনস্টেবেলরা পুলিশ কমিশনারের কথা শোনে না। লালবাজারে এই যে বিশৃঙ্খলা পুলিশের মধ্যে সৃষ্টি হয়েছে এর ইতিহাস অতীতে কখনও দেখিনি। আশ্চর্য্য হবেন শুনলে, একজন ও. সি-কে ট্রান্সফার করা হয়েছে, কিন্তু যতদিন পর্যন্ত না লক্ষ্মী সেনের নির্বাচন হচ্ছে ততদিন পর্য্যন্ত সেই ট্রান্সফার অর্ডার কার্যকরী করা হবে না। আজকে পুলিশ তাদের মনোবল হারিয়ে ফেলেছে, কারণ সি পি এম দল পুলিশকে কণ্ট্রোল করছে এবং রাজ্যের সমস্ত পুলিশ প্রশাসন দিয়ে আমাদের গণতান্ত্রিক আন্দোলন ধ্বংস করবার জন্য আপ্রাণ চেষ্টা করছে। আজকে কনস্টেবেল থেকে আরম্ভ করে থানার ও. সি-রা ডি. সি-র কথা শোনে না। আজকে বিভিন্ন অফিসার এবং কনস্টেবেলের যে উশৃঙ্খলা দেখছি তাতে মুখ্যমন্ত্রীর হাউসে বলা দরকার পুলিশ প্রশাসনে তিনি রাজনীতি বন্ধ করবেন কিনা? এটা যদি বন্ধ না হয় তাহলে আমাদের পিঠের চামড়া থাকবে কিনা সন্দেহ। পোর্টের ডি. সি-কে যেভাবে নৃশংসভাবে হত্যা করা হয়েছে সেটা কল্পনাও করা যায় না। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে, পুলিশের মধ্যে যে বিশৃঙ্খলা সৃষ্টি হয়েছে তারজন্য দায়ী কে, পুলিশ, না সি পি এম দল? এই ব্যাপারে মুখ্যমন্ত্রী হাউসে স্টেটমেণ্ট দিন এবং সরকারী দপ্তরের কোন কাগজ যেন ওই আই পি এস এ্যাসোসিয়েসনের কাছে না যায় তার প্রতি লক্ষ্য রাখুন।

**শ্রীকমল সরকার**: মাননীয় স্পীকার মহাশয়, চটকলের আড়াই লক্ষ শ্রমিক তাদের ধর্মঘটের আজ ৭০ দিন অতিবাহিত করেছে। আমাদের দাবী হচ্ছে, কেন্দ্রীয় সরকার চটশিল্প এবং পাট জাতীয়করণ করুক। এই দুটি জিনিস জাতীয়করণ না করার ফলে অর্থনীতির দিক থেকে পশ্চিমবাংলা দারুণভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। কাজেই এর প্রতি লক্ষ্য রেখে শ্রমিকদের দাবীর চেয়েও আমাদের বড় দাবী হচ্ছে, ভারত সরকার অবিলম্বে একে জাতীয়করণ করুন।

[ 2-10 – 2-20 p. m. ]

তা যদি না হয় তাহলে দিনের পর দিন পশ্চিমবাংলার অর্থনীতি ক্ষতিগ্রস্ত হবে এবং ভারতবর্ষের অর্থনীতিও ক্ষতিগ্রস্ত হবে। পাটকল মালিকদের অনমনীয় মনোভাবের জন্য এই জিনিস ঘটেছে। তারা আগে যে চুক্তিতে স্বাক্ষর করেছিল সেই চুক্তি এখন তারা মানতে চাইছে না। এইসব মালিকদের উপর ভরসা না করে

অবিলম্বে এই শিল্পকে জাতীয়করণ করা হোক এই আবেদন আমি আপনা কাছে রাখছি।

**শ্রীসুব্রত মুখার্জী**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি এবং উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করার জন্য মুখ্যমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি। স্যার, গত ২৪শে তারিখে আমাদের কেন্দ্রীয় রেলমন্ত্রী যাদবপুর বিশ্ববিদ্যালয়ের আমন্ত্রণে যাদবপুর বিশ্ববিদ্যালয়ে গিয়েছিলেন। সেখানে কিছু সংখ্যক ছাত্র এবং আরও কিছু বহিরাগত, বিশেষ নামধারী সমাজ-বিরোধী তাঁর গাড়ী ঘেরাও করে এবং গাড়ীর উপর লাঠি কিল চড় থাপ্পড় মারে, এমন কি গাড়ীর ফ্লাগ টেনে নিয়ে যাবার চেষ্টা করে। সেখানে আমাদের সদস্য আবদুল মান্নান ও সোমেন মিত্র মহাশয় ছিলেন। তাদেরও লাঞ্ছনা করা হয়েছে। যখন ফারুক আবদুল্লা এখানে এসেছিল, তখন তাকে কালো পতাকা দেখানো হয়েছিল বলে মুখ্যমন্ত্রী মহাশয় আমাদের নেতাদের গ্রেপ্তার করেছিলেন। কিন্তু এখানে এই জিনিস হয়ে গেল তাতে পুলিশ কোন এ্যক্সন নেয় নি। সেণ্ট্রাল ক্যাবিনেট মিনিষ্টার র‍্যাঙ্কে চীফ মিনিষ্টারের চেয়ে বড় এ্যাকর্ডিং টু দি প্রোটোকল। একই ধরনের ঘটনা একই ব্যবস্থা হওয়া উচিত। ২৫ তারিখে ষ্টেটসম্যানে বেরিয়েছে। A police van followed the Minister car, but there was no police intervention. মন্ত্রীকে ঘেরাও করা হয়েছে, এবং তার গাড়ীর উপর চড়-চাপড় মারা হয়েছে, তবুও পুলিশ কোনরকম ইনটারভেন করে নি। অথচ ফারুক আবদুল্লার ব্যাপারে জ্যোতিবাবু এইরকম এ্যক্সান নিলেন, আর এই ব্যাপারে তিনি নির্বাক। এই জিনিস কি চলতে থাকবে? আমি দাবী করছি মুখ্যমন্ত্রী সুনির্দিষ্ট বক্তব্য এখানে রাখুন। একজন সম্মানীয় কেন্দ্রীয়মন্ত্রী এইভাবে লাঞ্ছিত হবে আর দেড় ডজন পুলিশ এইভাবে চুপ করে দাঁড়িয়ে থাকবে? এই ব্যাপারে হোম মিনিষ্টারকে জবাব দিতে হবে। আইন কি নিজের পথে চলবে না? আইন কি দলের স্বার্থে চলবে? রাজনৈতিক উদ্দেশ্য সাধনে পুলিশ কি কাজ করবে? আমি এর জবাব চাই।

**ডাঃ জয়নাল আবেদিন**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয় ভারতবর্ষের সংবিধান আছে, এবং সেখানে অর্ডার অব প্রিসিডেন্ট আছে এবং এ সম্বন্ধে ওয়াকিবহাল থাকা দরকার। রাজ্যের মুখ্যমন্ত্রীর চেয়ে কেন্দ্রীয় ক্যাবিনেট মন্ত্রী সম্মানে বড়। এই হাউসের মুখ্যমন্ত্রী এবং শাসক দলের পরিচালনায় যেসব নেতা এখানে এসেছিলেন

তাদের প্রতি অসম্মানের জন্য পুলিশকে কৈফিয়ত দিতে হয়েছিল যে কেন এইরকম হোল, কেন এইরকম বিক্ষোভ করে। আমাদের ভারতের সংবিধানে বলা আছে। এবং কেন্দ্রীয় মন্ত্রী যদি চীফ মিনিষ্টারের উপর হয়, তাহলে বিভিন্ন সময়ে তারা এখানে আসেন, তাহলে সামান্য আতিথেয়তাটা যদি না করা হয় কিরকম হয় ?

তাহলে এই রাজ্যের কি দুর্ভাগ্য ? বাঙ্গালীর পরিচিতি আছে, আমরা অতিথি পরায়ণ, তারপর আমি মনে করি, বাঙ্গালীর গর্ব যে দুজন সুসন্তান কেন্দ্রের কেবিনেট মন্ত্রীর আসন দখল করে আছে, দুটি গুরুত্বপূর্ণ বিভাগে। সেই ক্ষেত্রে এঁরা পোগ্রাম দিয়ে দেন, It is University's business and the programme is Known to the Home Department. সেখানে একটা পুলিশের ব্যবস্থা থাকবে না, অবাঞ্ছিত ? সেখানে কেন্দ্রীয় মন্ত্রী এসেছেন, রেলমন্ত্রী এসেছেন রাজ্যের স্বার্থে ইউনিভার্সিটিতে, Not to a private friend's House. এখানে সরকারী প্রোগ্রাম যদি যায় তাহলে আমাদের এটা দায়িত্ব আছে, এই আতিথেয়তা Courtesy sense of proportion and sense of decorum and generous hospitality we expect to be extended. আজকে এই অবস্থায়, এই অবাঞ্ছিত পরিস্থিতির উদ্ভব হয়েছে। আপনি এই হাউসের বিতর্কিত বিষয়ে কি রুলিং দেবেন জানিনা, যাদবপুরে এই হাউসের দুজন সদস্য যাঁরা কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে আছেন, এতবড় ঘটনা ঘটে গেল, সরকার নির্বিকার। আপনি এটাকে কি মনে করবেন জানিনা। আমরা তো মনে করি, এই হাউসের এম. এল. এ. আছেন, সি. পি. এম -এর শ্লোগান দিয়েছে, বাইরের কিছু গুণ্ডা শ্রেণীর মানুষ এবং কাগজে তাই বেরিয়েছে, যে সব শ্লোগান তারা দিয়েছে মালদহের ঘটনার পরিপ্রেক্ষিতে, আমি মনে করি এতে বাঙ্গালার সুনাম ক্ষুন্ন হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যদি একটু উত্তর দেন তাহলে বাধিত হবো। কারণ ওঁরা প্রায়ই বলেন, কেন্দ্র নাকি আমাদের সঙ্গে ভাল ব্যবহার করছেন না, কিন্তু আমরা যে ব্যবহার করছি—ঐ সাহিত্য সম্রাট বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায় মহাশয়ের উপন্যাসের নবকুমারের একটি উক্তির কথা মনে পড়ে, 'তুমি অধম বলে আমি উত্তম হইব না ?' এই অবস্থায় কি আমাদের মুখ্যমন্ত্রী চাইছেন— আমি আরও আতঙ্কিত এই কারণে, এখানে হায়ার এডুকেশন মিনিষ্টার আছেন, আজকে যদি সরকার দায়িত্ব না নেন কেন্দ্রীয় মন্ত্রীদের প্রটেকশনের ব্যাপারে, তাহলে পার্টি দায়িত্ব নিতে বাধ্য। পার্টি যদি দায়িত্ব নেয়, একদল আক্রমণ করবে, অর্গানাইজড্ আক্রমণ, আর এক দল অর্গানাইজড্ প্রতিবাদ করবে। তাহলে এর সূচনা করে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কি গৃহ যুদ্ধের দিকে এগিয়ে যেতে চাইছেন ? আমি সেই কথা জানাতে চাইছি।

( নয়েজ )

**শ্রীপুলিন বেরা** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুৎমন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের বিদ্যুৎ উৎপাদনের জন্য কয়লার উপর বেশী নির্ভর করতে হয়। কিন্তু আমি বিদ্যুৎ মন্ত্রী মহাশয়ের কাছে এবং কেন্দ্রীয় বিদ্যুৎ বিভাগের কাছে এই প্রস্তাব রাখতে চাই যে কয়লার উপর নির্ভরশীল না হয়ে এখনই আমাদের সমুদ্রের জল এবং নদীর জলের উপর বিদ্যুৎ উৎপাদনের ব্যাপারে নির্ভর করা উচিত। সমুদ্র তীরবর্তী স্থানগুলোতে বিদ্যুৎ উৎপাদনের গবেষণাকেন্দ্র স্থাপন করা উচিত। বিদেশের অনুকরণে আমাদের নদীর উপর নির্ভর করা উচিত। যেমন, রাশিয়া বিদ্যুতের শতকরা ৭৫ ভাগ নদীর উপর নির্ভর করে। আমাদেরও সেইরকম নির্ভর করা উচিত। তা নাহলে কয়লা অচিরে শেষ হয়ে যাবে এবং কয়লা ভিত্তিক শিল্পগুলো আর বেঁচে থাকতে পারবে না। আমি বিদ্যুৎ মন্ত্রীর কাছে এই আবেদন রাখছি, অবিলম্বে সমুদ্রতীরবর্তী স্থানগুলোতে জল বিদ্যুৎ উৎপাদনের জন্য সমুদ্রের জলকে ব্যবহার করা উচিত এবং জোয়ারের জলকে ব্যবহার করা উচিৎ। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[ 2-20-2-30 p. m. ]

( গোলমাল )

( বহু সদস্য এক সঙ্গে উঠে চীৎকার করে বলতে থাকেন )

**মিঃ স্পিকার** ঃ—I will not allow any point of order.

**শ্রীশান্তিমোহন রায়** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, রেলমন্ত্রীকে লোকচক্ষে হেয় করবার জন্য চেষ্টা করা হচ্ছে। তিনি পশ্চিম বাঙ্গালার যোগাযোগ ব্যবস্থায় উন্নতি করতে চাইছেন, অথচ তাকে সরকারের সহায়তায় সি. পি. এম. পার্টি লোকচক্ষে হেয় করছে। এই সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী যদি এখুনি এখানে এসে বিবৃতি না দেন তাহলে আমরা ওয়াক আউট করতে বাধ্য হব। তিনি বিবৃতি দেবেন না বলে মনে হচ্ছে, তাই আমরা ওয়াক আউট করছি।

**মিঃ স্পীকার** ঃ—খুব ভাল কথা।

( এই সময় কংগ্রেস ( ই )-র সদস্যারা সভাকক্ষ ছেড়ে চলে যান )

**শ্রীকৃপাসিন্ধু সাহা** ঃ—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কয়েকদিন আগে এই হাউসে বিভিন্ন জেলার খরা সম্পর্কে আলোচনা হয়েছে। আমাদের হুগলী জেলার ধনেখালি ব্লকের ১৪ হাজার একর বোরো চাষের জমিতে ডি. ভি. সি. থেকে সরকারী ভাবে জল দেবার কথা বলা হয়েছিল। আজকে জল কম দেবার ফলে ঐ ১৪ হাজার একর জমির ধান সব শুকিয়ে যাচ্ছে। এছাড়া বেসরকারী ভাবে আরো ১০/১২ হাজার একর জমিতে চাষ করা হয়েছে। তাই অবিলম্বে এই সমস্ত এলাকার বোরো চাষের জমিতে জল দেবার ব্যবস্থা করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

( এইসময় কংগ্রেস ( ই )-র সদস্যরা পুনরায় সভাকক্ষে প্রবেশ করেন )

**ডাঃ মানস ভূঁইয়া** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি বিভিন্ন সংবাদপত্রে দেখেছেন আর. জি. কর মেডিকেল কলেজ হাসপাতালকে কেন্দ্র করে একটা গুরুতর পরিস্থিতির উদ্ভব হয়েছে। স্যার, ওখানকার একটি নব নির্মিত হস্টেলকে কেন্দ্র করে ছাত্র-ছাত্রী এবং নার্সিং স্টাফদের মধ্যে একটা ভুল বোঝাবুঝির সৃষ্টি হয়েছে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় সরকার থেকে বিষয়টির নিষ্পত্তি করার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। এখানে প্রশাসনিক তরফ থেকে স্বাস্থ্য দপ্তরের দু জন মন্ত্রী আছেন। স্যার, ওখানে অডিটোরিয়ামের ভিতর ৪টি ছেলে মেয়ে আমরণ অনশন করছে, তাদের দৈহিক অবস্থা খুব খারাপ। তাদের অনশনের ৪ দিন হয়ে গেল, কিন্তু আজ পর্যন্ত স্বাস্থ্য দপ্তরের ডাইরেক্টর পর্যায়ের কোন অফিসার, সেক্রেটারিয়েট পর্যায়ের কোন অফিসার আলোচনার কোন সূত্রপাত করলেন না। এটা কোন রাজনৈতিক ব্যাপার নয়, চক্রান্ত হচ্ছে বা হচ্ছে না, তার ব্যাপার নয়, এটা একটা মৌলিক ব্যাপার। ওখানে ছাত্র-ছাত্রী এবং নার্সিং ষ্টাফদের আবাস দরকার। দুপক্ষ থেকেই একটা ভুল বোঝাবুঝির সৃষ্টি করা হয়েছে। তার ফলে যে পরিস্থিতির উদ্ভব হয়েছে তাতে দেখা যাচ্ছে হসপিটাল ক্যাম্পাসের ভিতর একটা অস্বাভাবিক পরিস্থিতির সৃষ্টি হয়েছে। আপনি স্বাস্থ্যমন্ত্রীকে এখুনি ডাইরেকশন দিন যাতে করে তিনি অবিলম্বে ছাত্র প্রতিনিধি, ছাত্রী-প্রতিনিধি নার্সিং ষ্টাফদের প্রতিনিধিকে নিয়ে, হসপিটাল সুপারিনটেনডেণ্ট, প্রিন্সিপ্যালদের ডেকে নিয়ে আলোচনা বৈঠক করে বিষয়টির ফয়সালা করে দিতে পারেন। তা নাহলে এটা নিয়ে অন্য ধরণের পরিবেশ সৃষ্টি হবে। তার ফলে হাসপাতাল বন্ধ হয়ে যেতে

পারে। তা হলে রোগীদেরও কষ্ট হবে, জনসাধারণেরও কষ্ট হবে। মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর কাছে আমার অনুরোধ এটাকে রাজনৈতিক ইস্যু না করে বা না ভেবে অবিলম্বে প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করুন।

**শ্রীমাধবেন্দু মহান্ত**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, নদীয়া জেলার তেহট্ট দু নং ব্লকের পলষণ্ড গ্রাম পঞ্চায়েত একটি চির অবহেলিত এলাকা। এই এলাকাটি সংখ্যালঘু এবং তপশীলি সম্প্রদায়ভুক্ত এলাকা। এই এলাকায় চিকিৎসার কোন সুষ্ঠু ব্যবস্থা নেই। ঐ এলাকার সর্বস্তরের মানুষের দাবী, ঐ এলাকায় একটি সহায়ক স্বাস্থ্যকেন্দ্র প্রতিষ্ঠা করা হোক। এরজন্য সেখানকার মানুষেরা মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে দরখাস্ত করেছে এবং তারা প্রয়োজনীয় জমি ও অন্যান্য সাহায্য দান করতেও প্রস্তুত আছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আমার অনুরোধ, অবিলম্বে এ সম্পর্কে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রীঅবন্তী মিশ্র**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, দীঘার সন্নিকটে সমুদ্রে মাছ ধরতে গিয়ে উড়িষ্যার তালচেরের কাছে গত ১৩।১।৮৪ তারিখে ৬ জন মৎস্যজীবি নিখোঁজ হন। তাদের নাম হচ্ছে—বসন্ত কর, বেনীমাধব কর, সুবল কর, কামেশ্বর আদক, অনিল আদক এবং ভুপাল আদক। ঐ দিনই অর্থাৎ ১৩।১।৮৪ তারিখে দীঘায় স্থানীয় থানায় একটি মিসিং ডাইরি করা হয়। পরে অনুসন্ধান করে জানা যায় যে দুষ্কৃতকারীরা তাদের খুন করেছে। এই তথ্য পাবার পর উড়িষ্যার বালিয়াপাল থানায় একটি ডাইরি করা হয়। তার কেস নং হচ্ছে, ইউ. ডি. কেস নং—৩/৮৪, ডেটেড ২৫।২।৮৪, থানা বালিয়াপাল। স্যার, এতদিন অতিক্রান্ত হয়ে গেলেও এ সম্পর্কে কোন বিহিত ব্যবস্থা গ্রহণ করা হয়নি। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আমার অনুরোধ, অনুসন্ধান করে প্রকৃত তথ্য উদ্ঘাটন করা হোক এবং খুনীদের অবিলম্বে গ্রেপ্তার করার ব্যবস্থা করা হোক।

**শ্রীঅম্বিকা ব্যানার্জী**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমরা এখানে প্রতিদিনই শুনেছি, টাকার অভাবের জন্য বিভিন্ন হাসপাতালের উন্নয়নের কাজ ব্যাহত হচ্ছে এবং হাসপাতালের বাড়ীঘর তৈরী হচ্ছে না অথচ

সেখানে আমরা দেখছি, হাওড়ার শিবপুর অঞ্চলে একটি হাসপাতাল পুরোপুরি তৈরী হয়ে দুবছর ধরে পড়ে থাকা সত্বেও সেটা চালু হচ্ছে না। শুধু হাসপাতাল নয়, স্টাফ কোয়ার্টার হয়ে পড়ে রয়েছে এবং বহু দামী দামী যন্ত্রপাতি সেখানে দুবছর ধরে পড়ে রয়েছে অথচ এই হাসপাতালটি চালু করার কোন ব্যবস্থা হচ্ছে না। গত বছরও স্যার, এই বিষয়টি নিয়ে হাউসে আমি মেনশান করেছিলাম, কিন্তু মন্ত্রী মহাশয়ের নজর এ দিকে পড়ে নি। স্যার, সেখানে বহু কোটি টাকা খরচ হয়েছে, অথচ দেখা যাচ্ছে নানান রকমের চোর, ডাকাতের আড্ডায়, সেটা পরিণত হয়েছে। স্যার, শুনলে অবাক হয়ে যাবেন, নতুন বাড়ীর জানালা পর্যন্ত তারা খুলে নিয়ে গিয়েছে। ইনষ্ট্রুমেন্টস যা আছে তার বহু জিনিস চুরি হয়ে গিয়েছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আমার অনুরোধ অবিলম্বে তিনি ঐ হাসপাতালটি ভিজিট করুন এবং ঐ হাসপাতালটি যাতে অবিলম্বে খোলে তার ব্যবস্থা করুন।

[2-30—2-40 p. m ]

**শ্রীদীপক সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ভূমি-রাজস্ব দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ভিভিয়ান ডী রোজিওর ১৭৫তম জন্মলগ্ন এই বছর অনুষ্ঠিত হতে চলেছে। কলকাতার সাউথ পার্ক স্ট্রীটে যে কবরখানা আছে, ক্রীশ্চান বেরিয়াল গ্রাউন্ড, সেই জায়গা থেকে কিছু জায়গা জিতপাল-এ. পি. জে. ট্রাস্ট, তারা নেবার ব্যবস্থা করেছেন এবং সেখানে ডিরোজিও-এর কবরখানায় স্তম্ভ রয়েছে। এই জমিটা হস্তান্তর হয়ে গেলে বাঙ্গালীর পক্ষে এবং বাংলা দেশের পক্ষে একটা পুরানো অত্যন্ত গুরুত্বপূর্ণ স্মৃতিসৌধ নষ্ট হয়ে যাবার সম্ভাবনা আছে। সরকারকে এই ব্যাপারে অগ্রণী হতে অনুরোধ করবো। যদিও এটা একটা ট্রাষ্টের অধীনস্ত জমি, কিন্তু সরকার এটা গ্রহণ করতে পারেন এবং এটা অধিগ্রহণ করার খুবই প্রয়োজন আছে। আমরা নানা টোম্বস করতে পারি। কিন্তু পুরানো জিনিসগুলি যাতে নষ্ট না হয়ে যায় সেটা দেখা দরকার। সেজন্য আমি আপনার মাধ্যমে ভূমিরাজস্ব মন্ত্রী মহাশয়ের এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীঅরুণকুমার গোস্বামী ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, আপনি জানেন যে, পশ্চিমবাংলার বিভিন্ন হাসপাতালে প্রায় ১২ থেকে ১৪ হাজার দরিদ্র মানুষ স্পেশাল এ্যাটেনডেন্টের কাজ করে থাকেন। তাঁরা বহু

বছর ধরে এই কাজ করছেন এবং রোগীদের সেবা করছেন। সেই সঙ্গে তাঁদের সরকারী দপ্তরে চাকরী দেবার জন্য তাঁরা দীর্ঘদিন ধরে আন্দোলনও করছেন। ১৯৭৫ সালে, তৎকালীন কংগ্রেস সরকার তাঁদের কথা বিবেচনা করে শতকরা ২০% 'কে সরকারী দপ্তরের কর্মচারী হিসাবে নিযুক্ত করেছিলেন। তারপরে ১৯৭৭ সালে বামফ্রণ্ট সরকার এসে সেই অর্ডার ক্যানসেল করে দেন। সেই সময় থেকে তাঁরা আন্দোলন করছেন এবং আজকে সেই আন্দোলন চরম পর্যায়ে এসেছে। স্যার, আপনি নিশ্চয়ই অবগত আছেন যে, গত ২১শে মার্চ থেকে এসপ্লানেড ইষ্টে তাঁদের কয়েকজন আমরণ অনশন করছেন। গত শুক্রবার আমি এ বিষয়ে মাননীয় স্বাস্থ্য-মন্ত্রীকে জানিয়েছিলাম, কিন্তু তিনি এই খবর পাবার পরেও এ বিষয়ে কোন খোঁজ-খবর করেননি। আজকে অনশনকারীদের মধ্যে কয়েকজন মহিলার অবস্থার অবনতি ঘটেছে। ক্রমাগত তাঁদের স্বাস্থ্যের অবনতি ঘটছে এবং প্রাণহানিও হতে পারে। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি যে, তিনি যেন তাঁদের প্রতিনিধিদের আজকেই ডেকে পাঠান এবং তাঁদের সঙ্গে আলোচনা করে ভবিষ্যতে তাঁদের দাবী যাতে সুষ্ঠুভাবে বিবেচনা করা যায় এবং তাঁরা যাতে অনশন ভঙ্গ করেন তার জন্য যেন চেষ্টা করেন।

**শ্রীহবিবুর রহমান :** —মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সরকারী অফিসগুলি কিভাবে সি পি.-এম পার্টির আখড়ায় পরিণত হয়েছে এবং ৩১ নং আলিমুদ্দিন ষ্ট্রীট ব্রাঞ্চ অফিস হিসাবে ব্যবহার করা হচ্ছে তার একটা নজির আপনার কাছে উপস্থিত করছি। আপনি জানেন যে খাসজমি বিলি বণ্টন করা সম্পর্কে সরকারী একটা নিয়মকানুন আছে। সেই নিয়ম-কানুনের আওতায় যারা পড়বেন তাদের খাসজমি দেওয়া হবে। আজকে সেই খাসজমি কিভাবে বিলি বণ্টন হচ্ছে তার একটা বিবরণ আপনাকে দিচ্ছি। কংগ্রেস পিরিয়ডে যে সমস্ত পাট্টা দেওয়া হয়েছে, তাদের অনেকের বৈধ পাট্টাকে বাতিল করে তাদের দলীয় লোকদের পাট্টা দেওয়া হচ্ছে। এখন আবাদী জমিতে যারা যোগ্য লোক রয়েছেন, তারা যদি তাদের দলীয় লোক না হন তাহলে তাদের উৎখাত করে সেখানে নিজেদের দলের লোকেদের পাট্টা দেওয়া হচ্ছে। কিন্তু একটা ব্যতিক্রম দেখা যাচ্ছে আমার এলাকায়। আমার এলাকা রঘুনাথগঞ্জে ২ নং ব্লকে, মুর্শিদাবাদে পদ্মার ভাঙ্গন হয়েছে। সেই ভাঙ্গনের ফলে হাজার হাজার পরিবার উদ্বাস্তু হয়েছে এবং তারা খাসজমির উপরে বসবাস করছে। সেখানে সরকারের খাসজমি বণ্টনের যে সংস্থা, তারা তাদের মাত্র ৪ শতক, ২ শতক করে জমি দিচ্ছে

এবং দেবার পরে পাট্টার সংঙ্গে কাস্তে, হাতুড়ি এবং রসিদ্য আঠা দিয়ে জড়িয়ে দেওয়া হচ্ছে এবং যারা চাঁদা না দিতে পারছে তাদের পাট্টা দেওয়া হচ্ছে না। যারা চাঁদা দিচ্ছেন তাদের পাট্টা দেওয়া হচ্ছে। আমি এখানে তার একটা নজির দিচ্ছি। রসিদ নম্বর ৮৫,৫২৬, প্রাদেশিক কৃষক সভা, সারা ভারতবর্ষ কৃষকসভার শাখা, ৩১ নং আলিমুদ্দিন ষ্ট্রীট, কলিকাতা-১৬। দ্বিতীয় হচ্ছে, তেধরি ২ নং গ্রাম পঞ্চায়েত, সাহাজাদপুর। পাট্টা প্রাপকের নাম হচ্ছে দুখু শেখ, পিতা হামিদ শেখ, বয়স ৪০ বছর। তাকে এখানে ৪ শতক জমি বিলি করা হয়েছে। সে চাঁদা না দিলে তাকে পাট্টা দেওয়া হত না। এইভাবে সরকারী অফিসগুলিকে আজকে সি. পি. এম-এর পার্টি অফিস হিসাবে ব্যবহার করা হচ্ছে এবং পার্টির তহবিলে চাঁদা না দিলে তাকে পাট্টা দেওরা হচ্ছে না। একই প্লটে একটা পরিবার পাট্টা পাচ্ছে, আর একটা পরিবার পাট্টা পাচ্ছে না। আমি আপনার মাধ্যমে ভূমিরাজস্ব মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং সরকারী অফিসগুলি যেন পার্টি অফিস হিসাবে ব্যবহার করা না হয়, যারা যোগ্য ব্যক্তি তারা যাতে পাট্টা পায় তার জন্য ব্যবস্থা অবলম্বন করার অনুরোধ জানাচ্ছি।

**শ্রীআতাহার রহমান**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য হাউসের সামনে যে বক্তব্য রাখলেন সে প্রসঙ্গে আমি আপনার অনুমতি নিয়ে দু' একটি কথা বলতে চাই।

**শ্রীহবিবুর রহমান**ঃ স্যার, আমি একটি মেনশন করছি, তার উত্তরে মাননীয় সদস্যের বক্তৃতা করার অধিকার আছে কিনা সেটা আমি আপনার কাছে জানতে চাইছি।

**শ্রীআতাহার রহমান**ঃ স্যার, ওঁদের পার্টি মুর্শিদাবাদে ঠিক করেছে যে, সমস্ত বর্গাদারদের এবং পাট্টাদারদের উচ্ছেদ করতে হবে।

**মিঃ স্পীকার**ঃ ওঁর মেনশনের ওপরে আপনি কোন কথা বলতে পারেন না, আপনি আলাদা মেনশন দিন। আপনি যেভাবে বলছেন এভাবে বলা যায় না।

**শ্রীরবীন্দ্র ঘোষ**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে পরিবহণমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, উলু-বেড়িয়া থেকে বীরশিবপুর বোয়ালিয়া পর্যন্ত ৭০ ( সি ) বাস রুট আছে। ঐ রুটে

৬ থেকে ৭ টি বাস চলে। গত ২৪ তারিখ থেকে ঐ রুটের বাস মালিকরা ইচ্ছাকৃত-ভাবে সমস্ত বাস বন্ধ করে দিয়েছে। এ ছাড়াও প্রায়ই ঐ রুটের বাস মালিকরা ৬/৭ টি বাসের মধ্যে একখানি দু'খানি বাস চালায়, বাকি বাসগুলি সব ভাড়া খাটায়। ঐ বাস রুটের মালিকরা সব কংগ্রেসী লোক – বড় লোক – অনেক দিন আগে সব পারমিট পেয়েছে। ইচ্ছাকৃত-ভাবে উলুবেড়িয়া, শ্যামপুর বীরশিবপুর প্রভৃতি ব্যাপক অংশের হাজার হাজার মানুষের অসুবিধার সৃষ্টি করছে। হাজার হাজার মানুষকে প্রতি-দিন ঐ রুটের বাসে চেপে রেল স্টেশনে আসতে হয়, তাদের মধ্যে বহু সরকারী কর্মচারী এবং শ্রমিকরা থাকেন। ঐ মালিকরা ইচ্ছাকৃতভাবে সাধারণ মানুষকে হয়রানি করছে, বামফ্রণ্ট সরকারকে তাদের কাছে অপ্রিয় করবার জন্য নানারকম চক্রান্ত করছে। তাই আমি বিষয়টির প্রতি আপনার মাধ্যমে পরিবহণ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তিনি ঐ বাস মালিকদের বাস পারমিট ক্যানসেল করে নতুনভাবে পারমিট ইসু করার ব্যবস্থা করুন।

**শ্রীশান্তি মোহন রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন যে পশ্চিম-বাংলায় যখন আলুচাষ শুরু হয়েছিল তখন কৃষকদের সার দেওয়া হয়নি। আজকে আবার তাদের সেই উৎপন্ন আলুর দাম দিন দিন পড়ে যাচ্ছে। আজকে মন প্রতি ২০/২৫ টাকা দামে আলু বিক্রি হচ্ছে। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে কৃষি মন্ত্রীকে অনুরোধ করছি যে, তিনি অবিলম্বে মন প্রতি আলুর দাম ৪০ টাকায় বেঁধে দিন এবং সেই সঙ্গে আমি তাঁর কাছে আরো দাবী করছি যে, পশ্চিমবাংলায় যে হিমঘরগুলি আছে সেগুলিকে জাতীয়করণ করুন।

**শ্রীশৈলেন্দ্র নাথ চট্টোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটি গুরুত্ব-পূর্ণ বিষয় আপনার মাধ্যমে এখানে উল্লেখ করছি এবং বিষয়টির প্রতি মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, হুগলী জেলার চাঁপদানি কেন্দ্রের নর্থ ব্রুক জুট মিল দীর্ঘ ২৬ মাস ধরে বন্ধ হয়ে আছে। এখানে সাড়ে তিন হাজার শ্রমিক কাজ করে, তাঁদের পরিবারভুক্ত মানুষের সংখ্যা প্রায় ১৮,০০০। আজকে এই বিরাট সংখ্যক মানুষ কর্মহীন অবস্থায় অর্ধাহারে, অনাহারে দিন কাটাচ্ছে। ইতিমধ্যে ৩/৪ জন শ্রমিক অর্থ এবং চিকিৎসার অভাবে মারা গেছে। বর্তমানে সারা দেশে চটকল ধর্মঘট চলছে এবং সেখানে একটা দাবী আছে যে সমস্ত চট শিল্পকে জাতীয়করণ করতে হবে। মাননীয় সদস্য কমল

সরকার ইতিপূর্বে সে কথা এখানে উল্লেখ করেছেন। স্যার, আপনার নিশ্চয়ই মনে আছে যে, আমরা বিধানসভা থেকে একটি প্রতিনিধি দল চটশিল্প জাতীয়করণের দাবীতে দিল্লীতে প্রধানমন্ত্রীর কাছে গিয়েছিলাম। আমি সেই প্রতিনিধি দলের সদস্য ছিলাম। যাই হোক, বর্তমানে চট-কল ধর্মঘটের মীমাংসা হওয়া দরকার এবং তার সাথে সাথে গোটা শিল্পের জাতীয়করণের মাধ্যমে যাতে নর্থ ব্রুক জুট মিলের শ্রমিকদের বাঁচান যায় তার জন্য আমাদের চেষ্টা করতে হবে। তাই আমি বিষয়টির প্রতি মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[ 2-40—3-30 p. m. ]

**ডাঃ সুকুমার রায়ঃ**—মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে ডিপার্টমেণ্ট অফ্ হেল্থ এ্যাণ্ড ফ্যামিলি ওয়েলফেয়ার ব্রাঞ্চ পি. এইচ. ই. এবং পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ব্যাপারটি হচ্ছে, গত ২৯ মার্চ ১৯৮৩ সালে মেমো নাম্বার এম. ও. এইচ.। পি. এইচ. ই.১। ৩৮৪। ডব্লু-২৫।৮১ এই মেমো নাম্বারের মাধ্যমে পুরুলিয়া শহরে পানীয় জল সরবরাহ এবং সাহেব বাঁধের জন্য ২০ লক্ষ ৭৮ হাজার টাকা সাংসান হয়েছিল এবং কথা হয়েছিল ডিসিলটিং হবে, কথা হয়েছিল ডিপেনিং হবে, কথা হয়েছিল এমবারমেণ্ট শক্ত করা হবে। এইজন্য পি. এইচ. ইকে কাজ দেওয়া হয়েছিল এবং তার ফরমালিটিস অর্থাৎ প্রত্যেকটা জিনিষ মেইনটেন করা হয়েছিল। কিন্তু সেই কাজ এখনও হয়নি। পি. এইচ. ই সেখানকার মিউনিসিপ্যালিটিকে ১১-৭-৮৩ তারিখে হ্যাণ্ডওভার করে দিতে বলে। কিন্তু বামফ্রণ্ট সরকারের পরিচালিত এই মিউনিসিপ্যালিটি সরকারী এই আদেশ পেয়েও বলেছেন যে, ওখানে কাজ করতে দেবো না। আমাদের মিউনিসিপ্যালিটিকে টাকা দেওয়া হোক, মিউনিসিপ্যালিটি নিজেই করবে। অথচ তাদের সেখানে টেকনিক্যাল নো-হাউ জানার মতন লোক নেই। তারা এমনিতেই প্রশাসন পরিচালনার ক্ষেত্রে অপদার্থতার পরিচয় দিয়েছেন, তারপর কোন যুক্তিতে তারা এই কথাগুলি বলেন? আমি সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে জানতে চাই, সেখানে যদি কাজ আরম্ভ না করা হয় এবং পি. এইচ. ইর মাধ্যমে যদি কাজ না করা হয় যেখানে সমস্ত কিছু ফাইনালাইজ হয়ে গেছে, যেখানে অলরেডি কনট্রাক্টর ফাইনালাইজ হয়ে গেছে, তারপর এই কথাগুলি কি করে বলেন? কিছুদিন আগে দৈনিক কাগজ টেলিগ্রাফের এক সাংবাদিক গিয়েছিলেন। তাঁর রিপোর্টে লেখা আছে, ঐ মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান তাঁকে বলেছেন, ওদের কথা মানি না,

আমাদের কাছে টাকা দিতে হবে। আমি এ ব্যাপারে কংক্রিট বিবৃতি সংশ্লিষ্ট মন
কাছ থেকে জানতে চাই।

**শ্রীফজলে আজিম মোল্লা :**– মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ
মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর নিকট একটি গুরুত্বপূর্ণ বিষয় উত্থাপন করছি। বি
গার্ডেনরিচের ঘটনায় ডি. সি., বি. কে. মেহেতা এবং তার দেহরক্ষী মোক্তার আহে
এর খুন হওয়ার ঘটনা এবং পুলিশের গুলিতে শ্রীসুব্রত ভট্টাচার্য্য এবং ওয়া
আহমেদ এই ২ জনের মৃত্যু অত্যন্ত দুঃখজনক ঘটনা। আজকে পরিষ্কারভা
পরিস্ফুট হয়ে উঠছে পুলিশ প্রশাসনের ব্যর্থতা এবং পুলিশের মধ্যে অন্তর্দ্বন্দ্ব
এটাই মুখ্য কারণ। আপনি নিশ্চয়ই জানেন, এই দুঃখজনক ঘটনার জন্য পুলি
মহলে একশ্রেণীর পুলিশের উত্তেজনা হওয়া খুবই স্বাভাবিক। কিন্তু তারা এ
ভয়াবহভাবে উত্তেজিত হয়েছে যে, নিরীহ মানুষদের লাঠিপেটা করে তুলে নিয়ে যাচ্ছে
এ ব্যাপারে আমার কাছে বহু অভিযোগ আছে। এমন বহু মানুষকে নিয়ে যাও
হয়েছে পুলিশের লিষ্টে যাদের নাম নেই। তার পরিবারবর্গ পুলিশ হেফাজে
এবং লালবাজারে জেল হাজতে অনুসন্ধান করে দেখছেন যে, তাদের কোন ট্রেস পাও
যাচ্ছে না। পুলিশ এমনভাবে বিক্ষুব্ধ যে, নিরীহ মানুষদের তুলে নিয়ে যাচ্ছে এ
তার ফলে তাদের ফ্যামিলির লোকেরা উৎকণ্ঠার মধ্যে রয়েছেন। আমি মাননী
মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যারা বাড়ী ছেড়ে চলে গেছেন তাঁরা যাতে ফি
আসেন তারজন্য ঐ স্থানে গিয়ে পরিদর্শন করুন।

**শ্রীকাশীনাথ মিশ্র :**– মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননী
খাদ্য এবং সরবরাহ বিভাগের তথ্যমন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূ
বিষয়ের প্রতি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, যে বন্দর ধর্মঘট চলছে
তার ফলে বেশ কয়েকটি জাহাজ এবং যেগুলি নিত্যপ্রয়োজনীয় দ্রব্য নিয়ে আসে সে
রকম ট্যাংকার গুলি আজকে পশ্চিমবঙ্গের দুটি বন্দরে আটকে আছে। যখ
লোডশেডিং বৃদ্ধি পায় তখন সেটা আমাদের সবচেয়ে বেশী প্রয়োজন, সেই কেরোসি
এবং ডিজেল সেগুলিও ট্যাঙ্কারে আছে। কয়েকদিন আগে কাগজে দেখা গেছে
এগুলিকে বের করার জন্য সরকারী তরফ থেকে ব্যবস্থা নেওয়া হয়েছে, কিন্
আজ পর্য্যন্ত কোন ব্যবস্থা হল না। এর ফলে কি হয়েছে, বাজারে যা মজুত
কেরোসিন তেল এবং ডিজেল ছিল সেটি কালোবাজারে বিক্রি হচ্ছে এবং সেজন
ভীষণ ক্রাইসিস দেখা দিচ্ছে। মোট কেরোসিনের পরিমাণ ৩০ হাজার টনের উপর
এবং ডিজেল প্রায় ৮ হাজার টন এসেছে, আজকে সেটা যদি পশ্চিম বাঙ্গালার

বিভিন্ন জেলায় সরবরাহ না হয়, তাহলে প্রচণ্ড রকম সংকট দেখা দেবে। সেই সঙ্কটের হাত থেকে রক্ষা করার জন্য জরুরী ভিত্তিতে কেরোসিন তেল এবং ডিজেল বার করার ব্যবস্থা করা হোক।

**শ্রীশান্তিরাম মাহাতো :**- মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলার সর্বত্র এমনিতেই পুরুলিয়া জেলায় খরা—পানীয় জলের জন্য হাহাকার দেখা দিচ্ছে। পুরুলিয়া শহরেও পানীয় জলের অন্য কোন ব্যবস্থা নেই, এবং গ্রামাঞ্চলে পানীয় জলের জন্য যে সমস্ত টিউবওয়েল করা হয়েছিল, সেইসব টিউবওয়েলগুলি অকেজো হয়ে গেছে, অনেকগুলিতে ধস নেমে গেছে। গ্রামাঞ্চলের বেশীরভাগ টিউবওয়েলে জল উঠছে না। এই অবস্থায় ওখানে গ্রাম এবং শহরের উভয় জায়গার মানুষরাই সাহেব বাঁধ থেকে জল তুলে এনে খাচ্ছে এবং গ্রামাঞ্চলের মানুষকে প্রায় ২/৩ মাইল দূরবর্তী নদী থেকে জল তুলে এনে খেতে হচ্ছে। এই অবস্থায় আমি মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি, যাতে অবিলম্বে কোন উপায়ে পানীয় জল সরবরাহ করার একটা ব্যবস্থা করেন।

(All this stage the House was adjourned till 3-30 p. m.)

**শ্রীদীপক সেনগুপ্ত :** Thank you, sir, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গত বৃহস্পতিবার আমাদের হাউসের রুলস্ ২২৪, ২২৫ এবং ২২৬ অনুযায়ী একটি প্রিভিলেজ মোশন এনেছিলাম। ২২৬ অনুযায়ী আমি যে প্রিভিলেজ এনেছি তার সমর্থনে ডকুমেণ্ট আপনার সামনে পেশ করা দরকার। আমি বলছি আমাকে সেই সুযোগ দেওয়া হোক, আমি পেপারগুলো নিয়ে এসেছি, সেগুলো আমি পেশ করবো। সেদিন শুনে যা বুঝেছিলাম এই সম্পর্কে দুই পর্যায়ের প্রশ্ন ছিল। একটি মন্তব্য আপনি করে বললেন যে আপনি আমার বক্তব্যে সন্তুষ্ট হননি। আপনি পুরো সন্তুষ্ট হননি বলেছিলেন। আপনাকে পুরো সন্তুষ্ট করতে না পারলে আপনার এই আংশিক অসন্তুষ্টতার সুযোগ বিরোধী পক্ষ পেয়ে যেতে পারে। কত পরিমাণ আপনাকে সন্তুষ্ট করতে পেরেছি সেটা আমি জানি না। আপনি আজকে প্রশ্ন তুলেছেন যে তিনি এই সভার অঙ্গ কিনা এবং কাগজে মিথ্যা বলা হোলে তা সভার মধ্যে আসে কিনা? মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতবারও আমি দুটি ব্যাপারে বলার চেষ্টা করেছিলাম। সে ব্যাপারে আমি আবার বলার চেষ্টা করবো।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল সভার অধিবেশন ডাকেন, তিনি সভা প্রয়োগ করেন। অতএব তিনি সভার পার্ট। যেহেতু তিনি সভার অংশ সেইহেতু তাঁর সম্পর্কে যদি মিথ্যা সংবাদ বেরোয়, তাহলে সেটা আমাদের অধিকারের ভেতর আসে। এই ব্যাপারে বোধহয় আপনি সন্তুষ্ট হতে পারেননি। আপনাকে সন্তুষ্ট করবার আগে আপনাকে অসন্তুষ্ট করেই সুরু করবো।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমরা বক্তব্য রাখি। আমাদের ধারণা এবং আপনারও সেই ধারণা হচ্ছে কিনা জানিনা, এই সমস্ত কারণের ফলে আপনি হাউসের এক নম্বর—এটা ঠিক নয়. আপনি হাউসের দুই নম্বর ব্যক্তি। আমরা যাঁরা এখানে রয়েছি তাঁরা অঙ্গ-প্রত্যঙ্গ।

( গোলমাল )

( বিরোধী পক্ষ থেকে একটি কণ্ঠ ঃ স্যার, আপনাকে দুই নম্বর বলেছেন উনি )

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেমন একটি শরীরের মধ্যে হাত, পা থাকে, তেমনি নখও থাকে। মাঝে মাঝে তা দিয়ে চুলকে দিলে ভালই লাগে। কিন্তু কোন কোন সময় সময় চিমটি কাটবার ভূমিকাও এর আছে। নানা অঙ্গ-প্রত্যঙ্গ নিয়ে হাউস তৈরী হয়েছে। আমাদের ভারতবর্ষের যে কনষ্টিটিউশন, সেই কনষ্টিটিউশন অনুযায়ী এটা তৈরী হয়েছে এবং এই সভাতে আমরা যে সমস্ত আইন-কানুন তৈরী করছি, তা গভর্নরের কাছে পাঠাতে হচ্ছে। গভর্ণর ইচ্ছা করলে যে সিদ্ধান্ত আমরা নিয়েছি তা দ্বিতীয়বার বিবেচনা করবার জন্য ফেরৎ পাঠাতে পারেন। আপনি দেখবেন সেখানে বলা আছে The Governor may assign the reason or may not assign the reason. তিনি এটা নূতন করে চিন্তা করবেন। এই যে ক্ষমতা নির্বাচিত প্রতিনিধিদের উপর, এই হাউসের উপর এই ক্ষমতাটা এই প্রভিসানটাতে দেওয়া আছে। এটা নিশ্চয়ই সকলে দেখেছেন। সেই অর্থে আমি বলছি যে গভর্ণর হচ্ছে এই হাউসের মাথা, আর আপনি হচ্ছেন এই হাউসের হৃদয়। আর আমরা হচ্ছি সব নানা অংগ-প্রত্যঙ্গ। আপনি যদি বলেন যে গভর্ণর এই হাউসের কেউ নয় তাহলে বলতে হয় একটা মাথা কাটা ভূতের মতো, একটা কবন্ধ হয়ে ঘুরে বেড়াচ্ছি। আমাদের মাথা নেই, আমরা কবন্ধ হয়ে ঘুরে বেড়াচ্ছি। স্কন্ধহীন কতকগুলি ভূত প্রেত এখানে বিচরণ করছি। অবশ্য ওনাদের দেখে অনেক সময় তাই মনে হয়। এখানে ওনারা অনেক প্রশ্ন তুলেছেন। এর বিরুদ্ধে যারা বললেন যুক্তি দিতে দিতে একটা সময় জয়নাল সাহেব বলেছেন যে লোকসভায় স্পীকার সম্বন্ধে কিছু বলা যায় না, বিচারপতি সম্পর্কে কিছু বলা যায় না, রাজ্যপাল সম্পর্কে কিছু বলা যায় না, এই বলতে বলতে তিনি বললেন যে এ্যাডভোকেট জেনারেল সম্বন্ধে কিছু বলা যায় না।

এ্যাডভোকেট জেনারেল এখানে আসেন। এ্যাডভোকেট জেনারেলের অবস্থাটা কি : কন্‌সটিটিউসান বলে দিচ্ছে যে এখানে একজন এ্যাডভোকেট জেনারেল থাকবেন। হাউসের নিয়ম অনুযায়ী এ্যাডভোকেট জেনারেল নিযুক্ত হবে গভর্ণরের দ্বারা। তিনি এই হাউসে আসতে পারেন, আমরা তার মতামত নিতে পারি। কন্‌সটিটিউসানে বলা আছে, He is not a part of the House. Advocate General is not a part of the House. এ্যাডভোকেট জেনারেলের মতটা নিতে পারি। এ্যাডভোকেট জেনারেল নিযুক্ত হবেন রাজ্যপালের দ্বারা লোকসভার সুপারিশ অনুযায়ী। কিন্তু তাঁর সমস্ত গুণগুলি থাকতে হবে। এ্যাডভোকেট জেনারেল সম্বন্ধে এই কথা বলা যায়, কিন্তু এই যুক্তিতে এ্যাডভোকেট জেলারেলকে অবস্থান আর রাজ্যপালের অবস্থান এক জায়গায় নয়, এটা সম্পূর্ণ আলাদা। জ্ঞান সিং সোহন পাল বলেছেন যে, রাজ্যপাল সম্বন্ধে কোন আলোচনাই করা যায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আগে যে মন্তব্য করেছেন সেটা আমাকে কিছুটা ক্ষুব্ধ করেছেন। আমি এখনও এই ব্যাপারে সন্তুষ্ট হতে পারিনি। সেই জন্য আমি বলছি যে, আমাকে এই নিয়ে বলতে হচ্ছে যে, হ্যাঁ, রাজ্যপাল সম্পর্কে এখানে বলতে পারি। একজন নূতন মেম্বার এসে আপনার রুল দ্বারা সে পরিচালিত হবে। কারোর কথায় সে পরিচালিত হবে না, আপনার কথাও নয় বা অন্য কোন সদস্য বললেও নয়। সে রুল দ্বারা পরিচালিত হবে। সেই রুলেতে আপনি সদস্যকে কি বলেছেন ? সেখানে বলা আছে A member while speaking, shall not use the President's or the Governor's name for the purpose of influencing the debate. এই আলোচনায় ইনফ্লুয়েন্স করবার জন্য রাষ্ট্রপতি এবং রাজ্যপালের নাম করতে পারবে না। এ ছাড়া অন্য ব্যাপারে আমরা নিশ্চয়ই নাম করতে পারবো। এটা আপনার বলার প্রশ্ন নয়, হাউসের বলার প্রশ্ন নয়, আমি এই রুল দ্বারা গাইডেড হবো। এই রুল আমাকে বলেছে যে আমি প্রেসিডেণ্টের কথা বলতে পারি, আমি গভর্ণরের কথা বলতে পারি যদি কিনা আমার ডিবেটকে ইনফ্লুয়েন্স করবার জন্য ব্যবহার না করি। আপনার রুলের দ্বারা আমি প্রিভিলেজের প্রশ্নটা এনেছি। যে নিয়মের দ্বারা এটা প্রিভিলেজ কমিটিতে যাবে সেটা এখানে পরিষ্কার ডিফাইন করা আছে যে কি কি বিষয়গুলি প্রিভিলেজে যাবে। আপনি যে রুল তৈরী করেছেন তাতে তো আপনি কোথাও বলেন নি যে, কনসারনিং গভর্ণর কোন ম্যাটার that will not be referred to the Privilege Committee. তাহলে সেই দিক থেকে কোন বাধা নেই যে সেখানে যদি গভর্ণর যুক্ত থাকেন যে কথাটা ওনারা বলেছেন—সেটা আলোচনা করা যাবে না। এই কথা জয়নাল সাহেব

বলতে গিয়ে বললেন, দীপকবাবু বলেই দিচ্ছেন– রসগোল্লার কড়ায় ইঁদুর পড়েছে আমি বলতে যাবো কেন ? আমি ধরেই নিলাম গভর্ণরের যে প্রেসটিজ সেটাকে মেনটেণ্ড করার দায়িত্ব বিরোধী পক্ষের চেয়ে আমাদের বেশী। কারণ তিনি আমাদেরই গভর্ণর। তাঁর যে সেই রেসপেক্ট, তাঁর যে অথরিটি সেটাকে মেনটেণ্ড করার দায়িত্ব আমাদের সমস্ত সদস্যদের। এটাকে নষ্ট করেছে সংবাদপত্রের ওই খবরগুলো। তাদের সেই সোর্সটা কি সেটা বলতে পারবো না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা প্রশ্ন উঠেছে। আমার মূল প্রশ্নে আমি শেষে আসবো, কারণ সেটাই সমস্ত কিছু সম্পূর্ণভাবে নির্ধারণ করে দেবে। প্রশ্ন তুলেছেন সত্য বাপুলী মহাশয় এবং সেটাতে আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় একমত হয়েছেন যে যদি এটা প্রিভিলেজ কমিটিতে যায় তাহলে কি রাজ্যপালকে প্রিভিলেজ কমিটিতে ডাকতে পারবো ?

[ 3 40—3-50 p. m. ]

প্রশ্ন সেখানে নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি একজন আইনজীবী। আমরা কিন্তু আইনকে আসামী হিসাবেই আদালতে দেখিনি। কারণ সিনেমা দেখতে না পেরে- গুণ্ডামী করে—আদালতে উঠিনি। সুব্রতবাবু বোধহয় একবার সিনেমা দেখতে না পেরে এ্যারেষ্ট হয়েছিলেন। যাইহোক, খালিস্থানে মুভমেণ্টের পরিপ্রেক্ষিতে শিখদের কেউ বা উগ্রপন্থীদের কেউ রাষ্ট্রপতি কিংবা তাঁর দেহরক্ষীর প্রাণ নাশের চেষ্টা করেন এবং যেহেতু রাষ্ট্রপতিকে সমন করে আদালতে হাজির করাবার নিয়ম নেই— সেই অবস্থায় উগ্রপন্থীর কেউ ধরা পড়লে এবং আদালতে হাজির করা হলে, সাক্ষীর অভাবে কি সেই আসামীকে আদালত ছেড়ে দেবে ? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে জিজ্ঞাসা করি, রাষ্ট্রপতি স্বয়ং যদি আসেন তো ভাল, অন্যথায় তিনি যদি স্বেচ্ছায় না আসেন, তাহলে কি আসামীকে খালাস করে দেওয়া হবে ? মাননীয় অধ্যক্ষমহাশয়, আমাদের কথা আমরা নিশ্চয়ই উল্লেখ করতে পারব। রাজ্যপাল আসবেন কি আসবেন না, সেটা এই মুহূর্তে বড় কথা নয়। রাজ্যপাল প্রিভিলেজ কমিটির কাছে—যদি মনে করেন—নাও আসতে পারেন। আমাদের কিন্তু তা সত্ত্বেও প্রিভিলেজ কমিটির কাছে এই বিষয়টি পাঠাবার আবেদন রাখতেই হবে। প্রিভিলেজ যখন আমরা এনেছি, তখন তা প্রমাণ করার দায়িত্ব – এটি আসা উচিত কি উচিত নয়—প্রিভিলেজ কমিটিতে যে সকল সদস্য থাকবেন তাঁদের। সেখানে আমাদের, বিরোধীদলের – সকল পক্ষের সদস্যই উপস্থিত থাকেন। তাঁরা সেখানে বিচার-বিবেচনা করে দেখবেন, এটি

প্রিভিলেজে আনা ঠিক কি ঠিক নয়। আনন্দ বাজার পত্রিকায় এ ব্যাপারে একটি সংবাদ বেরিয়েছিল। সেখানে সম্পাদকীয়তে মাননীয় রাজ্যপালের রাজীব গান্ধী ও কমলাপতি ত্রিপাঠীর সঙ্গে দেখা করা ঠিক হয় নি বলে মন্তব্য করা হয়েছিল। ইনডিয়া টু ডে পত্রিকাতে ৩১শে মার্চ একটি সংবাদ বেরিয়েছে। মাননীয় সুব্রতবাবু এ ব্যাপারে বলতে পারবেন, কেননা এই সংখ্যায় তাঁর সম্বন্ধে দু-একটা কথা বলা হয়েছে। এর মধ্যে রাজ্যসভার মনোনয়নের ব্যাপারে বলা হয়েছে।

"On the other side of the fence the Rajya Sabha Elections have started the usual scramble between the contending factions in the Congress (I) for the one seat due to the party. Matters have been further complicated by the fact that two prominent members Subrata Mukherjee and Somen Mitra have sponsored the name of Calcutta High Court Judge P. C. Barooah. Due toretire this September he has over the past few years won the acclaim of many congressmen for his series of injunctions against Government orders and open condemnation of the ministry in his court.

**মিঃ স্পীকার ঃ** মিঃ সেনগুপ্ত, ফ্যাক্ট'এর দরকার নেই, ডকুমেণ্ট তো আপনি দিচ্ছেন। আপনি টেকনিক্যাল পয়েণ্ট যা আছে, তাই বলুন।

**শ্রীদীপক সেনগুপ্ত ঃ** এ নিয়ে বিরোধীদলের সদস্যরা বলেছেন। আপনি তো বিরোধীদলের পক্ষে অলরেডি রয়েছেন।

Last fortnight Barooah was in Delhi for a long spell and there were strong rumours that he was also being backed by Railway Minister Shri A B A Ghani Khan Chowdhury said Subrata Mukherjee—I feel that non-political sympathisers of our party like Justice Barooah should be sent to Rajya Sabha.

মাননীয় অধ্যক্ষমহাশয়, আমিতো এ নিয়ে প্রিভিলেজ আনিনি। এ ব্যাপারে জাষ্টিস্ যদি মনে করেন প্রতিবাদ করার দরকার নেই, তাহলে তিনি তা করবেন না। জয়নাল আবেদিন সাহেবেরও এখানে তা করার দরকার নেই। এখানে রাজ্যপাল যদি মনে করেন, তাহলে তিনি জানাতে পারেন, আবার চুপচাপও থাকতে পারেন। হাউসের প্রতিটি মেম্বারের অধিকার আছে প্রিভিলেজ আনবার। কনষ্টিটিউসান্যাল অধিকার আমাদের এ ব্যাপারে আছে। কনষ্টিটিউসানের একটি শব্দ নিয়ে এখানে আপনাকে এবং মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি 'চেম্বারস্' এবং অকস্‌ফোর্ড—দুটো ডিকশনারীতেই 'কনসিস্ট' শব্দটির অর্থ দেখেছি।

এই হচ্ছে কনসিস্ট শব্দের অর্থ। অক্সফোর্ড বলছে কনসিস্ট-এর অর্থ— টু বি কমপোজড অফ, আর একটা হচ্ছে টু বি কমপ্রাইজড ইন এবং হিজ হচ্ছে একজিস্ট। এই অর্থের অনুধাবন করে গভর্নারের পোজিসান এবং লেজিলেচারের পোজিসান সম্পর্কে কি বলছে সেটা শুনুন। ষ্টেট লেজিসলেচার সম্পর্কে আমাদের কনষ্টিটিউসানের ১৬৮ চ্যাপ্টার থ্রিতে কি বলছে—কনষ্টিটিউশান এবং দি ষ্টেট লেজিসলেচার ইন দি ষ্টেট For every state there shall be a Legislature which shall consist of the Governor and the one House. যেখানে যেখানে দুটো হাউস আছে সেখানে লেজিসলেটিভ এসেম্বলি এবং কাউন্সিল। একটা লেজিসলেচার that must consist of the Governor—গভর্নর ছাড়া কোন লেজিসলেচার হতে পারে He is not only a part of the House, he is a part and parcel of the House, তাঁকে ছাড়া এই হাউস নয়। কাজেই আমি বলবো রাজ্যপাল এই হাউসের একটা অংশ। তাঁর সম্পর্কে যদি কোন ভিত্তিহীন সংবাদ প্রকাশ হয়ে থাকে তার দ্বারা সভার স্বাধিকার ভঙ্গ করা হয়েছে। ওরা বলছেন, রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ভাবে করা হয়েছে। রাষ্ট্রপতি কি এই রকম একটা লোককে পাঠিয়েছেন যিনি আমাদের ভীতি পাইয়ে দিচ্ছেন ? সেটা কি মানতে হবে ? আমি বলছি গভর্নরকে এখানে পাঠান হয়েছে, তিনি এখানকার দায়িত্ব নিয়ে এসেছেন। আপনি অনেক অসন্তুষ্ট হয়েছেন, দয়া করে আর হবেন না। নির্বাচনে একটি দলের টিকিট ধরে আপনাকে আসতে হয়েছে। আপনি একটি দলের লোক। কিন্তু আপনি যখন স্পীকারের আসনে আসীন তখন আপনি পারেন না পদযাত্রীদের সম্বর্ধনা সভা ব্রিগেড প্যারেড গ্রাউণ্ডে যেতে। আপনি সি. পি. এমের পার্টি সম্মেলনে উপস্থিত হতে পারেন না। আপনার পদ আপনাকে বাধা দেবে। আপনাকে নিরপেক্ষভাবে আপনার কার্যকলাপের মধ্যে দিয়ে প্রমাণ করতে হবে। গভর্নরেরও সেই দায়িত্ব রয়েছে। আমি নিশ্চয় বিশ্বাস করি, পশ্চিম বাংলার যিনি গভর্নর তিনি সেই দায়িত্ব বোধ নিয়ে পশ্চিম বাংলায় এসেছেন। তাঁর সম্পর্কে ভিত্তিহীন সংবাদ প্রকাশ করা হচ্ছে। এই সংবাদ প্রকাশের মধ্যে দিয়ে সভার স্বাধিকার নষ্ট করা হয়েছে। আপনি আমায় অনেক সময় দিয়েছেন এবং আমার ধারণা আমি আমার বক্তব্য রাখতে পেরেছি—নূতন করে বলবার কিছু নেই। তবে এটুকু বলতে চাই যে বিরোধী দলকে সন্তুষ্ট করার জন্য একটা লেজিসলেচার দ্যাট মাষ্ট কনসিষ্ট অফ দি গভর্নর এটা ভুলে যাবেন না। আপনার রুলিং নিশ্চিতভাবে অনেক কিছু ভবিষ্যত সৃষ্টি করবে। একটা প্রশ্ন আছে সেটা হচ্ছে পার্লামেণ্টারী প্রাকটিশ কিছুটা নিয়মের দ্বারা পরিচালিত হচ্ছে, আর কিছুটা প্রিসিডেন্স—অর্থাৎ নজির কি হয়েছে তার দ্বারা পরিচালিত হচ্ছে।

যেহেতু নজির নেই, অতএব আর কিছু হবেনা, তা নয় আপনার চালী আর বাঙালীতে পরিণত হবেনা। এক সাহেব, আর এক বাঙালী দুজনেই চালিয়াত। দুজনের মধ্যে তর্ক হচ্ছে, কোন দেশটা সবচেয়ে বেশী সভ্য ছিল? মাটি খুঁড়তে খুঁড়তে সাহেবের দেশে বহুদূরে পর্যন্ত তার পাওয়া গেলে সে বাঙালীকে বললো, এর দ্বারা প্রমাণিত হচ্ছে আমাদের দেশে টেলিগ্রামের তার ছিল। তখন বাঙালী বলল আমাদের দেশে মাটি খুঁড়তে খুঁড়তে বহুদূর পর্যন্ত চলে গিয়েও কিছু পাওয়া গেল না এবং এর দ্বারা প্রমানিত হচ্ছে যে আমাদের দেশে বহু পূর্বে ওয়্যারলেস ছিল। সুতরাং নজিরের কোন প্রশ্ন নেই, নজির সৃষ্টি হবে। আমি বলছি, আপনি ইচ্ছাকৃতভাবে নজির সৃষ্টি করবেন না, আইন অনুসারে নজির সৃষ্টি করবেন। আমি বলছি অধিকার আমাদের নষ্ট হয়েছে বলে এটা স্বাধিকার রক্ষা কমিটিতে পাঠিয়ে দেওয়া উচিত। সেখানে সমস্ত রকমের সদস্যরা থাকবেন। সেখানে যদি মনে হয় গভর্ণর নির্দোষ তাহলে বিষয়টা ফেরত যাবে।

[3-50　400 p m.]

আমি সব মামলায় জিতব এটা হয়না। আমি পূর্বে যেকথা বলেছি সেটাই আবার বলছি, আপনি এই বিষয়টি স্বাধিকার রক্ষা কমিটির কাছে পাঠান। গণতন্ত্রের প্রয়োজনে এর প্রয়োজন আছে। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :** আপনি আর্টিকেল ওয়ান সিক্সটি এইট বলেছেন। ওখানে আছে, ফর এভরি স্টেট দেয়ার স্যাল বি এ লেজিজলেচার হুইচ স্যাল কনসিস্ট অব দি গভর্ণর এবং অন্য স্টেট-এ যেখানে দুটো হাউস রয়েছে সে সম্বন্ধেও ওই একই কথা বলছে। তাহলে হাউস এবং গভর্ণর কি বিভিন্ন জিনিস হল না? এই দুটি নিয়েই তো লেজিজলেচার।

**শ্রীদীপক সেনগুপ্ত :** এখানে বলছে গভর্ণর কনসিস্ট অব—অর্থাৎ গভর্ণরকে বাদ দিয়ে হাউস হবে না।

**মিঃ স্পীকার :** ওখানে আছে হাউস এবং লেজিজলেচার। হাউস এ্যান্ড গভর্ণর মেকস্ এ লেজিসলেচার। গভর্ণর ইজ সেপারেট ফ্রম দি হাউস। আপনি যদি আর্টিকেল ১৬৮ দেখেন তাহলে দেখবেন সেখানে রয়েছে, দেয়ার স্যাল বি এ

লেজিসলেচার হুইচ স্যাল কনসিস্ট অব দি গভর্ণর এ্যান্ড দি হাউস। তার মানে হচ্ছে দুটি সেপারেট।

নয়েজ )

( এ ভয়েস ঃ হাউ লং শ্রী সেনগুপ্ত উইল স্পীক ) I must have some clarifications from Shri Sengupta. Now, the question is, if the Legislature comprises of the House and the Governor then Governor becomes separate from the House

**শ্রীদীপক সেনগুপ্ত ঃ** নো স্যার, আই বেগ টু ডিফার উইথ ইউ। আপনি জিনিসটা একটু বুঝুন। "কনসিস্ট অব" কথাটা যদি না থাকত তাহলে আমি বলতাম না। "কনসিস্ট অব" কথাটার অর্থ ইতিপূর্বে আপনাকে আমি বলেছি _ ইট উইল কো-এক্জিস্ট। কাজেই আপনি এই কো-একজিসটেন্স শব্দটা তো ঠেলে দিতে পারেন না।

**মিঃ স্পীকার ঃ** মিঃ সেনগুপ্ত, আপনি আর্টিকেল ১৯৪ এবং সাব-আর্টিকেল থ্রি-টা একবার দেখুন। ওখানে রয়েছে, 'In other respects, the powers, privileges and immunities of a House of the Legislature of a State' So, Legislature is something else in the House.

**শ্রীদীপক সেনগুপ্ত ঃ** নো স্যার "অব দি লেজিসলেচার অব এ ষ্টেট" এর মধ্যেই গভর্ণর একজিষ্ট করছি।

**মিঃ স্পীকার ঃ** মাননীয় সদস্য অমল রায় যে প্রিভিলেজ মোসন এনেছেন সে সম্বন্ধে একটু ক্ল্যারিফিকেসন দরকার। অমলবাবু প্রিভিলেজ মোসন এনেছেন on the ground that the particular newspaper printed certain article attributed to the Governor. I, on a letter written to the Governor, got a reply by telephone from the Governor where he said that he made no such statement. Now, you want to argue that, that newspaper could not have published that article which is detrimental to the Chair and the House other than by the use of the name of the Governor because he has used Governor's name and he printed it and as the Governor has denied it—it is a breach of the privilege of the House as the prestige of the Chair has been affected. I think that is the point that you want to say.

**শ্রীঅমলেন্দ্র রায়** ঃ—স্যার, আমার আর বিশেষ কিছু বক্তব্য নেই। এটা খুব সিম্পেল ব্যাপার, তবুও আর একবার বলি। আমি যে মোসন এখানে এনেছি তাতে আমি পরিষ্কার করে বলেছি, যে ওই কাগজে ম্যালিসাস্ রিপোর্টিং হয়েছে, যেটা গ্রস্ লায়েবেল এবং গভর্ণরের নাম করে করা হয়েছে। অবশ্য এই ব্যাপারে গভর্ণর নাকি অস্বীকার করেছেন এবং সেকথা আপনাকে তিনি বলেছেন। আশ্চর্যের বিষয় সেই খবর কিন্তু আনন্দবাজার পত্রিকা তো নয়ই, অন্য কোন কাগজেই বেরোয়নি। আপনি বিধানসভায় জানিয়েছেন যে, রাজ্যপাল আপনাকে একথা জানিয়েছেন। এবং যখন বিধানসভা এটা পাশ করেন তখন কোন মাননীয় সদস্য এই ব্যাপারে প্রতিবাদ করেননি বা প্রশ্নও তোলেননি যে টেলিফোনে কি জানিয়েছেন, না জানিয়েছেন মামলায় সেই সংবাদ ধোপে টেকে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইগুলি হচ্ছে মেরিটের প্রশ্ন। আমি সেই মেরিটের কোয়েশ্চেনে যেতে চাচ্ছি না। হাউসে যদি মেরিটের মধ্যে যান অন্য কথা আসতে পারে। আমি হাউসে এই মোসন রাখি নি যে বিশেষ একটা সংবাদপত্রকে এখানে আলোচনা করে শাস্তি দিতে হবে। হাউসের কাছে যেটা আমি এনেছি তাতে পরিষ্কার করে বলেছি Where there is any question of an alleged breach of a privilege, the matter may be examined by the House but generally it is referred by the House but generally is referred by the House to its Committee of Privileges for examination, investigation and report. অতএব মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেরিটের মধ্যে গেলে অনেক কথা আসবে। কেউ হয়তো বলবেন ৩৬০/১-তে যা আছে তাতে রাজ্যপালকে এখানে জড়িত করা যাবে না, তাকে টাচ করা যাবে না নট এ্যান্সারেবল টু এনি কোর্ট Who says that Parliamentary Committees, Assembly Committees are courts in the strictest sense of the terms ?

কনভিনিয়েণ্ট কোর্টে যাবে না। কিন্তু যে প্রিভিলেজ কমিটি বা অন্যান্য এসেম্বলী কমিটিতে আসতে পারবে না কেন? কোর্টে যাবে না—কিন্তু এখানে আসবে না তা কি করে হয়? এছাড়া এখানে যা পদ্ধতি পার্লামেণ্টারী কমিটি বা এসেম্বলী কমিটি যেটা আছে তাতে মন্ত্রীরা যার পোর্টফলিও অর্থাৎ যিনি কর্তা তিনি তো এই সব কমিটিতে আসেন না। ডিপার্টমেণ্টের সেক্রেটারী ডিপার্টমেণ্টাল হেড বা অথরাইজড অফিসাররা আসেন। সেই রকমভাবে রাজ্যপাল যদি না আসতে পারেন, রাজ্যপালের সেক্রেটারী এই ব্যাপারে জবাবদিহি করতে পারেন, যেমন মন্ত্রীর সেক্রেটারী কমিটির সামনে জবাবদিহি করেন। এই মেরিটের মধ্যে

**বিচার বিভাগের মন্ত্রিমহাশয় ঃ**—(ক) পশ্চিমবঙ্গের 'রাজ্য হজ কমিটি' রাজ্য সরকার মনোনীত সরকারী এবং বেসরকারী সদস্যদের দ্বারা গঠিত একটি সংস্থা।

(খ) (১) একজন সাময়িকভাবে বরখাস্ত কর্মচারী সহ ২ জন স্থায়ী কর্মচারী আছেন।

(২) শ্রী আর আমিন, হজ সহায়ক (হজ অ্যাসিস্ট্যাণ্ট ৩১-৩-৮৩ তারিখ হইতে সাময়িকভাবে বরখাস্ত হইয়াছেন। উহার বেতনক্রম ৫৬০ হইতে ৮২৫ টাকা এবং শ্রী এ রহমান, চতুর্থ শ্রেণীর কর্মচারী ; মাসিক বেতন ৬২১ টাকা ৭০ পয়সা।

ইহা ছাড়া স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের নিম্নলিখিত কর্মচারীরাও আংশিকভাবে রাজ্য হজ কমিটির কাজ দেখাশুনা করেন—

সাময়িকভাবে বরখাস্ত শ্রী আর আমিনের কাজ দেখাশুনা করেন শ্রী এ রায়, উচ্চবর্গীয় সহায়ক। তিনি এই অতিরিক্ত কাজের জন্য মাসিক বেতন ছাড়াও মাসিক ১২০ টাকা ভাতা পান।

এছাড়া শ্রী এন মজুমদার, মুদ্রলেখক (টাইপিস্ট) নিজস্ব বেতন ছাড়া ৭৫ টাকা ভাতা পান।

শ্রীসুধীর পাত্র এবং শ্রীরবিন চৌধুরী, চতুর্থ শ্রেণী কর্মচারিবৃন্দ, তাঁহাদের নিজস্ব বেতন ছাড়াও ৪০ টাকা ভাতা পান।

এছাড়া মহাকরণের বাহিরের চারজন কর্মচারীও এই কমিটিতে অস্থায়ী ভাবে কাজ করেন। তাহাদের নাম ও বেতন নিম্নরূপ ঃ—

(১) শ্রীজেয়াউদ্দিন আনোয়ার – দৈনিক বেতন ২২ টাকা।

(২) শ্রীসৈয়দ আলাউদ্দিন – দৈনিক বেতন ২২ টাকা।

(৩) শ্রীআবদুল হামিদ—প্রতি অর্ধদিনের বেতন ১১ টাকা।

(৪) শ্রীমেহমুদ আলম আনসারি—দৈনিক বেতন ২২ টাকা।

কাজের অতিরিক্ত চাপের জন্য স্বরাষ্ট্র বিভাগের দুজন কর্মচারী শ্রী কে গুহ (উচ্চবর্গীয় সহায়ক) এবং শ্রীজামালউদ্দিন মল্লিককেও (মুদ্রলেখক) আংশিক সময়ের জন্য নিযুক্ত করা হইয়াছে। তাঁহারা এ জন্য যথাক্রমে মাসিক ৬০ টাকা এবং মাসিক ১০০ টাকা অতিরিক্ত ভাতা পান।

প্রসঙ্গতঃ উল্লেখ্য যে স্থায়ী কর্মচারীদের বেতন এবং আংশিক কর্মচারীদের ভাতা এই হজ কমিটি বহন করেন।

(গ) বর্তমান বৎসরে সমুদ্রপথে হজে যাওয়ার জন্য পশ্চিমবঙ্গে মোট ৪,৫০০ দরখাস্ত ফরম বিলি করা হইয়াছে। আকাশ পথে যাওয়ার জন্য কোন ফরম বিলি এখনও করা হয় নাই। শীঘ্র করা হইবে।

(ঘ) হ্যাঁ, রাজ্য কমিটির ১২-১০-৮৩ তারিখের সিদ্ধান্ত অনুযায়ী ইচ্ছুক হজ তীর্থযাত্রীদের নিকট হইতে কলকাতাস্থ একটি হজভবন নির্মাণের জন্য মাথাপিছু কুড়ি টাকা হিসাবে আদায় করা হইতেছে।

[ 1-40—1-50 p. m. ]

### Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received five notices of adjourment motion. The first is from Dr. Ambika Banerjee which deals with the subject of reports of the Director General of Police, Calcutta Police Commissioner and Central Intelligence Agency criticising the role of a prominent Left Front leader. The second is from Shri Deoki Nandan Podder which deals with the subject of alleged police excesses in the Garden Reach area. The third is from Shri Abdul Mannan which deals with the subject of reported appointment of Special Officers by the Calcutta High Court in connection with the Garden Reach incident. The fourth is from Cr. Manas Bhunia which deals with the subject of acute scarcity of drinking water in Midnapur nistrict and the last one is from Shri Kashi Nath Mishra which deals with the subject of terror prevailing in Garden Reach and its adjoining area.

The Members may raise the matter of the first, second, third and the last motions during discussion on the Police Budget. The subject matter of the fourth motion is not such which calls for adjournment of the House.

I, therefore, withhold consent to all the above motions. One Member of the „arty may, however, read out the text of the motion as amended.

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** I have received 9 notices of Calling Attention, namely :—

1. Mysterious death of Shri Sambhu Mmkherjee of Sanchayita Investment Trust—Shri Sachin Sen.
2. Alleged murder of one Ramanath Chakraborty, a Congress worker at Domragachhba, Hooghly on 25.3.84 –Shri Abdul mannan.

3. Reported attack on the holy temple of ISCON of Mayapur, Nadia— —Shri Dhirendranath Sarkar.
4. Alleged refusal of the Reserve Bank of India to receive cheque from West Bengal Government—Shri Jayanta Kumar Biswas.
5. Reported harassment of the Finance Minister, Government of India at Burdwan Town on 26.3 84—Dr. Manas Bhunia and Shri Abanti Mishra.
6. Deplorable condition of Calcutta and Haldia Ports—Shri Kashinath Mishra.
7. Alleged Police excesses on the innocent people at Garden Reach. and tits adjoining areas—Shri Asok Ghosh.
8. Alleged submission of false certificate of M.A. by the Principal of Jiagand —Shri Amalendra Roy.
9. Apprehensive communal disturbances for proposed Islamic University— —Shri Saral Deb.

I have selected the notice of Shri Sachin Sen on the subject of mysterious death of Shri Sambhu Mukherjee of Sanchayita Investment trust.

The Minister-in-charge will please make a statement to-day, if possible or give date.

**Shri Patit Paban Pathak :** On 2nd April, Sir.

**Dr. Manas Bhun'a :**—Sir, I rise on a Point of Information.

**Mr. Speaker :** Let me finish my other business first, then I will here your point of information.

Now I call upon the Minister-in-charge of Health and Family Welfare (Rural Water Supply) Department to make a statement on the subject of scarcity of drinking water in Arambagh due to non-functioning of the tube-wells. Attention called by Shri Abdul Mannan on the 20th March, 1984.

## গ্রামীন জল সরবরাহ দপ্তরের মন্ত্রী মহোদয়ের বক্তব্য

**শ্রীকমলকান্তি গুহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্রামীন জল সরবরাহ কার্য্যসূচীর মাধ্যমে এবং ঐ বাবদ বাৎসরিক বাজেট বরাদ্দের পরিমাণ সাপেক্ষে প্রতি বৎসর পানীয় জলের নলকূপ বা কূপ খনন এবং পুনর্খনন করার ব্যবস্থা করা হয়। এই কার্য্য-সূচীর প্রাথমিক লক্ষ্য প্রতি ৩০০ জন পিছু ১টি নলকূপ অথবা জল উৎসহীন প্রতি

গ্রামে অন্তত ১টি জল উৎস স্থাপন। গ্রাম এলাকায় নলকূপ প্রোথনের দায়িত্ব পঞ্চায়েত সমিতিগুলি প্রতিপালন করেন। এ কাজের জন্য জনস্বাস্থ্য দপ্তরের প্রয়োজনীয় অর্থ বরাদ্দ ন্যূনতম প্রয়োজন ভিত্তিক প্রকল্প খাতে করে থাকেন এবং কারীগরী সাহায্য প্রদান করেন।

এছাড়া প্রতি বৎসর নলকূপ মেরামতি বাবদ ও প্রতি ব্লকে অর্থ বরাদ্দ করা হয়। এ বরাদ্দকৃত অর্থ থেকেই নলকূপ/কূপগুলি মেরামত করা হয়ে থাকে। এ বাবদ ১৯৮০-৮১ সাল হইতে আরামবাগ মহকুমার ব্লকপ্রতি মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ নীচে দেওয়া হল।

| | | | |
|---|---|---|---|
| ১৯৮০-৮১ | ... | ব্লক প্রতি | ৮,০০০˙০০ টাকা |
| ১৯৮১-৮২ | ... | ব্লক প্রতি | ১৫,০০০˙০০ টাকা |
| ১৯৮২-৮৩ | ... | ব্লক প্রতি | ৫,৫০০˙০০ টাকা |
| ১৯৮৩-৮৪ | ... | ব্লক প্রতি | ১৩,৫০০˙০০ টাকা |

নলকূপগুলি / কূপগুলির মেরামতির দায়িত্ব ও পঞ্চায়েত সমিতিগুলিতে ন্যস্ত। অকেজো হয়ে থাকলে পঞ্চায়েত সমিতির অধীনে জনস্বাস্থ্য বিভাগের যে স্কোয়াড়-গুলি কাজ করছে তার দ্বারা পঞ্চায়েত সমিতিগুলি নলকূপগুলি মেরামত করেন। যাইহোক রাজ্য সরকার নিজেদের আর্থিক ক্ষমতার মধ্যে আরামবাগ মহকুমার জল সংকট মোচনের জন্য সর্বতোভাবে চেষ্টা করছেন।

এতৎসত্ত্বেও জনস্বাস্থ্য অধিকারের মুখ্য বাস্তুকারকে আরামবাগ মহকুমার নলকূপগুলির বর্তমান অবস্থা সরেজমিনে তদন্ত করে একটি বিশদ বিবরণ দিতে বলা হয়েছে। ৪ লক্ষ ১৫ হাজার টাকা হুগলী জেলার জন্য আরো বাড়তি বরাদ্দ করেছি। আশা করি এই ৪ লক্ষ ১৫ হাজার টাকা থেকে জেলাপরিষদ প্রয়োজনমত অর্থ আরামবাগ মহকুমা ব্লকগুলিতে বরাদ্দ করবেন।

**Mr. Speaker:** I call upon the Minister-in-charge of Local Government and Urban Development Department to make a statment on the subject of acute scarcity of drinking water in Kharagpur.

( Attention called by Shri Gyan Sing Sohanpal on the 21st March, 1984.)

**Shri Prasanta Kr. Sur :** Sir, The present population of Kharagpur Municipality is about 1,53,000. Piped Water Supply Scheme sanctioned under 3 different schemes during the past ten years and executed by the P. H. Engineering Deptt. to supply water to a population of about 66,000. The supply is made from 5 different Head Works through tubewell. Population served and the quantity of water presently being supplied daily from each of the Head Works are as indicated below :—

| Name of the Zone | Population in the Zone | Daily supply ( Gallons ) |
|---|---|---|
| INDA | 12,000 | 1,28,000 |
| MALANCHA | 40,000 | 2,24,000 |
| AYMA | 4,500 | 1,28,000 |
| TALBAGICA | 7,200 | 50.000 |
| ARAMBATI | 2,600 | 20,000 |
| | 66,330 | 5,50,000 |

2. The per-capita supply works out to about 8.3 gallons only is well bellow the minimum of 20 g.p.c.d. Besides only a part of the population is being served. There is no piped water supply arrangement for about 57% of the population within the Kharagpur Municipality.

3. Under the drought relief scheme sanctioned for the Municipality by the Government in G.O. No. H/PHE-1/781/5D-26/83 dated 12.5.83 there is provision for construction of 4 large deep tubewells for supply to the Inda, Malancha and Ayma Zones. Out of the 4 tubewells sanctioned 2 have already been constructed departmentally. Arrangements are being made to install pumping machinery in them. The construction of 3rd tubewell is in progress. It is expected that the benefit of the 2 tubewells would be derived during the summer months of 1984. These tubewells would help in maintaining the existing supply since the yield from the tubewells sunk presently have been going down.

4. Upon request from the Chairman, Kharagpur Municipality the Superintending Engineer, western Circle has taken up preparation of a scheme for supplying drinking water to Debalpur,

*part of Panchberia and part of Srikrishnapur* within the municipal *limits. These* are areas not covered so far. The scheme has been prepared with tubewell as the source to serve a population of about 18,000 at an estimated cost of Rs. 25 lakhs. The scheme is under submission to the Government from the P.H. Engineering Deptt.

5. It is considered that tubewells are not a permanent source for solution of the problem of drinking water supply in the Kharagpur region. There was a proposal to prepare a comprehensive water supply scheme for supplying drinking water to Kharagpur region from the Subarnarekha barrage project. The I. & W. Deptt. is reluctant to allow the water to be drawn from the Subarnarekha for drinking water supply in view of commitments to agriculture. In view of this it has been decided that an interim scheme would be prepared by the P.H. Engineering Deptt. for supplying about 6 mgd of water utilising the sub-surface water in the bed of the river Kangsabati which is very near the Kharagpur town. Investigations have already been made in the river bed of Kangsabati at a suitable site and it has been considered by the P.H. Enginering Deptt. that 6 mgd of water would be available throughout the year from the river bed of Kangsabati. It is expected that the interim scheme would be submitted by the P.H. Engineering Deptt. within this year.

**Mr. Speaker :** It may be circulated.

## REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE

**Mr. Speaker :**—Now I beg to present the Thirty-eighth report of the Business Advisory Committee which met me in my Chamber on 23rd and 26th March, and recommended the following programmes :

Wednesday, 28-3-84...(i) Demand No. 52 [305—Agriculture, 505 —Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings) and 705—Loans for Agriculture (Excluding Public Undertakings)]—4 hours.

(ii) The West Bengal Appropriation Bill, 1984 (Introduction. Consideration and Passing)—$\frac{1}{2}$ hour.

(iii) The West Bengal Standards of Weights and Measures (Enforcement) (Amendment) Bill, 1984 (Introduction, Consideration and Passing –½ hour.

Thursday, 29-3 84...(i) (a) The West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1984 (Introduction)

(b) Discussion on Statutory Resolution—Notice given by Shri Kashinath Misra.

(c) The West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1984 (Consideration and Passing—1 hour).

(ii) The Calcutta University (Amendment) Bill, 1984 as reported by the Select Committee (Consideration and Passing)—4 hours.

Friday, 30-3-84...(i) Demand No. 31 [276 - Secretariat—Social and Community Services]

(ii) Demand No. 34 [277—Education (Excluding Sports and Youth Welfare), 278 - Art and Culture and 677—Loans for Education Art and Culture (Excluding Sports and Youth Welfare)]

(iii) Demand No. 35 (279—Scientific Services and Research)—4 hours.

Monday, 2-4-84...Demand No. 21 [255—Police]—4 hours.

Tuesday, 3-4-84...(i) Demand No. 22 [256—Jails 2 hours,

(ii) Demand No. 46, [288 - Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes)]

(iii) Demand No. 49 [296—Secretariat—Economic Services]—2 hours.

Wednesday, 4-4-84...(i) Demand No. 66 [332—Multipurpose River Projects, 333—Irrigation, Navigation, Drainage

and Flood Control Projects, 532—Capital Outlay on Multipurpose River Projects and 533- Capital Outlay on Irrigation, Navigation, Drainage and Flood Control Projects]—3 hours.

(ii) Demand No. 53 [306—Minor Irrigation, 307--Soil and Water Conservation, 308—Area Development, 506 —Capital Outlay on Minor Irrigation, Soil Conservation and Area Development and 706—Loans for minor Irrigation, Soil Conservation and Area Development]— I hour.

Thursday, 5-4-84...(i) Demand No. 7 [229—Land Revenue and 504—Capital Outlay on Other General Economic Services]—4 hours.

Friday, 6-4-84....(i) Demand No. 25 [259 Public works, 277—Education (Sports) (Buildings), 277—Education (Excluding Sports and Youth Welfare) (Buildings , 278—Art and Culture (Buildings), 280—Medical (Buildings), 282—Public Health. Sanitation and Water Supply (Excluding Prevention of Air and Water Pollution and Swerage and Water supply), 293—Housing (Buildings), 287—Labour and Employment ( Buildings ), 288—Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Back ward Classes) (Buildings), 295—Other Social and Community Services (Zoological and Public Gardens) (Buildings), 305—Agriculture (Buildings), 309 —Food (Buildings), 310—Animal Husbandry (Buildings). 311—Dairy Development (Buildings), 320—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings), 459—Capital Outlay on Public Works, 477—Capital Outlay on Education, Art and Culture (Sports) (Buildings), 477—Capital Outlay on Education, Art and Culture (Youth Welfare) (Buildings), 477—Capital Outlay on Education, Art and Culture

(Excluding Sports and Youth Welfare) (Buildings), 480 – Capital Outlay on Medical (Buildings), 481—Capital Outlay on Family Welfare (Buildings), 482—Capital Outlay on Public Health, Sanitation and Water Supply (Buildings), 483--Capital Outlay on Housing (Buildings), 485— Capital Outlay on Information and Publicity (Buildings), 495—Capital Outlay on Other Social and Community Services (Buildings), 509—Capital Outlay on Food (Buildings), 510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings), 511—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings), 514—Capital outlay on Community Development (Panchayat) (Buildings), 520—Capital Outlay on Industrial Research and Development (Excluding Public Undertakines and Closed and Sick Industries) (Buildings), and 521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings).

(ii) Demand No. 70 (337—Roads and Bridges, 537—Capital Outlay on Roads and Bridges and 737—Loans for Roads and Bridges).

(iii) Demand No 39 (283—Housing, 483—Capital Outlay on Housing and 683—Loans for Housing) 4—hours.

N B There will be no Mention Cases on Thursday the 29th March, 1984.

I would now request the Minister-in-charge of Home (Parliamentary) Affairs to move a motion for acceptance of the House.

[1-45-1-55 p. m.]

**শ্রীপতিতপাবন পাঠক** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য উপদেষ্টা সমিতির ৩৮তম প্রতিবেদনে যা সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য সভায় প্রস্তাব পেশ করছি।

**মিঃ স্পীকার :**—আশা করি এই প্রস্তাবে কারোও আপত্তি নেই। ( মাননীয় সদস্যরা সমর্থন জানালেন ) অতএব প্রস্তাবটি গৃহীত হলো।

**ডাঃ মানস ভুইঞা :**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিধানসভায় বিভিন্ন রাজনৈতিক দলের নেতা, দেশপ্রেমিক, সাহিত্যিক প্রভৃতি মানুষের জীবনাবসান হলে এই সভায় শোক প্রস্তাব গ্রহণ করা হয়। কিন্তু আমি লক্ষ্য করেছি, ৩০ দশকের প্রথিতযশা শিল্পী এবং গায়ক শ্রীরবীন মজুমদারের দেহাবসানের পরে এই সভায় শোক প্রস্তাব গ্রহণ করা হয়নি। এটা গ্রহণ করা উচিৎ ছিল। আশা করি, এটা গ্রহণ করবেন এবং আমার মনে হয় সভার সদস্যরা কেউ আপত্তি করবেন না।

**মিঃ স্পীকার :**—ঠিক আছে আমি দেখবো।

**ডঃ অশোক মিত্র :**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, রবীন মজুমদারের নাম ঢোকানো উচিৎ ছিল। আমার মনে হয় আরোও একটা ভুল হয়েছে। শ্রদ্ধেয় পণ্ডিত সাহিত্যিক শ্রীনলিনীকান্ত গুপ্ত সম্প্রতি প্রয়াত হয়েছেন। তাঁর নামও উল্লেখ করার প্রয়োজন।

**মিঃ স্পীকার :** ঠিক আছে, আমি দেখবো।

## MENTION CASES

**শ্রীধীরেন্দ্র নারায়ণ রায় :**- মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পশ্চিম বাংলার বিভিন্ন জেলায় রান্নার কয়লার খুবই অভাব। মুর্শিদাবাদ জেলাতেও এই অভাব চলছে। এর কারণ কি? গণিখান চৌধুরী মহাশয় যখন শক্তিমন্ত্রী দিলেন তখন তিনি একটি পলিসি করেছিলেন। পলিসি হচ্ছে, কয়লা খনি থেকে বিভিন্ন ড্যাম্পে কয়লা আসবে। সেইসব ড্যাম্প থেকে ডিলাররা নেবেন এবং ডিলারদের কাছ থেকে খুচরো বিক্রেতারা নেবেন। বিভিন্ন জেলায় এইরকম ড্যাম্প রয়েছে। গণিখান চৌধুরী মহাশয় তাঁর নিজের পছন্দমত হীরের টুকরো এবং সোনার চাঁদ ছেলেদের ঐসব ড্যাম্পের জন্য পারমিশান দিয়েছেন। মুর্শিদাবাদ জেলায় যে ড্যাম্প আছে, গণিখান চৌধুরী মহাশয় তার লাইসেন্স দিয়েছেন। কিন্তু তারা কয়লা আনছেন এবং ড্যাম্পে না এসে বাইরে বিক্রি করে দিচ্ছেন। সেইজন্য মুর্শিদাবাদ জেলায় কয়লার প্রচণ্ড অভাব। তিনি মুর্শিদাবাদ জেলার ডাকুড়িতে যাকে লাইসেন্স দিয়েছেন তিনি হচ্ছেন জনাব আব্দুস সাত্তারের ছেলে। আমি পশ্চিমবঙ্গ সরকারকে অনুরোধ করবো, বিশেষভাবে এই ব্যাপারটি দেখুন এবং দেখে লাইসেন্স ক্যানসেল করে অন্য লোককে দেওয়া হোক।

**শ্রীঅশোক ঘোষ** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভায় একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। মাত্র গতকাল এই সভায় আমাদের দলের অনেক সদস্য গত ২ দিন আগে যাদবপুর বিশ্ববিদ্যালয়ে রেলমন্ত্রী গণিখান চৌধুরী মহাশয় যখন অনুষ্ঠানে যাচ্ছিলেন তখন তাঁর বিরুদ্ধে যে ধরণের বিক্ষোভ এবং কালো-পতাকা প্রদর্শন করা হয়েছে এই সভায় তা জানানো হয়েছে। আজকে প্রভাতী সংবাদপত্রে লক্ষ্য করেছেন, ( যুগান্তর পত্রিকায় ) প্রথম পাতায় আছে, "প্রণব বিক্ষোভের মুখে"। আমি বলতে চাইছি, কেন্দ্রীয় অর্থমন্ত্রী বর্দ্ধমানে যাচ্ছিলেন, তাঁর ট্যুর প্রোগ্রাম নিশ্চয়ই রাজ্যসরকারের প্রশাসনে আছে।

কেন এই প্রশাসন এতটুকু তৎপর হল না ? এই প্রশাসনের তরফ থেকে কেন আগে থেকে খবর গেল না যে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির কর্মীরা বিক্ষোভ দেখাতে পারে, তাঁর গাড়ী ভাংচুর করতে পারে, তাঁর বিক্ষোভের মুখে পড়ার সম্ভাবনা আছে। ডি· এম· এ্যাডিসন্যাল এস· পি., এ. ডি, এম· প্রায় ২ ঘণ্টা বাদে সেখানে গিয়ে তবে তাঁকে ঘেরাও মুক্ত করেন। একে একে এই বরণের ঘটনা ঘটে চলেছে। বামফ্রণ্ট সরকারের মন্ত্রীরা কেন্দ্রীয় মন্ত্রীদের সঙ্গে এইরকম ব্যবহার করে চলেছেন। পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী মহাশয় এত বেশী কেন্দ্রের বিরুদ্ধে বিষোদ্গার করেছেন—তিনি বলেছেন পশ্চিমবঙ্গ দুবার প্রত্যাখ্যাত হয়েছে। আমার মনে হয় ডঃ অশোক মিত্র মহাশয়ের প্ররোচনায় এটা করা হয়েছে। এই ধরণের কাজ যদি চলতে থাকে, তাহলে পশ্চিমবঙ্গের মন্ত্রীরাও যেখানে যেখানে যাবেন সেখানেও সাধারণ মানুষ এই ধরণের বিক্ষোভ দেখাতে পারে। মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রী অপদার্থ, কেন্দ্রের মন্ত্রীরা যখন এখানে মিটিং করতে আসেন, তখন তিনি কোন ব্যবস্থা নিতে পারেন না, তাঁদের প্রোটেকসন দিতে পারেন না। ডি. এম., এ্যাডিসন্যাল এস. পি., এস· পি. সবাই দু ঘণ্টা পরে তবে সেখানে গিয়ে পৌছায়। আমি মুখ্যমন্ত্রী মহাশয়ের নিকট এর জন্য প্রতিকার দাবী করছি এবং হাউসে একটি বিবৃতির দাবী জানাচ্ছি যে কেন এ ধরণের কাজ করা হয়েছে ?

**শ্রীসত্যরঞ্জন বাপুলী** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা পয়েণ্ট অফ অর্ডার আছে।

**মিঃ স্পীকার** :—There is no point of order. Please take you seat.

( গোলমাল )

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস** ঃ—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাধ্যমিক শিক্ষা বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, এ বছর ছাত্র ভর্তির সমস্যার জন্য মাধ্যমিক বিদ্যালয় সমূহে—প্রত্যেকটি স্কুলে—সেকসান বাড়াতে হয়েছে। জুনিয়ার হাই, হাই স্কুল সর্বত্রই সেকসান বাড়াতে হয়েছে। কিন্তু সেই সঙ্গে শিক্ষকদের সংখ্যা বাড়ানো হয়নি, সেজন্য প্রত্যেকটি বিদ্যালয়ে শিক্ষক ঘাটতি চলছে। সারা রাজ্যের সম্বন্ধেই এই কথা প্রযোজ্য, তবে আমি মুর্শিদাবাদের ঘটনা জানি, আমি যে উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষক সেখানে ৩৫জন শিক্ষকের প্রয়োজন, কিন্তু এখন সেখানে মাত্র ১৯ জন আছেন। প্রতিটি স্কুলের খবর নিয়ে দেখেছি যে, প্রতিটি বিদ্যালয়ে শিক্ষকের ঘাটতি চলছে, এবং এর ফলে বিদ্যালয় সমূহে পঠন পাঠনের ক্ষেত্রে নানাভাবে বিঘ্ন সৃষ্টি হচ্ছে। সত্বর যদি শিক্ষক নিয়োগ না করা হয় এ্যাডিসন্যাল পোষ্ট স্যাংসন না করা হয়, টিচার্স স্যাংসন না করা হয়, তাহলে স্কুল ভালভাবে চলতে পারে না। সেজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি যে, অত্যন্ত দ্রুততার সঙ্গে এ্যাডিসন্যাল পোষ্টগুলিকে মঞ্জুরী দিয়ে স্কুলের পঠন-পাঠনকে অব্যাহত রাখতে সাহায্য করুন।

**শ্রীশান্তিমোহন রায়** ঃ - মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে হুগলী জেলার গোঘাট থানার অন্তর্গত কামারপুকুরে রামকৃষ্ণ-সারদামণি মহাবিদ্যালয় বলে যে মহাবিদ্যালয়টি আছে সেখানে শিক্ষক এবং অশিক্ষক কর্মচারীগণ গত ২০শে মার্চ থেকে আজ পর্যন্ত তাঁদের কর্মবিরতি পালন করে চলেছেন সেখানকার পরিচালন কমিটির কার্যকলাপের বিরুদ্ধে। আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং দাবী করছি যে তিনি যেন অবিলম্বে হস্তক্ষেপ করে একটা ব্যবস্থা করেন।

[ 1-55—2-05 p. m. ]

**শ্রীসুধাংশুশেখর মণ্ডল** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি উদ্বেগজনক ঘটনার উল্লেখ আমি করছি এবং সেদিকে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২৪ পরগণা জেলার হিঙ্গলগঞ্জ থানার অন্তর্গত নবীনগঞ্জ গ্রামের ২২ বছরের ছেলেকে পুলিশ ধরে নিয়ে গেছে। গত ২২.২.৮৪ তারিখের রাতে নবীনগঞ্জ গ্রামে গিয়ে হাসনাবাদের সি. আইর নাম বলে পুলিশের

পরিচয় দিয়ে সেই ছেলেটাকে ধরে নিয়ে গেছে। পরদিন হাসনাবাদ থানার ও. সি-র কাছে খোঁজ করতে শোনা গেল যে মহেশতলা থানা থেকে লোক এসেছিল, তারা নিয়ে গেছে। এবং হাসনাবাদ থানার সি. আই-র কাছে খোঁজ নিয়ে জানা গেল যে মহেশতলা থানায় মেসেজ পাঠিয়েছিলেন, কিন্তু খবরটা পেঁাছল না। তারপর আবার খোঁজ করে জানা গেল, ডোমজুর থানা থেকে এসে নিয়ে গেছে। তারপর থেকে আজ পর্যন্ত সেই ছেলেটির কোন সন্ধান পাওয়া যাচ্ছে না। এই ব্যাপারে ছেলেটির প্রতিবেশীরাও অত্যন্ত উদ্বিগ্ন। যাতে ছেলেটির সন্ধান পাওয়া যায় সেইজন্য আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়-এর কাছে ব্যবস্থা গ্রহণের জন্য আবেদন করছি।

**শ্রীকাশীনাথ মিশ্র** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি প্রাথমিক শিক্ষা-দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন বর্তমানে প্রাথমিক স্তরে পরীক্ষা প্রায় উঠেই গেছে। আর একটি ঘটনার মাধ্যমে বোঝা যায় যে পরীক্ষা বোধ হয় আর হবেও না। কেন না এতদিন পর্যন্ত প্রথম শ্রেণী থেকে ৪র্থ শ্রেণী পর্যন্ত অঙ্কের বইয়ের শেষে যে উত্তরমালা দেওয়া থাকতো, সেই উত্তরমালা এখনকার অঙ্কের বইয়েতে আর নেই। অঙ্কের কি উত্তর হবে ছাত্ররা জানতে পারছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে প্রাথমিক শিক্ষা-দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয়কে বলতে হবে, আজকে প্রথম শ্রেণী থেকে ৪র্থ শ্রেণী পর্যন্ত পরীক্ষা যখন দিতে হবে না, সেইজন্য তাদের অঙ্কও কষতেও হবে না এবং তার জন্যই বইয়ে উত্তরমালা আপনারা দেননি ? যেখানে মাধ্যমিক শ্রেণী পর্যন্ত উত্তরমালা দেওয়া থাকে, সেই অবস্থায় কেন প্রাথমিক স্তরের বইয়েতে উত্তরমালা দেওয়া হোল না—এর কারণ তদন্ত করা প্রয়োজন। সেই কারণে আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে এ-বিষয়ে অবিলম্বে তদন্ত করার জন্য অনুরোধ করছি।

**শ্রী আতাহার রহমান** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

ঘটনাটি হচ্ছে—মালদহ এবং মুর্শিদাবাদ এই দুটি জেলায় আমরা জানি কুটির শিল্পে সিল্ক উৎপাদন হয়। মালদায় সিল্ক সুতো তৈরী হয়, মুর্শিদাবাদে সুতো এবং সিল্কের কাপড় তৈরী হয়। আর যে অংশটা সিল্ক হিসাবে ব্যবহার হয় না, সেটা মট্‌কা সুতো এবং কাপড় তৈরী করতে ব্যবহার হয়। এই দুটি জেলার

৫টি থানার ২৬টি গ্রামে এই শিল্পে ছড়িয়ে আছে এবং মালিক হচ্ছে ২৭ জন। এরা সরকারের নিয়ম-কানুন না মেনে শ্রমিকদের বঞ্চিত করে মুনাফা লুটছে। এর প্রতিবাদে ১৪ হাজার শ্রমিক গত ২৩।৩।৮৪ তারিখ থেকে অনির্দিষ্ট কালের জন্য ধর্মঘট শুরু করে এর বিরুদ্ধে প্রতিবাদ জানাচ্ছে। মাননীয় স্পীকার স্যার, আপনার মাধ্যমে এই গুরুত্বপূর্ণ বিষয়টির প্রতি মাননীয় শ্রমমন্ত্রীরর দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে শ্রমদপ্তর এই ব্যাপারে হস্তক্ষেপ করে এই ধর্মঘট-এর মীমাংসা এবং শিল্প ও শিল্পীদের রক্ষা করেন তার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রীসাধন চট্টোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ণণ করছি। গরমকাল এসে গেছে, তারপরেও রেলওয়ে ট্রেনের ভিতর, বিশেষ করে লোকাল ট্রেনের ভিতর কোন পাখার ব্যবস্থা নেই। একে তো গাড়ির অভাবে মানুষকে গাদাগাদি করে যেতে হচ্ছে। তার উপর পাখার কোন ব্যবস্থা না থাকার জন্য সাধারণ মানুষকে দারুণ কষ্টভোগ করতে হয়। প্রতি বছর বাজেটে রেলের ভাড়া বাড়ানোর সময় নানা রকম সুযোগ সুবিধা দেবার কথা বলে মানুষকে আশ্বস্থ করা হয়। কিন্তু এইগুলি ধাপ্পাবাজী ছাড়া আর কিছুই নয়। তাই আমি আপনার মাধ্যমে এই বিষয়টা রেল কর্তৃপক্ষকে জানানোর জন্য মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীঅবন্তী মিশ্রঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। হুগলী জেলার বলাগড় থানার অন্তর্গত ডেমরগাছা গ্রামের একজন প্রান্তিক চাষী—সে গ্রামীণ শ্রমিক কংগ্রেসের সদস্য—রমানাথ চক্রবর্তী। গত ২৫.৩.৮৪ তারিখে সকাল ৯টার সময় স্থানীয় গ্রাম পঞ্চায়েত প্রধানের নেতৃত্বে কিছু সি-পি-এম কর্মী রমানাথ চক্রবর্ত্তীর বাড়ি ঘেরাও করে এবং তাকে তীর বিদ্ধ করে পিটিয়ে হত্যা করে। এইজন্য আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে নিবেদন করছি এবং দাবি করছি, অবিলম্বে এই বিষয়ে সক্রিয় ব্যবস্থা গ্রহণ করা হোক এবং দোষী ব্যক্তিদের গ্রেপ্তার করা হোক। আমার আরো দাবি হলো, এই রমানাথ চক্রবর্তীর স্ত্রী, পুত্র এবং কন্যার নিরাপত্তার ব্যবস্থা করা হোক এবং তাদের ভরণপোষণের জন্য সরকারী সাহায্য দেওয়া হোক।

**শ্রীপূর্ণচন্দ্র মালিকঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি।

সেই ঘটনাটা ইতিপূর্বে কংগ্রেস সদস্য শ্রীঅশোক ঘোষ মহাশয় লিখিত বিষয় নিয়ে উল্লেখ করেছেন। গত ২৫ তারিখে বর্দ্ধমান সহরে যে ঘটনা ঘটেছে সেটা হলো জি-টি- রোডের উপরে একটা লরী দূর্ঘটনায় ২ জন ছাত্র আহত হয়। এর প্রতিবাদে গতকাল কিছু ছাত্র রাস্তা অবরোধ করে। এখানে এই মিউনিসিপ্যাল স্কুলের সামনে তারা চেক পোষ্টের দাবি করে। এই সমস্ত কারণে সেখানকার যান-বাহন বন্ধ হয়ে যায়। সেই সময় কেন্দ্রীয় অর্থমন্ত্রী গুসকরা থেকে আসছিলেন এবং স্বাভাবিক কারণে তিনি আটকা পড়ে যান। এই খবর পেয়ে জেলা শাসক এবং অন্যান্য অফিসাররা ছুটে আসেন। সেই সময় নুরুল ইসলাম, যিনি সাক্তান বিধানসভার সদস্য ছিলেন এবং বর্দ্ধমানের কুখ্যাত গুন্ডা, তিনি জেলা শাসককে আক্রমণ করেন এবং তাকে চড় মারতে যান এবং জেলা শাসকের সঙ্গে অশালীন ব্যবহার করেন। সেইজন্য আমি এই ঘটনার ব্যাপারে অবিলম্বে তদন্তের দাবি করছি।

**মিঃ স্পীকার ঃ** যে মেম্বার এখানে থাকে না তার নাম নেওয়া যায় না, নামটা বাদ যাবে।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে গার্ডেনরিচের ঘটনাকে কেন্দ্র করে পুলিশের মধ্যে যে তান্ডবলীলা চলেছে এবং পুলিশ যেভাবে বিশৃংখলার সৃষ্টি করছে তার ফলে যে গার্ডেনরিচের জনসাধারণের জীবন বিপন্ন সেটা আজকে পরিষ্কার হয়ে গিয়েছে। পুলিশের মধ্যে এক শ্রেণীর লোক যারা সরকারের সাহায্যে পুষ্ট, সরকারী দলের কাছ থেকে সাহায্য পায় তারা আর কাউকে মানছে না। আজকে তার জন্য পশ্চিমবাংলার পুলিশ বিভাগ একেবারে ব্যর্থ। পুলিশের মধ্যে এমন অবস্থার সৃষ্টি হয়েছে যাতে মানুষের আর নিরাপত্তা নেই। গার্ডেনরিচ থেকে কয়েকজন লোক এসেছিল, তারা বলছে যে সেখানে পুলিশ অকথ্য ভাবে অত্যাচার চালিয়ে যাচ্ছে। সেখানে একটা সম্প্রদায়ের উপর অত্যাচার চালানো হচ্ছে। সেখানে যারা সংখ্যালঘু সম্প্রদায়, তাদের উপর অত্যাচার চালানো হচ্ছে। এবং তাদের গ্রেপ্তার করা হচ্ছে।

[2·05—2-15 p. m]

আজকে সংবাদপত্রে দেখলাম, প্রশান্ত শূর মহাশয় সেখানে গিয়েছিলেন এবং আলোচনা করেছেন। দূর্ভাগ্যের বিষয় তিনি সেখানে যাওয়ার পর দেখছি উত্তেজনা

বৃদ্ধি পাচ্ছে। উনি সেখানে গিয়ে কোন আলোচনা করেছেন কিনা জানি না। তবে এটা লক্ষ্য করছি যে, সেখানে সি. পি. এম, দলের লোক অকারণে গণ্ডগোল করছেন। কলকাতার বিভিন্ন জায়গায় সাম্প্রদায়িক দাঙ্গা বাধাবার জন্য পোষ্টার পড়ছে দেখছি। আমরা সেখানে গিয়ে শান্তি ফিরিয়ে আনার চেষ্টা করেছিলাম। মাননীয় অধ্যক্ষমহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে বলি, এটা নিয়ে ওখানে যে চক্রান্ত সৃষ্টির চেষ্টা চলছে, তা বন্ধ করুন। এটা নিয়ে কোন ছেলেখেলা করবেন না। মুখ্যমন্ত্রী বলেছেন, তিনি পুলিশ প্রশাসনে রদ-বদল করবেন। মাননীয় মুখ্যমন্ত্রীর কি ৭ বছর পরে ঘুম ভাঙল ? এতদিন পরে কি তিনি বুঝলেন পুলিশ বিভাগ কাজ করছে না ? এ বিষয়ে আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র বিভাগের মন্ত্রীমহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টাকে তিনি যেন লাইটলি না নেন। আলিপুর কোর্ট বন্ধ হতে বসেছে। ম্যাজিষ্ট্রেটরা কোর্টে এ্যাটেণ্ড করতে পারছেন না।

**মিঃ স্পীকার ঃ** আপনি তাড়াতাড়ি শেষ করুন।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ** স্যার, আমার এটা খুব ইমপর্টাণ্ট।

**মিঃ স্পীকার ঃ** যাঁরা মেনশান দিয়েছেন, তাঁদের সবার বিষয়ই ইমপর্ট্যাণ্ট।

**শ্রীসুভাষ গোস্বামী ঃ** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বাঁকুড়া জেলায় প্রাইমারী স্কুলে ভর্তির জন্য দরখাস্ত আহ্বান করা হয়েছে। সেই আবেদনের সঙ্গে আবেদনকারীকে ২ টাকা মূল্যের পোষ্টাল অর্ডার দিতে বলা হয়েছে। এই প্রসঙ্গে আমি জানাতে চাই যে, বাঁকুড়া জেলায় ৫ টাকার কম মূল্যের পোষ্টাল অর্ডার পাওয়া যাচ্ছে না। সেই কারণে বাধ্য হয়ে আবেদনকারীদের ৫, ৭ এমন কি ১০ টাকা মূল্যের পোষ্টাল অর্ডার দিতে হচ্ছে। আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই যে, তিনি যেন অবিলম্বে ডাক বিভাগের সঙ্গে যোগাযোগ করে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেন যাতে ২ টাকা মূল্যের পোষ্টাল অর্ডার পাওয়া যায়।

**শ্রীঅজিত বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র বিভাগের মন্ত্রীমহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল ( ২৬শে মার্চ ) বেলা ২-৩০ মিনিট থেকে ৩-৩৩ মিনিটের মধ্যবর্তী

সময়ে নৈহাটী এবং জগদ্দল থানার সংযোগ স্থলে সমাজবিরোধিরা ( ৩টি দল ) এক তান্ডব কান্ড ঘটায়। এই তান্ডবের ফলে সেখানকার মানুষ অতিষ্ট হয়ে ওঠেন। দীর্ঘ ১ ঘণ্টা সময় ধরে সমাজবিরোধীরা রাইফেলের গুলি ছোঁড়ে, বোমা মারামারি করে। বোমাবাজী'র ফলে অনেক বাড়ীর ঘরের টালি ভেঙ্গে গেছে। এই দীর্ঘ সময়ের মধ্যে পুলিশ সেখানে যায় নি—বলা যায় পুলিশ আসতে পারে না। ঘটনাটি ঘটেছে রেল লাইনের পূর্ব পার্শ্বে। সেখানে কোন পুলিশ ফাঁড়ি নেই। দীর্ঘদিন ধরে পুলিশের উচ্চ মহলের কাছে বারে বারে নানাভাবে আবেদন নিবেদন করেও কোন ফল হয়নি। যার ফলে ওখানে উপদ্রব প্রায় লেগেই থাকে। রেল লাইনের কয়লা ইয়ার্ডের কয়লা নিয়েই এই উপদ্রব ঘটে। এর ফলেই ওখানে সন্ত্রাস সৃষ্টি হচ্ছে। ওখানে অবিলম্বে একটি পুলিশ ফাঁড়ির ব্যবস্থা না করতে পারলে শান্তি শৃংখলা বিঘ্নিত হয়ে এক বিরাট আকার বিশৃংখলার সৃষ্টি হতে পারে। তাই আমি এ ব্যাপারে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীমহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীরবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে গত ১৬ই জানুয়ারী থেকে পশ্চিমবঙ্গের ৭টি জুট মিলে প্রায় ২॥ লক্ষ শ্রমিক লাগাতার ধর্মঘট করছেন।

জুট মিলের মালিকরা এবং তাদের এ্যাসোসিয়েশান ১৯৭৯ সালে যে ত্রিপক্ষীয় চুক্তি হয়েছিল তা তারা মানছে না। উপরন্তু কাজের বোঝা বাড়িয়েছে, ৪০।৫০ হাজার শ্রমিক ছাঁটাই করেছে। শ্রমিকদের নানা রকম দাবী দাওয়া নিয়ে সরকার আলোচনা করছেন, কিন্তু মালিকপক্ষ কোন রকম দাবী মানছে না। ২ মাস ১০ দিন হয়ে গেল প্রায় আড়াই লক্ষ শ্রমিক, তাদের পরিবার ধরলে ১২।১৪ লক্ষ হবে, আজ তারা অনাহারের মুখে। জুট মিলগুলির চারপাশে যেসব দোকান বাজার আছে তা আজ শ্মশানে পরিণত হতে চলেছে। আমার এই বক্তব্যের সংগে দল মত-নির্বিশেষে সকলেই একমত। প্রধানমন্ত্রীর যখন গরিবদের জন্য চোখের জল পড়ে, তখন তিনি জুটমিলগুলিকে জাতীয়করণ করে শ্রমিকদের অনাহারের হাত থেকে বাঁচান। আমি আপনার মাধ্যমে প্রধানমন্ত্রীর কাছে এই দাবী জানানোর অনুরোধ করছি।

**শ্রীঅম্বিকা ব্যানার্জী ঃ** স্যার, আমাদের শিক্ষামন্ত্রী বলেন যে তাঁর সময়ে শিক্ষা ব্যবস্থা যা হয়েছে তার নাকি কোন জবাব নেই, কোন প্রিসিডেন্স নেই। প্রিসিডেন্স

একটি মাত্র ক্ষেত্রে নেই যেটা হচ্ছে ম্যালপ্রাক্টিশ। পশ্চিম বাংলার কলেজে যেসমস্ত ম্যালপ্র্যাক্টিশ চলছে তার একটা উদাহরণ দিচ্ছি। খড়্গপুর কলেজে ক্লাস ১২ যে রেজাল্ট বের হয় তাতে কিরকম ম্যালপ্র্যাক্টিশ হয়েছে সেটা জানাচ্ছি। রোল ২৪-এর কথা বলবো—১৫টা রোল আমার কাছে আছে। যেখানে মার্কস অবটেনড ১৪ সেখানে দেয়া হয়েছে ১৬, ইংরাজীতে মার্কস অবটেন্ড ১৪ দেয়া হয়েছে ১৬, ফিজিক্সে ১৭ দেয়া হয়েছে ১৯, অঙ্কে ১৮ দেয়া হয়েছে ২০, বায়োলজিতে ১৭ দেয়া হয়েছে ১৮। টিচার্স কাউন্সিলে এটা তোলা হয়েছে এবং প্রিন্সিপল এটা এডমিট করেছেন। আমার বক্তব্য হচ্ছে, এ বিষয়ে একটা এনকোয়ারী করা হোক এবং যারা এই সমস্ত কাজ করেছেন তাঁদের বিরুদ্ধে ইমিডিয়েট ষ্টেপ নেয়া হোক।

**শ্রীসেখ ইমাজুদ্দিন**:—স্যার, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র সেচ বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কৃষিক্ষেত্রে জল সেচের জন্য বিদ্যুৎ চালিত পাম্পের উপর ট্যাক্স বাড়ান হয়েছে। বর্তমানে করা হচ্ছে ১১০০ টাকা। আগে নিয়ম ছিল পাম্পের সঙ্গে যে ফিডার থাকবে তাতে যেভাবে বিদ্যুত উঠবে সেই হিসেবে কর ধার্য করা হবে। কিন্তু সেই ফিডার ব্যবস্থা এখন তুলে দেয়া হয়েছে।

[2-15—2-25 p. m.]

স্যার, মিটার ব্যবস্থা তুলে দেবার ফলে চাষীরা দারুণ ক্ষতিগ্রস্ত হবে। আগে ৩০০ টাকা পর্যন্ত কর দিতে হোত, কিন্তু এখন ব্যবস্থা হয়েছে বার্ষিক ১১০০ টাকা কর দিতে হবে—বিদ্যুত যাক বা না যাক। আজকে লোডসেডিং প্রায়ই হচ্ছে, চাষীরা বিদ্যুত পাচ্ছে না, অথচ তাদের বার্ষিক ১১০০ টাকা দিতে হবে ট্যাক্স। আগে ব্যবস্থা ছিল যেমন যেমন মিটারে উঠবে সেই পরিমাণ টাকা দেবে। কিন্তু এখন একেবারে নির্দিষ্ট করে দেওয়া হচ্ছে বার্ষিক ট্যাক্স ১১০০ টাকা। আমি দাবী জানাচ্ছি এই নূতন ব্যবস্থা তুলে দেওয়া হোক।

**শ্রীমাধবেন্দু মোহান্ত**:—মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিম বাংলায় পাটের উৎপাদন নদীয়ায় বেশী। কিন্তু গত বছরের অভিজ্ঞতায় দেখেছি এক শ্রেণীর লোক এই পাট বীজ করায়ত্ব করে চোরা কারবার করে। আপনি শুনলে অবাক হবেন, ১০ টাকার বীজ, ৫০/৬০ টাকা পর্যন্ত বিক্রি করে। আমি অনুরোধ করছি,

পাটের মরশুম আসছে, কাজেই ন্যাশনাল সিড কর্পোরেশন এবং আরও যে সমস্ত বিশ্বস্ত প্রতিষ্ঠান আছে তারা পাটবীজ সংগ্রহ করে যেন পাটচাষীদের দেয়।

**মিঃ স্পীকার**:—একটি বিশেষ বিষয়ে আমি মানীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি লক্ষ্য করেছি মেনসনের সময় একই সাবজেক্ট—এর উপর একাধিক বক্তা বক্তব্য রাখছেন। এতে কি লাভ? আমি আপনদের জানিয়ে রাখছি ভবিষ্যতে এই জিনিস আমি এ্যালাউ করব না।

**Shri Abdur Rauf Ansari**: Mr. Speaker, Sir, I want to draw your attention to a news-item published today in the Ananda Bazar Patrika wherein it is stated about the indisciplne in police organisation. Sir, Indiscipline has spread in the Police Organisation lower down the bottom. Indiscipline is seen not only in the Police Organisation but also in other public utility services. Ultimately the common man will lose confidence in police as well as in other public utility services.

Sir, it is the political interference by the ruling parties who are responsible for this indiscipline. So through you I draw the attention of the Chief Minister for checking the indiscipline prevailing in the police administration and in other organisations.

**শ্রীবামাপদ মুখার্জী**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ ঘটনা আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টিতে আনছি। কাজোরা ডায়মন্ড ক্লাবের মেম্বার কৈলাশ মণ্ডল একজন কুখ্যাত সমাজবিরোধী এবং কয়লা চোরা-চালানের নায়ক। তার এগেনষ্ট-এ বহু কেস আছে অণ্ডাল থানায়। আশ্চর্য হবেন শুনে, এই ব্যাপারে অণ্ডাল থানায় এবং সি. আই অফিসে কোন রেজিষ্টি নেই। এর বিরুদ্ধে একটা কেস্ ছিল অণ্ডাল জি আর পি এস্, কেস্ নং ২, ডেটেড ৪-১-৭৪। শুধু তাই নয়, আর পি এফ মার্ডারের জন্য এর বিরুদ্ধে কেস্ আছে অণ্ডাল সেকসন ৩৬৪, ৩০২ এবং ২০১। আর একটা কেস্ আছে, অণ্ডাল পি এস্ কেস্ নং ৪৩ ডেটেড ২২-১-৮৪ এটা হচ্ছে কয়লা চুরি। অণ্ডাল পি এস্-এর তরফ থেকে ওর বিরুদ্ধে আরও একটা কেস আছে ২৪-৩-৮৪ তারিখে কয়লা চুরির ব্যাপারে। কয়লা ট্রাক নম্বর ও আর জি ২৮৩ ধরা পড়েছে। ওর একজন এ্যাসোসিয়েট যার নাম হচ্ছে দিলীপ চক্রবর্তী, এলিয়াস, জগু - সে কাজোরা পঞ্চায়েতে কংগ্রেস (ই)-র

সভ্য। এর বিরুদ্ধে যে কেস্ রসেছে তার নম্বর হচ্ছে, বাঁকুড়া পি এস্ কেস্ নম্বর ১৫, ডেটেড ২০-২-৮৪। এখানে আলু ট্রাক হাইজ্যাক করা হয়েছে এবং বাঁকুড়ায় সেটা ধরা পড়ে। এর বিরুদ্ধে আর একটা কেস্ আছে যার নম্বর হচ্ছে-২১, আণ্ডার অন্ডাল পি এস্, ডেটেড ২৪-৪-৮১। শুধু তাই নয়, ঘর জ্বালানোর জন্য এর বিরুদ্ধে আণ্ডার সেকসন ১৪৮, ১৪৯, ৩২৩, ৩২৪, এবং ৪৩৬ কেস্ রয়েছে। এই দিলীপ চক্রবর্তীর বিরুদ্ধে আরও অনেক কেস আছে। কেস নং ২ অণ্ডাল পি এস, ডেটেড ২৩-১-৮৪ এবং তার নামে মার্ডার কেসও আছে। এবং এর সংগে শত্রুঘ্ন বার্ণওয়াল জড়িত আছে কয়লা কেসে জড়িত আছে। আরও একজনও এই চক্রের সঙ্গে জড়িত আছে এবং তার নামে কেসও হয়েছে অণ্ডাল পি. এস.-এ ডেটেড ৮-৩-৮৪। তার নাম হচ্ছে শামশুল হক। এখানে যে ডায়মন্ড ক্লাব আছে যেটা কংগ্রেসের ক্লাব, ঐ ক্লাবের মেম্বার হচ্ছে ঐ কৈলাস মণ্ডল এবং তিনি কংগ্রেসে-আই-এর কর্মী। এই সমস্ত লোককে যদি রিভালবার দেওয়া হয় তাহলে নিরাপত্তা তো আর কোথায়ও থাকবে না। এই লোককে যে রিভালবার দেওয়া হয়েছে সেটা সারকেল ইন্সপেকটারের রেজিষ্টারে একেবারে মেনসেনই নেই। তাই আমার স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে অনুরোধ, যে পুলিশ অফিসার এই লোককে রিভালবার দিয়েছে তার বিরুদ্ধে শাস্তির ব্যবস্থা করা হোক এবং রিভালবারটি বাজেয়াপ্ত করা হোক।

**শ্রীশৈলেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। ইণ্টার্ণ রেলের মেন লাইনে হুগলী জেলায় ভদ্রেশ্বর এবং বৈদ্যবাটী মাঝখানে খুঁড়িগাছি জায়গায় একটি রেল ষ্টেশন নির্মানের জন্য ঐ এলাকার মানুষ দীর্ঘ দিন ১৯৭৬ সাল থেকে দাবী জানিয়ে আসছে। প্রয়াত লোকসভার সদস্য দীনেন ভট্টাচার্য্য মহাশয় বহু চেষ্টা করেছিলেন, কিন্তু সেই প্রস্তাব কার্যকরী হয় নি। এই মাসের ১৭ তারিখে লোকসভার সদস্য অজিত বাগ, রূপচাঁদ পাল এবং আমি, এই তিন জনে গিয়ে সেই এলাকা পরিদর্শন করি। ওখানে তিনটি চটকল ২টি ইঞ্জিনীয়ারিং কারখানা এবং একটি সুতা কল রয়েছে। এবং সেখানে প্রায় লক্ষাধিক লোক বসবাস করে। তবুও ওখানে একটা রেল ষ্টেশনের কোন ব্যবস্থা হচ্ছে না। যাতে ওখানে একটা রেল ষ্টেশন হয় তার জন্য আমি মন্ত্রী সভাকে উদ্যোগ গ্রহণ করে কেন্দ্রীয় রেল মন্ত্রীকে জানাতে অনুরোধ করছি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রী, স্বাস্থ্য দপ্তরের গ্রামীণ জল সরবরাহ দপ্তরের মন্ত্রী ও ক্ষুদ্র সেচ

দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে মেদিনীপুর জেলায় জলের একটা হাহাকার উঠেছে। যেমন সেচের জলের অভাব দেখা দিয়েছে, তেমনি পানীয় জলেরও হাহাকার দেখা দিয়েছে। আপনি শুনলে আশ্চর্য হবেন যে, এক গ্লাস জল ২৫ পয়সা করে বিক্রি হচ্ছে। এবং আমি বিশেষভাবে জানি, আমার এলাকা সবং থানায় ভীষণভাবে পানীয় জলের হাহাকার দেখা দিয়েছে। এবং ঐ থানার মোহাড়বাজার গ্রামে এক গ্লাস জল ২৫ পয়সা বিক্রি হচ্ছে এবং সেখানে অধিকাংশ নলকূপই শুকিয়ে গিয়েছে। আমার দৃষ্টিভঙ্গিতে আমি এটা বুঝেছি যে ইনডিসক্রিমিনেট ইন্সটলেসন অব স্যালো টিউবওয়েল এবং প্রপার ল্যাক অব আন্ডার গ্রাউন্ড ওয়াটার লেবেল স্টান্ড পাবলিসিটি, এই সব স্যালো টিউবওয়েলগুলি বসানোর জন্য। সেখানে বৈজ্ঞানিক ভিত্তিতে ব্যক্তিগত মালিকানায় ঐ সমস্ত স্যালো টিউবওয়েল বসানো হয় নি। এবং তা না হবার ফলে আণ্ডার গ্রাউণ্ড ওয়াটার নীচে নেমে গিয়েছে। তাই আজকে পানীয় জলের দারুণ অভাব দেখা দিয়েছে। এমন কি কোন কুয়োয় কোন জল পাওয়া যাচ্ছে না। তাই আমি বিশেষভাবে এর প্রতি কৃষিমন্ত্রী, গ্রামীন জল সরবরাহ দপ্তরের মন্ত্রী, ও ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি। তা না হলে এমন পরিস্থিতির সৃষ্টি হবে তখন আর তা মোকাবিলা করা সম্ভব হবে না। জলের ট্যাঙ্ক নিয়ে গ্রামে গ্রামে জল সরবরাহ করা সম্ভব নয়। সরকারের উচিত জরুরী কালীন ভিত্তিতে মেদিনীপুরে এবং আমার কেন্দ্র সবং থানায় যেসব নলকূপগুলি শুকিয়ে গিয়েছে তার সুব্যবস্থা করা। অবশ্য মন্ত্রী মহাশয় আমাদের কাছ থেকে লিষ্ট চেয়েছেন আমি আজই এই লিষ্ট দিয়ে দেবো।

[ 2-25 – 2-35 p. m. ]

**শ্রী সরল দেব** :—মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মারফৎ মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী এবং বিদ্যুৎ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮০ সালের ২৪শে ডিসেম্বর সান্তালডিতে ঠিকা মজুররা কাজের দাবীতে ধর্মঘট করেন এবং ২৮শে ফেব্রুয়ারী সেই ধর্মঘটী শ্রমিকদের উপর পুলিশ নির্বিচারে লাঠি চালায়। এতে ৬৮ জন পুরুষ শ্রমিক এবং ১১ জন মহিলা শ্রমিক আহত হয়। আবার উল্টে পুলিশ তাদের বিরুদ্ধে মামলা রুজু করেছে। সেই মামলা চলছে। ১৯৮০ সালের ৭ই জুলাই ঐ সান্তালডি'র কর্তৃপক্ষের সঙ্গে ঠিকা মজুরদের একটা চুক্তি হয়। সেই চুক্তিতে তারা বলে যে আমরা তাদের ধীরে ধীরে কাজে ফিরিয়ে নেব যোগ্যতা মোতাবেক। যাদের যেমন যোগ্যতা আছে, সেই

অনুসারে তাদের কাজে ফিরিয়ে নেব। কিন্তু দুর্ভাগ্য আজও তাদের কাজে ফিরিয়ে নেওয়া হয়নি। ইতিমধ্যে তাদের মধ্যে দুজন প্রাণ হারিয়েছেন। আজ সেই ঠিকা মজুররা এসপ্ল্যানেডে ইস্টে অবস্থান করছে। স্যার, ডি. সি. এল.-এ এই ধরণের ঘটনা ঘটেছিল এবং হলদিয়াতেও এই ধরনের ঘটনা ঘটেছিল। এই সরকার তাদের ধীরে ধীরে কাজেও নিয়ে নিয়েছেন। সেইজন্য আমি এই গুরুত্বপূর্ণ ব্যাপারে আপনার মারফৎ আমাদের বিদ্যুৎ দপ্তরের মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ দাবী করছি। ঐ শ্রমিকরা, যারা এসপ্ল্যানেডে ইস্টে অবস্থান শুরু করেছে পুরুলিয়া থেকে ৩০০ কিলো মিটার পথ এসে, অবিলম্বে তাদের দাবী মিমাংসার জন্য আপনার মারফৎ আমি আবেদন জানাচ্ছি।

**শ্রীশচীন্দ্রনাথ হাজরা** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার খানাকুল থানা থেকে কলকাতায় সরাসরি যোগাযোগের জন্য কোন সরকারী বাস, এমনকি বেসরকারী বাসও নেই। যাতে কলকাতার ধর্মতলা থেকে খানাকুলের গড়ের ঘাট পর্যন্ত সরকারী বাস চালানো যায়, সেই ব্যবস্থা করার জন্য আবেদন জানাচ্ছি, মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের কাছে।

**শ্রীসতীশচন্দ্র সিন্‌হা** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দেখেছেন, আমরা গত কয়েকদিন থেকেই এখানে গ্রামাঞ্চলে জলের যে বিরাট অভাব হচ্ছে, তার জন্য মেনশন করেছি এবং আমরা সন্তুষ্ট যে, মন্ত্রী মহাশয় তাঁর উত্তর দিয়েছেন এবং বলেছেন যে, কোথাও কোন স্পেসিফিক প্রবলেম থাকলে তাঁর দপ্তরে সেটা পাঠিয়ে দিতে। আমরা আশা করি, নিশ্চয়ই এই সমস্যার অবিলম্বে সুষ্ঠু সমাধান হবে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হবেন, আজকে আবার খরার প্রকোপ দেখা দিয়েছে গ্রামাঞ্চলে, এবং প্রায়ই বিভিন্ন জায়গায় ছোটখাট আগুন লাগছে। সেই আগুন লাগলে বহু ঘর বাড়ি নষ্ট হয়ে যাচ্ছে, ফলে গ্রামের অনেক মানুষ উদ্বাস্তু হয়ে যাচ্ছে এবং তাদের ইমিডিয়েট রিলিফ দেবার জন্য ত্রিপল, জামা, কাপড় বা জি. আর এর. গম দেবার ব্যবস্থা করা হোক। জি. আর. এর গম যেটা প্রত্যেক ব্লকে মজুত থাকার কথা, তা আদৌ কোন ব্লকে পাওয়া যায় না। অন্ততঃ আমার নির্বাচনী এলাকায় এই রকম দু একটি ঘটনা ঘটেছে এবং সেখানে এই ধরনের ত্রাণ সামগ্রী কিছু পাওয়া যাচ্ছে না। ফলে সেই সমস্ত গৃহহীন মানুষ গাছের তলায় গরমে—এখন বৃষ্টি অবশ্য পড়ছে না, এই গরমে রৌদ্রে তাদের বাস করতে হচ্ছে।

আমি ত্রাণমন্ত্রীকে আপনার মাধ্যমে অনুরোধ জানাবো যাতে অবিলম্বে, প্রত্যেক ব্লকে এই রকম ইমিডিয়েট নেসেসিটির জন্য যে সব ত্রাণ সামগ্রী দরকার, তা যেন তিনি পাঠান। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, এই জি. আর. দেবার ব্যাপারে— প্রত্যেক গ্রামাঞ্চলে কিন্তু আমরা দেখছি, জি. আর এর গমের পরিমাণ ক্রমশঃ কমে যাচ্ছে। তাও প্রায় ২-৪-৫ মাস পর পর যাচ্ছে এবং সেটা এত কম যে এখন গ্রামের লোকের কাজের অভাব, এই জি. আর না দিলে এবং এর পরিমাণ যদি না বাড়ানো যায়, তাহলে গ্রামাঞ্চলে দারিদ্র্য আরও বেশী করে দেখা দেবে এবং গ্রামের মানুষের অত্যন্ত কষ্ট হবে। আর একটা কথা বলতে চাই আপনার মাধ্যমে, আপনি শুনলে অবাক হয়ে যাবেন, আপনি জানেন যে এন. আর. ই. পি মাধ্যমে প্রায় প্রতিটি গ্রাম পঞ্চায়েতকে ১৫ হাজার টাকা দেওয়া হয়েছে এবং ৬০ কুইণ্টল গম দেওয়া হয়েছে। এই যে গম দেওয়া হয়েছে সেটা প্রায় এক বছর আগে জেলায় জেলায় পড়ে আছে এবং এতদিন পরে যখন সেই গম দেওয়ার কথা হলো, তখন কোন ডিলার সেই গম তুলতে রাজী হলেন না। কারণ সেই গমের কোয়ালিটি এত খারাপ হয়ে গেছে। সেই গম নিয়ে গিয়ে কোন মানুষকে দেওয়া, এটা অসম্ভব ব্যাপার। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার, সেই জন্য বলছি, এই ৬০ কুইণ্টল গম শেষকালে ঝাড়াই মাড়াই করে ২৯ কুইণ্টলে দাঁড়াচ্ছে। আজকে কেন্দ্রীয় সরকার গম দিচ্ছেন, সেই গম জেলায় জেলায় পাঠানো হচ্ছে, সেই ৬০ কুইণ্টল গম যেটা গ্রামের মানুষ পেতেন—আমি একটা ব্লকের, এক এক স্কেপের কথা বলছি, সেই ৬০ কুইণ্টল গম আজকে ৩০ কুইণ্টলে এসে দাঁড়াচ্ছে। বাকি ৩০ কুইণ্টল গম আজকে অখাদ্য গমে পরিণত হয়ে গেল। এতে কার ক্ষতি হলো, আমরা জানি না। সুতরাং এই অবস্থা যদি চলতে থাকে, তাহলে গম দিয়েও তো মানুষের অভাব পূরণ করা যাবে না। এই বিষয়ে বিশেষ ভাবে নজর দেবার জন্য অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনিতাইচন্দ্র আদক :**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলায় বাগনান ২নং ব্লকের অধীন বাপুরডহ গ্রামে ৬ শয্যার বিশিষ্ট একটি সাবসিডিয়ারি হেল্থ সেণ্টার হবার কথা ছিল। এই সেণ্টারটির জন্য গ্রামের লোকেরা জায়গা ও টাকা দিয়েছে। গ্রামের লোকেরা বহু আশা নিয়ে বসে আছে যে এই হসপিটালটি তাড়াতাড়ি তৈরী হয়ে যাবে। ২৫/৪/৮০ তারিখের মধ্যে ১০ লক্ষ ২৫ হাজার ৮২০ টাকার টার্গেট ধরা হয়। কিছুদিন পরে দেখা গেল হাসপাতালটি আর তৈরী হচ্ছে না। এর কারণ কি, ডিপার্টমেণ্টকে জানিয়েও কোন সদুত্তর পাওয়া যায় নি। এই

হসপিটালটি জনসাধারণের বহু আকাঙ্খিত হসপিটাল। এই হসপিটাল সম্বন্ধে অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করার জন্য মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীধীরেন্দ্রনাথ সরকার** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক স্তরের শিক্ষামন্ত্রী কান্তি বিশ্বাস মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আজকে প্রাথমিক স্তরের শিক্ষা ব্যবস্থা কোন পর্যায়ে গিয়ে দাঁড়িয়েছে সেটা আপনি নিশ্চয় জানেন। তার উপর আবার আর একটা অবস্থার সৃষ্টি হয়েছে। গত বছরও আমরা দেখেছি, এই বছর আবার দেখছি প্রাথমিক স্তরে অনিয়মিত ভাবে পাঠ্য-পুস্তক সরবরাহ করা হচ্ছে, বিশেষ করে ইতিহাস এবং ভূগোলের নূতন বই মোটেই পাওয়া যাচ্ছে না। তার ফলে এই সমস্ত স্কুলের ছাত্র-ছাত্রীরা সেই বিষয়ে জ্ঞানার্জন করতে পারছে না। এই সম্পর্কে বিভাগীয় মন্ত্রী যে কোন রকম ব্যবস্থা নিচ্ছেন না, সেটা খুবই দুঃখের কথা। আমি তাই বলতে চাই, অবিলম্বে কয়েক দিনের মধ্যে যুদ্ধকালীন পরিস্থিতির মত প্রাথমিক স্তরের স্কুলগুলিতে পাঠ্য-পুস্তক বিশেষ করে ইতিহাস, ভূগোল বই যাতে সরবরাহ করা হয় সেই বিষয়ে তিনি যেন উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন। স্কুলগুলিতে এমনিতেই পড়াশুনা হয় না, তার উপর আবার মধ্যাহ্ন কালীন খাবার দেবার ব্যবস্থা করা হয়েছে এই মধ্যাহ্নকালীন খাবারের ব্যবস্থা করতেই ছাত্রদের সময় চলে যায়, আদৌ কোন পড়াশুনা হয় না। কেন না স্কুলেই রান্না-বান্না করা হয়। তাই এই বিষয়টি অত্যন্ত গুরুত্ব দিয়ে দেখবেন যে, খাবারের সাথে সাথে পড়াশুনাও যাতে হয় সেদিকে একটু নজর দেবেন। আর বিভাগীয় পরিদর্শনের ব্যবস্থা যাতে থাকে সেটাও দেখবেন। স্কুলগুলিতে কোন রকম পড়াশুনা হচ্ছে না। শিক্ষক বিশেষ করে রাজনৈতিক দলের ক্যাডার - বাম ফ্রন্টের বিশেষ রাজনৈতিক দলের শিক্ষকরা মোটেই ক্লাস করছেন না, মধ্যাহ্নকালীন খাবারের নাম করে স্কুলে শুধু দলবাজী করছেন এবং পার্টি বাড়ানোর কাজ করছেন। অবিলম্বে স্কুলে পাঠ্য-পুস্তক পাঠানোর ব্যবস্থা করবেন।

(2-35—2-45 p.m.)

**শ্রীবঙ্কিমবিহারী মাইতি** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ৫।৩।৮৪ তারিখে মেদিনীপুর জেলার ভগবানপুর থানার বাসুদেববেড়িয়া গ্রাম-

পঞ্চায়েতের অধীন দঃ পাথরবেড়া গ্রামের শ্রীযোগেন্দ্রনাথ গিরির কন্যা সুমিত্রা গিরির সামাজিক প্রথায় অনুষ্ঠিত বিবাহ-বাসরে শ্রীশান্তিপদ জানা, শ্রীকান্ত শিট, জনার্দন শিট, মদন পাত্র, প্রদীপকুমার গিরি, গিরিধারী সাউ প্রভৃতি আরো কয়েকজন সমাজ-বিরোধী এবং গুণ্ডাদের নিয়ে এসে বর ও বরযাত্রীদের মারধোর করে এবং তাদের বিবাহ বাসর থেকে তাড়িয়ে দেয় এবং মেয়েকে ছিনিয়ে নিয়ে যাবার চেষ্টা করে। এদের হাতে বোমা, পাইপগান, লাঠি, তীরধনুক ইত্যাদি ছিল। এরা সবাই কংগ্রেসী গুণ্ডা এবং এদের মধ্যে কয়েকজন গ্রামপঞ্চায়েতের সদস্য। স্থানীয় গ্রামপ্রধান লোকনাথ বর্মন মেয়েটিকে উদ্ধার করেন। তারপর সেই মেয়েটির বাবা মা সেই বরের সঙ্গে তার বিয়ে দেন। গত ২২।৩।৮৪ তারিখে পুনরায় শ্রীযোগেন্দ্রনাথ গিরির বাড়ীঘর এবং ধান চাল লুঠ করা হয়েছে। পুলিশে ডাইরি করা হয়েছে, কিন্তু এখনও পর্যন্ত কাউকে গ্রেপ্তার করেনি। স্যার মেয়েটির ভাই একটি আবেদন করেছে, সেই আবেদনটি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে দিচ্ছি। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, অবিলম্বে দোষীদের গ্রেপ্তার করা হোক।

**শ্রীহবিবুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মুর্শিদাবাদ জেলার রঘুনাথগঞ্জ দু নং ব্লকের অধীন পদ্মার ওপারে একটি বিস্তীর্ণ এলাকা রয়েছে। সেই এলাকাটিতে প্রায় ৮/১০ হাজার লোক বসবাস করেন। বাংলাদেশ সরকার মহানন্দার তীর থেকে ভারত বাংলাদেশ সীমান্ত পর্যন্ত একটি বিরাট বাঁধ নির্মাণ করেছেন। এর ফলে, স্যার, বর্ষার সময় বন্যার জল বাংলাদেশ থেকে এসে এই চরের উপর দিয়ে যাচ্ছে এবং তাতে ঐ ৮/১০ হাজার লোকের জীবন বিপন্ন হয়ে পড়ছে। তা ছাড়া স্যার, সেখানকার ৮/১০ হাজার একর জমি পলি জমিতে বালি পড়ে সেই জমি অনাবাদী হতে চলেছে। স্যার, আমার দাবী, সরকার থেকে এক্সপার্ট পাঠিয়ে এই ঘটনাটির তদন্ত করা হোক এবং ঐ ৮/১০ হাজার লোক এবং ঐ ৮/১০ হাজার একর জমি যাতে রক্ষা পায় তার ব্যবস্থা করা হোক। আমাদের এলাকায় একটি বাঁধ নির্মাণ করে ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীদেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি

আকর্ষণ করছি। স্যার, আমার এলাকায় বেলুন ধামাসিন গ্রামপঞ্চায়েত এলাকার ধামাসিন গ্রামে খরাজনিত অবস্থার জন্য পানীয় জলের সংকট দেখা দিয়েছে। পুকুরের জল প্রায় দূষিত হয়ে গিয়েছে এবং তার ফলে সেখানকার মানুষের পায়খানা ও রক্তপায়খানা হচ্ছে। এর ফলে দু-তিনজন শিশুর মৃত্যু হয়েছে—একটি শিশু ২॥ বছর বয়স এবং আর একটির ৩ বছর বয়স। একটি ছেলে এবং আর একটি মেয়ে সেখানে মারা গিয়েছে। তাছাড়া চারজন চুঁচুড়া সদর হাসপাতালে মৃত্যুর দিন গুণছে। এছাড়া ঐ গ্রামের আরো ৮/১০ জন লোক এই রোগে আক্রান্ত হয়েছে। আমার অনুরোধ, স্বাস্থ্য দপ্তর এ বিষয়ে নজর দিন এবং ঐ গ্রামে ও তার আশেপাশের গ্রামে এই রোগ যাতে ছড়িয়ে না পড়ে তারজন্য উপযুক্ত ব্যবস্থা নিন।

## PRESENTATION OF THE FORTH AND FIFTH REPORTS OF THE COMMITTEE OF PRIVILEGES.

**Mr. Deputy Speaker** ( Shri Kalimuddin Shams ) : Mr. Speaker Sir, I beg to present the Fourth and Fifth Reports of the Committee of Privileges ( 1982-84 )

**Mr. Speaker :** I have received an application under Rule 226 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly from Shri Satya Ranjan Bapuli, Shri Subrata Mukherjee and Shri Abdul Mannan expressing their intention to raise a motion of privilege. I request Shri Bapuli to move his motion.

**Shri Satya Ranjan Bapuli :** Mr. Speaker, Sir, under Rule 226 of the Rules of Procedure and Conduct of Business in the west Bengal Legislative Assembly I give notice of our intention to raise a question of privilege in the House to-day.

Sir, the question of privilege arises out of the folowing.

**Shri Dipak Sengupta :** Sir, I rise on a point of information

**Shri Satya Ranjan Bapuli :** Sir, untill now he does not know what I am going to say. I do not know how can he interrupt me in this fashion. It is most unfortunate.

( noise )

(Shri Dipak Sen Gupta rose to speak)

Please do not lose your temper. You can lose your temper in the field but this is not the place to lose your temper, I remind you.

**Shri Dipak Sengupta :** Sir, I rise on a point of order.

**Mr. Speaker :** Let Shri Bapuli formulate his points. I will hear your point of order later.

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুবই দুঃখের বিষয় যে আমাদের মাননীয় সদস্য, তিনি ডেপুটি স্পীকার, কলিমুদ্দিন সামস, তার সম্পর্কে কয়েকটি সংবাদপত্রে যেমন-ক্যালকাটা সিটি এডিশন অব ষ্টেটসম্যান ডেটেড ২৬.৩.১৯৮৪, একটি সংবাদ বেরিয়েছে, যে সংবাদটা অত্যন্ত বেদনা-দায়ক। এই সংবাদটি ষ্টেটসম্যান কাগজে যদি লেখা হয় তাহলে ষ্টেটসম্যান-এর বিরুদ্ধে প্রিভিলেজ হবে। এটা আরো গুরুত্বপূর্ণ যে বামফ্রন্টের একটা মিটিং হয়েছিল, সেখানে মাননীয় মুখ্যমন্ত্রী উপস্থিত ছিলেন। মাননীয় মুখ্যমন্ত্রী যেখানে উপস্থিত ছিলেন, সেখানে কাগজে এই রকম খবর বেরিয়েছে। সংবাদপত্রের হেডিং হচ্ছে, The Conduct of Mr. Kalimuddin Shams, Deputy speaker, West Bengal Legislative Assembly was also discussed at the meeting. মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য পরিষ্কার। লেফ্‌ট ফ্রণ্ট পার্টির মিটিংয়ে যদি ডেপুটি স্পীকারকে নিয়ে আলোচনা হয় এবং সেটা যদি সংবাদপত্রে বের হয় তাহলে এই বিধানসভায় সেটা আলোচনা করা যাবে কিনা এবং যদি আলোচনা করা যায় তাহলে তার সম্পর্কে যেটা সংবাদপত্রে বেরিয়েছে সেটা প্রিভিলেজে আসছে কিনা ? এটা আপনার কাছে আমি প্রথমে রাখছি।

**শ্রী কমলকান্তি গুহ :** কার বিরুদ্ধে প্রিভিলেজ ?

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** আপনারা এতদিন ধরে রাজনীতি করছেন, রাজ্যপালের বিরুদ্ধে যা করলেন তাতে বুঝতে পারছেন না যে কার বিরুদ্ধে ? আমরা সেই একই কারণে এটা করতে চাচ্ছি। এটা কাগজের বিরুদ্ধে, ডেপুটি স্পীকারের বিরুদ্ধে নয়।

দিয়েছেন, এতে প্লান বাবদে যেখানে যেখানে বাড়িয়েছেন, সেখানে কিন্তু আপনার বক্তব্য হচ্ছে from larger establishment. আমি আপনাকে জিজ্ঞাসা করি, এতে কি আপনার এ্যাডমিনিস্ট্রেটিভ এফিসিয়েন্সি বেড়েছে ইন এনি অব দি ডিপার্টমেন্ট? আমাদের এখানে রাজ্যসরকারের ৩টি এ্যাকাউণ্ট আছে (১) কনসোলিডেটেড ফাণ্ড (২) Contingency Fund, (৩) Public accounts। আপনি কোথাও কোথাও কনটিনজেন্সি ফাণ্ডকে বড় করে দেখিয়েছেন। আমি আপনার গোটা বইটা দেখেছি। you have proposed for expenses for the new services and single head of new establishment. এর মানে কি দাঁড়ায়? এর মানে দাঁড়ায় এই যে বামফ্রণ্ট সরকার সীমিত আর্থিক সংগতির যে কথা বলেন, যে কথা বলে ত্রাহি ত্রাহি চিৎকার করেন, আপনারা পাইয়ে দেবার রাজনীতিতে রাজ্যকে দেউলিয়া করেছেন। ডঃ মিত্র, আপনি পারেন তো এর জবাব দেবেন। Agriculture Minister is here. আজকে যেটা আমাদের রানিং প্রবলেম, আপনি পাওয়ারে ২ লক্ষ টাকা দিয়েছেন। আমি এতে কৌতুকবোধ করছি। আপনি ড্রাইটের নাম করে সব বিলিয়ে দিচ্ছেন, জিপসি নাচ করতে গিয়ে বিলিয়ে দিচ্ছেন। আজকে এর ইফেক্ট কি? because of their additional proposal for 55 million here আপনি এগ্রিকালচার হেডে এক কোটি টাকা সার কেনার জন্য এ্যাডভ্যান্স করেছেন। মাননীয় অর্থমন্ত্রী, কৃষিমন্ত্রী এবং সমবায় মন্ত্রী মহাশয় এখানে আছেন। আমরা দেখেছি যে সার ৪২৷৷ টাকায় বিক্রয় হবার কথা ছিল, সেটা বাজারে ৮০ টাকায় বিক্রয় হচ্ছে। এটা কেন হচ্ছে? এর জন্য কিছু বলা যাবে না? Is it feasible? Supply is low, people are accustomed to it. রক্ষণশীল সময় অতিক্রম করে এসে মডার্ণ এগ্রিকালচারের মধ্যে, মডার্ণ কালচারে করেও আজকে এই অবস্থা, because of the total failure of this Government to make arrangement for distribution of agricultural inputs. আজকে মানুষ চারিদিকে মার খাচ্ছে। আপনি পাওয়ারে ২ লক্ষ টাকা দিয়েছেন। কিন্তু জেনারেশান বা ডিস্ট্রিবিউশানের জন্য কোন বক্তব্য থাকছে না, যেগুলি ফর লার্জার এসট্যাবলিশমেণ্ট। আপনি ভয়ানক খরা বলে ত্রাহি ত্রাহি চিৎকার করছেন। আপনি বলেছেন যে শতাব্দীর মধ্যে এত বড় খরা হয়নি। আপনি ১২ নং হেডে ১২ লক্ষ ৫০ হাজার টাকা পেয়েছেন এবং সেকথা এক্সপ্লানেটরি মেমোরান্ডামে বলেছেন। আমরা জানি, এই দেশে যাদের আপনারা বহু নিন্দিত কংগ্রেস বলে থাকেন, সেই কংগ্রেস যখন ব্রিটিশের সংগে স্বাধীনতা সংগ্রামের জন্য লড়াই করেছিল, বীর সৈনিক নেতাজীর ভ্রাতুষ্পুত্র, এঁরা যখন স্বাধীনতা সংগ্রামের জন্য লড়াই করেছিলেন তখন

ঐদিকের আসন যারা অলঙ্কৃত করে আছেন, তারা সিল্কের পাঞ্জাবী পরে জনসেবায় নামে ব্রিটিশের পদসেবা করেছিলেন এবং জনযুদ্ধের নামে স্বাধীনতা সংগ্রামের বিরোধিতা করেছিলেন।

( গোলমাল )

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি, আজকে যখন পশ্চিম বাঙলা ভয়ানক শতাব্দীর তাপদাহে জ্বলছে তখন এই মন্ত্রীসভা এণ্টারটেইন এবং হসপিটালিটির জন্য অতিরিক্ত ১২ লক্ষ ৫০ হাজার টাকা ব্যয় করছেন। আমি একটা কথা আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই। 'রোম যখন পুড়ছিল তখন রোমের সম্রাট নীরো সিল্কের পাঞ্জাবী পরে বীণা বাজাচ্ছিল।' এরাও সেইরকম—পশ্চিম বাঙলা যখন খরার তাপদাহে জ্বলছে তখন এই বৃহৎ মন্ত্রীসভা আদর-আপ্যায়ণের জন্য ১২ লক্ষ ৫০ হাজার টাকা অতিরিক্ত ব্যয় করেছেন। এটা আমাদের ভাবতে লজ্জা হয়। যারা স্বাধীনতা সংগ্রামে জাতির সঙ্গে বিশ্বাসঘাতকতা করেছিল, আজকে এই রাজ্য যখন তাপদাহে জর্জরিত প্রকৃতির রোষে, তখন তারা আদর-আপ্যায়ণের জন্য রাজনৈতিক মতলব চরিতার্থ করার জন্য, খানাপিনা করার জন্য মত্ত ছিলেন। ডঃ মিত্র, পারেন তো এই কথার জবাব দেবেন।

[ 4-30—4-40 p. m. ]

আই রিফিউস টু বিলিভ্, ডঃ মিত্র যদি পারেন জবাব দেবেন, আই স্যাল বি হ্যাপি।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, দু'নং কথা হচ্ছে, পুলিশ খাতের অতিরিক্ত বাজেট সম্বন্ধে বিশেষ কোন কথা আমি বলছি না। এটা হতেই পারে, ২ কোটি ৫৪ লক্ষ টাকা খুব বেশী কিছু নয়, ইট ইজ্ মার্জিনাল এক্সপেনডিচার, ১২১ কোটির জায়গায় ১২৪ কোটির মত হয়েছে। কিন্তু এই দপ্তরের কাজ-কর্ম কি রকম চলছে? আমি ইতিমধ্যে বিভিন্ন ঘটনা সম্বন্ধে মুখ্যমন্ত্রীকে জানিয়েছি। বিশেষ করে আমি বীরভূমের পাটনিলের কথা মুখ্যমন্ত্রীকে বলেছি। সেখানে রোমহর্ষক ঘটনা ঘটে গেছে, তা ছাড়া গার্ডেনরিচের ঘটনা আছে, পটাশপুরের ঘটনা আছে। অবশ্য আমার বক্তব্যের পরে সরকার পক্ষ থেকে হয়ত কেউ দাঁড়িয়ে বলবেন যে, দিল্লীর অবস্থা কি। আর এখানকার অবস্থা কি? কালকে আমি বঙ্কিমচন্দ্রের "কপালকুণ্ডলা" উপন্যাস থেকে একটা কথা বলেছিলাম, আজকে আবার সেটা ডঃ মিত্রকে

স্মরণ করিয়ে দিতে চাই যে "তুমি অধম বলিয়া, আমি উত্তম হইব না কেন"। এ বিষয়ে আমরা কাট মোশান দিয়েছি। পূর্বের অবস্থা কি ছিল এবং এখন অবস্থাটা কি দাঁড়িয়েছে দেখুন, ক্যালকাটা—ইন দি ইয়ার ১৯৭৭, লাষ্ট ইয়ার অফ্ দি কংগ্রেস রেজিম, তখন মার্ডারের ঘটনা ক'টি ঘটেছিল, আর ১৯৮৩ সালে কতগুলি ঘটেছে। তখন মার্ডারের সংখ্যা ছিল ১, আর ১৯৮৩ সালে সেই সংখ্যা হচ্ছে ৯৫। ১৯৭৭ সালে ডাকাতির সংখ্যা নিল, ১৯৮৩ সালে ডাকাতির সংখ্যা ৪২। ১৯৮৩ সালে রবারির সংখ্যা হচ্ছে ৩৫৫, আর ইন্ দি ইয়ার ১৯৭৭ ইট্ ওয়াজ্ নিল্। বার্গলারি ইন ইয়ার ১৯৭৭, ইট ওয়াজ্ ৩, আর ১৯৮৩ সালে বর্গলারির সংখ্যা ৭৩৬ হচ্ছে। থেপ্‌টস্ ১৯৮৩ সালে তার সংখ্যা হচ্ছে ৪৮১০, আর বহু নিন্দিত কংগ্রেসী রাজত্বের ১৯৭৭ সালে থেফ্‌ট ইন ক্যালকাটা—ওনলি ১৭৩। ১৯৮৩ সালে থেফ্‌ট ইন্ ক্যালকাটা-৪৮১০, ইট ইজ্ ওনলি ইন ক্যালকাটা। রায়টস—১৯৭৭ সালের সংখ্যা হচ্ছে-০। ক্রিমিনাল ব্রিচ্ অফ ট্রাষ্ট—১৯৮৩ সালে হয়েছে ৩৫৬, আর ১৯৭৭ সালে হয়েছিল নিল্। চিটিং—১৯৭৭ সালে ছিল নিল্ আর ১৯৮৩ সালে চিটিং—৪২৬। পুলিশের দক্ষতা কত বৃদ্ধি পেয়েছে দেখুন! দিস ইজ্ দি লেভেল অফ্ দি এফিসিয়েন্সি অফ্ দিস গভর্ণমেণ্ট। পাইয়ে দেওয়ার রাজনীতি আপনারা করছেন, তার ফল কি হচ্ছে? মাননীয় মুখ্যমন্ত্রী আশংকা প্রকাশ করেছেন—ইভেন দি হাইয়েষ্ট এ্যাডমিনিষ্ট্রেটিভ ফ্যাংসানারি অফ দি ক্যালকাটা পুলিশ সম্বন্ধেও তিনি মন্তব্য করেছেন যে, হি বিকেম নার্ভাস। আজকে এফিসিয়েন্সিকে এই জায়গায় এসে দাঁড়াতে হয়েছে। হি ক্যান কনট্রাডিক্ট। আমি এই যে ১৯৭৭ সালের হিসাবগুলি দিলাম, এগুলি পাবলিসড্ বাই বুরো অফ্ পুলিশ রিসার্চ এ্যাণ্ড ডেভলপমেণ্ট, নিউ দিল্লী, ইন্ ১৯৮১। আর একটা কথা বলি, উনি বললেন যে, পরিকল্পনা খরচের বাইরে মাত্র ৪০ কোটি টাকা খরচ করেছেন। আজকে এর ব্রেক আপটা দিলে ভাল হ'ত, তবুও আই রিফিউস টু বিলিভ্। এর চেয়ে অনেক বেশী ওয়েষ্টেজ্ হয়েছে। তার পরে উনি পরিকল্পনা খাতে ৫৬ কোটি টাকার কথা বলছেন, সেটাও অপ্রচ্ছন্ন এবং আই এগেন্ রিপিট্, ইট্ ইজ্ ওয়েসটেজ্। আজকে মাননীয় পরিবহণমন্ত্রী আছেন, তাঁর দপ্তরেও কিছু সাপ্লিমেণ্টারি দেওয়া হয়েছে, ১৪ কোটি টাকার মত। ডাজ্ ইট মিন এফিসিয়েন্সি? ষ্টেট ট্রান্সপোর্টে রুল সংশোধন করে হাউসের একজন সদস্যকে চেয়ারম্যান করেছেন, ডে টু ডে সেখানে লস্ হচ্ছে। পাব্লিক আণ্ডারটেকিংসগুলি সম্বন্ধে মাননীয় সদস্যরা একাধিকবার বলেছেন,—কিউমুলেটিভ লস্—ইউ আর ব্রিংইং ইট টু এ্যান এ্যালামিং সিচুয়েসন এ্যাণ্ড টু এ ড্রেডফুল সিচুয়েসন। আজকে আপনাদের ব্যর্থতার জন্য, আপনাদের

অপদার্থতার জন্য এই সমস্ত ক্ষেত্রে টাকা ব্যয়িত হচ্ছে, প্রোডাকটিভ ক্ষেত্রে ব্যয় হচ্ছে না। রাম, শ্যাম, যদু, মধু ইত্যাদি করদাতাদের টাকা সরকার ব্যয় করছে সরকারী উদ্যোগে ক্ষতিপূরণ করতে। এই বৃহৎ মন্ত্রীসভা এই সমস্যার কোন সুরাহা করতে পেরেছে কি? কোয়ালিটি of rice ইমপ্রুভ করেছি, নো। কোয়ানটিটেভলি বেনিফিট দিতে পেরেছেন? দিতে পারেন নি। আবার আপনি আর একটি কথা প্ল্যান বাজেট বলেছেন, কো-অপারেসানে আপনি ২ কোটি টাকার উপর সুদ মকুব করে দিয়েছেন। রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার রিপোর্টে দেখছি, সর্ট টার্মে ক্রপ ল্যান্ড দরকার at the price level of 1970-71 ৩০০ কোটি টাকা। কো-অপারেটিভ মন্ত্রী মহাশয় এখানে বক্তৃতা দিয়েছেন, এ বছর ৩৮ কোটি টাকার বেশী দিতে পারে নি। you are starving the whole ষ্টেট। আপনাদের রেজাল্ট কি? পপারাইজেসান of the marginal farmers বলতে গত বছর ১৯৭১-এর সেনসাসে আমি দেখলাম ৩৫ লক্ষ পপার, স্মল এ্যান্ড marginal farmers বাড়ানো হলো পপার, ইট ইজ নাউ ৪২ লক্ষ। এগ্রিক্যালচারাল লেবার কোথা থেকে বাড়লো, ৩২ লক্ষ থেকে ৪৫ লক্ষ। Because this Government has presided over the pauperisation ceremony of the marginal and the small farmers—they are losing the means of their livelihoods. আজকে রিসোর্স সব হাতছাড়া হয়ে চলে যাচ্ছে। ডঃ মিত্রকে আমি প্রশ্ন করেছিলাম, আপনাদের অর্থনীতির দিক কোন দিকে? আপনারা প্রাওরিটি কোন সেক্টারের উপর দিচ্ছেন ক্লাস-ওয়াইজ? আজকে অস্বীকার করার উপায় নেই, The society is a classified society and the classes are again stratifying. আপনাদের ফাঁকটা কোথায় on the vote collecting machines. কি সরকারী কর্মচারীর ক্ষেত্রে, কি পুলিশ প্রশাসনের ক্ষেত্রে, কি ব্যবসায়ের ক্ষেত্রে, কিম্বা কৃষির ক্ষেত্রে একটা তাঁবেদার গোষ্ঠী তৈরীতে ব্যস্ত হয়ে পড়েছেন এবং এই বাজেটের ১৩৮ কোটি টাকা—এটা মূলতঃ সম্পূর্ণ যাচেছ তাদের পকেটে, পাইয়ে দেওয়ার রাজনীতি,, আপনারা কিছু পাইয়ে দিতে চান, তার বেনিফিট নেই। As such, the expenditure proposed here as Additional and supplementary grant-all these are non-productive, unproductive and wastage—I should say, if not totally, there is no sense of proportion নেকষ্ট, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে যেটা প্রশ্ন করেছিলাম সেটার উত্তর একটা দিলে দেবেন—রিফর্মস কমিটির কথা বলবেন। তারপর আমি দু-একটি প্রশ্ন করতে চাই, আপনি জাস্টিসে অতিরিক্ত

৪৮ হাজার টাকা মাত্র দিচ্ছেন। আমি বুঝতে পারছি না, এই রাজ্যে বিচারমন্ত্রী মহাশয় কি নেই? আপনাদের লক্ষ্য কি? আমরা জানি, সাড়ে ১০ লক্ষ কেসেস the lower courts are pending, আর ১ লক্ষ ৬০ হাজার কেসেস ইন দি highest court of the state are pending. আপনাদের বিচার ব্যবস্থা কি? The proverb says—axiom of the truth is, justice delayed, justice denied. গ্রান্ট নাম্বার ৪তে আরো কিছু বেশী যদি চাইতেন তাহলে ভাল হতো। কিন্তু বিচারের নামে কি গণ-আদালত বসিয়ে এ সমস্যার সমাধান করবেন? আপনারা এই বিচারগুলো কি ডিনাই করতে পারেন? ডু ইউ ডিনাই দিজ? ভলিউম অফ দি প্রবলেম justice cases pending in the different courts are 12 lakhs as on today. আপনারা চাচ্ছেন মাত্র ৪৮ হাজার টাকা। সেইজন্য বললাম, This Ministry has lost the sense of proportion again. কোথায় প্রাওরিটি দিতে হবে, আর কোথায় প্রাওরিটি দিতে হবে না। আপনারা এডুকেশানের কথা বারবার বলেন। আমাদের Educationist, Dr. Kiron Chowdhury will reply in course of the debate on Education budget. আমি খালি ছুঁইয়ে দিতে চাই যে আপনারা এডুকেশান নিয়ে দলবাজি করছেন, এ্যানারকিসস দিয়ে একটা রাজ্যের এডুকেশানের সমস্যা সমাধান করা যায় না। এভ্রিহোয়ার anarchism চলছে। দি এনটায়ার এ্যাডমিনিস্ট্রেসানটাকে একটা তাঁবেদারে পরিণত করতে চান। কি বাধা ছিল স্কুল বডির ইলেকসান করার? কেন ফাইনালাইজ করতে পারছেন না, কি বাধা ছিল? নর্মস হচ্ছে, প্রাথমিক শিক্ষকদের নিয়োগ করবেন। একজন শিক্ষক ৪০ জন ছাত্রকে পড়াবেন। আপনারা নর্মস অনুযায়ী যে স্কুল বাড়িয়েছেন, যে শিক্ষক বাড়িয়েছেন তাতে আমি দেখছি, একটা শিক্ষক ১২০ জন ছাত্রকে পড়াবেন। Do you think that it is physically possible? যারা এ. বি. সি. ডি এবং অ, আ, ক, খ, শিখবে। আপনাদের education policy is fundamentally corrupted at the root of the infants, you are cheating the very infants in your education. আই রিগ্রিট—অবাস্তব শিক্ষানীতি। স্যার তারপর আরবান ডেভেলপমেণ্টের ব্যাপারে আপনি নিজেই বলেছেন যে এটা মকুব করে দেবেন। Has it been proportionately? মিউনিসিপ্যালিটিগুলির মধ্যে দুটি মিউনিসিপ্যালিটি আপনাদের নেতৃত্বের বাইরে আছে। Have your charity been distributed equitably to all the municipalities? I say emphatically, No. রায়গঞ্জ এবং কনটাই মিউনিসিপালিটির ক্ষেত্রে আপনাদের নীতির বৈষম্য আছে। you planned about double standard. মাননীয় পৌর মন্ত্রী কাজকে এর

জবাব দেবেন। আমি দেখছি, Everywhere there is duble standard. মাননীয় অধ্যক্ষ মহাশর, ইফ ইউ পে লিটিল এ্যাটেনসান, এই হাউসের এ তরফ ও তরফ, ছোট শরিক, মেজো শরিক সবাই They are crying for drinking water. আজকে এই যে ড্রিংকিং ওয়াটারের প্রবলেম, এই প্রবলেম এভরি হোয়ার। গ্রামে ড্রিংকিং ওয়াটার নেই। আমি আগেও বলেছি, এগেন আই সে ড্রিংকিং ওয়াটার নেই। অবশ্য ড্রিংকিং ওয়াটারের জন্য প্রভিসানে অতিরিক্ত ব্যয়-বরাদ্দ চেয়েছেন।

[4-40—4-50 p. m.]

আপনি যদিও এখানে ড্রিংকিং ওয়াটারের প্রবলেম জন্য অতিরিক্ত ব্যয় চেয়েছেন, আমি আন্তরিকভাবে আপনাকে সমর্থন করতাম, যদি প্রবলেমটাকে সল্‌ভ করতে পারতেন। কেননা, এই তো চৈত্র মাস, আজকে যদি এই হাহাকার হয় তাহলে বৈশাখ মাসে, হে রুদ্র বৈশাখ, হে মৌন তাপস, সেদিন যখন আসবে তখন কি হবে পশ্চিমবঙ্গে? পানীয় জলের বেসিক মিনিমামটা দিতে পারেন না আপনারা? You have failed miserably so much in rural areas, in urban area. I do not blame the individual members of the Council of Ministsrs. but the net result is people of the State are deprived of common and basic amenity—portable and drinking water. এর উলটো দিকে আমি এই প্রশ্ন করছি। আপনি নর্থ বেঙ্গলে তিসতা ব্যারেজে মাত্র এক কোটি টাকা এখানে দিয়েছেন। আজকে আপনি একাধিকবার বলছেন, রিজিওন্যাল ইমব্যালেনস দূর করার জন্য এই সরকার প্রতিশ্রুতিবদ্ধ, আপনাদের ১৯৭৭ য়ের প্রতিশ্রুতি ১৯৮৩র নির্বাচনের প্রতিশ্রুতি, ইলেকসন ম্যানিফেসটো এখানে পয়েন্ট ইনকরপোরেটেড। আজকে আপনাকে জিজ্ঞাসা করি সেচের সুবিধা কি সম্প্রসারিত হয়েছে, আদার এ্যামিনিটিস কি সম্প্রসারিত হয়েছে? আপনার রিজিওন্যাল ইমব্যালেনস তো থাকতে পারে না। ইনডাসট্রি বাড়বে না, পাওয়ার বাড়বে না। ইনডাসট্রি ইনপালস করে চলে। আজকে হুইপ দিয়ে ঘোড়া চালান যায় না। A horse can be whipped but industrial impulse cannot be created artificially আজকে তার জন্য ইনফ্রাসষ্ট্রাকচার চাই, এ্যাট্রাকসান চাই, আর এই সরকার পুরোপুরি ইনডাসট্রিয়ালের ক্ষেত্রে ব্যর্থ। অন্য দিকে দেখতে পাচ্ছি রিজিওন্যাল ইনব্যালেনস যেটা দূর করতে পারেন, আপনাদের তিসতা প্রকল্প কেন নেওয়া হয়েছে,

আজকে কেন এটা ইমপলিমেনটেড হয় নি, এখন ৭ বছর হয়ে গেল এখনও হয়নি। আমরা সেদিন রেডিওতে শুনলাম, সেন্ট্রাল মিনিষ্টার ফর ইরিগেসন বলছিলেন, ৫ কোটি টাকা এ্যাডভান্স দিচ্ছেন why have you failed to utilise? আমরা দেখতে পাচ্ছি আপনাদের এখন যে সেণ্ট্রালী স্পন্সর্ড স্কীম আছে, অনেকদিন সেগুলি আছে অন্যান্য ক্ষেত্রেও ইমপলিমেনটেড করতে পারেন। মাননীয় ননফর্মাল এডুকেশন মিনিষ্টার, তিনি সেদিন উত্তর দিচ্ছিলেন কেন্দ্র যে টাকা দেয় সেই টাকা আটকে রেখে দিতে হয় She has not been able to spend the money in time খরচ করতে পারেন না, অথচ এক দিকে ত্রাহি ত্রাহি চিৎকার করছেন। কালকে ডাঃ মিত্র যে ষ্টেটমেণ্ট দিলেন তা আমি বুঝতে পারছি না, এইকনট্রাডিকসন কেন? একদিকে সেন্ট্রাল স্কীমের টাকা ফেরত চলে যাচ্ছে, অন্যদিকে ওঁরা যে টাকা দিচ্ছেন সেই টাকায় আপনারা সন্তুষ্ট নন এই সব বিরোধ কেন? Please explain why the money advanced for Central sector scheme like Education for upliftment of scheduled castes and scheduled tribes has not been implemented which was in 20 point programme. এর সবটা খরচ করতে পারছেন না প্রতি বছর। you say, no your Minister, she has not been able to spend the money on non-formal education. আজকে অন্যদিকে আপনারা ক্লেমার যে আপনারা যেটা চাইছেন সেটা পাচ্ছেন না। এই যুক্ত রাষ্ট্রীয় কাঠামোতে। সেকেণ্ড, ১০৬ কোটি টাকা পাওয়া যাবে সেণ্ট্রালের কাছ থেকে right, we support your claim. কিন্তু মাননীয় ভিহিকলস মন্ত্রী মহাশয়, ট্রান্সপোর্ট মিনিষ্টার এখানে আছেন, তাঁকে জিজ্ঞাসা করেছিলাম, প্রসঙ্গক্রমে এড়িয়ে গেছেন, আপনার ভিহিকল ট্যাকস ৬ কোটি টাকার উপর পড়ে আছে, পাবলিক সেকটর ট্রান্সপোর্ট ট্যাক্স ৪ কোটি টাকার উপর পড়ে আছে কি ব্যবস্থা নিতে পেরেছেন? চোরে চোরে মাসতুত ভাই, আজকে কোথায় আপনার সেই অগ্নিগর্ভ তেজ! নাথিং। বিকজ? আজকে এখানে কি লীজ দিয়েছেন? এখানে গ্র্যাজুয়ালি আপনাদের সাবসিডির পরিমাণ বাড়ছে। একদিকে ষ্টেট ইজ গোয়িং টু বি ব্যাংক্রাপ্‌ট, অন্য দিকে ওয়েষ্টেজ্ ভাষ্ট পরিমাণ এবং ট্যাক্স্ পেয়ার্স আর গোয়িং টু শোলডার দি বার্ডেন। আর একটা উদ্বেগের এবং কৌতুককর বিষয় হচ্ছে, যে কথাটা বরাবরই বলি, উইথ রিগার্ড টু দি এমপ্লয়মেণ্ট - জিরো। তথাপি একটি জায়গায় দেখতে পাচ্ছি মাননীয় মন্ত্রী পাব্লিক আণ্ডারটেকিং সম্বন্ধে একটি উত্তর দিয়েছেন। বলেছেন, পাব্লিক সেক্টর আণ্ডারটেকিংয়ে ১৯৭৭ জুলাই থেকে ডিসেম্বর, ১৯৮৩ পর্যন্ত টোটাল এ্যাপয়েণ্টমেণ্ট হচ্ছে ১৯২৩। এর দায়িত্বে

এক সময় আমিও ছিলাম। আমি মনে করি দিস্ এমপ্লয়মেণ্ট হ্যাজ্ বিন ইরাশনাল। ইট ইজ নট ব্যাকড্ বাই কনটেণ্টস্ এ্যাণ্ড অবজেক্টস্। এটা হচ্ছে পার্টিবাজী করবার নাম্বার ওয়ান উদাহরণ। আবার ব্রেক ডাউন সম্বন্ধে যা বলছেন সেটা আরও মারাত্মক। Total person employed in eight listed public undertaking viz., Westing-house Saxby Farmer Ltd., Durgapur Projects Limited Electro-Medical and Allied Industries Ltd., Durgapur Chemicals Limited, West Dinajpur Spinning Mills Ltd., State Warehousing Corporation Ltd., Kalyani Spinning Mills Ltd., West Bengal Ceramic Development Corporation Ltd. এখানে আপনারা কি করেছেন। আজকে দেখছি Scheduled Castes—251, Scheduled Tribes 35, Muslim —62 can you explain Dr. Mitra why this disparity এটা তো সেকুলার ষ্টেট! এখানে তো প্রিভিলেজেস্ অফ দি ডাউন ট্রোডেন্স আর গ্যারাণ্টেড্। আপনারা তো এক এক সময় চিৎকার করে কথা বলেন! হোয়াই দিস্ এমপ্লয়মেণ্ট ডিফারেন-সিয়েশন ইজ সো মাচ্ এ্যাজ্ পার ফিগার রেকর্ডেড্ ইন ইওর রিপ্লাই? এর কি জবাব দেবেন আপনারা? অথচ এর জন্য আজকে আমাদের কত বার্ডেন বহন করতে হচ্ছে, ইকোনোমিক বার্ডেন। আমাদের কার্যকালে যে লস্ ছিল—ইউ হ্যাভ্ টিবল্ড দি লস্ ইন ইওর ওয়ার্কিং পিরিওড্ অফ সেভেন ইয়ার্স। কি এক্সপ্লেন আপনাদের এ ব্যাপারে? আজকে এফিসিয়েন্সী বেড়েছে? প্রডাকশন বা সার্ভিস বেড়েছে? না, তাও বাড়েনি। তাহলে? আর লস্! আজকে লস্ তিনগুণ বেড়ে গেছে। অন্যদিকে হচ্ছে ওয়েষ্টেজ্। ইউ ফোর্সড্ দি ট্যাক্স পেয়ার্স টু সাবসিডাইস্ দি লস্। আজকে হয়ত মাননীয় অর্থমন্ত্রী এখানে বলবেন, জানুয়ারীতে টাকার দাম নেমে দাঁড়িয়েছে ১৭ পয়সায়। জানুয়ারী মাসে টাকার দাম যা ছিল, আজকেও কি সেটা ১৭ পয়সা? In relation to which year this budget is? This supplementary budget is for the year. It will end on 31st of March. আজকে এই ওয়েষ্টেজ—I reiterate you are wasting scarce resources for the lack of efficient management of the financial affairs of the State.

মাননীয় উপাধ্যায় মহাশয়, আমি ২১ টি বিষয়ে আরও বলবো। নিউ সার্ভিস, নিউ ইনষ্ট্রুমেণ্ট অফ সার্ভিস—এটা তর্কের বিষয়। একটি জায়গায় দেখলাম জেলা পরিষদকে যে লোন দিয়েছেন সেই লোনটাকে বলতে চাইছেন, নিউ ইনষ্ট্রুমেণ্ট অফ সার্ভিস। আজকে অমল রায় মহাশয় এখানে রয়েছেন। তিনিই বলবেন নীতির প্রশ্নটা। আমি এই কথা বলতে চাই—ডু ইউ থিঙ্ক অফ ইট যে ১০ লক্ষ টাকা

দিয়েছেন দিস্ ইজ্ সাফিশিয়েণ্ট ? আপনি যদি নিউ ইনষ্ট্রুমেণ্ট অফ্ স্যাভির্স ক্রিয়েট করতে চান, এখানে ১৫ টি জেলা পরিষদ আছে আদার দ্যান্ ক্যালকাটা ইন দি পেরিফেরি অফ দি ডিষ্ট্রিক্ট হেডকোয়ার্টারস্, এই টাকা ১৫ টি জেলা পরিষদের পক্ষে স্যাফিসিয়েণ্ট ফর লোনস্ ? আমরা দেখতে পাচ্ছি কোন কোন জেলা পরিষদ, সেগুলো আপনাদের কর্তৃত্বের বাইরে চলে গেছে—সেখানে আপনাদের পিক্ এ্যাণ্ড চুজ্, রাজ্য সরকারের অনুদানের পরিমাণও সেখানে নিতান্ত কম। আজকে এই জিনিষ আমরা দেখতে পাচ্ছি। পঞ্চায়েত সেখানে আপনাদের হাত ছাড়া হয়েছে—সরকারের বদান্যতাও সেখানে কমে গেছে, that means partiality in allocation of resources. It is not the resources of Left Front, it is not the resources of the CPI (M) but it is the resources of the tax payers of West Bengal. আপনাদের ডিফারেনশিয়েট্ করবার কি অধিকার আছে ? এই যে পিক্ এ্যাণ্ড চুজ্ করছেন, এই যে ডবল্ ষ্ট্যাণ্ডার্ড- এতে ওয়েষ্ট দিনাজপুর জেলা পরিষদ, মালদা জেলা পরিষদের এ্যালটমেণ্ট কমেছে ইভ্ন্ অফ্ নিউ ইনষ্ট্রু-মেণ্ট অফ সার্ভিসেও। আজকে যেগুলো আপনাদের কর্তৃত্বে নিয়ন্ত্রণে আছে—সেই সমস্ত জেলা পরিষদ এই নিউ ইনষ্ট্রুমেণ্ট অফ্ সার্ভিসের টাকাও বেশী পাচ্ছে। ভেবেছেন এর উদ্দেশ্য আমরা বুঝতে পারিনা ? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ২।১ টি কথা আরও বলা প্রয়োজন।

[4-50 - 5-00 p m.]

আপনাকে লোন তো দিতেই হবে। ব্যাট ডাঃ মিত্র আপনি যে লোন দিয়েছেন গভর্ণমেণ্ট সারভিসে, এটার কমপারেটিভ ফিগার আপনি যদি দিতে পারেন তাহলে আমরা কৃতার্থ হবো। ৩ কোটি ৬৫ লক্ষ টাকা আপনি দিতে চেয়েছেন। এই ব্যাপারে আমার কিছু বলার আছে। কিছু দিন আগে ফেডারেসানের কর্মচারীরা এসেছিল, হাজার হাজার কর্মচারী এখানে ডেপুটেসান নিয়ে এসেছিল। তারা এখানে কমপ্লেন করে গেছে এই in matters of granting these loans and service conditions এখানে ডিফারেনসিয়েট করছে। এটা নিয়ন্ত্রণ করছে সি. পি. এম-এর তলপিবাহক একটা কমিটি। যারা এদের বিরুদ্ধ মতবাদের, সারভিস কনডিসান অনুযায়ী যে লোন তাদের পাওনা হয় সেখানে তারা পায় অত্যন্ত কিঞ্চিতকর। এই ধরণের ডবল স্টাণ্ডার্ড এডমিনিষ্ট্রেসান হয়ে গেল এডমিনিস্ট্রেসানের কিছু থাকে না। এডমিনিস্ট্রেসানের মোরাল বলে কিছু থাকে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর দুটি বিষয় মাননীয় অর্থমন্ত্রীকে

করাবো। স্মল ইরিগেসান মিনিষ্টার এখানে নেই, উনি আগের দিন বলেছিলেন যে এখানে এই আর্থিক বছরে ২০০ টি ডিপ টিউবওয়েল হবে। চাষীদের মরসুম এসে গিয়েছে, ক্রপ সিজিনের সময় এসে গিয়েছে। ২০০ টির মধ্যে এটাও এখনও হয় নি। এই ব্যাপারে আপনি যদি প্রায়রিটি দেন তাহলে ভাল হয়। রাবার স্ট্যাম্পের মতো আমরা বাধ্য হচ্ছি আপনাদের সব দাবি মঞ্জুর করতে। আমাদের অপেক্ষাকৃত কম সমালোচনা, মৃদু সমালোচনা আপনাদের কানে পৌঁছাচ্ছে কিনা জানিনা। কিন্তু এই জিনিষগুলি আপনি একটু দেখবেন। এখানে এগ্রিকালচার মিনিষ্টার আছে বলে এই ব্যাপারে উল্লেখ করে বলছি। জুট সিজন ইজ কামিং। হোয়াট ইজ গ্যারেণ্টি? আপনি তিনটি আনডারটেকিং করেছেন ১৯৭৭ সালে। তার মধ্যে সিড কর্পোরেসন অফ ওয়েষ্ট বেঙ্গল এর এ্যকটিভিটি কোথায়, একটাও এখনও হয় নি। এখনও পর্যন্ত ওয়ার্ক পায়নি। জুট সিড, প্যাডি সিড পাচ্ছি না। কিছুই। We do not feel its existence in the matter of distribution of quality seeds, certified seeds. এ কথা বলে মাননীয় অর্থমন্ত্রী যে অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তাঁর চার্জ আমাদের অনুমতির বাইরে, এখনও কিছু ডিক্রিট্যাল এ্যামাউণ্ট আছে। কোথায় কোথায় দেখতে পেলাম এই কেসগুলি আপনারা পারসু করেন কিনা—আমরা কমিটিতে দেখেছি যে অনেক কিছু পারসু করা যায় না। সেই জন্য গভর্ণমেণ্টকে ডিক্রি দিতে হয়। চার্জটা যে পুরোপুরি সরকারী দেনা মেটাচ্ছেন তা নয়, কিছু কিছু ডিক্রিট্যাল এ্যামাউন্ট আছে। বাকি যেগুলি ব্যয় বরাদ্দ চেয়েছেন, এই ব্যয় বরাদ্দের যেটুকু অংশ নন-প্রোডাকটিভ তার পরিপূর্ণ বিরোধিতা এবং এই সাপ্লিমেণ্টারী ব্যয় বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জী:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার একটা পয়েণ্ট অফ অর্ডার আছে। মাননীয় জয়নাল সাহেব এখানে যে বক্তব্য রাখলেন সাপ্লিমেনটারী গ্রাণ্ট-এর উপর, এই সম্পর্কে উনি বোধ হয় রুল দেখেন নি, না দেখেই উনি বক্তৃতা করেছেন। ওনার অধিকাংশ বক্তব্যই এক্সপাঞ্জড হবে। কেন হবে সেটা আমি আপনার কাছে বলছি। কারণ এটা রুল ২১৬ কে হিট করছে। রুল ২১৬এ আছে The debate on the supplementary grants shall be confined to the items constituting the same and no discussion may be raised on the original grants nor policy underlying them save in so far as it may be necessary to explain or illustrate the particular items under discussion. উনি দু-একটি উদাহরণ দিতে পারতেন। তা না করে তিনি এনটায়ার

গভর্ণমেণ্ট পলিশি এবং বাজেটে এবং গ্রাণ্ট পলিশির উপর ডিবেট করেছেন। সুতরাং এটা রুল ২১৬কে হিট করছে। সুতরাং ওনার এনটায়ার বক্তব্য এক্সপাঞ্জড হবে।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** I will look into it.

**শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য এখানে যে পয়েণ্ট অব অর্ডার তুলেছেন তা বোধহয় মাননীয় বর্তমান মুখ্যমন্ত্রী যখন বিরোধীদলে ছিলেন তখন তিনি যে বক্তৃতা দিয়েছিলেন, তা না পড়েই তুলেছেন। তাঁর বক্তৃতাটি পড়ে দেখলে এখানে উনি এটা রেইজ করতেন না। উনি এখানে যেটা তুলেছেন তার কোন অর্থ হয় না।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** No debate on this point. I will look into the matter.

**শ্রীবামাপদ মুখার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এখানে অতিরিক্ত ব্যয়বরাদ্দের যে দাবী নিয়ে এসেছেন সেটা সমর্থন করছি। এটি সমর্থন করতে গিয়ে আমাদের মাননীয় সদস্য ডাঃ জয়নাল সাহেবকে বলি, উনি বোধহয় মানসিক স্থৈর্য হারিয়ে ফেলে এখানে বক্তব্য রাখছিলেন। এই প্রসঙ্গে একটা কথা মনে পড়ছে—ডাক্তার সাহেবকে বলি – হীল দাইসেল্ফ্। অতিরিক্ত ব্যয়বরাদ্দের দাবীকে যদি এ্যানালিসিস্ করি তাহলে দেখতে পাব চার্জড্ এ্যামাউণ্ট হচ্ছে ৫৫৫ কোটি ২৬ লক্ষ ১০ হাজার ৪৩৪ টাকা, আর এর মধ্যে ভোটেড্ এ্যামাউণ্ট হচ্ছে ১৩৮ কোটি ২৯ লক্ষ ৮৩ হাজার ২ টাকা। চার্জড্ এ্যামাউণ্টের মধ্যে ৫০২ কোটি ৩৩ লক্ষ ২৩ হাজার টাকা হচ্ছে এমপ্লয়মেন্ট অফ ওয়েস এ্যাণ্ড মিন্স্ এ্যাণ্ড এ্যাডভান্সাইসেস্ এর জন্য। রিজার্ভ ব্যাংক থেকে গৃহীত ৫০০ কোটি টাকা এবং ২ কোটি ৩৩ লক্ষ ২৩ হাজার টাকা অন্যান্য যে রিপেমেণ্ট অব লোন আছে, সেখান থেকে নেওয়া হয়েছিল। তাছাড়া সুদ বাবদ সেণ্ট্রাল ওয়েস এ্যাণ্ড মিনস্ বাবদ হচ্ছে ৩৬ কোটি ৯৪ লক্ষ ২৩ হাজার টাকা। তাছাড়া ইনটারেষ্ট পেমেণ্ট বাবদ ১৩ কোটি ৮২ লক্ষ ৫০ হাজার টাকা। চার্জড্ এ্যামাউণ্টের মধ্যে ভোটেড্ ১৩৮ কোটি ২৯ লক্ষ ৮৩ হাজার টাকা কি কি খাতে ব্যয় করা হচ্ছে, তা এখন দেখা যাক। ডাক্তার সাহেব এখানে অনেক কিছুই বলেছেন—যেমন এডুকেশন খাতে ১১ কোটি ৩৬ লক্ষ ৩৫ হাজার টাকা। জলের জন্য তাঁর গলা শুকিয়ে যাচ্ছে। পাবলিক হেলথ্ স্যানিটেশন এ্যান্ড ওয়াটারওয়েস বাবদ ১৭ কোটি ১৬ লক্ষ ৫৬

হাজার টাকা, আরবান ডেভলাপমেন্টের জন্য ১৮ কোটি ২৮ লক্ষ ১০ হাজার টাকা এবং এগ্রিকালচার বাবদ ধরা হয়েছে ১২ কোটি ৩৫ লক্ষ ৬৫ হাজার টাকা। এছাড়া, রোড এ্যান্ড ওয়াটার ট্রান্সপোর্ট খাতে ১৪ কোটি ৪৭ লক্ষ ৪৪ হাজার টাকা, সোস্যাল সিকিউরিটি ওয়েলফেয়ার খাতে ১২ কোটি ৭০ লক্ষ ১৮ হাজার টাকা। তাহলে দেখা যাচ্ছে ১৩৮ কোটি ২৯ লক্ষ ৮৩ হাজার ২ টাকার মধ্যে প্রায় সবই জনহিতকর কার্যে করা হচ্ছে। ঋণ মকুবের জন্য ৪২ কোটি টাকার কথা তিনি আগেই বলেছেন। তাহলে এর মধ্যে বিরোধিতা করার কারণ কোথায় যে আছে, তা বুঝতে পারছি না। অতিরিক্ত ব্যয় বরাদ্দ কেন গৃহীত হচ্ছে বলে যদি বলা হয়, তাহতে বলতে হয়—কেন্দ্র এবং রাজ্যের সম্পর্কের কথা। আমরা যেসব দাবী কেন্দ্রের কাছে করে আসছি সেগুলো যদি তাঁরা নেন, তাহলে তো এইভাবে ব্যয়বরাদ্দের প্রয়োজন হয় না। কিছুদিন আগে কলকাতার বুকে পলিটিক্যাল পার্টিগুলোর যে কনফারেন্স হয়ে গেল (গত ১৩—১৫ই জানুয়ারী ১৯৮৪) সেখানে যে ইকনমিক রেজোলিউশান গৃহীত হয়েছে, সেটা দয়া করে আপনারা পড়ে দেখবেন। সেখানে আমাদের চীফ মিনিষ্টারও উপস্থিত ছিলেন, তিনিও সেখানে একই কথা বলেছেন। এগুলো যদি পড়ে দেখতেন তাহলে সাপোর্ট করতে বাধ্য হতেন। কেন্দ্রীয় সরকার যদি পশ্চিমবাংলা সরকারের উপরে পক্ষপাতদুষ্ট ও বিমাতৃসুলভ আচরণ না করতেন, তাহলে এই সব জিনিষ দরকার হত না। অসুবিধা হচ্ছে, সংবিধানকে যতই ফেডারেল হিসাবে চিৎকার করা হোক না কেন, একে ইউনিল্যাটারাল করে ফেলেছেন।

[5-00—5-10 p. m.]

রাজ্যগুলিকে কেন্দ্রর দয়ার উপর নির্ভর করতে হয়। দায় দায়িত্ব পশ্চিমবঙ্গ সরকারের আর ক্ষমতা কেন্দ্রের—এটা হতে পারে না। তাছাড়া ফাইন্যান্স কমিশন সম্বন্ধে মাননীয় অর্থমন্ত্রী অনেকগুলি কথা বলেছেন, সেসব কথাগুলি যদি মনে রাখতেন তাহলে এসব কথা বলা দরকার হোত না। কেন্দ্র ১৯৮০-৮৩ সাল পর্যন্ত হাই স্পীড ডিজেল, কেরোসিন ইত্যাদির দাম বাড়িয়ে ৬৬৯০ কোটি টাকা আয় করেছেন, এর মধ্যে ১৩১ কোটি টাকা দিয়েছেন যেটা কিছু নয়। আর্থিক পুনর্বিন্যাস করা দরকার। পশ্চিম বাঙলা থেকে যে ৬০ হাজার কোটি টাকা ওঠে তা থেকে যদি ৫০ ভাগ দেয়া যায় তাহলে ভাল হয়। কিন্তু সেটা তাঁরা দেবেন না। কয়লার দাম ৩ গুণ বাড়িয়েছেন, রেশনের চালের দাম ৪ গুণ বাড়িয়েছেন, গমের ৩গুণ বাড়িয়েছেন। আমেরিকান ব্যাঙ্ক, ব্যাঙ্ক অফ ইংলন্ড, ব্যাঙ্ক অফ অস্ট্রেলিয়া তারা এখানে করতে

পারবে, আর রাজ্যসরকার যখন বলবেন আমাদের একটা ব্যাঙ্ক করতে দেয়া হোক তখন রিজার্ভ ব্যাঙ্ক পারমিশান দেবেন না। ইণ্ডাস্ট্রি, ইনজিনিয়ারিং, ক্ষুদ্রশিল্পের জন্য যে কাঁচামাল তাও ঠিকমত সরবরাহ করা হয় না যাতে পশ্চিম বাঙলাকে টুটি টিপে মারা যায়। এরজন্যই আজকে পাঞ্জাব, আসাম হচ্ছে। ল অর্ডারের কথায় বলি আজ দিল্লীতে, পাঞ্জাবে কি হচ্ছে? পাঞ্জাবে তো রাজ্যপালের শাসন। বিহারের হিসেব দেখলে অবাক হবেন। কেন্দ্রের খুব টানাটানি চলছে তাহলে হোত। কিন্তু এশিয়াডের জন্য ১২০০ কোটি টাকা খরচ হয়ে গেল। এত খরচ করার দরকার ছিল না। কমনওয়েলথ কনফারেন্সর নেতাদের চিত্ত বিনোদনের জন্য গোয়ায় গিয়ে ৪০ কোটি টাকা খরচ করা হল। রাণীর বিয়েতে এত খরচ হয়েছে কিনা জানিনা। ওদের নেতৃগাউনের সংগে পলার রং মিলিয়ে রানীকে দিয়েছেন। পার্লামেণ্টের প্রসিডিংস দেখলে দেখবেন সেণ্ট্রাল প্ল্যান আউটলে ২৪% ইনক্রিজ করেছে, ষ্টেট ৩.৫% কমিয়ে দিয়েছে। সারা ভারতবর্ষে টোটাল ডেফিসিট বাজেট হচ্ছে ১৯৮৪-৮৫ সালে ১৩১০ কোটি টাকা। ১৯৮২-৮৩ সালে ওভারড্রাফট্ হচ্ছে ৫৬০ কোটি টাকা। অথচ ঐ বছরে ভারতবর্ষের সমস্ত ষ্টেট গুলি ওভারড্রাফটের পরিমাণ হচ্ছে ১,৭৪৩ কোটি টাকা। আমাদের এখানে ২৯০০ লোক ব্যাংক লোনের মাত্র ৩৮ শতাংশ পেয়েছে। দু'দিন আগে আমাদের দেশে যিনি এক নম্বর বাঙালি বলে যিনি পরিচিত তাকে ওনারা খুব সাদরে অভ্যর্থনা করলেন। রিজার্ভ ব্যাংক পশ্চিম বাংলাকে স্তব্ধ করবার জন্য এই যে লেনদেন বন্ধ করে দিলেন তাতে ঐ ১ নম্বর সম্মানিত বাঙালী কোন রকম আপত্তি করলেন না। আমি মনে করি এতে তিনি পশ্চিম বাঙলার সমস্ত লোকের ঘৃণার পাত্র হলেন।

**শ্রীআবদুল মান্নান**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী যে সাপ্লিমেণ্টারী বাজেট এনেছেন তার বিরুদ্ধে বক্তব্য রাখার আগে মাননীয় সদস্য অনিল মুখার্জীর সম্পর্কে কিছু বলতে চাই। অনিলবাবু ডাঃ আবেদিন সম্বন্ধে বললেন সাপ্লিমেণ্টারী বাজেটের ডিবেটে কিভাবে অংশ গ্রহণ করতে হয় সেটা নাকি তিনি জানেন না। অনিলবাবু যদি এক কালের বিরোধী দলের নেতা জ্যোতি বাবুর বক্তব্য ফলো করতেন, তাহলে দেখতে পেতেন তিনি কি ভাবে তখন বক্তব্য রেখেছিলেন। স্যার, আমি প্রসিডিংস-এ দেখলাম ১৯৫৮ সালের ১৭ই মার্চ তৎকালীন বিরোধী দলের নেতা জ্যোতি বসু সাপ্লিমেণ্টারী বাজেট-এ বক্তব্য রাখতে গিয়ে হাওড়ার আইন শৃঙ্খলার সম্পর্কে আধ ঘণ্টা বলেছিলেন এবং কানাই বাবুও ১৫ মিনিট ধরে ঐ আইন শৃঙ্খলার উপর বক্তব্য রেখেছিলেন। কাজেই ডাঃ আবেদিন-এর বক্তব্য শুনে

অনিলবাবু ঐ যে মন্তব্য করলেন এটা তার করা উচিৎ হয়নি। অনিলবাবুর উচিৎ পুরানো প্রসিডিংস পড়া। যাইহোক ১৯৮২-৮৩ সালে যে টাকা ধার্য হয়েছিল তার চেয়ে বেশী খরচ হয় বলে এই সাপ্লিমেন্টারী বাজেট আনা হয়েছে এবং টোটাল ডিমান্ড হচ্ছে ৬৯৩-৫৫ কোটি টাকা। আমি দেখেছি এর মধ্যে ক্যাপিটেল এ্যাক্সপেন্ডিচার হচ্ছে ১৩.৪৪ কোটি টাকা। এবং রেভিনিউ এক্সপেন্ডিচার বেড়ে হয়েছে ১৩১.৩৪ কোটি টাকা। পাবলিক হেলেথর জন্য খরচ ৫২-২৭ কোটি টাকা। সরকার যদি উৎপাদন খাতে খরচ করতেন তাহলে আমার বলার কিছু ছিলা না, কিন্তু এখানে দেখছি সমস্ত কিছুই অনুৎপাদক খাতে ব্যয় করেছেন। আমি আরও দেখতে পাচ্ছি যে সম্পূর্ণ দলীয় স্বার্থে কিছু টাকা খরচ করা হয়েছে এবং মন্ত্রী মহাশয়দের এনটারটেইমমেন্ট এবং হসপিটালিটির জন্য প্রচুর টাকা খরচ হয়েছে। স্যার, এই বাবদ কংগ্রেস আমলে ১৯৭৬-৭৭ সালে খরচ হয়েছিল ৪ লক্ষ ২২ হাজার ৪৫৫ কোটি টাকা অথচ এই সর্বহারার সরকার আসার পরে ১৯৮২-৮৩ সালে এই বাবদ খরচ হয়েছে ১২ লক্ষ ২৭ হাজার ৭০০ কোটি টাকা। মন্ত্রীমহাশয় যখন বাজেট পেশ করলেন তখনও বলেছিলেন এই বাবদ বরাদ্দ কমাবেন, কিন্তু আমরা দেখলাম যেখানে ৮ লক্ষ ৫০ হাজার টাকা ধার্য্য করেছিলেন সেটা হয়ে গেল ১৯ লক্ষ টাকা অর্থাৎ ১০ লক্ষ টাকার মতন বেড়ে গেল।

[ 5-10—5-20 p. m. ]

অর্থাৎ টাকা যা বরাদ্দ ছিল তার থেকে খরচ বেড়ে গেল। ১৯৮৩-৮৪ সালের বাজেট ৮ লক্ষ ৫০ হাজার টাকা প্রোভাইড করা হয়েছিল। তারপর কিন্তু এ্যাকচুয়েলি ঐ সময়ে আপনারা খরচ করেছেন ১৯ লক্ষ টাকা। অর্থাৎ বাজেট থেকে ১০ লক্ষ ৫০ হাজার টাকা বেশী খরচ করা হোল। অর্থাৎ ৩৫০% খরচ বেড়ে গেল মন্ত্রীদের এনটারটেনমেন্ট এক্সপেন্ডিচারে। কিভাবে এই টাকা খরচ হোল, আমরা জানি এই হিসাব আপনারা দিতে পারবেন না। খরচ এসে দাঁড়ালো ৪ লক্ষ ২২ হাজার থেকে ১৯ লক্ষে। দলীয় স্বার্থে এই টাকা খরচ করা হয়েছে। তাই আপনারা টোটাল হিসাব বিস্তারিতভাবে বলতে পারবেন না। অনেক কিছু বললেন—অপোজিসন কনক্লেভ হয়েছে। আমি জিজ্ঞাসা করতে চাই এতে আমাদের কি উপকার হয়েছে? আমাদের মাননীয় সদস্য শিশির বসু মহাশয় গভর্ণরের এ্যাড্রেসের আলোচনার সময় বিস্তারিতভাবে বলেছেন। এতে পশ্চিমবাংলার অর্থনীতির কতটুকু উন্নতি হয়েছে? ঐ টাকাটা যদি পশ্চিমবাংলার সাধারণ মানুষের স্বার্থে কাজে লাগতো

তাহলে আমার বলার কিছুই ছিল না। মন্ত্রীদের দলের স্বার্থে এই টাকা ব্যয় হ গেল। এবং তার কোন ভেরিফিকেসন হোল না। সরকারী নিয়ম আছে যে এক পিওন যদি সরকারী কাজ করতে গিয়ে তাকে যদি বাসে চড়তে হয়, তাহলে সেই পয় রিয়েলাইজ করার জন্য তাকে কুপন সাবমিট করতে হয়। এখানে এই যে এত টা খরচ হয়ে গেল, তার হিসাব কিন্তু আপনারা দিতেই পারলেন না। কালেকস চার্জেস — এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স ৬০,০০০ টাকা। ১৯৭৭-৭৮ সালে এগ্রি কালচারাল কালেকসন হয়েছিল ৬,২৪,৪৯০০০। কমে ১৯৮২-৮৩ সালে সে দাঁড়ালো ১'৩৪ কোটি টাকা। অর্থাৎ এই পিরিয়ডে এ্যানুয়াল রেট অব কালেকস অব এগ্রিকালচার ইনকাম ট্যাক্স পার ইয়ার কমে গেল ৪'৮৯ কোটি টাকা। এ পিরিয়ডে এক্সপেনসেস অন কালেকসন অব ট্যাক্স অন ইনকাম এণ্ড এক্সপেণ্ডিচা বাড়লো ৩৭'৯৪ লক্ষ — সেটা ১৯৭৭-৭৮ সালে ছিল ১৭'০৩। সেটা ১৯৮২-৮৩ সালে এসে দাঁড়ালো ৫৪'৯৭ লক্ষ টাকা। আমরা জানি এই সরকার জোতদার বা ধন কৃষকদের উপর হাত দেবেন না। কারণ তারাই তো ওদের সহায়। তাদের কাছ থেকে এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স টাকা আদায় করা হোল না। আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবাংলায় যত গাড়ীর লাইসেন্স আছে তার থেকে মোটর ভিহিকল ট্যাক্স ঠিকমত পেমেণ্ট হচ্ছে না। এই হাউসে একজন মন্ত্রী একটা কোয়েশ্চেনের রিপ্লাইয়ে এই কথ বলেছিলেন যে মোটর ভিহিকল ট্যাক্স অনাদায়ী হয়ে আছে ৫ কোটি ৭0 লক্ষ টাকা অর্থাৎ ৪০% ট্যাক্স পেমেণ্ট হয়নি। এটাকে তাঁরা আদায় করতে পারতেন। এই যে ডিপার্টমেণ্ট রয়েছে এই ডিপার্টমেণ্ট দুর্নীতিতে ভরা। এবং এর সঙ্গে ক্লারিফিকেসন কমিটি ওতপ্রোতভাবে জড়িত। আমরা জানি যে ট্যাক্স আদায় হয় সেটা সম্পূর্ণ সরকারী খাতায় জমা পড়ে না। ভাবতে অবাক লাগে ইণ্টারেষ্ট পেমেণ্টের ব্যাপারটা। ১৯৮২-৮৩ সালে ইণ্টারেষ্ট পেমেণ্ট হয়েছিল ১৬৯'৭৬ কোটি টাকা, ১৯৮৩-৮৪ তে বেড়ে হোল ১৮৩'৫৩ কোটি টাকা। আবার ১৯৮৪-৮৫ সালের বাজেটে বলা হয়েছে ২৩৭'০ কোটি টাকা পেমেণ্ট করা হবে। একটা মোটা অংশ চলে যাচ্ছে ঋণ এবং সুদ পরিশোধ করতে। Major Head—258, Stationery and printing দেখা যাচ্ছে শুধু ওভার টাইম বাবদ অতিরিক্ত খরচ হয়েছে ১৪ লক্ষ ৯৪ হাজার টাকা। তার মধ্যে ওভার টাইম এ্যালাওএন্স দিতে হয়েছে ১২ লক্ষ ৯৪ হাজার টাকা। আমরা অবাক হয়ে যাচ্ছি যেখানে ওভার টাইম দিতে এত লক্ষ টাকা খরচ হয়ে যাচ্ছে সেখানে সরকার যদি কিছু নতুন লোক নিয়োগ করতেন এর বদলে তাহলে আমরা বুঝতে পারতাম কিছু ছেলের বেকারত্ব ঘুচল। আপনারা সেখানে নতুন এ্যাপয়েণ্টমেণ্ট দিয়ে বেকারত্বের সমস্যার সমাধান করলেন না। প্রেসের ওভার টাইম এ্যালাওয়েন্স দিতে

হচ্ছে কি কারণে? ১৯৭৭ সালের পর থেকে এ্যাসেম্বলী প্রসিডিংস ছাপানোর জন্য এই ওভার টাইম এ্যালাওয়েন্স দিতে হয়েছে তাহলে আমরা বুঝতাম। কিন্তু কি জন্য দিচ্ছেন? অপোজিসন কনক্লেভ করেছেন তার পুস্তিকা বের করার জন্য। ছাপাতে হয়েছে, পশ্চিমবঙ্গ পত্রিকায় রাজনৈতিক মত প্রচার করার জন্য, এমন কি মার্কস-বাদী কমুনিষ্ট পার্টি'র প্রয়াত নেতার ব্যাপারে পত্রিকা ছাপাতে ওভারটাইম পে করতে হয়েছে। দলীয় স্বার্থে পত্রিকা, কাগজপত্র বের করবেন, রাজনৈতিক সম্মেলন করবেন, রাজনৈতিক দলের মুখ্যমন্ত্রীদের বক্তব্য ছেপে বের করবেন তার জন্য ওয়েষ্ট বেঙ্গল প্রেসকে ওভার টাইম দিতে হবে, এটা আমরা বুঝতে পারছি না। দলীয় স্বার্থে এত লক্ষ টাকা খরচ করবেন? যেহেতু এখানে কো-অর্ডিনেসন কমিটির লোক আছে তাই কো-অর্ডিনেন্স কমিটির লোকেদের সাহায্য করার জন্য ঐভাবে অতিরিক্ত খরচ করা হল। ক্যালকাটা ইউনিভার্সিটির ব্যাপারে দেখা যাচ্ছে, গ্রান্ট ইন এডের কণ্ট্রিবিউসন ২০ লক্ষ টাকার বেশী দেওয়া হয়েছে। ওখানে বেশী দেওয়া হোক, আমাদের আপত্তি নেই, যদি ইউনিভার্সিটিকে বেশী টাকা দিয়ে পঠন-পাঠনের মান উন্নত করা যেত তাহলে সেখানে বলার কিছু ছিল না। কিন্তু আমরা কি দেখতে পাচ্ছি? ইউনিভার্সিটিতে করাপসান দেখা যাচ্ছে, টাকা তছরুপ করা হয়েছে। সেণ্টেনারি বিলডিং-এর এয়ার কনডিশন, সাউন্ড সিসটেম করার জন্য টেণ্ডার পর্যন্ত দেওয়া হল না এবং ডঃ রমেন পোদ্দার ৫০ লক্ষ টাকা খরচ করলেন উইদাউট এনি টেণ্ডার। ক্যালকাটা ইউনিভার্সিটির মার্কসিট কমপিউটারে তৈরী হবে বলে দিল্লী পাঠান হল। হরকিষেণ সিং সুরজিত, মার্কসবাদী কমুনিষ্ট পার্টির পলিট ব্যুরোর সদস্য, তার আত্মীয়কে দেবার জন্য সেখানে চলে গেল। এর একটা টেণ্ডারও দেওয়া হল না। কমপিউটারে মার্কসিট তৈরী হয়ে গেল। ভুলে ভরা, আবার ম্যানুয়্যাল লেবার দিয়ে তৈরী করতে হবে। এইভাবে টাকা তছরুপ হচ্ছে। সরকার কমিশন করলেন না। আপনারা আবার কংগ্রেসের বিরুদ্ধে কথা বলেন। কংগ্রেস আমলে বর্ধমান ইউ-নিভার্সিটির ভাইস চ্যানসেলরের বিরুদ্ধে উইদাউট ইনভাইটিং এনি টেণ্ডার এই রকম অভিযোগ এসেছিল। তার জন্য কমিশন বসেছিল, শাস্তি দেওয়া হয়েছিল। কিন্তু আপনারা কি করলেন? কল্যাণী ইউনিভার্সিটির এস. পি. চ্যাটার্জির বিরুদ্ধে অভিযোগ প্রমাণিত হল, কোন ব্যবস্থা নিতে পারলেন না। টাকা নিয়ে তছরুপ করা হচ্ছে। যে অতিরিক্ত টাকা দিচ্ছেন, খরচ করছেন, সেটা ভেরিফাই করা—যে পারপাজে টাকা খরচ করছেন আদৌ টাকা খরচ করার দরকার আছে কিনা, সেটা দেখা হচ্ছে না। তারপর expenditure for the improvement of teaching staff of the hospitals সেখানে মোট ৩০ লক্ষ টাকা খরচ হচ্ছে। কিন্তু আমি যতটুকু জানি

তাতে এটা বলতে পারি যে, নর্থ বেঙ্গল ইউনিভার্সিটিকে এই ক্ষেত্রে সম্পূর্ণভাবে উপেক্ষা করা হয়েছে। সেখানে কি দেওয়া হয়েছে সেটা স্পেসিফিক করে বলা হয়নি। মন্ত্রী মহাশয় যদি এটা বলে দিতেন তাহলে বোঝা যেত সত্যিকারের সেখানে কিছু দিয়েছেন কিনা। তারপর দেখা যাচ্ছে মেনটিনেন্স বাবদ বিভিন্ন খাতে ২ লক্ষ টাকা দেওয়া হয়েছে। পাওয়ারের অবস্থা সম্বন্ধে আর কি বলব? মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আপনি জানেন আজ প্রথমে হাউস বসেই আধ ঘণ্টার জন্য এ্যাডজোর্ন করে দিতে হল। কারণ, বিদ্যুৎ নেই। আজকে কোথাও বিদ্যুৎ নেই, এই রকম একটা অবস্থা হয়েছে, বিদ্যুতের জন্য চারিদিকে হাহাকার পড়ে গেছে। এমন কি বিধানসভা পর্যন্ত বন্ধ করে দিতে হচ্ছে, অথচ সেখানে বিদ্যুৎ খাতে অতিরিক্ত টাকা খরচ করা হচ্ছে। গভর্ণমেণ্ট ইণ্টারন্যাল লোনের উপর নির্ভরশীল হয়ে পড়েছে কিনা, এটা খতিয়ে দেখা হোক। দেখা যাচ্ছে, প্রতিবছর সরকারের ঋণের পরিমাণ বেড়ে যাচ্ছে, এটা খুবই উদ্বেগের বিষয়। তাই মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আমি বেশী কিছু না বলে মাননীয় অর্থমন্ত্রী যে অতিরিক্ত বাজেট বরাদ্দ এনেছেন তার যে সমস্ত টাকাগুলি সুষ্ঠুভাবে খরচ করা হয়নি, অতিরিক্ত খরচ যেগুলি অনুৎপাদক খাতে হয়েছে, তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-20—5-30 p. m.]

**শ্রীশীশ মহম্মদ** ঃ- মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ১৯৮৩/৮৪ সালের ব্যয় বরাদ্দে যে অতিরিক্ত ১৩৮ কোটি টাকার দাবী উত্থাপন করেছেন আমি তাকে পুরোপুরি সমর্থন করি। এই প্রসঙ্গে আমি একটি ছোট্ট গল্পের অবতারণা করে আমার বক্তব্য শুরু করতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি বাড়ীতে একটা সন্তান হয়েছিল। স্যার, সেদেশে দাই দিয়ে নাড়ী কাটা হয়। কিন্তু একটা উন্নত ধরনের চিকিৎসা ব্যবস্থা করে নাড়ী কাটার ব্যবস্থা করতে হবে। এই বলে গার্জেন ডাক্তার ডাকতে গেলেন। পাড়া গাঁয়ে সাধারণতঃ কলকাতা থেকেই ডাক্তার যায়। কলকাতা থেকে ডাক্তার যাবার ফলে ভুলে যাওয়ার মতই হয়। এখন নাড়ী কাটতে গিয়ে দেখে বাচ্চার দুটোই কেটে বসে আছে। স্যার, ওরা বক্তব্য রাখতে গিয়ে মূল বিষয়বস্তু কিছুই রাখেননি। স্যার, ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত আমি বিধানসভার সদস্য ছিলাম। তখন তারা উদ্বৃত্ত বাজেট দেখিয়েছিলেন, পরে সাপ্লিমেণ্টারি গ্রাণ্ট মঞ্জুর করা হয়েছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওরা মূল বিষয়বস্তু এড়িয়ে গিয়ে কেবলমাত্র আজেবাজে কতকগুলি কথা বলে চলে গেলেন, মূল

বিষয়বস্তু কিছুই খুঁজলেন না। সংসার পরিচালনা করতে গেলে খরচ করতে হয়, অতিরিক্ত খরচ করতে হয়। আর এটা হচ্ছে একটা রাজ্য। ওরা বার বার বলছেন, প্রোডাকটিভ ক্ষেত্রে সমর্থন করবেন, নন-প্রোডাকটিভ এ্যাণ্ড নন-প্ল্যাণ্ড ক্ষেত্রে সমর্থন করবেন না, জয়নাল সাহেব বলেছেন। ওরা কেবলমাত্র গার্ডেন রিচ এলাকার কথা তুলে পুলিশ প্রশাসনের সমালোচনা করছেন। কিন্তু ঐ পাঞ্জাব, হরিয়ানায় যেভাবে হত্যাকাণ্ড চলেছে সেখানে অতিরিক্ত পুলিশ প্রশাসনের প্রয়োজন হচ্ছে কিনা, সেটা একটু বলুন। আমাদের এখানে অতিরিক্ত পুলিশ প্রশাসনিক ব্যয়ের কথা উল্লেখ করছেন। সেখানে কি হচ্ছে? সেখানে কোন সরকার নেই, কেবলমাত্র কেন্দ্রীয় সরকারের প্রতিনিধি বসে আছেন। কেন্দ্রীয় সরকারের প্রতিনিধি সেখানে রাজ্যশাসন করছেন। সেখানে পুলিশ প্রশাসনের জন্য অতিরিক্ত ব্যয় করতে হচ্ছে, খরচ করতে হচ্ছে।

তাহলে সেখানে এত খরচ করা সত্ত্বেও প্রতিদিন আমরা খবরের কাগজে সেখানকার খুনের খবর পাচ্ছি কেন? এই যেখানে অবস্থা সেখানে তাহলে আপনাদের দলের নেত্রী শ্রীমতীকে পদত্যাগ করতে বলা আপনাদের উচিত, তা কিন্তু আপনারা বলবেন না সেকথা আমরা জানি। তারপর স্যার, কেন অতিরিক্ত খরচ হল সেটা এক্সপ্লানাটরি নোটে পরিষ্কার ভাবে দেওয়া আছে অথচ সেটা ওরা একবার উল্টেও দেখবার প্রয়োজন অনুভব করলেন না। আমাদের সময় ৪৪ জন মন্ত্রী আছেন, ওঁদের সময় ৬১ জন মন্ত্রী দেখেছিলাম। মন্ত্রীসভার জন্য কেন এত খরচ হল সেটা ওঁরা জানতে চেয়েছেন এবং বলেছেন, এটা নন-প্ল্যানের খরচ, নন-প্রডাকটিভ খরচ, অতএব এটা মঞ্জুর করতে তারা রাজি নন। স্যার, এক্সপ্ল্যানেটরি নোটে যেটা পরিষ্কারভাবে দেওয়া আছে সেটা আমি এখানে পড়ে দিচ্ছি এবং আপনার মাধ্যমে অনুরোধ করছি সেটা যেন ওঁরা একটু শোনেন। The increase is mainly due to inclusion of additional provision under entertainment and hospitality expenses for meeting expenditure in connection with 1) the member of the Eighth Finance Commission, 2) delegate of the Eastern Zonal Council member's meeting, 3) delegate of the Internation Youth, competitive film festival, members of the Press Council, fund for providing transport facilities, Prime Minister, Central Ministers and Chief Ministers of other States attending the A I.C.C session.

স্যার, এ. আই. সি. সি.'র সম্মেলন করতে এখানে প্রধানমন্ত্রী এলেন, সেণ্ট্রাল

মিনিষ্টাররা এলেন। তাঁরা এখানে যে সারকাস করতে এসেছিলেন তারজন্য তারা এখানে থাকলেন এবং তাঁদের জন্য গাড়ীর ব্যবস্থা করতে হল। পশ্চিমবঙ্গ সরকারের ফান্ড থেকে তাঁদের খাওয়া দাওয়ার সমস্ত ব্যবস্থাও করতে হল। এই যেখানে অবস্থা সেখানে ওঁরাই আবার বলছেন, এই নন প্ল্যান, নন প্রডাকটিভ খাতে এত অর্থ খরচ হল কেন? স্যার, আপনি জানেন, এই পশ্চিমবঙ্গ থেকে দিনের পর দিন কেন্দ্রীয় সরকার প্রচুর অর্থ তুলে নিয়ে যাচ্ছেন অথচ এই ষ্টেটকে চালাবার জন্য যে অর্থের সংকুলান করা দরকার সে ক্ষেত্রে আমাদের নায্য দাবী তা তারা দিচ্ছেন না। এই অবস্থাতেও ওঁদের দলীয় মিটিং করবার জন্য যে সমস্ত মন্ত্রীরা এলেন তাদের জন্য কাউন্সিল অব মিনিষ্টারস খাত থেকে ১২॥ লক্ষ টাকা খরচ করতে হল। এসব তথ্য তাঁদের জানা উচিত কিন্তু তা জেনেও ওরা বলছেন এই নন প্ল্যান, নন প্রডাকটিভ খাতে যে অতিরিক্ত খরচ হয়েছে সেটা তাঁরা মঞ্জুর করবেন না। স্যার, কথার কথা মানে আমরা গ্রামারে পড়েছি বাজে কথা।

[5-30—5-40 p. m.]

উনি একটা বাজে বক্তৃতা দিয়ে চলে গেলেন। একটা কিছু বলতে হয় তাই বলেছেন। কিন্তু মনে মনে ওরা স্বীকার করেছেন যে শ্রীমতীর লোকজন এসে পশ্চিমবাংলায় খরচ করেছেন, পশ্চিমবাংলার সরকার তাদের কাছে ধন্যবাদের পাত্র। কাজেই একবার তাদের স্মরণ করিয়ে দেই, 'ভজ জ্যোতি, লহ জ্যোতি, কহ জ্যোতির নামরে।' এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী এখানে উত্থাপন করেছেন, তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অশোক মিত্র:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত সপ্তাহের নতুন কাসুন্দি আবার এই সপ্তাহে নতুন করে ঘাটার কোন অভিপ্রায় আমার নেই। আমি তাই সংক্ষেপে যে কয়েকটি বিষয়ে এখানে বলা হয়েছে এবং বিশেষ করে জয়নাল আবেদিন সাহেব বলেছেন, আমি তার জবাব দেওয়ার চেষ্টা করছি। এখানে একটি কথা বলা হয়েছে যে বিরাট আকারের একটা অতিরিক্ত ব্যয়বরাদ্দের দাবী আনা হয়েছে। আমি এর আগেও বলেছিলাম, ২১ শত কোটি টাকা যেখানে বাজেটে ছিল, ১৩৮ কোটি টাকার শতকরা ৫ ভাগের মত। আমরা দেখলাম যে কেন্দ্রীর সরকারের বাজেটে ছিল ২৯ শত কোটি টাকা, এই বছরে ২৩ শত কোটি টাকার অতিরিক্ত বরাদ্দের দাবী আনা হয়েছে। আমরা শতকরা ১১ ভাগের সঙ্গে শতকরা ৫ ভাগের

তুলনা করতে পারি। দ্বিতীয় কথা জয়নাল সাহেব আমাকে বললেন যে এ্যাডমিনিসস্ট্রেটিভ রিফর্ম কমিটির ব্যাপারে কি হল? আপনার বোধ হয় মনে আছে যে রাজ্যপাল তাঁর ভাষণ যখন এই অধিবেশনের গোড়ায় পাঠ করেছিলেন তখন তাতে উল্লেখ ছিল যে সরকার আস্তে আস্তে কমিটির সুপারিশগুলি কার্যক্রম করবেন। ৯১টি প্রধান সুপারিশের মধ্যে ২৩টি ইতিমধ্যে কার্যকর করবার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। তারপরে যে কথা জয়নাল সাহেব বলেছেন, এই যে ৫৬ কোটি টাকা পরিকল্পনা খাতে আছে কিন্তু উন্নয়ণে নয়। আমি এই কথার জবাব দিতে পারবো না। আমার এই কাগজের টুকরোটা যেটাতে বিষদভাবে লেখা আছে, এটা আমি পড়ে দিতে পারছি না, আমি এটা আপনার হাতে দিয়ে দেব এবং তাহলে আর কথা উঠবে না। এতে পানীয় জলের কথা আছে, কৃষির কথা আছে সমস্ত কিছু আছে। তারপরে একটা ছোট্ট ব্যাপার নিয়ে বলেছে যে টাকা খরচ হয়নি কেন, অর্থাত কেন্দ্রীয় সাহায্যের টাকা খরচ হয়নি কেন? আমি জয়নাল সাহেবের কাছে আবেদন করছি, উনি আমাকে একটু বুদ্ধি দিয়ে দিন। আজকে ২৭শে মার্চ, আর ৪ দিন আছে বছরের। এখনও কেন্দ্রীয় সরকারের কাছে পরিকল্পনা বাবদে ১৮ কোটি টাকা পাওয়া যাবে। আমরা এই টাকা কি ভাবে খরচ করবো? আমরা ওভারড্রাফ্‌ট করে খরচ করতে পারি। কিন্তু ওভার ড্রাফ্‌ট করে যদি খরচ করতে যাই তাহলে হয়ত আবার রিজার্ভ ব্যাঙ্ক বন্ধ করে দেবে। এই অবস্থাতে ১৮ কোটি টাকা আমরা যদি চারদিনের মধ্যে না পাই তাহলে আমরা কি করবো? টাকা ফেরত যাবে কি যাবে না। এটার জবাব যদি জয়নাল সাহেব বুকে হাত রেখে আমাকে বলে দিতে পারেন, এই ১৮ কোটি টাকা নিয়ে আমরা কি করবো, কিভাবে খরচ করবো, তাহলে আমি খুবই কৃতার্থ হব। তারপরে বলা হয়েছে যে আমাদের রাজ্যসংস্থাগুলিতে ক্ষতি হচ্ছে। আমি বহুবার বলেছি, গত সপ্তাহেও বলেছি যে কমাতে পারলে ভাল হয়। সেই সঙ্গে সঙ্গে আমি একথাও বলেছি যে কতকগুলি সামাজিক ব্যাপারগুলি: আমাদের মনে রাখতে হয়। দেশে যে ভয়ঙ্কর আর্থিক অবস্থা, সেই আর্থিক অবস্থার পরিপ্রেক্ষিতে কতকগুলি জিনিস মনে রাখতে হয়। আর এটাতে পশ্চিম বাংলার একচেটিয়া ব্যাপার নয়। আমি একটা উদাহরণ দিচ্ছি, ষ্টীল অথরিটি অব ইন্ডিয়া ইস্পাত তৈরী করে। কেন্দ্রীয় সরকারের এই সংস্থায় বছরে ৫।। শত কোটি টাকা ক্ষতি হচ্ছে। ৫।। শত কোটি টাকা একটা মাত্র সংস্থায় ক্ষতি হচ্ছে। সুতরাং বাড়তি কথা বলা যায় কিন্তু কাজের দিক থেকে যে সমস্ত সমস্যা আছে, সেই সমস্যার সমাধান চট করে করা যায় না। আমি শেষে আর ২।৩টি কথা

বলবো। এটা আমার বলার প্রয়োজনীয়তা ছিল না। কিন্তু যেহেতু জয়নাল সাহেব কথাটা তুলেছেন সেজন্য আমাকে বলতে হচ্ছে। উনি যখন কথাটা বলেছিলেন, তখন আমার পাশে আমাদের পরম শ্রদ্ধেয় অমৃতেন্দু মুখোপাধ্যায় মহাশয় বসেছিলেন। ১৯ বছর বয়সে উনি আন্দামান গিয়েছিলেন দেশের স্বাধীনতার জন্য। তিনি ফিরে এসেছেন। বছরের পর বছর কালাপানীর ওপার কাটিয়েছেন। আমি সবিনয় নিবেদন করে জয়নাল সাহেবকে একটা কথা বলবো, ১৯৪৭ সালের পরে কংগ্রেসের সময়ে যে অত্যাচার হয়েছে, বছরের পর বছর গণতান্ত্রিক আন্দোলনে আমার ডান দিকে যারা বসে আছেন, যারা কালান্তরে কাটিয়েছেন, আমি তাদের কথা বলছি না।

১৯৪৭ সালের আগে যাঁদের ২১ বছরের বেশী বয়স ছিল তাঁরা সবাই আজকে আমাদের দিকে বসে আছেন। তাঁরা কত বছর দেশের স্বাধীনতার জন্য কারা-অন্তরালে কাটিয়েছেন, সেই হিসেবটা একবার করুন। ১৯৪৭ সালের আগে যাঁরা কংগ্রেসে ছিলেন, তাঁরা সবাই এখন বামপন্থী ছত্রতলে, তাঁরা কেউ কংগ্রেসে নেই, কংগ্রেসকে ঘৃণা করে ছুড়ে ফেলে দিয়েছেন।

তারপরে আমার শুনে মজা লাগল যে, ১৯৭৬-৭৭ সালের বাজেটের কথা বলা হলো। অত্যন্ত চক্ষু লজ্জাহীন হলে এরকম কথা বলা যায়। তখন আইন-শৃঙ্খলা ছিল না, দেশের মধ্যে একমাত্র স্বৈরতন্ত্র ছিল, যে স্বৈরতন্ত্রকে দেশের মানুষ ঘৃণাভরে প্রত্যাখ্যাণ করেছেন। এইটুকু বলে যে ক'টি ছাঁটাই প্রস্তাব এসেছে তার প্রতিটির বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-40—5-50 P. M.]

**Demand No. 1**

The motion of Dr. ASHOK MITRA that a sum of Rs. 3,44,000 be granted for expenditure under Demand No. 1, Major Head : 211—"State Legislatures during the current year, was then put and agreed to.

**Demand No. 3**

The motion that the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Dr. ASHOK MITRA that a sum of Rs. 12,50,000 be granted for expenditure under Demand No. 3, Major Head : "213—Council of Ministers" during the current year, was then put and agreed to.

**Demand No. 6**

The motion that the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Dr. ASHOK MITRA that a sum of Rs. 60,000 be granted for expenditure under Demand No. 6, Major Head : "220—Collection of Taxes on Income and Expenditure" during the currnt year, was then put and agreed to.

**Demand No. 7**

The motion of Dr. ASHOK MITRA that a sum of Rs. 1,43,000 be granted for expenditure under Demand No. 7, Major Head : "229—Land Revenue" during the current year, was then put and agreed to.

**Demand No. 10**

The motion that the demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion of Dr. ASHOK MITRA that a sum of Rs. 3,60,000 be granted for expenditure under Demand No 10, Major Head : "239—State Excise" during the current year, was then put and agreed to.

**Demand No. 12**

The motion that the demand be reduced by Rs, 100 was then put and lost.

The motion of Dr. ASHOK MITRA that a sum of Rs. 16,57,000 be granted for expenditure under Demand No. 12, Major Head : "241—Taxes on Vehicles" during the current year, was then put and agreed to.

**Demand No. 18**

The motion of Dr. ASHOK MITRA that a sum of Rs. 12,95,000 be granted for expenditure under Demand No. 18, Major Head : "252—Secretariat General Services" during the current year, was then put and agreed to.

**Demand No. 20**

The motion that the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Dr. ASHOK MITRA that a sum of Rs 46,40,000 be granted for expenditure under Demand No. 20, Major Head : "254—Treasury and Accounts Administration" during the current year, was then put and agreed to.

DEMAND No. 21

The motions that the Amount of Demand be reduced by Rs 100/- were then put and a division taken with the following results :—

WEST BENGAL LEGISLATIVE ASSEMBLY

Date—21. 3. 1984 Division No.—1 Ayes—15

NOES Noes—92

Abstention

Anisur Rahman Biswas, Shri
Atahar Rahaman, Shri
Basu, Shri Ajit
Basu, Shri Subhas
Bauri, Shri Gobinda
Bera, Shrimati Chhaya
Bera, Shri Pulin

Bhattacharya, Shri Lal Behari
Biswas, Shri Hazari
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kumud Ranjan
Bouri, Shri Nabani
Chakrabarty, Shri Ajit
Chakraborty, Shri Umapati

Chakraborty, Shri Deb Narayan
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shri Sailendra Nath
Chattopadhyay, Shri Sadhan
Das, Shri Jagadish Chandra
De, Shri Sunil
Dey, Shri Lakshmi Kanta
Ghosh, Shrimati Chhaya
Ghosh, Shri Kamakhya
Ghosh, Shri Malin
Goswami, Shri Ramnarayan
Goswami, Shri Subhas
Guha, Shri Kamal Kanti
Gupta, Shri Jyotsna Kumar
Gupta, Shri Sitaram
Habib Mustafa, Shri
Hajra, Shri Sachindra Nath
Haldar, Shri Krishnadhan
Hazra, Shri Haran
Hazra. Shri Sundar
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Haripada
Kar, Shri Nani
Kisku, Shri Upendra
Kujur, Shri Sushil
Kumar, Shri Himansu
M. Ansar-Uddin, Shri
Mahata, Shri Kamala Kanta
Maity, Shri Bankim Behari
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Ralcharan
Majhi, Shri Surendra Nath
Majumdar, Shri Sunil Kumar
Mal, Shri Trilochan
Malik, Shri Purna Chandra
Malik, Shri Sreedhar
Mallick, Shri Siba Prasad
Mandal, Shri Gopal
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Siddheswar
Mandal, Shri Sukumar
Mandal, Shri Suvendu
Mandi, Shri Sambhunath
Mazumdar, Shri Dilip Kumar
Mir Abdus Sayeed, Shri
Mitra, Dr. Ashok
Mahanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Molla, Shri Anadi
Mondal, Shri Raj Kumar
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bamapada
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Murmu, Shri Maheswar
Pal, Shri Bijoy
Pathak, Shri Patit Paban
Pramanik, Shri Abinash
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendra
Roy, Shri Pravas Chandra
Roy, Shri Sattik Kumar
Roy. Shri Sada Kanta
Roy Chowdhury, Shri Nirode
Saha, Shri Kripa Sindhu
Saren, Shri Ananta
Sarkar, Shri Sailen
Satpathy, Shri Abani Bhusan
Sayed Md, Masih, Shri
Sen, Shri Sachin
Shish Mohammad, Shri
Sur, Shri Prasanta Kumar
Talukdar, Shri Pralay
Uraon, Shri Subodh

AYES

Abdul Mannan, Shri
Abdur Rauf Answari, Shri
Abedin, Dr. Zainal

Adhikary, Shri Sisir
Bapuli, Shri Satya Ranjan
Bhunia, Dr. Manas
Habibur Rahaman, Shri
Lutfal Haque, Shri
Mandal, Shri Jokhilal
Misra, Shri Kashinath
Mukherjee, Shri Subrata
Sarkar, Shri Dhirendra Nath
Sha, Shri Ganga Prosad
Shaikh Imajuddin, Shri
Sinha, Shri Atish Chandra

Abstention—Shri Deba Prasad Sarkar

The Ayes being 15, the Noes 92, and Abstention 1 the motions were lost.

The motion of Dr. Ashok Mitra that a sum of Rs. 2,54,25,000 be granted for expenditure under Demand No. 21, Major Head : "255-Police" during the current year, was then put and agreed to.

DEMAND No. 24

The motion of Dr. Ashok Mitra that a sum of Rs. 14,94,000 be granted for expenditure under Demand No. 24, Major Head : "258-Stationery and Printing" during the current year, was then put and agreed to.

[ 5-50—6-00 p. m. ]

**Demand No. 25**

The motion of Shri Jatin Chakraborty that a sum of Rs. 2,02,37,000 be granted for expenditure under Demand No. 25, Major Heads : "259-Public works, 277-Education ( Excluding Sports and Youths Welfare ) ( Buildings ) and 283-Housing ( Buildings ), 288-Social Security and Welfare ( Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Repatriots and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes) (Buildings) during the current year, was then put and agreed to.

**Demand No. 26**

The motion of SHRI PRASANTA KUMAR SUR that a sum of Rs. 24,86,000 be granted for expenditure under Demand No. 26, Major Head : "Fire Protection and Control" during the current year, was then put and agreed to.

**Demand No. 27**

The motion of SHRI RAM CHATTERJEE that a sum of Rs. 57,34,000 be granted for expenditure under Demand No. 27, Major Head: "265-Other Administrative Service" during the current year, was then put and agreed to.

**Demand No 28**

The motion of Dr. ASHOK MITRA that a sum of Rs. 52,80,000 be granted for expenditure under Demand No. 28, Major Head: "266-Pensions and Other Retirement Benefits" during the current year, was then put and agreed to.

**Demand No. 31**

The motion of SHRI SAMBHU CHARAN GHOSH that a sum of Rs. 13,10,000 be granted for expenditure under Demand No. 31, Major Head: "276-Secretariat Social and Community Service" during the current year, was then put and agreed to.

**Demand No. 32**

The motion of SHRI SUBHAS CHAKRABORTY that a sum of Rs. 1,00,00,000 be granted for expenditure under Demand No. 32, Major Head: "677-Loans for Education, Art and culture (sports)" during the current year, was then pu and agreed to.

**Demand No 33**

The motion of SHRI SUBHAS CHAKRABORTY that a sum of Rs. 14,16,000 be granted for expenditure under Demand No. 33, Major Head: "277-Education (Youth Welfare)" during the current year, was then put and agreed to.

Overall development and expansion of the Fire Services in West Bengal an estimated amount of Rs. 62.84 crores will be required during the next five years For paucity of fund the desired development in expansion cannot be achieved. এই লাইনটা পড়লেই কিন্তু ক্লিয়ার হয়ে যাবে যে আজকে কেন করা যাচ্ছে না। তবুও আজকে আমরা সীমিত ক্ষমতার মধ্যে নূতন চিন্তা নিয়ে নূতন ভাবে এগোচ্ছি এবং আগের যে নৈরাজ্য, আগের যে অরাজকতা, আগের যে ব্যাভিচার, সেইগুলো দূর করতে হিমসিম আমাদের খেতে হচ্ছে। বিরোধী দলের মাননীয় সদস্যরা তো জানেন যে এই কর্পোরেশনকে তো চোরের রাজ্য বলা হতো ঐ কংগ্রেস আমলে। সেই চোরের রাজ্য থেকে আসতে আসতে বামফ্রণ্টের আমলে তাদের সচেতনতা ফিরিয়ে আনতে ওদের মতো আমরা ডাণ্ডা মেরে কাজ করাতে পারি না, মানুষকে সংগে নিয়ে সচেতন করে, কর্মীদের সজাগ করে চেতনাবদ্ধ করে কাজ করাচ্ছি। সুতরাং এই কর্পোরেশনের রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি ছিল। একটা প্ল্যান স্যাংশন করাতে গেলে উনারা যে ভাবে দুর্নীতির অনুপ্রবেশ করিয়েছেন—চাকরির কথা উনি বললেন, ডিস্ট্রিক্ট ইনজিনিয়ারিং অফিস কমপ্লেক্স সিচুয়েশনের কথা উনি বললেন, কিন্তু এই যে আগে বহু ঘটনা আছে, যা আমাদের সময়ে আমরা আবিস্কার করেছি, একজন লোক কর্পোরেশনে নাম লেখাতেন আর অন্য জায়গায় চাকরি করতেন। এর অরিজিন এবং ডেভেলপমেণ্ট তো কংগ্রেস আমলে। উনি জানেন, উনি হয়তো এখন চলে গেছেন, বহুদিন উনি কাউন্সিলার ছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেস এই সমাজের যে দুর্নীতির স্তর বা পাহাড়, হিমালয় পর্বত, স্তূপে স্তূপে তৈরী করেছে। আজকে আমাদের সেখানে সেই স্তুপগুলোকে পরিস্কার করতে অনেক কষ্ট করতে হচ্ছে। এই যে সমাজ-ব্যবস্থা, এই সমাজ-ব্যবস্থায় আজকে উন্নয়ন করা অনেক দুঃসাধ্য ব্যাপার। স্বাভাবিক ভাবেই আমরা দেখছি প্ল্যান স্যাংশন করা থেকে শুরু করে এ্যাপয়েন্টমেণ্ট করা থেকে শুরু করে উনারা যে দুর্নীতির পাহাড়-পর্বত তৈরী করে গেছেন, কর্পোরেশনে যে দুর্নীতির আখড়া তৈরী করে গেছেন, সেইগুলো পরিস্কার করে আমাদের এগোতে অনেক কষ্ট হচ্ছে। কৈ একবারও তো বিরোধী দলের সদস্যরা বললেন না যে আপনারা যে ভাল কাজগুলো করেছেন, যে গণতন্ত্রীকরণ করেছেন, ভাল কাজ করেছেন। উনাদের আমলে নির্বাচন তো করেনেই না, সব ভেঙ্গে দিয়েছিলেন এবং এক্জিকিউটিভ অফিসার বসিয়ে মিউনিসিপ্যালিটিগুলোকে নষ্ট করে দিয়েছিলেন, গণতন্ত্রকে ধ্বংস করে দিয়েছিলেন, স্যাসপ্যাণ্ডেড এ্যাডমিনিস্ট্রেশনকে রাখার পরিবর্তে সেখানে এক্জিকিউটিভ অফিসারকে বসিয়েছেন। আমি বাঁকুড়া

প্যালিটির কথাই বলি, কাশীবাবু এটা ভাল করে জানেন, তিনি এখানে বললেন না যে কি ভাবে বাঁকুড়া মিউনিসিপ্যালিটির গণতন্ত্রকে নষ্ট করা হয়েছে, কাশীবাবু যখন এখানে এম. এল এ. ছিলেন, কি ভাবে গণতন্ত্রকে ধ্বংস করে ঐ কাশীবাবুরা বাঁকুড়া জেলায় কি ভাবে একজিকিউটিভ অফিসারকে ক্ষমতা দেওয়া হয়েছিল। মহামান্য হাইকোর্ট থেকে আমরা ইনজাংশান নিয়ে গিয়েছি এবং ইনজাংশান নিয়ে গিয়ে একজিকিউটিভ অফিসারের ফাংশানিং বন্ধ করা হয়েছে। হাইকোর্টের ইনজাংশান দিয়ে বন্ধ করা হয়েছে, ওরা যে গণতন্ত্রের কণ্ঠরোধ করেছিলেন, বাঁকুড়া মিউনিসিপালিটির সেই বেআইনী কাজকে হাইকোর্টের ইনজাংশান দিয়ে রুখতে হয়েছে। এই কথা কাশীবাবু তো একবারও উল্লেখ করলেন না ?

[7-30—7-40 p. m.]

আমি জানি তিনি দায়িত্বশীল লোক, মাঝে মাঝে সৎ কথাবার্তা বলেন। কিন্তু আজকে সেই রকম একটা সচেতনতার কথা আমরা তার মুখ থেকে শুনলাম না যে, হ্যাঁ, আমরা অন্যায় করেছি বাঁকুড়া মিউনিসিপ্যালিটি ডিজলভ করে একজিকিউটিভ অফিসার বসিয়েছি—এই সব কথা তো বললেন না। বিরোধীদলের সদস্যদের এটা বলা উচিত ছিল যে আমরা ক্যালকাটা করপোরেশন, হাওড়া করপোরেশনের নির্বাচন করছি। তাদের আমলে তারা নির্বাচন করেননি। ১৯৫০ সালের সব বস্তা পচা আইন, মান্ধাতা আমলের সব আইন আজ অকেজো হয়ে গেছে। নতুন করে সমাজের পরিবর্তন হয়েছে। সেই পরিবর্তন অনুযায়ী নতুন করে আইন করা হয়েছে। এটা যে দেশকে নতুন দিগন্তের দিকে নিয়ে যাচ্ছে, সেই কথা তো তারা একবারও বললেন না। এটা তারা বলতে পারতেন এবং এর কোন জায়গায় খারাপ হচ্ছে, ভাল হচ্ছে সেই সাজেশান দিতে পারতেন। কিন্তু বিরোধী দলের মুখ দিয়ে একবারও সেই কথা আমরা শুনলাম না যে কিভাবে আমরা গণতন্ত্রীকরণ করছি। কলকাতার কথা তারা বললেন। কিন্তু জব চার্ণকের কলকাতার কথা তো তারা বললেন না। ১০ লক্ষ লোক বাস করার জন্য কলকাতার সৃষ্টি হয়েছিল। আজকে সেখানে জনসংখ্যা কত ? কংগ্রেস আমলে কত জনসংখ্যা ছিল, আর আজকে বাড়তে বাড়তে সেটা কোথায় গিয়ে দাঁড়িয়েছে সেটা একটু দেখুন। ক্যালকাটা করপোরেশনের ১৯৩২ এ্যাক্ট আজকে অচল হয়ে পড়েছে। তাই নতুন নতুন আইন করা হচ্ছে। কংগ্রেস আমলে ১৯৫০-৫২ এবং ১৯৫৭ সালে পর পর প্রথম পঞ্চ বার্ষিকী পরিকল্পনা, দ্বিতীয় পঞ্চ বার্ষিকী পরিকল্পনা করা হয়েছে। কিন্তু কলকাতা শহরের উপর যেভাবে পরিকল্পনা করার দরকার ছিল

তা না করে উল্টো করলেন। তারা করলেন কি? মেট্রো রেল করে দিলেন। গণি খান চৌধুরী আজকে বলছেন, মেট্রো রেল করাটা আমাদের বড় ভুল হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা কাগজে দেখছি গনি খান চৌধুরী বলছেন, আমরা নাকি ভুল করেছি, সিদ্ধার্থ রায় ভুল করেছেন, আগে সারকুলার রেল করলে ভাল হত। তাদের পরিকল্পনার ভুল ত্রুটি আজকে স্বীকার করছেন, সেদিন করেননি। তারা সমস্ত কলকাতাকে মেট্রো রেলের দুরবস্থার মধ্যে ফেলে দিয়ে অন্য সর্ট পরিকল্পনা করলেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই পরিস্থিতিতে বামফ্রণ্ট সরকারকে কাজ করতে হচ্ছে। আজকে নতুন নতুন বাই পাস রাস্তা করব কি করে? কোন উন্নয়নমূলক কাজ করতে গেলেই কংগ্রেস মামলা করতে লোকদের পাঠিয়ে দেবে। আজকে যেসব জায়গায় রাস্তা-ঘাট খোঁড়ার পরিকল্পনা হচ্ছে সেখানেই মামলা করে ইনজাংসান দিয়ে বন্ধ করে দেওয়া হচ্ছে। পার্ক সার্কাসের ওখানে মামলা করে ইনজাংসান দিয়ে বন্ধ করে দেওয়া হয়েছে। অন্যান্য জায়গায় রাস্তার জন্য জায়গা এ্যাকোয়ার করতে যাওয়া হচ্ছে, সেখানেও ওদের লোকজন গিয়ে মামলা করে ইনজাংসান দিয়ে বন্ধ করে দিচ্ছে। একদিকে কোর্টের আশ্রয় নিয়ে ইনজাংসান দিয়ে বন্ধ করে দেওয়া হচ্ছে, অন্য দিকে হাউসে এসে বলছেন কেন কাজ হচ্ছে না মন্ত্রী মহাশয় জবাব দিন। অদ্ভুত কথা—আজকে কলকাতায় সি. এম. ডি. এর মাধ্যমে যে ট্রান্সপোর্ট বা অন্যান্য ডেভেলাপমেণ্ট করা হচ্ছে তাই নয়, সুয়ারেজ, ড্রেনেজের ডেভেলাপমেণ্ট করা হচ্ছে তাই নয়, পানীয় জলের ব্যবস্থাও করা হচ্ছে। এই বিষয়ে আমরা আমাদের পরিকল্পনার কথা বলেছি। এইগুলি আপনারা একটু পড়েও দেখেন না। বহু জায়গায় জল সরবরাহের ব্যবস্থা করা হয়েছে। ১০ লক্ষ লোকের জল সরবরাহের ব্যবস্থা হয়েছিল। আজকে টালিগঞ্জ, গার্ডেনরিচ ইত্যাদি জায়গায় জল সরবরাহের জন্য নানা রকম প্রকল্প গ্রহণ করা হয়েছে। এটা না হলে কলকাতার লোকেদের দুরবস্থা দারুণভাবে বেড়ে যেত। গারবেজ থেকে আরম্ভ করে মিউনিসিপ্যাল এ্যাডমিনিষ্ট্রেসন পর্যন্ত গণতন্ত্রীকরণ করে সব দিকেই একটি নতুন পথের দিগন্ত খুলে দিয়েছে এই সরকার, কংগ্রেস যা কোনদিন কল্পনাও করতে পারেনি। সেই জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেট বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশিশির অধিকারী:**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, শহর এবং মফঃস্বলের পৌর-বিভাগগুলির মাননীয় মন্ত্রীমহাশয় ১৯৮৪/৮৫ সালের যে ব্যয়বরাদ্দের দাবী পেশ করেছেন স্বভাবতঃই আমাকে তার বিরোধিতা করতে হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

পৌর দপ্তরের বাজেট বরাদ্দ সম্বন্ধে বলতে গিয়ে আমি প্রথমেই বলব, এই দপ্তর এমন একটি দপ্তর যে দপ্তর নিয়ে রাজনীতি করার কিছু নেই এবং আমি মনে করি, এই দপ্তরের মাধ্যমে মানুষের সুখ-সুবিধার অনেক কথা চিন্তা করা যায় এবং তা বাস্তবে রূপায়িত করা যায়। মাননীয় মন্ত্রীমহাশয় কোলকাতা কর্পোরেশনের মেয়র ছিলেন, তিনি জানেন, কোলকাতার সমস্যা একরকম এবং মফঃস্বলের সমস্যা আর এক রকম। স্যার, মফঃস্বলের পৌরসভাগুলির সঙ্গে আমরা যারা দীর্ঘদিন ধরে যুক্ত আছি আমরা সেখানে কাজ করতে গিয়ে যে সমস্ত অভিজ্ঞতা লাভ করেছি তার ভিত্তিতেই কয়েকটি কথা বলব। স্যার, বর্তমানে পৌরসভাগুলি চেয়ারম্যানদের বেতন হয়েছে, কমিশনারদের বেতন হয়েছে, এবং তাদের এ্যালাউন্সেস বেড়ে গিয়েছে, সেটা আপনি জানেন। সেখানে সেই হারাহারি পৌর কর্মচারীদের ক্ষেত্রে যে নিশ্চয়তা আনা উচিত ছিল, সেটা কিন্তু আনা হয়নি। তাদের পেনশনের ক্ষেত্রে যে সমস্ত জিনিষ আনা উচিত ছিল, সেগুলি আনা হয়নি। সেখানে তাদের গ্রাচিয়ুটি আইনকে ইনডাষ্ট্রিয়াল ডিসপিউট এ্যাক্টের দোরগোড়ায় রেখে দেওয়া হয়েছে। স্যার, এসবক্ষেত্রে আজকে তাদের প্রতিশ্রুতি দেওয়া উচিত ছিল বলে আমি মনে করি। তারপর স্যার, আপনি জানেন, সরকারী কর্মচারী হ'লে মাসের দ্বিতীয় এবং চতুর্থ শনিবার তারা ছুটি পায় কিন্তু পৌরসভার কর্মচারীরা এই সেকেন্ড এবং ফোর্থ স্যাটারডে ছুটি পান না। মাননীয় মন্ত্রীমহাশয়কে এ দিকে নজর দিতে অনুরোধ করছি। তারপর বর্তমানে যে সমস্ত আইন তৈরী করা আছে তাতে দেখা যাচ্ছে প্রি '৬১-ডি. এ. ছিল ৮০ - ২০। পৌরসভাগুলির আর্থিক অবস্থার কথা বলতে গিয়ে সরকার সেখানে একটি গাডডা মেরে রেখে দিয়েছেন - সেটা হচ্ছে, প্রি ৬১ যে স্ট্রেন্থ ছিল পৌরসভাগুলির সেই স্ট্রেন্থের উপর দাঁড়িয়ে ৮০ - ২০ হচ্ছে। তারপর যেগুলি আসছে সেগুলিও ৮০ - ২০ আছে কিন্তু প্রি '৬১টা তুলে দিয়ে আপ টু '৭৭ বা ৮২ বা আজ পর্য্যন্ত সেই কর্মচারীদেরও যদি ইনক্লুড করেন, তাহলে পৌরসভাগুলি আজ যে সরকারী টাকা নিয়ে যে ভাবে খেয়ে ফেলছে সেভাবে হয়ত খাবে না। তাই আমি বলব, প্রি '৬১-এর গাড্ডাকে উইথড্র করে সরকার ৮৩ বা ৮৪ বা আজকের দিন পর্য্যন্ত কর্মচারীদের যে স্ট্রেন্থ আছে সেই স্ট্রেন্থকে হারাহারি রেখে ৮০ = ২০ করুন। তাতে পৌরসভাগুলি বাঁচবে। পৌরসভাগুলিকে কেন্দ্রীয় সরকার অর্থ দেন এবং নানান দিক থেকে পৌরসভাগুলিকে সাহায্য করা হচ্ছে। আমরা জানি, জলসরবরাহ প্রকল্প বাবদ পশ্চিমবঙ্গের ৯৯টি পৌরসভাকে অনেক টাকা দেওয়া হয়েছিল কিন্তু পৌরসভাগুলি পাইপ লাইনে হাত না দিয়ে সেই টাকা বেতন দিয়েই খেয়ে ফেলেছে। আপনি বলেছিলেন, ড্রাফ্‌ট করে পি. এইচ. ই.-কে ট্রান্সফার করবে এবং তারপর তারা কাজ

করবে কিন্তু পি. এইচ. ই.-কে তারা সেটা ট্রান্সফার না করে আজ করছি, কাল করছি এই বলে বলে সেই টাকা বেতন বাবদ খেয়ে ফেলেছে। এর ফলে গরিব পাড়াগুলিতে জলসরবরাহের জন্য যে প্রকল্প রচনা করা হয়েছিল, সেগুলি সব বন্ধ হয়ে গিয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার নিবেদন, এদিকে আপনি নজর দিন। তারপর আমরা দেখেছি, কোলকাতা কর্পোরেশন, হাওড়া পৌরসভার উন্নয়ন কাজকর্ম সম্বন্ধে অনেক কথা বলা হয়েছে। আপনার আইনের যে বই রয়েছে, তার পেছনে একটি লিস্ট ছাপিয়েছেন - লিষ্ট অব পপুলেসান। সেখানে list of municipal Corporation and other urban local bodies in West Bengal তাতে বলেছেন district, name of municipal population, 1971 census population, percentage of increase of population সয়র, সোনামুখী মিউনিসিপ্যালিটির, তার ইনক্রিস অব পপুলেশান হচ্ছে ৪.৮৮ পারসেণ্ট, হোয়ার এ্যাজ মেদিনীপুর মিউনিসিপ্যালিটি, যেটা ১০০ বছরের মিউনিসিপ্যালিটি এবং যার সমস্যাও হাজার রকমের তার সেখানে পারসেণ্টেজ হচ্ছে ২৬·৬০। ১৯৫৯ সালে কাঁথি মিউনিসিপ্যালিটি, কণ্টাই মিউনিসিপ্যালিটি তৈরী হয়েছিল, ১০ বছর পরে তার ৩১ পারসেণ্ট পপুলেশান ইনক্রিজ করেছে। আজকে ১৯৮৪-সালের বাজেট পেশ করা হয়েছে।

[7-40—7-50 p. m.]

আপনি লক্ষ্য করুন যে নোটিফায়েড এরিয়া ছাড়াই আছে—বৈদ্যবাটী মিউনিসিপ্যালিটিতে ৩১ পারসেণ্ট পুপুলেশান ইনক্রিজ করেছে। কোন্নগর মিউনিসিপ্যালিটিতে ৪৮ থেকে ৪৯ পারসেণ্ট পপুলেশান ইনক্রিজ করেছে। এছাড়াও অন্যান্য বহু মিউনিসিপ্যালিটি আছে যাদের পপুলেশান ৩৯-৪০ পারসেণ্ট থেকে ৭৮ পারসেণ্ট ইনক্রিজ করেছে। নটিফায়েড এরিয়াতে দেখা যাচ্ছে যে, ৩৮-৩৯ পারসেণ্ট ইনক্রিজ করেছেন। দুর্গাপুর নোটিফায়েড এরিয়াতে ৪৮ পারসেণ্ট পপুলেশান ইনক্রিজ করেছে। আজকে সরকারকে চিন্তা করতে হবে এই সব সম্পর্কে। আমি কতকগুলি সুস্থ সাজেশান আপনার কাছে রাখছি। আমাদের সুব্রত মুখার্জী যখন মন্ত্রী ছিলেন তখন পশ্চিমবাংলার মিউনিসিপ্যালিটিগুলিকে এ গ্রেড, বি গ্রেড, সি গ্রেড হিসাবে ভাগ করেছিলেন। আজকে সেদিক থেকে আপনাকে চিন্তা করতে বলছি। আপনার আইন-এর বইয়ের ভিতরে দেখবেন হিলি মিউনিসিপ্যালিটি অনেক দিন থেকে চলে আসছে। এগুলি তর্কের ব্যাপার বা ঝগড়ার ব্যাপার নয়। এটা বামফ্রণ্ট

সরকারে সদস্য এবং আমরা, যারা মিউনিসিপ্যালিটির সঙ্গে যুক্ত আছি, আমরা এটা উপলব্ধি করি। হিলি এরিয়ার উপরে আইন তৈরী করা আছে। কোল এরিয়ার উপরে মিউনিসিপ্যালিটিগুলি এক রকম আছে, স্যান্ডি এরিয়ার উপরে মিউনিসি-প্যালিটিগুলি আর এক রকম আছে, পাথুরে এরিয়া—আজকে দেখা যাচ্ছে [illegible] বোল্ডার এরিয়াতে এবং লাল মাটির উপরে এক রকম অবস্থা আছে। আজকে চিন্তা করতে হবে যে ব্রিটিশ সরকার আমাদের দেশকে শাসন করেছিল। ১৯২২ সালে লক্ষ্মৌ, আগ্রা, বাঙ্গালোর, বোম্বে, ম্যাড্রাস প্রভৃতি বড় বড় শহরের উন্নয়নে তারা হাত দিয়েছিল। আজকে পশ্চিমবাংলা বঞ্চিত হয়েছে বলে মনে করি। দীর্ঘদিন ধরে বঞ্চিত হয়েছে। কিন্তু পশ্চিমবাংলায় আজকে যে সমস্ত মিউনিসিপ্যালিটিগুলি আছে, সেগুলির মধ্যে উন্নয়ন মুখী মিউনিসিপ্যালিটি যেগুলি এবং যেগুলি অনুন্নত, তাকে আজকে ভাগ করা দরকার। ইণ্ডাস্ট্রি, কোল, স্যান্ড, হিলি ইত্যাদি করে ভাগ করা দরকার বলে আমি মনে করি। আজকে বস্তীর ডেফিনেশান রেখেছেন। বস্তি নিয়ে চিৎকার হচ্ছে। সাধারণত, অনুন্নত এরিয়ার ছোট-খাট মিউনিসিপ্যালিটির বস্তিতে যারা বাস করেন, তারা হচ্ছেন রিক্সা পুলার, পুওর মহামেডান, হরিজন, সুইপার ইত্যাদি। সেই সমস্ত মানুষের উন্নতির জন্য সরকারকে দৃষ্টি দিতে হবে। সরকার যে ইঞ্জিনিয়ারিং সেল করেছেন, সেই ইঞ্জিনিয়ারিং সেলের ক্ষমতা আরো বাড়াতে হবে। আজকে প্রতিটি মিউনিসিপ্যালিটির চিত্র একটা বড় ম্যাপ করে মন্ত্রী তাঁর চোখের সামনে রাখবেন এবং জল সরবরাহ করার জন্য লেভেল সেকশান রাখা দরকার। আজকে আমি এই কথা কেন বলছি? আমি ১২ বছর একটা মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান ছিলাম। তার পূর্বপ্রান্ত যদি জিরো পয়েণ্ট ধরা যায় তাহলে পশ্চিম প্রান্ত ৩০ ফিট উঁচুতে আছে। এতে কি জল সরবরাহ হবে এবং কি করে ড্রেনেজের সমস্যার সমাধান হবে? কাজেই এগুলি আপনাকে চিন্তা করতে হবে। আজকে উন্নয়নমুখী চিন্তাধারা আনবার জন্য ইঞ্জিনিয়ারিং দপ্তরকে শক্তিশালী করতে হবে। পৌরসভাগুলিকে রোলার দেওয়ার দরকার, ট্রাক্টার দেওয়ার দরকার আছে। পৌরসভাগুলিতে আরো আধুনিক যন্ত্রপাতি দেওয়ার দরকার আছে। মাননীয় মন্ত্রী মহাশয়, এই প্রসঙ্গে আমি আপনার কাছে আর একটা কথা বলতে চাই। যদিও এই কথা আমি আগেও বহুবার বলেছি। আপনি ক্যালকাটা কর্পোরেশনের দৃষ্টিভঙ্গীতে মফঃস্বলের মিউনিসিপ্যালিটিগুলির কথা চিন্তা করেছেন। আপনি একশত টাকার উপরে ট্যাক্স ছাড় দিয়েছেন। একশত টাকার উপরে, যদি ২ শত টাকা হয় তাহলে আপনি কি করছেন? আপনার যে বৈজ্ঞানিক চিন্তাধারা আছে, তার অনেক মূল্য আছে বলে আমি মনে করি। আপনি ১০ হাজার টাকা যেটা এনেছেন,

৩০ পারসেণ্ট চার্জ করেছেন। ২৫ পারসেণ্ট চার্জ করেছেন অন দি এক্সিডিং দি ভ্যালুয়েশান রুপিজ ২,০০০, আর ৩৫ পারসেণ্ট করেছেন এ্যানুয়াল ভ্যালুয়েশান ২৫ হাজার পর্যন্ত। এটাকে পরিবর্তন করা দরকার। এটাকে পরিবর্তন করে মফঃস্বলের রোজগারের ভিত্তিতে এটা ধার্য করা দরকার।

( এই সময়ে লাল বাতী জ্বলে উঠলো )

**শ্রীবভীশ রায়ঃ** মাননীয় স্পীকার স্যার, মাননীয় পৌরমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি। মাননীয় পৌরমন্ত্রী বিগত ৭ বছর ধরে গোটা পশ্চিমবাংলায় পৌর ব্যবস্থা পরিচালনার ক্ষেত্রে একটা নতুন দৃষ্টিভঙ্গী গ্রহণ করে নগর-জীবনের সুখ-সাচ্ছন্দ্য বাড়াবার জন্য প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। এটা তাঁর কর্ম উদ্যোগের মধ্যে দিয়েই প্রমাণিত হয়েছে। কংগ্রেস বন্ধুরা সমালোচনা করে গেলেন। আমি তাঁদের শুধু স্মরণ করিয়ে দিতে চাই যে, তাঁরা যখন ক্ষমতায় ছিলেন, বিভিন্ন পৌরসভার দায়িত্বে যখন ছিলেন তখন গোটা পশ্চিমবাংলায় নাগরিকদের জন্য মাথা-পিছু আট আনা করে ব্যয় করার জন্য বরাদ্দ ধার্য করেছিলেন। আজকে বামফ্রণ্ট সরকার ক্ষমতায় এসে সেই ব্যয়-বরাদ্দকে কয়েক'শ গুণ বৃদ্ধি করেছেন নাগরিকদের সুখ-সুবিধার জন্য। এই দিক থেকে লক্ষ্য করলেই বোঝা যায় যে, দৃষ্টিভংগী আজকে কোন দিকে প্রবাহিত হচ্ছে। আমাদের সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে দিয়েও আমরা দেশের, বিশেষ করে নগর-জীবনের যাঁরা পিছিয়ে পড়া মানুষ, বস্তিতে যাঁরা থাকেন, নিম্ন-মধ্যবিত্ত মানুষ, যাঁরা অতীতে নগর-জীবনের সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত ছিলেন তাঁদের যাতে নতুন করে একটু নাগরিক সুবিধা পৌছে দেওয়া যায়, তাঁদের দিকে যাতে সুযোগ-সুবিধা প্রবাহিত করা যায়, তার জন্য চেষ্টা করছি। বামফ্রণ্ট সরকারের লক্ষ্য সেদিকেই। আজকে পৌর বাজেটের লক্ষ্যও সেদিকে। কলকাতা শহরের দিকে যদি আমরা তাকিয়ে দেখি, তাহলে দেখব যে, অতীতে কলকাতা শহরের উন্নতির জন্য যেসব পরিকল্পনা ছিল আজকে সেসব পরিকল্পনার অনেক পরিবর্তন ঘটেছে। বিধানবাবু মুখ্যমন্ত্রী থাকাকালীন বস্তি-উন্নয়ন পরিকল্পনা তিনি গ্রহণ করেছিলেন। বস্তির মানুষদের উচ্ছেদ করে দিয়ে সেখানে তিনি চারতলা বাড়ি করেছিলেন, তিনি বস্তির মানুষদের কাছে প্রতিশ্রুতি দিয়েছিলেন, ঐ বাড়িগুলি তাঁদের দেওয়া হবে। প্রথম প্রথম তাঁদের দেওয়া হয়েছিল, কিন্তু পরবর্তীকালে আমরা কি দেখলাম? ধনতান্ত্রিক ব্যবস্থা এবং পুঁজিবাদী ব্যবস্থার ফল হিসাবে বিধানবাবুর আমলে বস্তি উচ্ছেদের পরে [illegible] জন্য যে বাড়ীগুলি তৈরী হয়েছিল, তার মধ্যে ১৫ ভাগও বস্তির মানুষ

নেই, অন্য লোকেদের সেখানে স্থান হয়েছে। তাইতো একটু আগে আমাদের বন্ধু শচীন সেন বললেন, বামফ্রন্ট সরকার বস্তিগুলিকে বাঁচিয়ে রেখেই যাতে নগর-জীবনের সুখ-সুবিধা প্রসারিত করা যায় তার জন্য পরিকল্পনা গ্রহণ করে কাজ করছেন। কলকাতা পৌর এলাকা এবং বিভিন্ন পৌর এলাকায় আজকে সেই ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এই প্রসংঙ্গে আমি পৌরমন্ত্রীকে অনুরোধ করব যে, যেখানে আজকে গোটা পশ্চিমবাংলার জন্য পরিকল্পনা গ্রহণ করার কথা বলা হচ্ছে সেখানে শুধু কলকাতা এবং হাওড়ার শ্রীবৃদ্ধি ঘটালেই চলবে না। আমাদের মনে রাখতে হবে পশ্চিমবাংলার জেলা-শহরগুলির মধ্যে যেগুলি পৌরসভার অন্তর্ভুক্ত এবং যে মহকুমা শহরগুলি পৌরসভার অন্তর্ভুক্ত, সেই সমস্ত শহরগুলিরও সামগ্রিক উন্নতি হওয়া দরকার। তার সাথে সাথে শিল্পাঞ্চলে যে শহরগুলি আছে, আসানসোল, দুর্গাপুর, ব্যারাকপুর, হাওড়া এবং গঙ্গার উল্টো দিকে যে শিল্প অধ্যুষিত শহরাঞ্চলগুলি আছে, সেই সমস্ত অঞ্চলের পৌর এলাকাগুলির সমস্যা দিনের পর দিন বাড়ছে। কেন বাড়ছে? কারণ, পশ্চিমবাংলার শিল্পপতিরা পশ্চিমবাংলার অর্থনীতিকে কুক্ষিগত করে রেখেছে, অথচ তারা পশ্চিমবাংলার নগর-জীবনের উন্নতির জন্য একটা পয়সাও খরচ করতে চাইছেন না। আজকের খবরের কাগজেই আমরা দেখেছি, কেন্দ্রীয় পরিবেশ মন্ত্রী হুশিয়ারী দিয়ে বলেছেন, শিল্প-নগরীগুলির পরিবেশ যদি আমরা দূষণমুক্ত না করতে পারি, তাহলে জনসাধারণের স্বাস্থ্য রক্ষা করা কঠিন হয়ে দাঁড়াবে, এ্যাসিড্ বৃষ্টি হবে। সেই জন্য আমি এই সমস্যার দিকে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সামগ্রিক উন্নয়ন পরিকল্পনা তাঁর একার দপ্তরের মাধ্যমে রূপায়িত করা কখনই সম্ভব নয়। তাঁর দপ্তরের সঙ্গে পরিবেশ দপ্তর, পূর্ত দপ্তর, পুলিশ দপ্তর, ইরিগেসন দপ্তরের সমন্বয় থাকা দরকার। এই অবস্থায় আজকে এখানে একটু আগে যে কংগ্রেসী বন্ধু বক্তৃতা করে গেলেন, তাঁকে আমি জিজ্ঞাসা করছি, মেছুয়ার ফল-পট্টিতে বছরের পর বছর ধরে যে পরিবেশ সৃষ্টি হয়েছে, সে পরিবেশ কারা সৃষ্টি করেছেন? আমরা সবাই জানি ওখানে একজন কংগ্রেস এম. এল. এ'র উসকানি আছে।

[ 7-50 – 8-00 p. m. ]

সেইজন্য আজকে যদি এই অবস্থার পরিবর্তন করতে হয়, তাহলে পুলিশ প্রশাসনকে সক্রিয় হতে হবে। কলকাতার বাগবাজারে যে মারাঠা ডীচ্ আছে— এককালে বিধানচন্দ্র রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন, নিশ্চয়ই সেই কাগজ আছে—এই

মারাঠা ডীচ্ নিয়ে একটা পরিকল্পনা গৃহীত হয়েছিল। এই মারাঠা ডীচের দুই ধারে নতুন পদ্ধতিতে জলাধার বজায় রেখে তার দুই পার এলাকায় অন্ততঃ ৫ হাজার বাড়ী তৈরী করার সুযোগ-সুবিধা হবে। আজকে আমরা যদি রাজাবাজারের দিকে তাকাই, যদি নারকেলডাঙার দিকে তাকাই তাহলে দেখবো সেই খাল বুজিয়ে দিয়ে একশ্রেণীর অসাধু ব্যবসায়ী তারা সেখানে খাটাল করে, খালের জল সমস্ত বর্জ্য করে গোটা এলাকার পরিবেশ দূষিত করছে এবং নাগরিক জীবন বিপর্যস্ত করেছে। তার সাথে গরীব মানুষ জড়িত আছে, গরীব মানুষ আশ্রয় না পেয়ে খালের ধারে বস্তি স্থাপন করেছে। সেইসব মানুষগুলিকে অমানুষের মত উচ্ছেদ করলে চলবে না। সেইজন্য মাননীয় পৌরমন্ত্রী মহাশয় আশ্বাস দিয়েছেন উন্নয়ণ পরিকল্পনা গ্রহণ করার এবং এই পরিকল্পনা করতে গিয়ে যারা উচ্ছেদ হবে তাদের জন্য বিকল্প ব্যবস্থা গ্রহণ করা। তাই বলছি, কলকাতার বুকের উপর যে খাল গেছে এবং তার দুই পাড়ে যে অস্বস্তিকর পরিবেশ সৃষ্টি হয়ে নাগরিক-জীবন বিপন্ন করছে, তারজন্য সুষ্ঠু পরিকল্পনা গ্রহণ করা দরকার। আমি আর একটি কথা বলবো, গোটা পশ্চিম বাঙ্গলায় সি, এম, ডি, এ, এলাকায় ৩৩টি পৌরসভা আছে বলে জানি। কিন্তু এই সি, এম, ডি, এ, এলাকার বাইরে বহু পৌরসভা আছে। গঙ্গার দুই ধারে বিরাট পৌর এলাকা, ব্যারাকপুর মহকুমার মধ্যে ১৭টি পৌরসভা আছে। এই পৌরসভাগুলিতে জল সরবরাহের জন্য মাননীয় মন্ত্রী অনেক উদ্যোগ গ্রহণ করেছেন। আমাদের দেশে যারা ইঞ্জিনিয়ার আছেন, প্রযুক্তিবিদ আছেন, পাবলিক হেল্থ ইঞ্জিনিয়ারও জড়িত আছেন, তাঁরা মনে করেন ডীপটিউবওয়েল দিয়ে জল সরবরাহ সাময়িকভাবে সলিউসান দেওয়া যায় কিন্তু স্থায়ীভাবে দেওয়া যায় না। আমি যে এলাকায় আছি, বরানগর পৌর-এলাকা, সেখানে ৫০ হাজার লোক গত ২ মাস ধরে জল পাচ্ছেন না। কেন পাচ্ছেন না, তার কারণ হচ্ছে সেখানে যে ৩টি ডীপটিউবওয়েল আছে সেই ৩টি ডীপটিউবওয়েল প্রায় একই সাথে অকেজো হয়ে গেছে। ফলে সেখানকার নাগরিকরা চরম দুর্দশার মধ্যে আছে। আজকে আমি আর একটি কথা বলতে চাই, পৌর উন্নয়নের সাথে সাথে সামগ্রিক সম-উন্নয়ণ করতে হবে। পৌর এলাকার মধ্যে ছোট ছোট পৌর এলাকা আছে এগুলিকে একত্রিকরণ করতে হবে। দমদমে ৩টি পৌরসভা আছে। এই ৩টি পৌরসভাকে একত্রীত করে বিরাট পরিকল্পনা করতে হবে। পৌর এলাকার সাথে কিছু পঞ্চায়েত এলাকা চলে এসেছে এবং এর ফলে কিছু নাগরিক চলে এসেছে। সেইজন্য পৌরমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, সেইদিকে দৃষ্টি দেবেন। ফায়ার ব্রিগেড সম্বন্ধে বিগত বাজেটেও অনুরোধ করেছি যে জলপাইগুড়ি

জেলার বীরপাড়া এলাকাটা শহরে রূপান্তরিত হয়ে গেছে। সেখানে বিরাট ব্যবসা কেন্দ্র তৈরী হয়েছে। চাবাগান এলাকায় বিভিন্ন বাণিজ্য কেন্দ্র হিসাবে চিহ্নিত হয়েছে। সুতরাং সেই এলাকায় ফায়ার সার্ভিস স্টেশন থাকা দরকার। আমি বিগত বাজেটেও এই ব্যাপারে আবেদন করেছিলাম, কিন্তু আজও পর্যন্ত কার্যকরী হয় নি। জলপাইগুড়ি জেলার বীরপাড়ায় যাতে ফায়ার সার্ভিস ষ্টেশন হয় তারজন্য মাননীয় পৌরমন্ত্রী চেষ্টা করবেন। আর একটি কথা বলছি, পৌরসভায় যে ধাঙড়, মেথররা থাকে তাদের দিকে দৃষ্টি দেওয়া দরকার। মাননীয় পৌরমন্ত্রী অবশ্য কিছু কিছু জায়গায় চেষ্টা করেছেন। কিন্তু অধিকাংশ পৌরসভায় ধাঙড় এবং মেথররা যে অবস্থার মধ্যে বাস করে, সেই অবস্থায় কোন সভ্য মানুষ বাস করে না। তাই আমি অনুরোধ করবো এই যে উন্নয়ন পরিকল্পনা গ্রহণ করেছেন, তার টাকার একটি অংশ যেন এদের বস্তির জন্য ব্যয়িত হয়। কারণ পৌরসভার জন্য যে টাকা বরাদ্দ হয় সেই টাকায় পৌরসভার সঙ্গতি থাকে না। সুতরাং এইদিকে দৃষ্টি দিতে হবে।

আমার এলাকার আর একটি বিষয়ের ব্যাপারে মুখ্যমন্ত্রী মহাশয় ইতিমধ্যে কোন ডেপুটেশন বা রিপ্রেজেনটেশন পেয়েছেন। দমদম মিউনিসিপ্যালিটির একটা জায়গা সাউথ দমদম মিউনিসিপ্যালিটি, ভেদিয়াপাড়া, যেটা আছে সেটাকে হয় ক্যালকাটা কর্পোরেশনের সঙ্গে অথবা বরানগরের সঙ্গে জুড়ে দিন। ঐ এলাকার মানুষদের বেরোবার কোন সুযোগ নেই। পাতাল রেলের জন্য সুড়ংগ কাটা আছে, তার টার্মিনাস এবং রেলওয়ে ষ্টেশন ইত্যাদি থাকার জন্য জনসাধারণের যাতায়াতের পথ স্বাভাবিক ভাবেই বন্ধ হয়ে গেছে। সেজন্য এটাকে হয় ক্যালকাটা কর্পোরেশন অথবা বরানগরের সংগে জুড়ে দিন। আমি মাননীয় মন্ত্রীমহাশয়কে এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীজগদীশচন্দ্র দাস**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌরমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন তাকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। খানিকক্ষণ আগে বিরোধীপক্ষ থেকে মাননীয় সদস্য রৌফ আনসারী সাহেব যে বক্তব্য রাখলেন তা শুনে আমার মনে হল যে উনি কলকাতা কর্পোরেশনের বাজেট নিয়ে আলোচনা করলেন। পরে কাশীবাবু এবং অন্যান্য বক্তারা যা রাখলেন তাও ঐ কাঠামোর বাইরে না। এটা স্বাভাবিক যে ওরা ঐ পুরণো কাঠামোর বাইরে যেতে চান না। কারণ, যাঁরা একটা কাঠামোর মধ্যে থেকে ক্ষমতা পেয়েছেন এবং সেই কাঠামোর মধ্যে থেকে সংবিধান তৈরী করেছেন অর্থাৎ ১৯৩৫ সালের ভারত শাসন আইনের কাঠামোর মধ্যে থেকেই সংবিধান প্রণয়ন করেছেন। অন্যান্য আইনগুলিও

ব্রিটিশ কাঠামোর মধ্যে থেকে তাঁরা যা তৈরী করে দিয়ে গেছেন, একটু সংস্কার করে দীর্ঘদিন ধরে এই পুরণো আইন চালিয়েছেন। এই সরকারের সময়ে সেই পুরণো আইনকে বদলি করে দিয়ে নূতন একটা আইন তৈরী হয়েছে এবং সেই আইনের মাধ্যমে ক্যালকাটা কর্পোরেশন পরিচালনা করার চেষ্টা করা হচ্ছে এবং যখন যেমন দরকার তার সংশোধন করার চেষ্টা করা হচ্ছে অভিজ্ঞতার মধ্যে দিয়ে। ১৯৩২ সালে ব্রিটিশ সরকার তাঁদের কলোনিয়াল আউটলুক নিয়ে তাঁদের সাম্রাজ্য, তাঁদের কলোনী রক্ষার জন্য যতটুকু দরকার ততটুকু করেছিলেন। সেদিক থেকে আইন তৈরী করলেও কংগ্রেস আমলে তার বিশেষ হেরফের হয়নি, এই সরকারের আমলে ১৯৮০ সালে সেই ১৯৩২ সালের পৌর আইনের থরো এ্যামেণ্ডমেণ্ট হয়েছে এবং সেই এ্যামেণ্ডমেণ্টের মধ্যে দিয়ে একটা নতুন দৃষ্টিভঙ্গী নিয়ে চলার চেষ্টা করা হচ্ছে। এটা ওঁদের কাছে ভাল লাগছে না, ওঁরা সেই পুরণো, পচা, তার মধ্যে দিয়েই চলার চেষ্টা করছেন, সেজন্য ওঁরা নূতন কিছু দেখতে পান না এবং দেখতে পান না বলেই সমর্থন করতে পারেন না। এখানে ইতিমধ্যে কতকগুলি কাজ যা হয়েছে সেগুলি সম্পর্কে একটু চিন্তা করা দরকার। মিউনিসিপ্যাল ফাইনান্স কমিশন একজন পন্ডিত ব্যক্তি প্রফেসর ভবতোষ দত্ত মহাশয়ের নেতৃত্বে তৈরী হয়েছে, একটা রেকমেনডেসন দিয়েছেন। আমি পৌরমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, এই রেকমেনডেসন টা ১৯৮২ সালে বেরিয়েছে, তাতে যে সমস্ত সুপারিশ আছে তার কিছু পূর্বেই কর্পোরেশন বা মিউনিসিপ্যালিটির আইনের যা এ্যামেণ্ডমেণ্ট হয়েছে ১৯৮০ সালে, তার মধ্যে আগেই অন্তর্ভুক্ত রয়েছে। ঐ রেকমেনডেসনগুলিতে যা আছে ইতিমধ্যে তার একটা অংশ আপনারা গ্রহণ করেছেন।

[8-00—8-10 p. m.]

যেমন, পৌরসভাগুলির ১৯ কোটি ৭৩ লক্ষ টাকা ঋণ সম্পর্কে ঐ কমিশন রেকমাণ্ড করেছিলেন যে ওটা মকুব করা হোক। মাননীয় পৌরমন্ত্রী সেটা মকুব করেছেন। তার সঙ্গে এক এক করে আরও অনেক কিছুই রেকমাণ্ড করেছিলেন। যেমন, প্রপার্টি ট্যাক্স সম্বন্ধেও রেকমাণ্ডেশন আছে। আমি ডিটেলসে যাচ্ছি না, সময় কম। Other tax and non tax revenue gap and transfer from the State Government, development finance, municipal boundary and other important problems—এই ৬টি ক্ষেত্রে ওঁদের রেকমাণ্ডেশন আছে।

আমি মাননীয় মন্ত্রীমহাশয়কে বলবো, এগুলোর মধ্যে যেগুলো আপনার পক্ষে নেওয়া সম্ভব এবং প্রয়োজন, সেগুলো আপনি গ্রহণ করুন। আবার আপনি এ্যামেণ্ডমেণ্ট বিল নিয়ে আসুন, কারণ এগুলোর মধ্যে ভাল জিনিষ আছে এবং সেগুলো নিশ্চয়ই গ্রহণ করা উচিৎ কারণ সবকিছুই আমরা নতুন দৃষ্টিকোণ থেকে দেখছি। মিউনিসিপ্যালিটিগুলির প্রধান সমস্যা ছিল ফিনান্স অর্থাৎ আর্থিক দুরবস্থা এবং আজও তা আছে। এই সমস্যা থেকে আমরা এখনও মুক্ত হতে পারিনি। যে এ্যামেণ্ডমেণ্ড হয়েছে, তা কার্যকর হতে আরম্ভ করেছে। ফলে অনেক মিউনিসিপ্যালিটির অবস্থার উন্নতি ঘটছে। কিন্তু এখনও পর্যন্ত সেই আর্থিক দুরবস্থা থেকে বের হয়ে আসা সম্ভব হয়নি। এই অবস্থায় পৌরসভাগুলির যে কাজ করা উচিৎ ছিল, সেই কাজগুলি তাঁরা করতে পারেনি। রাজ্যসরকারের পক্ষ থেকে আর্থিক নিশ্চয়তা অনেক ক্ষেত্রেই দেওয়া হয়েছে। কিন্তু তাঁদের কর্মচারীদের মাইনেও যদি সরকারের তহবিল থেকে দিতে হয়, তাহলে ডেভেলপমেণ্টের টাকা থাকে না। ডেভেলপমেণ্টের কথা বাদ দিলেও, অন্ততঃপক্ষে কর্মচারীদের মাইনে পৌরসভাগুলি থেকেই হতে পারে সেই ব্যবস্থা করা উচিৎ। সেদিক দৃষ্টি রেখে এ্যামেণ্ডমেণ্ট আনা উচিৎ বলে আমি মনে করি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীর্ঘদিন কংগ্রেস এই রাজ্যে ক্ষমতায় ছিল। কিন্তু ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে পৌরসভাগুলির হাতে ক্ষমতা তুলে দেয়নি। বামফ্রণ্ট সরকার ক্ষমতায় আসার পরই সেই ক্ষমতা বিকেন্দ্রীকরণের কাজ সুরু হয়েছে। যেমন, পঞ্চায়েতের ক্ষেত্রে ক্ষমতার বিকেন্দ্রীকরণ হয়েছে। আইন এ্যামেণ্ড করার ভেতর দিয়ে পঞ্চায়েতের হাতে অনেক ক্ষমতা তুলে দেওয়া হয়েছে। ঠিক তেমনি, পৌরসভাগুলির হাতে অনেক ক্ষমতা তুলে দিয়ে আজকে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করেছেন এই বামফ্রণ্ট সরকার। আগে কি ছিল আইনে? কংগ্রেস আমলে বেঙ্গল মিউনিসিপ্যাল এ্যাক্টে কি ছিল? তখন একজিকিউটিভ অফিসারকে সম্পূর্ণ ক্ষমতা দেওয়া ছিল এবং তিনি মিটিং এ্যাটেণ্ড করতে পারতেন। আজকে সেই ক্ষমতা তাঁর আর নেই। আজকে তাঁর মাইনে পৌরসভা দেবে। মিটিংয়ে তাঁর উপস্থিতি প্রয়োজন হলে কমিশনার তাঁকে ডেকে পাঠালে তিনি মিটিং রুমে ঢুকতে পারবেন। আজকে ক্ষমতার বিকেন্দ্রীকরণের কাজ সুরু হয়েছে পৌরসভাগুলির মাধ্যমে। এদিকটা বিরোধী পক্ষ দেখতে পাচ্ছেন না! দেখতে পাবেনও না। কারণ ওঁরা কেন্দ্রীভূত ক্ষমতা নিয়ে চলবার নীতিতে বিশ্বাসী। ওঁরা চায় কেন্দ্রের হাতেই সমস্ত ক্ষমতা থাকবে। সেই কারণেই এতদিন পর্যন্ত পৌরসভাগুলির হাতে কোন ক্ষমতাই ওঁরা তুলে দেয়নি। এবং সেইজন্যই ওঁরা বর্তমানে এর মধ্যে ভাল কিছু

দেখতে পাচ্ছেন না। পৌরসভাগুলির গত ৫।৬ বছরের কাজের মধ্যে দিয়ে, পৌ: আইনের মধ্যে দিয়ে যে কাজগুলি হয়েছে সেগুলো ওঁরা দেখতে পাচ্ছেন না। আমর ক্ষমতার ডিসেণ্ট্রালাইজেশনের মধ্যে দিয়ে পৌরসভাগুলির মাধ্যমে অনেক কাজ করেছি এবং আশা করছি ভবিষ্যতে আরও ভাল ফল পাওয়া যাবে। ওল্ড হেরিটেজ তে চিরদিন চলতে পারে না! আজ পশ্চিমবাংলায় বামফ্রণ্ট সরকার গঠিত হয়েছে ঠিকই কিন্তু আমাদের পুরান কাঠামোর মধ্যে তৈরী আইনের মধ্যে দিয়েই চলতে হচ্ছে এবং সেই সমস্ত কর্মচারীদের নিয়েই চলতে হচ্ছে। একটু আগেই কংগ্রেস পক্ষ থেকে বলা হোল যে তাঁরা কাজ করেন না।

কাজ না করলে কি করবেন? কিছু করলেই Action নিলেই, হাইকোর্ট আছে, হাইকোর্টে চলে যাবে, ঠেকাবার রাস্তা কি আছে? কাজ না করে যদি বসে থাকে তাহলে কিছু করার নেই, এই আইনে এই সমস্যাগুলো রয়েছে। গণতান্ত্রিক আন্দোলনের মধ্যে দিয়ে যদি কিছু করা যায় নিশ্চয়ই তা করা হচ্ছে এবং তার ফল আমরা পাচ্ছি। আমরা দেখছি যে ওয়েজ রিভিউ কমিটি বসানো হয়েছিল এই সরকার আসার পরে। আগে বিভিন্ন মিউনিসিপ্যালিটিতে বিভিন্ন রকম স্কেল ছিল, বিভিন্ন ক্যাটিগরীর কর্মচারী ছিল। তাদের এখন একটা নির্দিষ্ট ক্যাটিগরীর মধ্যে নিয়ে গিয়ে তাদের পে-স্কেল তৈরী করা হয়েছে, সরকারী কর্মচারীদের হারে। এই সমস্ত জিনিস আগে ছিল না। আগে এ্যানারকি ছিল, আগে এক একটি মিউনিসিপ্যালিটি এক এক রকম ভাবে চলত, এখন সেগুলিকে একটি নির্দিষ্ট পদ্ধতিতে নিয়ে আসার চেষ্টা করা হচ্ছে এবং সেজন্য আমাদের পৌরমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাই, তাঁরই প্রচেষ্টাতে সেদিক থেকে খানিকটা সুফল হয়েছে। আমি আশা করব ৫ বছরের মধ্যে যে কাজগুলি হয়েছে বিরোধীপক্ষ সেদিকে নজর রাখবেন। তাঁরা সহযোগিতা করুন, এই মিউনিসিপ্যালিটিগুলির উন্নয়ন ব্যাপারে তাঁরা যদি সহযোগিতা করেন তাহলে আরও ভালোর দিকে নিয়ে যাওয়া যেতে পারা যাবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রশান্তকুমার সুর:**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আশা করেছিলাম যে যাঁরা বিরোধী দল থেকে বক্তব্য রেখেছেন তাঁরা উপস্থিত থাকবেন, কাশীবাবু রোজই থাকেন, আজও আছেন, শিশিরবাবু হঠাৎ রয়ে গেছেন। তাঁরা প্রথমেই জলের কথা বললেন, জলের কথায় বলা হচ্ছে, তাঁরা যখন পৌর সভায় ছিলেন ফলতায় আগে ৮০ মিলিয়ন গ্যালন জল আসত, আমরা আসার পরে ধীরে ধীরে এটাকে ১৪০ মিলিয়ন গ্যালন করা হয়েছে, গার্ডেনরীচে একটা নূতন জল প্রকল্প হয়েছে ৬০ মিলিয়ন

গ্যালনের, বজবজ পৌরসভা, সাউথ সুবারবন পৌরসভা এবং দক্ষিণ কলকাতায় জল সরবরাহ করা হবে। হাওড়া এলাকায় একটি জল প্রকল্প তৈরী হয়েছে আগামী জুন মাস নাগাদ সেটা চালু হবে, ৪০ মিলিয়ন গ্যালন জল সেখানে সরবরাহ করা হবে। আমাদের মতীশবাবু বললেন, ওঁর বোধ হয় জানা ছিল না আমাদের যে তৃতীয় কলকাতা উন্নয়ন প্রকল্প হয়েছে, তাতে বরানগর, কামারহাটী এই ১৪টিতে বরাদ্দ হয় ৩০ মিলিয়ন গ্যালন জল। শ্রীরামপুরে যে জল প্রকল্প হয়েছে সেটার আরও উন্নতি সাধন করে ২০ মিলিয়ন গ্যালন জল সেখানে হবে। তা ছাড়া কলকাতা শহরে ২৭০টি টিউবওয়েল আছে, সেখান থেকে প্রায় ৩০ মিলিয়ন গ্যালন জল পাওয়া যায়।

[৪-10 ৪-20 p. m.]

তাছাড়া ছোট ছোট নলকূপ আছে প্রায় ৬,০০০-এর উপর। ভারতবর্ষের অনেক বড় বড় শহরের কথা অনেকে বলেন, তাঁরা শুনেছেন কিনা আমি জানি না, সেই সব শহরের সম্বন্ধে সঠিক জানেন কিনা তা আমি জানি না। আমি গত বছরেও বলেছিলাম জল সংকট শুধু কলকাতা শহরেই নেই, অন্যান্য বড় বড় শহরগুলোতেও আছে। একথা আমি এই জন্য বলছি যে, এত জল দেওয়া সত্ত্বেও এখানে জল সংকট আছে। একথা আমি অস্বীকার করছি না। তার প্রধান কারণ কিন্তু জলের পরিমাণের জন্য নয়। জলের পরিমাণ যথেষ্ট আছে। কিন্তু ডিষ্ট্রিবিউশান-এর ব্যবস্থা ঠিকমত নেই। এগুলোর রদ-বদল দরকার আছে। এ ব্যাপারে স্টাডি করা হচ্ছে এবং সেই অনুযায়ী ৬০ জায়গায় রদ-বদল করা দরকার। ইতিমধ্যে প্রায় ২৫।৩০ জায়গায় তা করা হয়েছে। যেখানে যেখানে রদবদল করা হয়েছে, সেখানে সেখানে সরবরাহ বেড়েছে। ভারতবর্ষের বোম্বে শহরের কথা অনেকে বড় গলায় বলেন। কলকাতা শহরের মানুষ বোম্বে ঘুরে এসে একথা বলেন। তাঁরা ঠিক জানেন কিনা তা জানিনা, বা বোম্বে শহরের কতখানি ঘুরে দেখেছেন, তাও জানি না। তাঁরা হয়ত ফোর্ট এরিয়া ঘুরে এসে একথা বলেন। কিছুদিন আগে বিশিষ্ট সঙ্গীতজ্ঞ মান্না দে এসেছিলেন আমার কাছে। তিনি বোম্বে শহরের জুহু এলাকায় বাস করেন। তিনি আমাকে কথা প্রসঙ্গে জানালেন, তাঁর বাড়ীতে রাত্রি ৭টা নাগাদ জল আসে, তাও আবার অল্প সময়ের জন্য। আপনারা একবার ভেবে দেখুন, সারাদিন জল থাকে না, জল আসে একমাত্র রাত্রিতে, তাও আবার অল্প সময়ের জন্য। দিল্লীতে দিল্লী এ্যাডমিনিষ্ট্রেশন বছরে প্রায় হাজার কোটি টাকা জল সরবরাহের জন্য

ব্যয় করে থাকেন। দিল্লী ডেভলপমেণ্ট অথরিটি, দিল্লী মিউনিসিপ্যাল কর্পোরেশনের জন্য হাজার কোটি টাকা ব্যয় করেন। আমাদের পশ্চিমবঙ্গের ২ নম্বর সার্কুলার রোডে একটি বাসস্থান আছে। গতবারে—মিন্স কয়েক মাস আগের কথা বলছি ওখানে আমিও এ্যাডভোকেট জেনারেল ছিলাম। সেখানে জল নেই। তখন আমি দিল্লী এ্যাডমিনিষ্ট্রেশানের জগমোহনকে ফোন করেছিলাম এবং দিল্লী ডেভালপমেণ্ট অথরিটির চেয়ারম্যানকে ফোন করেছিলাম। তাঁদের কাছে জানতে চেয়েছিলাম, জল নেই কেন। দিল্লীর ২ নম্বর সার্কুলার রোড একেবারে চাণক্যপুরীতে। অথচ সেখানে আমাদের বাড়ীতে জল নেই। ফিরে এসে একথা আমি মুখ্যমন্ত্রীকে বলেছিলাম। তাঁর কাছে জানতে চেয়েছিলাম আমাদের ২ নম্বর সার্কুলার রোডের বাড়ীতে টিউবওয়েল বসাবার প্রয়োজন আছে কিনা। কিন্তু তা বসাবার অসুবিধা হচ্ছে, বাড়িটি যাঁর তিনি যদি অনুমতি না দেন, তাহলে ওখানে কোন টিউবওয়েল বসানো যাবে না। চাণক্যপুরী সম্বন্ধে আপনারা নিশ্চয়ই জানেন। সেখানে বিদেশী সমস্ত এ্যাম্বাসেডর থাকেন—একটা ডিপ্লোমেটিক এনক্লেভ। তারই পাশে ত্রিমূর্তি অঞ্চল, যেখানে জওহরলাল নেহেরু থাকতেন। তারই পাশের বাড়ী হচ্ছে ২ নম্বর সার্কুলার রোডে আমাদের বাসস্থান। সেখানেও জল নেই। আপনারা জানেন, গত বছর জল সংকটের জন্য লোকসভার অধিবেশন পর্যন্ত চলতে পারেনি। ম্যাড্রাজের কথা আপনারা জানেন। সেখানে প্রথমে করুণানিধি ছিলেন, তিনি জলসংকট নিরসনের জন্য প্রকল্প রচনা করেছিলেন। তারপর এলেন রামচন্দ্রন। তিনি ঐ প্রকল্পে বিরক্ত হয়ে বললেন যে রাজধানী সরিয়ে নেওয়া হবে। এই সংবাদ যুগান্তর পত্রিকাতে বেরিয়েছে। তিনি তুঘলঘের মত বললেন, রাজ্যের রাজধানীকেই বরং তিরুচিতে সরিয়ে নিয়ে যাওয়া হোক। সেখানে জলসংকটের কথা আমরা জানি। সেখানে ট্যাংকে করে জল সরবরাহ করা হয়। জলের ট্যাংকার দেখা মাত্র আবার সেখানে মস্তানরা এসে জড়ো হয় এবং জলের ট্যাংকারটি দখল করে নেয়। অর্থাৎ, জল পাওয়ার আশায় যাঁরা ঘণ্টার পর ঘণ্টা ধরে দাঁড়িয়ে থাকেন, তাঁরা জল পান না। সমাজবিরোধিরা জলের ট্যাংকার সরিয়ে অন্যত্র নিয়ে চলে যায়।

ভারতবর্ষের কথা না জেনে এইসব কথা তাঁরা বলছেন। শুধু কোলকাতা শহরের কথা বলছি না। ১৯৭৭ সালে আমরা যখন সরকারে আসি তখন মাত্র ১০০টি পৌরসভা ছিল। আমরা এই কয়েক বছরে আরও ১৪টি পৌরসভা করেছি। আপনারা ৩০ বছরে কটা পৌরসভা করেছেন। ১০০টি পৌরসভার মধ্যে ১২টি পৌরসভায় পানীয় জলের কোন ব্যবস্থা ছিল না। আমরা ইতিমধ্যে ৬টি পৌরসভায় পানীয় জলের ব্যবস্থা করেছি। আরও ৬টির জন্য সমস্ত তথ্য নিয়েছি এবং টাকা

ঋণ নিয়ে ব্যবস্থা করছি। ভারত সরকার টাকা দেয় না। শ্রীমতী ইন্দিরা গান্ধীর ২০ দফা কর্মসূচীর একটা হল ১৯৯১ সালের মধ্যে পশ্চিমবাংলা শুধু নয় সারা ভারতবর্ষের প্রত্যেকটি মানুষের কাছে পানীয় জল নিয়ে যেতে হবে এবং অন্ততঃ শতকরা ৮০ ভাগ মানুষের জন্য স্যানিটারীর ব্যবস্থা করতে হবে। আমরা এতে বলেছিলাম তথাস্তু, ২০ দফা কর্মসূচী জীবন্ত থাকুক। আমরা এজন্য পরিকল্পনা করি। আমাদের ১৩৫০ কোটি টাকার পরিকল্পনার মধ্যে ৭৬৯ কোটি টাকা হল জলের পরিকল্পনা। এজন্য দিল্লীতে সম্মেলন এবং সেখানে বলা হল টাকার ব্যবস্থা করুন। এইভাবে ২০ দফা কর্মসূচী হাওয়ায় ঘুরে বেড়াচ্ছে। নির্লজ্জ কংগ্রেসীরা এর বিরুদ্ধে একটা কথাও বললেন না। কাশীবাবু ঠিকই বলেছেন, কেন্দ্রীয় সরকার তাঁদের সম্পত্তির জন্য কেন টাকা দেয় না? আপনি যে বক্তব্য রেখেছেন তাতে ঐদিকে থাকা উচিত নয়। এই ধরণের ভদ্রলোক ২।১ জন নিশ্চয় এদিকে চলে একদিন আসবেন। গ্রাম ও শহর মিলিয়ে আমরা ৭৬৯ কোটি টাকা দেখিয়েছিলাম, কিন্তু কেন্দ্রীয় সরকার দিয়েছেন ৪০ কোটি টাকা বছরে। অর্থাৎ তাহলে ৫ বছরে হয় ২০০ কোটি টাকা। ৮০০ কোটি টাকার পরিকল্পনা বাস্তবায়িত করতে গেলে ৪টি পঞ্চ বার্ষিকী পরিকল্পনা দরকার। ১৯৫১ সালে যে জল সরবরাহের কথা বলেছিলেন সেই জল সরবরাহ করতে গেলে—যদি জনসংখ্যা না বাড়ে—২ হাজার ৩৫ সাল লাগবে। এই হচ্ছে কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভংগী এবং তাঁদের পরিকল্পনা। সুতরাং যখন সমালোচনা করবেন তখন বুকে হাত করবেন। আনসারী সাহেবদের কীর্তিকলাপ সকলেই জানেন। বাংলায় একটা কথা আছে সেটা মনে পড়ে গেল—হিন্দু যদি মুসলমান হয় সে বেশি করে গো মাংস খায়।

[ 8-20—8-30 p. m. ]

উনি দীর্ঘদিন ধরে কাঁথি পৌরসভার চেয়ারম্যান ছিলেন। তাহার দুর্নীতির কথা আমার আমলে আমার কাছে অনেক কিছু আছে, আমি সেসব বলতে পারি বলাটা কিন্তু শোভনীয় বলে সেদিকে যাচ্ছি না। উনি বললেন, টাকা ভাঙা হচ্ছে এবং শ্রমিক কর্মচারীরা ঠিক মত টাকা পাচ্ছে না। [ আমি শিশিরবাবুকে জিজ্ঞাসা করছি আপনি যখন ওখানে ছিলেন তখন উন্নয়নের টাকা ভেঙেছেন কিনা এই জবাব দিন। আমি জানি উনি উত্তর দেবেন না, আমার কাছে কিন্তু সব তথ্যই আছে। আপনি যখন পৌরসভার প্রধান ছিলেন তখন আপনার যদি সাহস থাকে বলুন যে কোন টাকা উন্নয়ন ছাড়া ব্যয় হয়নি। ] রাস্তার কথা আনসারী সাহেব যা বলেছেন

তার জবাব আমি দিচ্ছি। আপনাদের এটা জানা উচিৎ পৌরসভা এই ষ্ট্যাটুটারী বডিকে আমরা অধিকার দিয়েছি, লোকাল সেল্ফ গভর্ণমেণ্ট বলে সায়ত্বশাসনের অধিকার দিয়েছি। কিন্তু সমালোচনা করবার সময় আপনারা ভুলে যান যে কি কি অধিকার তাদের দেওয়া হয়েছে। আমরা এই লোকাল বডিগুলোকে শুধু শাসন করবার ক্ষমতাই নয় এর সঙ্গে সঙ্গে নগর উন্নয়ন করবার ভার তাদের উপর দিয়েছি এবং টাকা পয়সাও দিয়েছি। কারণ আমরা মনে করি এই বডিগুলির শহরাঞ্চলের ক্ষেত্রে বিরাট দায়িত্ব রয়েছে নাগরিক জীবনে স্বাচ্ছন্দ্য দেবার জন্য। সি. এম. ডি. এ. এলাকা আগে কি করতো? এরা শুধু আগে বসে বসে প্লান করতো। আমার বক্তব্য হচ্ছে তাকে তো বাস্তবায়িত করতে হবে। পূর্বে সাধারণ মানুষের সঙ্গে এদের কোন যোগাযোগ ছিল না। কিন্তু আমরা বলেছি পৌরসভা পরিচালনা করবে, তাকে বাস্তবায়িত করবে এবং যদি কারিগরী সাহায্য দিতে হয় তাহলে তখন আপনারা অর্থাৎ এই সি. এম. ডি. এ দেবে। আমাদের দৃষ্টিভঙ্গী হচ্ছে তাদের অধিকার থাকবে পৌরসভা পরিচালনা করা। [শিশিরবাবুকে আমরা পৌরসভার বিভিন্ন উন্নয়নের কাজে টাকা দিয়েছি কিন্তু তিনি যদি সেই টাকা অপব্যয় করেন তাহলে আমি কি করবো তবে যতক্ষণ পর্যন্ত না বুঝেছি তাকে অপসারণ করা দরকার ততক্ষণ পর্যন্ত তাকে অপসারণ করিনি।] দুঃখের বিষয় আজকে বিধানসভার সদস্য হয়ে তিনি তার বিগত দিনের চরিত্র ভুলে গেলেন। পৌরসভার কথা মতিশবাবু বলেছেন আমি দুঃখিত উনি বোধহয় দেখেন নি পৌরসভাগুলির জন্য কত টাকা অর্থ বরাদ্দ আমরা করেছি। পূর্বে ১০০টি পৌরসভার জন্য বরাদ্দ ছিল ২০ লক্ষ টাকা। আমরা আসার পর ধীরে ধীরে বরাদ্দ বেড়ে বেড়ে ১৯৮০-৮১ সাল পর্যন্ত সাড়ে ৬ কোটি টাকা আমরা করেছি। পূর্বে এক একটা পৌরসভার গড়ে ব্যয় হোত ২০ হাজার টাকা। আমি বহু পৌরসভায় গিয়েছি এবং যেখানে কংগ্রেসীরাও রয়েছে সেখানেও গেছি। তারা সকলেই বলেছেন গত ৩০ বছরে কংগ্রেস আমলে যে টাকা আমরা পাইনি আজ এই ৩-৪ বছরে উন্নয়ন খাতে তার বহুগুণ বেশী টাকা পেয়েছি।

এটা কি অস্বীকার করবেন? আমি শিশিরবাবুকে জিজ্ঞাসা করছি যে আপনি আগে কত টাকা পেয়েছিলেন এবং আমরা আসবার পর কত টাকা পেয়েছেন? রাইটার্স বিল্ডিংসে শুধু দু চার জন বসে সব পৌরসভার টাকা বণ্টন করা হোত আপনাদের আমলে। আমরা বলেছি বৈজ্ঞানিক পদ্ধতিতে পপুলেশন অনুপাতে টাকা বণ্টন করতে হবে। আমরা একটা ডিসিপ্লিন আনতে চেয়েছি। এখানে কোন রকম বৈষম্য করার দরকার নেই এবং তার জায়গাও নেই। যে পৌরসভায়

যেমন জনসংখ্যা সেই পৌরসভা সেই অনুসারে টাকা পাবেন। এবং সেই টাকা তারা পৌরসভা উন্নয়নের জন্য ব্যয় করবেন। প্রোপোরসনেট টু দি পপুলেসন অনুসারে সব পৌরসভা টাকা পাবেন. এটা আমরাই করেছি। আমাদের রেভিনিউ ডিসিপ্লিন সম্বন্ধে জগদীশবাবু বলেছেন যে আমরা এই সব পৌরসভাগুলিকে একটা ডিসিপ্লিনের মধ্যে আনার চেষ্টা করেছি। এবং যেখানে যে রকম আয় ও ব্যয় এবং তার মধ্যে যে গ্যাপ রয়েছে, সেটাকে কমিয়ে আনবার চেষ্টা করেছি। আমরা বিশেষভাবে লক্ষ্য রেখেছি যে এক খাতের টাকা যাতে পৌরসভাগুলি অন্য খাতে ব্যয় না করে। এইভাবে আমরা একটা ডিসিপ্লিনের মধ্যে পৌরসভাগুলিকে আনবার চেষ্টা করেছি। সি. এম. ডি. এ. বাদে ৬৯টি পৌরসভা আছে। আমরা এদের জন্য ৭ কোটি টাকা আমাদের বাজেটে বরাদ্দ করেছি। আপনাদের সময়ে মোট বাজেট বরাদ্দ ছিল ৭০০ কোটি টাকা। আমরা সেটাকে ২০০০ কোটি টাকা করেছি।

**শ্রীহাবিবুর রহমান** :—এই যে টাকা, এই টাকা কোথা থেকে পাচ্ছেন সেটা বলুন।

**শ্রীপ্রশান্তকুমার শূর** :—আপনি বিধানসভায় এসেছেন—এই ব্যাপারে একটু জ্ঞানগম্যি থাকা তো আপনার দরকার। আমরা সম্পদ সংগ্রহ করছি। অর্থমন্ত্রী মহাশয় তো বলেছেন যে সারা ভারতবর্ষের সমস্ত রাজ্যের সম্পদ সংগ্রহের থেকে আমাদের রাজ্য উচ্চে আছে। কিন্তু অবিচার কোথায় হচ্ছে? আমরা এইরকম ভাবে সম্পদ সংগ্রহ করছি আর আমাদের বেলায় দেওয়া হচ্ছে ৬০০ কোটি টাকা। এখানে একটা ষড়যন্ত্র চলছে। আমরা ৮০০ কোটি টাকা চেয়েছি কারণ আমরা ৭৪৮ কোটি টাকায় পরিকল্পনা গ্রহণ করেছি। কিন্তু লজ্জার কথা এই টাকা দেবার ব্যাপারে অর্থমন্ত্রী ষড়যন্ত্র করছেন। অথচ ভারতবর্ষের সব রাজ্যের চেয়ে আমরা বেশী সম্পদ সংগ্রহ করছি। আনসারী সাহেব এখানে তো আর বসলেন না—চলে গেলেন, তাঁর একটু শোনা উচিত ছিল। আমরা ১৯৭৭ সালে এখানে আসার পর সুমন্ত হীরা মহাশয়, আমাকে ট্যাংরায় নিয়ে গেলেন। সেখানে একটা রাস্তা দেখলাম। উনি বললেন এই রাস্তায় বাস চলতো। সে বাস বন্ধ হয়ে গেছে, রাস্তা উঠে গেছে। আপনারা একটা ট্যাক্সি ড্রাইভারকে জিজ্ঞাসা করবেন ১৯৭৭ সালের আগে অর্থাৎ এই সরকার আসবার আগে রাস্তার কি কি অবস্থা ছিল আর এখন কি অবস্থা হয়েছে। আমরা ৭৫টি রাস্তা মেরামত করেছি। আমরা চীফ ইঞ্জিনীয়ার রোডসকে নিয়ে এর জন্য একটা শাখা তৈরী করেছি।

কলকাতা শহরে যাতে খানিকটা রাস্তাঘাট ভাল থাকে তার চেষ্টা করেছি। অবশ্য একথা আমরা বলি না যে কলকাতার রাস্তা দিল্লীর রাস্তার মত হয়ে গেছে। শুধু কলকাতা শহরের কথা নয় এ ছাড়া আরও অনেক শহর আছে যেখানকার রাস্তার দিকে আমরা নজর দিয়েছি। এই কল্যাণী সহরের কথা বলি। ডাঃ বিধানচন্দ্র রায়ের একটা স্বপ্ন ছিল যে এই কল্যাণী শহরকে তিনি একটি সুন্দর উপনগরীতে পরিণত করবেন।

[ 8-30 - 8-40 p. m. ]

শতকরা ২০ ভাগ এলাকায় মানুষ বসবাস করে, সেখানে কল্যানীর সঙ্গে কলকাতা শহরের যোগাযোগ নেই। সুতরাং আমরা কল্যানী ব্যারাকপুর এক্সপ্রেস ওয়ে করলাম, আর তখন জনতা দলের সরকার ছিল, তখন মধু দণ্ডবতে কেন্দ্রীয় রেলমন্ত্রী ছিলেন, আমাদের মুখ্যমন্ত্রী তাঁর সঙ্গে দেখা করেন, দেখা করে বললেন, কল্যানী শহরের মধ্যে রেল লাইন নিয়ে যেতে হবে। তিনি কথা দিয়েছিলেন, এক বছরের মধ্যে সেই রেল লাইন করলাম আমরা। আমাদের অমৃতেন্দু মুখার্জী, নদীয়ার মার্কসবাসী কমিউনিষ্ট পার্টির নেতা আছেন, তিনি জানেন, শহরের ১৭৫টি উদ্‌বাস্তু পরিবারকে আমরা সরিয়ে দিলাম, এবং অন্যত্র পুনর্বাসন দিলাম, তারপর সেখানে আমরা রেল লাইন নিয়ে গেছি। আমার কাছে রিপোর্ট আছে, আজকে কল্যানীতে ফাইবার গেছে, নুতন নুতন যেখানে শিল্প-কারখানা হচ্ছে। কি করে হচ্ছে? কারণ হলো, যোগাযোগ ব্যবস্থা আমরা ভাল করে করেছি বলেই তো এটা সম্ভব হয়েছে। আজকে বাকল্যাণ্ড ব্রীজ হয়েছে, ইস্টার্ণ বাই পাস হয়েছে, শিয়ালদহে ফ্লাইওভার হয়েছে, আজকে আচার্য্য জগদীশ বোস রোড, আচার্য্য প্রফুল্ল চন্দ্র রোড, এইগুলো প্রশস্ত হয়েছে, বালিগঞ্জ সার্কুলার রোড প্রশস্ত হয়েছে, আমহার্স্ট ষ্ট্রীট প্রশস্ত হয়েছে। কত রাস্তা আজকে প্রশস্ত হয়েছে, এই খবরগুলো রাখবেন তো? সুতরাং এই জিনিসগুলো আপনাদের জানা উচিত। আপনারা অনেকে বলছেন, যেমন দুটি মিউনিসিপ্যালিটি, যাদবপুর সাউথ সুবার্বন এবং গার্ডেনরিচ আমাদের সংগে এসেছে, অনেকে অনেক কথা বলছেন, আমার বলার সময় নেই, অনেক কিছু বলার ছিল। ১৯৮৮ সাল থেকে ধীরে ধীরে কলকাতার যে পরিধি বাড়ছে, এই ইতিহাস এই তথ্য আমার কাছে আছে। এমন কি ১৯৫১ সালে যখন ডাঃ বিধানচন্দ্র রায় নতুন আইন করলেন, যেখানে আমলাদের হাতে সমস্ত ক্ষমতা দিয়ে দিলেন এবং নির্বাচিত প্রতিনিধিরা ঐ সব আমলাদের পিছনে পিছনে ঘুরতেন, এমন কি মেয়রেরও

অধিকার ছিল না। সেই সময়কালীন থেকে আমরা দেখেছি নির্বাচিত প্রতিনিধি, তাদের কি অবস্থা। ডাঃ বিধান চন্দ্র রায় সেই আইনকে সংশোধন করে— অনেক সংশোধন করা হয়েছে, কিন্তু সেখানে কিছু এসে যায় নি। আমরা নূতন করে আইন করেছি এবং এই বিধানচন্দ্র রায় ১৯৫১ সালে যে আইন করেছিলেন, ১৯৫৩ সালে সেই আইন সংশোধন করলেন, যুক্ত করলেন টালিগঞ্জকে। টালিগঞ্জ উদবাস্তু অধ্যুষিত অঞ্চল, তারা কখনও কংগ্রেসকে ভোট দেয় না, সেটা জানতেন তিনি, তা সত্ত্বেও তিনি যুক্ত করলেন কেন? তিনি বুঝেছিলেন কলকাতা শহরের যে সমস্যা, এর যদি ধীরে ধীরে ব্যাপ্তি না ঘটে তাহলে সমস্যার সমাধান করা যাবে না। তাই তিনি জেনেশুনেও টালিগঞ্জকে যুক্ত করেছিলেন। সেখানে তিনি কোন রাজনৈতিক উদ্দেশ্য প্রনোদিত হয়ে করেছেন এই কথা কোনও দিন আমরা বলিনি। কলকাতার স্বার্থে তিনি পরিধিকে বাড়িয়েছিলেন। আজকে আমরা সেই পরিধিকে বাড়াচ্ছি এবং আমি বলি, যতীশবাবু আছে, আমাদের চিন্তাধারা আছে দমদমকে নিতে হবে, নর্থ দমদমকে নিতে হবে। সাউথ দমদমকে নিতে হবে, বরানগরকে নিতে হবে, কলকাতার পরিধি আরও আমরা বাড়াবো। সুতরাং এটা আপনাদের জানা উচিত এবং এই গার্ডেনরিচকে পৌরসভায় আমরা আনলাম—একটা কথা বলে দিই, ১৯৮৩-৮৪ সালে গার্ডেনরিচে আমরা ব্যয় করেছি ২ কোটি ২৮ লক্ষ টাকা, আর এবার ১৯৮৪-৮৫ সালে যে বাজেট আমরা করেছি তাতে বরাদ্দ হয়েছে ৩ কোটি ৬৬ লক্ষ টাকা। এর উন্নয়ন করতে হবে। সাউথ সুবার্বনে ১৯৮৩-৮৪ সালে ব্যয় করেছি ৪ কোটি টাকা, এবারে আমরা রেখেছি ৫ কোটি ৬৫ লক্ষ টাকা। এছাড়া তাদের সি. এম. ডি. এ প্রকল্পের মধ্যে অনেক বেশি টাকা আছে, ৬॥ কোটি টাকা আছে তাদের। গার্ডেনরিচের টাকা বরাদ্দ আছে, যাদবপুর মিউনিসিপ্যালিটির টাকা ১৯৮৩-৮৪ সালে ১ কোটি ৫২ লক্ষ টাকা ব্যয় করছি, সেখানে তাদের জন্য রেখেছি ৪ কোটি ৮ লক্ষ টাকা।

তাহলে দৃষ্টিভঙ্গী কি? দৃষ্টিভঙ্গী হল উন্নয়ন—এলাকার উন্নয়ন করতে হবে। কলকাতার সমস্যার সমাধান করতে হলে কলকাতার উপর অর্থ বেশী ব্যয় করলে চলবে না, কলকাতার আশপাশের শহরগুলির, অঞ্চলগুলির উন্নয়ন করতে হবে। আর সেই সঙ্গে সঙ্গে গোটা পশ্চিমবাংলার পৌরসভাগুলির, শহরাঞ্চলগুলির উন্নয়নও করতে হবে। তাই কাশীনাথ মিশ্র মহাশয় যে কথাগুলি বললেন—তিনি সঠিকভাবেই বললেন যে, বরাদ্দ বাড়ছে। হ্যাঁ, বরাদ্দ বাড়ছে—উন্নয়ন করতে হবে, তাই বরাদ্দ বাড়ছে। আমার আর সময় নেই, তাই যে সমস্ত ছাঁটাই প্রস্তাব এসেছে আমি সেই সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য এইখানেই শেষ করলাম।

**শ্রীশিশির অধিকারী** ঃ--স্যার, অন এ পয়েন্ট অব পারশোন্যাল এক্সপ্ল্যানেসান। স্যার, বক্তব্য হচ্ছে এই, মাননীয় মন্ত্রী মহাশয় তার বক্তব্য বলার সময় চটে গিয়ে রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে কয়েকটি কথা বললেন, সেটা ঠিক নয়। আমি ঘটনাটা একটু বলি। উনি বোধ হয় ভুলে গেছেন, ওদের লোকের কথামত বাস চালকের দরখাস্তের উপর ৮৫০ টাকার আমার বিরুদ্ধে এনকোয়ারির জবাব পেয়েছিলেন। আমি নিজেকে খুব ধন্য মনে করেছিলাম যে উনি আমার ওখানে গিয়েছিলেন। ডাইভারসানের দরকার হয়, আমরাও ডাইভারসান করি। কিন্তু জল সরবরাহের যে সিসটেম আপনি চেঞ্জ করেছেন, বলছেন—আপনি ভাঙছেন বলেছেন। জল সরবরাহের মত গুরুত্বপূর্ণ বিষয় ভাঙবার সুযোগ এসেছে। ব্যাংক ড্রাফ্‌ট করে আমরাও দিতাম সোজা পি. এইচ. ই. কে। শুধু হেড চেঞ্জ করে ট্রেজারিকে করেছেন। উনি চটে গিয়ে যে কথা বলেছেন সেটা ঠিক নয়। ১২ বছর আমিও চেয়ারম্যান ছিলাম তখন ২০ লক্ষ টাকা রোজগার ছিল। আমি যখন উঠে আসি তখন ১৪ লক্ষ টাকা হয়। আর ৮ হাজার টাকা বেতন ছিল, আমি যখন উঠে আসি তখন ৮০ হাজার টাকা বেতন দিতে হচ্ছে। আজকে চটে গিয়ে আমাকে ছোট করবার জন্য চেষ্টা করছেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের এটা জানা দরকার ২৯৪টি সিটের মধ্যে আমার সিটে বাম ফ্রন্টের জামানত জব্দ হয়ে গেছে। তাহলে বুঝতেই পারছেন আমি কি রকম কর্মী এবং কি রকম কর্ম করি। কাজেই উনি আমার সম্বন্ধে যে কথা বলেছেন এটা ঠিক নয়

**DEMAND No. 74**

The motions that the amount of Demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion of Shri Prasanta Kumar Sur that a sum of Rs. 57,74,55,000 be granted for expenditure under Demand No. 74, Major Head : "363-Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayat.)" (This is inclusive of a total sum of Rs. 9,62,43,000 already voted on account) was then put and agreed to.

**DEMAND No 26**

The motions that the amount of Demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion of Shri Prasanta Kumar Sur that a sum of Rs. 6,17,92,000 be granted for expenditure under Demand No. 26, Major Head : "260-Fire Protection and Control". (This is inclusive of a total sum of Rs. 1,03,00,000 already voted on account was then put and agreed to.

**DEMAND No. 40**

The motions that the amount of demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion of Shri Prasanta Kumar Sur that a sum of Rs. 93,39,91,000 be granted for expenditure under Demand No. 40, Major Heads : "284-Urban Development, 484-Capital Outlay on Urban Development, and 684-Loans for Urban Development". (This is inclusive of a total sum of Rs. 15,56,66,000 already voted on account) was then put and agreed to.

[8-40—8-51 p. m.]

## LEGISLATION

The West Bengal Council of Higher Secondary Education (Amendment) Bill, 1984.

**Shri Kanti Chandra Biswas** : Sir, I beg to introduce the West Bengal Council of Higher Secondary Education (Amendment) Bill, 1984 and place a statement as required under rule 72 (1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

Sir,

With the appointment of the Director of School Education, West Bengal, in place of the Director of Secondary Education, West Bengal and Director of Primary Education, West Bengal, necessary amendment of clause (C) of sub-section (1) of section 4 of the West Bengal Council of Higher Secondary Education Act, '75 was required to be made to enable the Director of School Education, West Bengal to participate in the meetings of the Council as an **ex-officio** member Similar amendments were also necessaay in clauses (K) and (o) of sub section (1) of section 4 of the said Act. In these clauses provisions for inclusion of one elected representative from each of the University of Bardwan and the University of North Bengal in the Council have been made. Now, according to the Burdwan University Act, 1981 and the North Bengal University Act, 1981, the previous names of the principal organs of both the Universities have been changed and are named as "The Court". Hence consequential amendments in the relevant provision of the West Bengal Council of Higher Seconary Education Act, 1975 were also necessary. Otherwise, the Universities would not be able to send representatives to the council under the changed circumstances.

As the Assembly was not then in session and as the amendments were very urgent in nature, the amendments were effected by promulgation of and Ordinance, namely, the West Bengal Council of Higher Secondary Education (Amendment) Ordinance, 1984.

( Secretary then read the Title of the Bill )

**Statutory Resolution**

**Mr Speaker :** I have received a notice of Statutory Resolution from Shri Kashinath Misra. He may now move his motion

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the West Bengal Legislative Assembly disapproves the West Bengal Council of Higher Secondary Education (Amendment) Ordinance, 1984 (West Bengal Ordinance No II of 1984).

**Shri Kanti Biswas** : Sir, I beg to move that the West Bengal Council of Higher Secondary Education (Amendment) Bill, 1984, to be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিনটি ছোট্ট সংশোধনীর জন্য এই বিলটি আনা হয়েছে। উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় আইনের পরিবর্তন ও বর্ধমান বিশ্ববিদ্যালয় আইনের পরিবর্তন হওয়ার জন্য শিক্ষা অধিকর্তার জায়গায়—সেখানে বিদ্যালয় শিক্ষা অধিকর্তার নামের পরিবর্তন হওয়ার জন্য হায়ার সেকেণ্ডারি কাউনসিলে যাতে তাঁদের প্রতিনিধিত্ব থাকতে পারে তার জন্য আবশ্যিক কারণে এই সংশোধনী আনা হয়েছে। যেহেতু বিধানসভায় অধিবেশন ছিল না, সেই হেতু আমাদের অর্ডিন্যান্স করতে হয়েছিল এবং তারপর আজকে আইন অনুসারে এই বিল আমরা উত্থাপন করেছি এই মহতী সভার অনুমোদনের জন্য। কাজের সুবিধার জন্য আমরা যে সংশোধনী করেছি, আশা করি মাননীয় সদস্যরা তা সমর্থন করে আমাদের সাহায্য করবেন।

**শ্রীকাশীনাথ মিশ্র** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীমহাশয় যে তিনটি ছোট্ট সংশোধনী নিয়ে এসেছেন সে সম্পর্কে আমি কয়েকটি কথা বলছি। স্যার, উনি জানুয়ারী মাসে অর্ডিন্যান্স জারি করলেন অথচ সেখানে উনি জানতেন যে ফেব্রুয়ারী মাসে বিধানসভার অধিবেশন বসছে। বিধানসভার অধিবেশন যখন কাছেই তখন সেই অর্ডিন্যান্সটি তিনি জারি না করলেই পারতেন। এটা তাড়াহুড়া করে না করলেই পারতেন। ডাইরেক্টার অব স্কুল এডুকেশান যেটা ডাইরেক্টার অব সেকেণ্ডারি এডুকেশান সেই নামটা, আর যেহেতু দি কোর্ট এই নামটা বর্ধমান বিশ্ব-বিদ্যালয় এবং উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ে যা হয়েছে সেই পরিপ্রেক্ষিতে যারা আসবেন এই যে কাউন্সিল অব হায়ার সেকেণ্ডারি এডুকেশানে, সেই কমিটিতে যারা প্রতিনিধিত্ব করবেন সেই প্রতিনিধিত্ব করবার সুযোগ থেকে হয়ত তারা বঞ্চিত হবেন, সেই কারণে ১৯৭৫ সালের আইনের সংশোধন এনেছেন। জানুয়ারী মাসের মধ্যে কোন মিটিং বা সভা যদি থাকতো এবং সেই পরিপ্রেক্ষিতে এটা যদি আনতেন তাহলে বলার কিছু ছিল না কিন্তু আমার প্রশ্ন, সেই অবস্থা কি হয়েছিল? এই কাউন্সিল অব হায়ার সেকেণ্ডারি এডুকেশান সম্বন্ধে অনেক কিছু বলার ছিল। ১১, ১২ ক্লাসের ব্যাপার নিয়ে অনেক কিছু সমস্যা আছে যেগুলি প্রতিকার করা দরকার। মাননীয় মন্ত্রীমহাশয় সে সম্বন্ধে যদি বক্তব্য রাখতেন তাহলে এই ষ্টাটুটারি রেজলিউসান আনার প্রয়োজন হ'ত না এবং সেখানে বিরোধিতার সুরও থাকতো না কিন্তু তা তিনি

করেননি। এখানে যদি জরুরী কোন ব্যাপার না থাকে তাহলে তিনি কেন এটা করলেন ?

তাহলে তিনি কেন করলেন ? আর জরুরী ভিত্তিতে কাউন্সিলের প্রয়োজন যদি হয়ে থাকে, সে জন্য যদি করে থাকেন তাহলে আমার বলার কিছু নেই।

**শ্রী কান্তিচন্দ্র বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের ১৯৮১ সালের যে আইন, সেই আইনের ১৭ ধারায় যে কথা বলা ছিল যে বিশ্ব-বিদ্যালয়ের পক্ষ থেকে প্রতিনিধি নির্বাচিত হবে। ১৯৮১ সালের যে ব্যাপক সংশোধন, তারপরে সেখানে ১৭ নং ধারায় বিশ্ববিদ্যালয়ের অথরিটির কথা বলা হয়। এই ৭ টি অথরিটির মধ্যে এক নম্বর অথরিটি যেটা সেটাকে কোর্ট বলে উল্লেখ করা হয়। আমরা যদি সেই আইনের সংশোধন না করতাম বা না করি তাহলে উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের ঐ ১৭ নম্বর ধারা বলে আমাদের পশ্চিমবঙ্গ উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদে কোন প্রতিনিধি আসতে পারেন না। উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের কোন প্রতিনিধিকে না রেখে পশ্চিমবঙ্গ উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের যে এক্তিয়ার, সেই এক্তিয়ারে আমরা কাজকর্ম করতে চাইনা যেহেতু শিক্ষা ব্যবস্থার মধ্যে গণতন্ত্রী করণের যে নীতি, সেই নীতিতে আমরা বিশ্বাসী। একই ভাবে বর্ধমান বিশ্ববিদ্যালয়ের ১৭ নং ধারায় ৭ টি সংগঠনের কথা বলা আছে, ৭ টি অর্গাণ এর কথা বলা আছে। ৭ টি প্রিন্সিপ্যাল অর্গান এর মধ্যে আইনে একথা বলা আছ, Bill-এর ৭(১) ধারায় যে কথা উল্লিখিত হয়েছে, যদি আমরা পশ্চিমবঙ্গ উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের আইনের পরিবর্তন না করি তাহলে একই ভাবে বর্ধমান বিশ্ববিদ্যালয়ের কোন প্রতিনিধিকে আমাদের উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদে / আসতে পারেন না। বর্ধমান বিশ্ববিদ্যালয়ের প্রতিনিধিত্বের ব্যবস্থা না রেখে আমরা উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের কোন কাজকর্ম চালাতে চাইনা। সঙ্গে সঙ্গে এই কথা বলতে চাই যে আমাদের এখানে আগে যিনি শিক্ষা অধিকর্তা ছিলেন যাকে ডি. পি. আই. বলা হয়, এই ডি. পি. আই.-এর হাতে বিদ্যালয়ের যে প্রশাসনিক ক্ষমতা ছিল, আমাদের সিদ্ধান্ত অনুযায়ী সেই প্রশাসনিক ক্ষমতাকে দুই ভাগে ভাগ করেছি। সেখানে বিদ্যালয় অধিকর্তার হাতে আমরা ক্ষমতা ন্যাস্ত করি এবং তারপরে কাজ শুরু হয়। আমরা যদি ডি. পি. আই-এর পরিবর্তে বিদ্যালয় শিক্ষা অধিকর্তাকে রাখবার ব্যবস্থা না করি তাহলে উচ্চ মাধ্যমিক সংসদে বিভিন্ন সময়ে যে আইন তৈরী হবে, অনেক সিদ্ধান্ত হবে, যে সিদ্ধান্তের সঙ্গে বিদ্যালয়ের সব কিছু সম্পর্ক রয়েছে, সেখানে বিদ্যালয়ের যিনি অধিকর্তা, তিনি সব ব্যাপারে ওয়াকিবহাল হতে পারবেন না। এইভাবে কোন বিদ্যালয়ের কাজকর্ম এবং উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের

কাজকর্ম পরিচালিত হতে পারেনা। কাজেই সেই দিকে লক্ষ্য রেখে আমরা এই সংশোধনের কথা বিবেচনা করি। মাননীয় কাশীনাথ মিশ্র মহাশয় বলেছেন যে এমন কি জরুরী অবস্থা হয়েছিল যার জন্য জানুয়ারী মাসে বিধান সভার অধিবেশন আসন্ন থাকা সত্বেও এই আদেশ জারী করতে হল? আপনি জানেন যে দুটি বিশ্ববিদ্যালয় এবং বিদ্যালয় শিক্ষা অধিকর্তার উপরে যে দায়িত্ব আছে, এই তিন জায়গার প্রতিনিধিত্ব না রেখে আমরা যদি উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের বিভিন্ন সিদ্ধান্ত গ্রহণ করতে যাই, তবে সেই সিদ্ধান্ত পক্ষপাতদুষ্ট হতে পারে। কিম্বা এই ৩টি জায়গা থেকে যে মূল্যবান উপদেশ আমাদের কাছে আসতে পারতো, সেই উপদেশ থেকে, সেই পরামর্শ থেকে আমাদের উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদ বঞ্চিত হতে পারতো। আমরা সেই বঞ্চিত হতে চাই না। সে জন্য আমরা অধ্যাদেশ জারী করে এই ৩টি সংগঠনের উপযুক্ত প্রতিনিধিত্ব উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদে রাখবার জন্য এই ব্যবস্থা করেছি। আর যে কথা বলা হয়েছে, আমাদের উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের যে আইন আছে, সেটা ১৯৭৫ সালের আইন। সেই আইনের মধ্যে কিছু কিছু ধারা আছে, উপাধারা আছে, সেগুলি সংশোধন করে আরো ব্যাপক ভাবে গণতান্ত্রিক ভিত্তিতে একটা উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদ তৈরী করার কথা আমরা ভাবছি। মাননীয় সদস্যদের যদি কোন সুপারিশ এই বিষয়ে থাকে তাহলে সেগুলি তাঁরা আমার কাছে জানাতে পারেন। আমরা যখন এই বিষয়ে একটা সার্বিক বিল আনবো তখন নিশ্চয়ই এগুলি বিচার-বিবেচনা করবো। তাছাড়া এই বিধানসভায় আমরা যেদিন সেটা উত্থাপন করবো তখনও যদি কোন মাননীয় সদস্য কোন সুপারিশ করেন, পরামর্শ দেন, কোন গঠনমূলক সমালোচনা করেন তাহলে সেটার উপযুক্ত গুরুত্ব দিয়ে আমরা সেগুলিও বিচার-বিবেচনা করবো। এই কথা বলে যে সামান্য সংশোধনী প্রস্তাব আমি আপনাদের কাছে রেখেছি আমার কাজের সুবিধার জন্য, আমি আর একবার আবেদন করবো যে মাননীয় সদস্যরা, বিশেষ করে বিরোধী দলের মাননীয় সদস্যরা আমার এই সংশোধনী প্রস্তাবের পক্ষে সম্মতি দিয়ে আমার কাজকে সাহায্য করবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Kashi Nath Misra that the West Bengal Legislative Assembly disapproves the West Bengal Council of Higher Secondary Education (Amendment) Ordinance, 1984 (West Bengal Ordinance No. II of 1984), was then put and lost.

The motion of Shri Kanti Chandra Biswas that the West Bengal Council of Higher Secondary Education (Amendment) Bill, 1984, be taken into consideration, was then put and agreed to

**Clauses 1, 2 and preamble**

The question that clauses 1, 2 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Kanti Chandra Biswas :** Sir, I beg to move that the West Bengal Council of Higher Secondary Education (Amendment) Bill, 1984, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**অধ্যক্ষ মহোদয় ঃ**—মাননীয় সদস্যগণ, পৌর বাজেটের ওপর মাননীয় মন্ত্রী প্রশান্ত কুমার শূর, তাঁর জবাবী ভাষণের মধ্যে মাননীয় সদস্য শিশির অধিকারীর বিরুদ্ধে কিছু দুর্নীতির প্রশ্ন তুলেছেন, কিন্তু উনি এ সম্বন্ধে আগে থাকতে আমার অনুমতি নেননি এবং শিশির অধিকারীকেও কোন নোটিশ দেননি। সেইজন্য ঐকথাগুলি এক্সপাঞ্জ হবে।

## ADJOURNMENT

The House was then adjourned at 8. 51 P. m. till 1. P. M. on Wednesday, the 28th March, 1984 at Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative chamber of the Assembly House, Calcutta, on Wednesday the 28th March, 1984 at 1 p. m.

PRESENT

Mr. Speaker ( Shri Hashim Abdul Halim ) in the Chair, 14 Ministers, 13 Ministers of State and 177 Members.

[ 1-00—1-10 p. m. ]

## OBITUARY

**Mr. Speaker :** Honourable Members, I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri Santosh Mitra, sitting member of Rajya Sabha, Shri Nalini Kanta Gupta, the disciple of Shri Aurobinda and Shri Rabin Majumder, an ardent singer-actor.

Shri Santosh Mitra, a sitting member of Rajya Sabha died today early in the morning in Calcutta at the age of 62.

Shri Mitra was born on the 27th July, 1922 at Debhata in Khulna district now in Bangladesh He Studied in Debhata B.B.M.P. Institution, Asutosh College, City College of Commerce. He obtained his Master's Degree in Commerce from the University of Calcutta. Shri Mitra was attracted to the Marxism from his student life and he participated in many democratic movements.

He was the Head of the department of Commerce, Charu Chandra College at the time of his death. He was the Vice-President of West Bengal College and University Teachers Association since 1967 and All India Federation of College and Uuiversity Teachers Organisation in 1968-71 and in 1981. He was a member of the Senate of the Calcutta University from 1968-77 and Calcutta University Council since 1981.

Shri Mitra visited Dacca in 1980 as a Delegate of the All India Federation of University and College Teachers Organisation in Bangladesh College Teachers Conference and Nepal in 1968.

Shri Mitra was elected to the Rajya Sabha in 1981.

We have lost an eminent educationist and an active politician at the sad demise of Shri Santosh Mitra.

Shri Nalini Kanta Gupta, the oldest disciple of Shri Aurobinda breathed his last on the 7th February, 1984 at the age of 95 at Pondicherry Ashram.

Shri Gupta was born in Rangpur now in Bangladesh. He passed Entrance Examination in 1904 from Rangpur Zilla School and F. A. in 1906 from Presidency College. He associated himself with the Freedom Movement while a student of B.A. Class and came in close contact with Shri Aurobinda. He was arrested with Shri Aurobinda in Alipur Bomb Case and later released. He went to Pondhicherry at the call of Shri Aurobinda in 1910 and cameback to Calcutta in 1919. He again came to Pondicherry in 1946 and settled permanently there and became the Secretary of Pondicherry Ashram.

He wrote innumerable valuable books on Religion, Philosophy, Science, etc. Some of his noted books are "The Coming Race Towards A New Society", "The March of the Civilization", "Shri Aurobinda O Bartaman Juddha" etc.

The country has lost an eminent philosopher, a freedom fighter and a social worker at the demise of Shri Nalini Kanta Gupta.

The popular actor and singer, Rabin Majumder died in Calcutta on the 28th December, 1983 at the age of 65.

Shri Majumder was brought into the film world in 1940 by the renowned producer-director Pramathesh Barua and began his career by appearing in the superhit film "Shapmukti". Among other notable films which featured him later were, "Garmil", "Joydeb" "Kabi" and "Hirak Rajar Deshe".

He began to appear in the theatre also regularly from 1952.

His death is a great loss to the cultural field of the State.

Now, I would request the honourable members to rise in their seats for two minutes as a mark of respect to deceased persons.

( P a u s e )

(At this stage the Members rose in the seats and observed two minutes silence.)

Thank you, Ladies and Gentlemen, Secretary will sent messages of condolence to family members of the deceased persons.

## HELD OVER STARRED QUESTIONS

( To which oral answers were given )

**States industrial case**

*44. (Admitted question No. *366.) **Shri Abdur Rauf Ansari:** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) the steps by the State Government during the Sixth Five year Plan period for broadening the State's industrial base and with what results ; and

(b) what were the major areas of industrial growth during this period ?

**Shri Nirmal Kumar Bose:** ( No supplementary )

(a) & (b)

(i) To promote the growth of Electronics and allied industries in this state, the West Bengal Electronics Industry Development Corporation Limited, a State Govt. undertaking, has set up during the sixth Plan 8 Companies, five wholly owned and three

in the joint sector. The Corporation has also set up an active seven acres Electronics Industrial Estate of Taratala and is currently engaged in setting up a new Electronics complex over 40 acres of land at Bidhan Nagar. Besides, 93 acres of land for another Electronics Complex near the 40 acres Complex has also been earmarked to respond to the Electronics up surge in the State.

(ii) West Bengal Pharmaceutical and Photo-chemical Development Corporation Limited, a State Govt. Undertaking, has started cultivation of Citronella Plant and production of oil there from at Telipara Drug Farm. It is also setting up 8-by droxy-quinoline Project and a Bulk-Drug Complex at Kalyani.

(iii) Coal-based Fuels and Chemicals Division of the W.B.I.D.C. has submitted an application to the Govt. of India for grant of a letter of intent for the manufacture of Methanol and Industrial gases from coal available in Asansol-Andul areas. Preliminary report and estimates have already been prepared for the purpose.

(iv) Petro-chemical Industry being a major growth potential industry, the State Govt. has been pursuing with the Govt. of India for clearance of a project for the setting up of a Petro chemical complex at Haldia since 1979. A revised project report prepared by M/s. Engineers India Ltd. has also been forwarded to the Govt. of India recently for its consideration and approval. The necessary clearance is still awaited.

(v) In addition to the steps taken by the Government to set up industries in new spheres, the Government is taking a number of steps for expansion of traditional industries and also for giving assistance to private sector entrepreneurs in this regard.

## কেন্দ্রীয় সরকার কর্তৃক অধিগৃহীত কারখানার পরিচালনভার হস্তান্তর

*৫০। (অনুমোদিত প্রশ্ন নং *৪১২।) **শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায়ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে সম্প্রতি কেন্দ্রীয় সরকার এই রাজ্যে অবস্থিত কতগুলি অধিগৃহীত কারখানার পরিচালনভার ছাড়িয়া দিয়াছেন বা ছাড়িয়া দিবার সিদ্ধান্ত করিয়াছেন, এবং

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর 'হ্যাঁ', হয় তাহা হইলে এ সম্পর্কে রাজ্য সরকারের সহিত কোন পরামর্শ করা হইয়াছে কি ?

**শ্রীনির্মলকুমার বোস ঃ** (ক) হ্যাঁ

(খ) রাজ্য সরকার এই সব সংস্থার ডিনোটিফিকেসনের বিরুদ্ধে কেন্দ্রীয় সরকারের নিকট তাদের অভিমত জানিয়েছিলেন।

**শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায়ঃ** রাজ্য সরকার এই ডিনোটিফিকেশনের বিরুদ্ধে অভিমত জানানোর পরেও কেন্দ্রীয় সরকার কোন্ কোন্ কারখানা ডিনোটিফাই করে দিয়েছেন সেটা দয়া করে জানাবেন কি ?

**শ্রীনির্মলকুমার বোস** : সম্প্রতি যেসব প্রতিষ্ঠান ডিনোটিফিকেশন হয়েছে তাতে রাজ্যসরকার আপত্তি করেছেন, বলেছেন যে এগুলি চালান যায়, এগুলি চালান উচিত। তা সত্ত্বেও তাঁরা করেছেন। মেসার্স ক্যাটার পিলার এ্যান্ড কোং প্রাইভেট লিমিটেড ৩০।৪।৮৩ তারিখে, মেসার্স কনটেনার এ্যান্ড ক্লোজার্স কোম্পানী লিমিটেড, ২৮।১০।৮৩ তারিখে এবং মেসার্স ইনডিয়ান ম্যানুফ্যাকচারারস লিমিটেড, ৩১।১০।৮৩ তারিখে। এ ছাড়া মেসার্স মোটর এ্যান্ড মেসিনারি ম্যানুফ্যাকচারারস কোম্পানী লিমিটেড, এর ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় অনুরোধ করায় তাঁরা ডি-নোটিফিকেশন না করার সময়টা একটু বাড়িয়েছেন। ওটা ৮ই এপ্রিল, ১৯৮৪ পর্যন্ত সময় আছে। এই পর্যন্ত তথ্য রয়েছে।

[1-10—1-20 p. m.]

**শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায়ঃ** মাননীয় মন্ত্রীমহাশয়, অনুগ্রহ করে জানাবেন কি —আমাদের রাজ্যসরকারের পক্ষ থেকে আপনি এবং মাননীয় মুখ্যমন্ত্রী হস্তক্ষেপ

করবার পরও এই যে কারখানাগুলির ভবিষ্যৎ এখন অনিশ্চিত হয়ে আছে ডি-নোটিফিকেশনের ফলে—এগুলো হচ্ছে বিশেষ সমস্যা। কিন্তু যেগুলো এখনও হ্যাঙ্গিং পোজিশনে আছে, সেগুলো সম্পর্কে আমাদের রাজ্যসরকারের পক্ষ থেকে পরবর্তীকালে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলা বা যোগাযোগ করা হয়েছে কিনা ?

**শ্রীনির্মলকুমার বোস ঃ** এইসব প্রতিষ্ঠান সম্পর্কে এই কথাই বলছি যে কেন্দ্রীয় সরকারেরই এগুলো চালান দরকার এবং এগুলো ভায়াবেল্ করা সম্ভব। এই সম্পর্কে যথেষ্ট আলোচনাও আমাদের উদ্যোগে হয়েছে এবং আমরা আশা করছি কেন্দ্রীয় সরকার আমাদের কথা কিছুটা শুনবেন। কিন্তু আমাদের অসুবিধা হোল, এটা আমাদের এক্তিয়ারের বাইরে। আমাদের এক্তিয়ারের বাইরে ডিনোটি-ফিকেশন করে দিলে আমাদের পক্ষে যেটুকু করা সম্ভব সেটুকুই আমরা করতে পারি।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** ষ্টেট পাবলিক আণ্ডারটেকিংয়ের কোন ইউনিট এই ধরণের ডিনোটিফাইড্ হয়েছে কিনা ?

**শ্রীনির্মল কুমার বোস ঃ** নোটিশ দেবেন।

**শ্রীসরল দেব ঃ** কেন্দ্রীয় সরকার মাননীয় মুখ্যমন্ত্রী এবং আপনার যে অনুরোধ এবং আবেদন, তা প্রত্যাখ্যান করেন, অথচ আপনি বলছেন ভায়াবেল্ হতে পারে। তাহলে কি রাজ্য সরকারের পাবলিক আণ্ডারটেকিংয়ে এগুলো চালাবার কোন পরিকল্পনা আছে কিনা জানাবেন কি ?

**শ্রীনির্মল কুমার বোস ঃ** আমি আগেই বলেছি যে ডিনোটিফিকেশন কেন্দ্রের ব্যাপার। আমাদের ব্যাপার হচ্ছে নিজের নিয়ে চালাতে পারবো কিনা সেটার এই হচ্ছে প্রশ্ন। সেক্ষেত্রে আমি আগেই বলেছি, কেন্দ্র এগুলো চালাবার ব্যবস্থা করছে এবং কিছুদিন চালাবার পর ডিনোটিফিকেশন করে ছেড়ে দিচ্ছে। আমাদের আর্থিক সীমাবদ্ধতায় এগুলো সব নেওয়া সম্ভব নয়। দুই একটা নেওয়া যায় কিনা বিবেচনা করা হচ্ছে।

**শ্রীগোপালকৃষ্ণ ভট্টাচার্য্য ঃ** ডিনোটিফিকেশন হয়ে যাবার পর কোন কারখানা বন্ধ হয়ে গেছে কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

**শ্রীনির্মল কুমার বোস ঃ** এই রকম কিছু খবর আছে। কিছু কিছু ধুঁকে ধুঁকে চলছে। তার মধ্যে কনটেনার এ্যান্ড ক্লোজার কোম্পানী বন্ধ হয়ে গেছে। এই রকম অনেকগুলো বন্ধ হবার মুখে।

**শ্রীবিজয় পাল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানেন কি আসানসোল অঞ্চলের রাণীগঞ্জে কেন্দ্রীয় সরকার পরিচালিত দুটি সিরামিক্ কারখানা আছে, যার একটি দুর্গাপুরে এবং অপরটি অন্ডালে অবস্থিত এবং সেদুটি বন্ধ হয়ে গেছে। রাণীগঞ্জেরটিও বন্ধ হতে চলেছে। এ সম্পর্কে আপনাদের কিছু করবার থাকলে করবেন কিনা জানাবেন কি ?

**শ্রীনির্মল কুমার বোস :** এই রকম খবর আমাদের কাছে আছে। এই ব্যাপারে কি করতে পারি সেটা আমরা ভেবে দেখছি।

**Potential and actual utilisation capacity of industry**

*51. (Admitted question No. *439.) **Shri Asok Ghosh** and **Shri Somendra Nath Mitra :** Will the Minister-in-charge of-the Commerce and Industries Department be pleased to state -

(a) the steps taken by the State Government to remove the constrains responsible for the prevailing gap between potential and actual utilisation of industrial capacity in the State ; and

(b) what progress has been achieved in the matter ?

**Shri Nirmal Kumar Bose :** (a) & (b) The State Government in this Department is primarily concerned with the promotion and development of new industries in the State. The Deptt. also attends to problems/constraints, if any, faced by existing units as and when specific issues are referred to it. This is a continuing process and generally the efforts of the Department in this regard have met with reasonable response.

## মেদিনীপুর জেলার দেঁড়েদীঘি স্লুইসের কাজ

***৫৫।** ( অনুমোদিত প্রশ্ন নং *৩৯০। ) **শ্রীপ্রশান্তকুমার প্রধান :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) মেদিনীপুর জেলার "দেঁড়েদীঘি-উদ্বাদাল" খালের উপর দেঁড়েদীঘি স্লুইসের কাজ বর্তমানে কি অবস্থায় আছে ?

(খ) উক্ত কাজ কবে শুরু হয়েছিল ; এবং

(গ) উক্ত কাজ কবে নাগাত শেষ হবে বলে আশা করা যায় ?

**Shri Nani Bhattacharya :** (ক) মেদিনীপুর জেলার দেঁড়েদীঘি উদবাদল খালের উপর দেঁড়েদীঘি Sluice নির্মাণের কাজ সম্পূর্ণ হয়ে গেছে। তবে তা নিম্নমানের কাজ হয়েছে।

(খ) উক্ত Sluice নির্মাণের কাজ ১৯৭২ সালের এপ্রিল মাসের পূর্বেই শুরু করা হয়েছিল।

(গ) এ প্রশ্ন উঠে না।

**শ্রীশিশির অধিকারী :** মন্ত্রী মহাশয় বললেন নিম্নমাণের কাজ হয়েছে। তাহলে নিম্নমাণের কাজের জায়গায় কাজটা ভাল করবার আশু প্রচেষ্টা আপনাদের আছে কিনা ?

**শ্রীননী ভট্টাচার্য্য :** নিম্নমাণের কাজ হয়েছে এবং সেইজন্য আমি সংশ্লিষ্ট কনট্রাকটারকে বলেছি যে কতকগুলি জিনিষ আবার ঠিক করে দিতে হবে। তাতে কনট্রাকটার রাজি হয় নি। এই ব্যাপারে কথাবার্ত্তা চলছে, ফাইনাল কিছু হয়নি। কনট্রাকটারকে কি করা যায় সেই সম্বন্ধে কথা চলছে।

**Affected viabi ity of tea estates in North Bengal for power rationing**

*67. (Admitted question No. *373.) **Shri Deokinandan Poddar :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether it is a fact that the amended Power Rationing Scheme under which the tea gardens have been brought under the purview of retstrictions has affected the

viability of the tea esates in North Bengal and or accentuated the quality differential between the Dooars and Terai teas vis a-vis that of Assam ; and

(b) if so,—

(i) what is the suggestion of Indian Tea Association in the matter, and

(ii) what steps have been taken by the Commerce and Industries Department and with what results ?

**Shri Nirmal Kumar Bose :** (a) & (b) West Bengal Regulation of Energy Order, 1983,is administered by the Power Department. Indian Tea Association has represented to the Power Department for exclusion of the Tea Gardens in North Bengal from the purview of the Energy Rationing order. That is now being considered by the Power Department.

**Proposal for exploration of roek phosphate deposits in Purulia**

*168. (Admitted question No. *821.) **Dr Sukumar Roy :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether it is a fact that the Planning Commission has approved the proposal for intensive exploration of the indigenous rock phosphate deposite in Purulia district ; and

(b) if so.—

(i) what is the position in the matter, and

(ii) the steps taken and/or contemplated by the West Bengal Mineral Development and Trading Corporation ?

**Shri Nirmal Kumar Bose :** The proposal for Ratensive exploration of the Purulia Rock Phosphate deposite has been recomended by the two working group of the Planning Commission.

As per suggestion of the Planning Commission request for fund to the extent of Rs. 100 ( one hundred ) lakhs only has been sought by the West Bengal Mineral Development and Trading Corporation Limited, from the Department of Mines in the Industry of Steel and Mines, Govt. of India and Mineral Development Board, New Delhi. The matter is under consideration.

**Dr Sukumar Roy :** Will the Hon'ble Minister be pleased to state the names of the two different working groups ?

**Shri Nirmal Kumar Bose :** The working groups had been set up by the Planning Commission itself.

**Dr. Sukumar Roy :** Will the Hon'ble Minister be pleased to state the name of the persons included in the working groups ?

**Shri Nirmal Kumar Bose :** You will give a notice. I will try to give it.

**ডাঃ সুকুমার রায় :** আমি এখানে বলতে চাই যে স্টেট গভর্ণমেণ্টের তরফ থেকে কতটা মানি চাওয়া হয়েছে ? What are the amount incurred for the purpose of exploration of rockphosphate ? না কি আপনারা ১ কোটি টাকা চেয়ে বসে আছেন, আর কিছু করছেন না। What are the steps taken by the State Government in connection with the exploration of rockphosphate ? প্লানিং কমিশনের কথা বলছি না, স্টেট গভর্ণমেণ্ট-এর তরফ থেকে কি ইনিসিয়েটিভ নেওয়া হয়েছে ?

**শ্রীনির্মল কুমার বোস :** মাননীয় সদস্য অবগত আছেন যে পুরুলিয়ায় রক ফসফেট ডিপোজিট রয়েছে এটা হচ্ছে রাজ্য সরকারের। তাঁরা এই ব্যাপারে খোঁজ

খবর নিয়েছে প্রপার এক্সপ্লোরেসানের জন্য। মিনারেল ডেভলপমেণ্ট করপোরেসান, রাজ্য সরকারের যে সংস্থা আছে তারাও এই ব্যাপারে খোঁজ-খবর করছে। তারা এই সিদ্ধান্তে পেঁাচেছে যে এটা রাজ্য সরকারের কাজ। কিন্তু এটা প্রপার এক্সপ্লোরেসান করবার জন্য অর্থ দরকার। তার জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অর্থ চাওয়া হয়েছে। এই ব্যাপারে প্লানিং কমিসান পর্যালোচনা করে দেখেছেন এবং প্লানিং কমিসান বলেছে এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ, এটা এখানে করা যায়। তাই এটাকে মিনারেল ডেভলপমেণ্ট করপোরেসনকে বলা হয়েছে হিসাব করতে যে কি কি কাজ এই বিষয়ে করা যায়। তারা ১ কোটি টাকার পরিকল্পনা তৈরী করে প্লানিং কমিসনের কাছে পাঠিয়েছে। তারা এই ব্যাপারে সুপারিশ করেছেন। টাকা পাওয়া গেলে কাজ শুরু হবে।

### ১৯৮৩-৮৪ বর্ষে জাতীয় গ্রামীণ কর্মসংস্থান প্রকল্পে কেন্দ্রীয় বরাদ্দ

*২২১। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬০।) **শ্রীসুমন্তকুমার হীরা:** উন্নয়ন পরিকল্পনা (জাতীয় গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি –

(ক) ১৯৮৩-৮৪ (৩১শে জানুয়ারী পর্যন্ত) আর্থিক বছরে জাতীয় গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প অনুসারে পশ্চিমবঙ্গের জন্য কেন্দ্রীয় সরকার কত টাকা বরাদ্দ করেছেন ;

(খ) অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গের বরাদ্দ বেশী না কম ; এবং

(গ) (১) উক্ত বরাদ্দকৃত অর্থ সম্পূর্ণ ব্যয় হয়েছে কিনা ও (২) না হয়ে থাকলে এ পর্যন্ত কি পরিমাণ ব্যয় হয়েছে ?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী:** (ক) ১৯৮৩-৮৪ (৩১শে জানুয়ারী) পর্যন্ত কেন্দ্রীয় সরকার ৫৯৯.৫২ লক্ষ টাকা মঞ্জুর করেছেন।

(খ) জানা নাই।

কেন্দ্রীয় ও রাজ্য সরকার কর্তৃক মোট বরাদ্দীকৃত অর্থের খরচের হিসাব একত্রে রাখা হয়।

এ ব্যাপারে পৃথক কোনো হিসাব পাওয়া যায় না।

[ 1-20—1-30 p. m. ]

**শ্রীসুমন্তকুমার হীরা** : মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, গ্রামীণ কর্ম-সংস্থান প্রকল্পে কেন্দ্রীয় সরকার যে টাকা বরাদ্দ করেন তা ফিন্যানসিয়াল ইয়ারের শেষে করেন ; এবং সেই কারণে পুরো টাকা খরচ করার কোন সুযোগ থাকে না ?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী** : হ্যাঁ, এটা সত্য। যেমন ১৯৮২-৮৩'র ফিন্যানসিয়াল ইয়ারের শেষের দিকে, ২৮শে মার্চ আমরা বরাদ্দকৃত অর্থ পেয়েছিলাম। সেইজন্য ঐ টাকার সবটা খরচ করা সম্ভব হয় নি।

**ডাঃ মানস ভুঁইঞা** : মাননীয় মন্ত্রী মহাশয় 'খ' প্রশ্নের উত্তরে বললেন—'জানা নেই'। মাননীয় মন্ত্রী মহাশয় রাজ্যের একজন দায়িত্বশীল মন্ত্রী—ভারত সরকার অন্যান্য রাজ্যের তুলনায় গ্রামীণ কর্মসংস্থান প্রকল্পে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে কম দেন কি বেশী দেন, তা বলতে পারবেন না ?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী** : এটা কিন্তু ঠিক তা নয়। ভারতবর্ষে ছোট বড় অনেক রাজ্য আছে। এই প্রকল্প বাবদ তাঁরা কত কত পরিমাণ টাকা পান, তা সংগ্রহ করে তবে বলতে হবে। তবে গড়পড়তা তুলনামূলক হিসাবে সাধারণভাবে বলা যায়, অন্যান্য রাজ্য আমাদের চাইতে অনেক বেশী পাচ্ছেন। এ ব্যাপারে বলতে গেলে উত্তরপ্রদেশ, গুজরাট, মহারাষ্ট্র অমুক বছরে কত পেয়েছে, আমরাও বা কত পেয়েছি তা দেখে তুলনামূলক ভাবে বলতে হয়।

**শ্রীআব্দুল মান্নান** : প্রশ্নটি যখন আউট অব অর্ডার হয়নি, যেহেতু এটি এ্যাডমিট হয়েছে, তখন মন্ত্রীমহাশয় কেন বলবেন 'জানি না' ? প্রশ্নটি যখন গৃহীত হয়েছে, তখন তাঁর তুলনামূলক হিসাব করে উত্তর দিতে পারবেন না কেন ?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী** : আপনি বলবার আগেই তো এটি এক্সপ্লেন করলাম। জেনারেলি, আপনি যদি অন্যান্য রাজ্যের সঙ্গে পশ্চিমবঙ্গের বরাদ্দের হিসাব তুলনামূলক ভাবে ফিগারে জানতে চান, তাহলে তা অন্যান্য রাজ্য থেকে না এনে কি করে বলব ? এখানে আপনারা অনেক সময় একটি জেলার উপরে প্রশ্ন করে অন্য জেলার হিসাব জানতে চান, তখন আমাকে টাইম নিয়ে তা সংগ্রহ করে তবে বলতে হয়।

**শ্রীআবদুল মান্নান:** প্রশ্নটির উত্তর দেবার জন্য যখন এটিকে গ্রহণ করেছেন, তখন আপনি উত্তর দেবেন না কেন? এটা তো আমি বুঝতে পারলাম না?

**মিঃ স্পীকার:** Don't make any irrelevant statement. It is a matter concerning other state Governments. এটা হতে পারে? কিসব যে আপনারা বলেন, তা আমি জানি না। এই ব্যাপারে আমার বলার আর কিছু নেই। আপনি বসুন।

**শ্রীরবীন্দ্রনাথ মণ্ডল:** আমার সাপ্লিমেণ্টারী প্রশ্ন হচ্ছে—প্রশ্নটা খুবই গুরুত্বপূর্ণ। ফুড কমপোনেণ্ট ছাড়া গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প কার্যকর হতে পারে না। কেন্দ্রীয় সরকার তা প্রায় বন্ধ করে দিয়েছেন এবং তার ফলে গ্রামীণ কর্ম-সংস্থানের উন্নয়ন মূলক কাজকর্ম বন্ধ হওয়ার উপক্রম হয়েছে। ফুড কম্পোনেণ্টের অভাবের কারণেই কি এই প্রকল্পের কাজ বন্ধ হতে চলেছে?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী:** বন্ধ করে দেওয়া হয়নি। অনেক সময় তুলনামূলক-ভাবে কম আছে।

**সুন্দরবনে বাঘের আক্রমণে আহত নিহত ব্যক্তি**

*২৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬১।) **শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়:** বন বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, গত ১লা জানুয়ারী, ১৯৮০ সাল হইতে ২১এ ফেব্রুয়ারী, ১৯৮৪ সাল পর্যন্ত সময়ে সুন্দরবনে বাঘের আক্রমণে কতজন মধুসংগ্রহকারী, জেলে এবং সাধারণ ব্যক্তি আহত অথবা নিহত হইয়াছেন?

**শ্রীপরিমল মিত্র** (ক) বাঘের আক্রমণে নিহতদের মধ্যে

২৮ জন জেলে

৪ জন মধুসংগ্রহকারী

২ জন কাঠুরে

৩ জন কাঠের কুপে কর্মরত ব্যক্তি

মোট—৩৭ জন

(খ) বাঘের আক্রমণে আহতদের মধ্যে

১ জন গ্রামবাসী

১ জন জেলে

---

মোট—২ জন

**শ্রীঅম্বিকা ব্যানার্জী** :—বাঘের আক্রমণে কাঠুরিয়া মারা গেছে, কিন্তু পোচিং করতে গিয়ে যারা মারা গেছে তাদের সংখ্যা জানেন কি ?

**শ্রীপরিমল মিত্র** :—জানা নেই।

**শ্রীকৃপাসিন্ধু সাহা** :—মধু সংগ্রহ করতে গিয়ে যে চার জন মারা গেছে তারা কি সরকারের অনুমোদন নিয়ে গিয়েছিল ?

**শ্রীপরিমল মিত্র** :—সরকারের অনুমোদন নিয়ে যারা গিয়েছিল তাদের কথাই বলছি।

**শ্রীজয়ন্ত বিশ্বাস** :—বাঘের হিসাব নেওয়ার জন্য অম্বিকা বাবুকে পাঠাবেন কি ?

( কোন উত্তর নাই )

## জলপাইগুড়ি জেলায় পর্যটন কেন্দ্র

*২৪৭। ( অনুমোদিত প্রশ্ন নং *১৩৭৭। ) **শ্রীমনোহর তিরকী** : পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলায় কোথায় কোথায় পর্যটন কেন্দ্র আছে ;

(খ) উক্ত জেলায় নূতন পর্যটন কেন্দ্র খোলার কোন পরিকল্পনা আছে কি ; এবং

(গ) থাকিলে, কোথায় কোথায় উক্ত পর্যটন কেন্দ্র খোলা হইবে ?

**পরিমল মিত্র** :

(ক) হলও, মাদারিহাট ও মান বাজারে পর্যটন কেন্দ্র আছে।

(খ) আছে।

(গ) বকসা পাহাড়কে কেন্দ্র করে পর্বতারোহণে আগ্রহী পর্যটকদের আবাসন ও অন্যান্য সুবিধাদি সৃষ্টির উদ্দেশ্যে একটি পরিকল্পনা বিবেচনাধীন আছে। সঠিক কোথায় কি সুবিধার ব্যবস্থা করা হবে এখনও স্থির হয়নি।

## STARRED QUESTIONS

(To which oral answer was given)

### বীরভূম জেলার কজ্‌ওয়ে নির্মাণ

*৩৪৭। ( অনুমোদিত প্রশ্ন নং *২১১।) **শ্রীসুনীতি চট্টরাজ**ঃ পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলা পরিষদ ১৯৮০-৮১ ও ১৯৮১-৮২ সালে কতগুলি নতুন কজ্‌ওয়ে নির্মাণ করেছে :

(খ) উক্ত কজ্‌ওয়েগুলি নির্মাণের জন্য কোন টেণ্ডার ডাকা হয়েছিল কিনা : এবং

(গ) টেণ্ডার ডাকা হয়ে থাকলে, নিম্নতম টেণ্ডার দাতাগণ কাজ পেয়েছেন কি ?

( No supplemaentary )

**পরিমল মিত্র :**

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী**ঃ (ক) বীরভূম জেলাপরিষদ ১৯৮০-৮১ সালে কোন Cause way নির্মাণ করে নি।
উক্ত জেলা পরিষদ ১৯৮১-৮২ সালে দুটি Cause way নির্মাণ করেছে।

(খ) হ্যাঁ।

(গ) হ্যাঁ।

**শ্রীকাশীনাথ মিশ্র :** দুটি কজ ওয়ের প্লান এষ্টিমেট জেলা পরিষদের মাধ্যমে হয়েছে, না কণ্ট্রাক্টারের মাধ্যমে হয়েছে ?

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী**ঃ আমি সব জিনিষটা বলে দিচ্ছি। প্রশ্ন করেছেন টেণ্ডার করা হয়েছে কিনা ? প্রথমে টেণ্ডার করা হয়েছিল, কিন্তু টেণ্ডারে খুব বেশি কোটেশান থাকতে আর একটা যে য়্যাপ্রুভড্ লিষ্ট আছে তার মধ্যে যিনি লোয়েষ্ট বিডার তাকেই দেওয়া হয়েছে। আমি যে রিপোট এনেছি সেটা পড়ে দিচ্ছি বরিভূম জেলা পরিষদের সচিবের পাঠান রিপোর্টে দেখা যায় যে, ১৯৮০-৮১ সালে বীরভুম জেলা পরিষদ কোন কজ-ওয়ে নির্মাণ করেন নাই। তবে ১৯৮১-৮২ সালে দুটি কজ-ওয়ে নির্মাণ করেছেন। উক্ত কজ-ওয়ে দুটির কাজ নীলাম ডেকে সর্বনিম্ন নিলাম দাতাদের ( লোয়েষ্ট বিডারস )

অর্পণ করা হয়েছিল। উক্ত কজ-ওয়ে দুটির মধ্যে একটি হচ্ছে মল্লারপুর ময়ুরেশ্বর রাস্তার কামরাঘাটের দ্বারকা নদীর উপরে এবং অপরটি আদিত্যপুর-কোলাই রাস্তার কোলাই নদীর উপর। প্রথমটির জন্য নীলাম ডাকা হয় ৪।৯।৮১ তারিখে এবং সংশ্লিষ্ট ঠিকাদারকে কাজ অর্পণ করা হয় ১৪।৯।৮১ তারিখে দ্বিতীয়টির জন্য নিলাম ডাকা হয় ১২।৩।৮২ তারিখে এবং সংশ্লিষ্ট ঠিকাদারকে কাজ অর্পণ করা হয় ২৬।৩।৮২ তারিখে। প্রথমোক্ত কজওয়ের নির্মাণ কাজ সম্পূর্ণ করা হয়েছে।

৩০।৬।৮২ তারিখে এবং দ্বিতীয়টির নির্মাণ কাজ সম্পূর্ণ হয়েছে ৩১।৩।৮৩ তারিখে। প্রথমোক্ত কজ-ওয়ের নির্মাণ ব্যয় মোট ৫,০১,৭৪২, টাকা এবং দ্বিতীয়টির নির্মাণ ব্যয় ৭,৪৩,৮৮৮ টাকা। হিসাব এখনও চূড়ান্ত হয় নাই জানানো হয়েছে। উক্ত দুটি কজ-ওয়ে নির্মাণ কাজ সম্পর্কে কোন অভিযোগ পাওয়া যায় নাই বলে জেলা পরিষদের রিপোর্টে জানানো হয়েছে। বীরভূম জেলা পরিষদের সর্বশেষের রিপোর্টে দেখা যাচ্ছে উক্ত কজ-ওয়েগুলির কাজ নীলাম ডেকেই দেওয়া হয়েছিল, টেণ্ডার ডেকে দেওয়া সম্ভব হয়নি। এ সম্পর্কে বীরভুম জেলা পরিষদের পাঠানো রিপোর্টটি সংযুক্ত করা হোল।

**Increase of unauthorised powerloom units**

*348. (Admitted question No. *302.) **Shri Somendra Nath Mitra** : Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to state—

(a) whether the Government has any information that there is an alarming increase in the number of unauthorised powerloom units in the State during the past few years ; and

(b) if so,—

(i) whether this increase in the number of unauthorised powerloom units is hindering development of handloom sector, and

(ii) what action has been taken by the State Government in the matter, and with what results ?

**Shri Pralay Talukdar** : (a) No., (b) (i) & (ii) Does not arise.

**Shri Abdur Rauf Ansari** : Will the Minister-in-charge be pleased to inform the House whether is there any machinery to check up the unauthorised powerlooms in the State ?

[1-30-1-40 p. m.]

**শ্রীপ্রলয় তালুকদার** : মেসিনারীর প্রশ্ন উঠে না। কারণ ফোর্থ এণ্ড ফাইভ প্লান পিরিয়ডে ওয়েণ্ট বেঙ্গলে পাওয়ার লুম এ্যালটেড ছিল ৬ হাজার। তার মধ্যে রেগুলারাইজড হয়েছে ১৯৭৯ সালে গভর্ণমেণ্ট অব ইণ্ডিয়ার টেক্সটাইল কমিশন রেগুলারাইজ করেছে ২১টি। আর নন-কটন হচ্ছে ২৪টি, এবং আরও ৪৪টি পাওয়ারলুম ওয়ার্কিং উইথ নন কটন ইয়ার্ণ এবং পাওয়ারলুম ওয়ার্কিং উইথ কটন ইয়ার্ণ। এই ছয় হাজারের মধ্যে মাত্র এই কয়টি রেগুলারাইজ হয়েছে। অনেক গ্যাপ থেকে গেছে।

**শ্রীজ্ঞান সিং সোহন পাল** : Will the Minister-in-charge be pleased to state as to what is the basis of information and when was the last survey conducted ?

**শ্রীপ্রলয় তালুকদার** : আমি আগেই উত্তরে বলে দিয়েছি যে ফোর্থ এণ্ড ফাইভ ইয়ার প্লানে পাওয়ারলুম এ্যালটেড ছিল ৬ হাজার। আন অথরাইজ পাওয়ারলুম এই ষ্টেট নাই—আমার এই রকম কোন ইনফরমেশন নাই। টোট্যাল যেটা এ্যালটেড হয়েছিল তাতে রেগুলারাইজ হয়েছে মাত্র দি টোট্যাল ইজ লেস দ্যান ১০০। আমরা এই সব ইনফরমেশন পাই বিভিন্ন যেসব ডিষ্ট্রিক্ট ডেভেলমেণ্ট অফিসার আছেন, টেক্সটাইল অফিসার আছেন, তাদের কাছ থেকে।

**শ্রীসরল দেব** : মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, এ্যালটমেণ্ট আছে ৬ হাজার। সে তুলনায় রেগুলারাইজ কম হয়েছে। এখন যদি কোন পশ্চিমবাংলার যুবক বা তাঁতী যদি দরখাস্ত করেন তাহলে এই ইউনিট করার জন্য আপনি কি অনুমতি দেবেন ?

**শ্রীপ্রলয় তালুকদার** ঃ ১৯৭৭ থেকে ১৯৮২ সাল পর্যন্ত আমাদের পলেসি ছিল যে আমরা পাওয়ারলুমকে এনকারেজ করবো না। আমরা হ্যান্ডলুমকে এনকারেজমেন্ট দেবো। কারণ অনেক বেকার তাঁতী আছে। তাদের আমরা এনকারেজ করেছি এবং তাতে আমরা সুফলও পেয়েছি। কিন্তু ১৯৮৪-৮৫ সালে আমরা ঠিক করেছি, আমরা পাওয়ারলুম করার জন্য স্যাংসন দেবো।

**শ্রীঅম্বিকা ব্যানার্জী** ঃ মন্ত্রী মহাশয় জবাবে বললেন ৬ হাজার পাওয়ারলুমের মধ্যে ১০০ মতও হয়নি। কিসের গাফিলতিতে এই জিনিষ হয়েছে ?

**শ্রীপ্রলয় তালুকদার** ঃ ফোর্থ এন্ড ফাইভ ইয়ার প্লান-এর বেশীরভাগ সময়ই আপনারা ক্ষমতায় ছিলেন। আমরা কিন্তু ফিফথ ও সিক্সথ প্লানে এসেছি। অর্থাৎ আমরা যখন এলাম তখন ষষ্ট্য প্লান চলছে। আমরা সিদ্ধান্ত নিলাম যে আমরা পাওয়ারলুমকে এনকারেজ করবো না। কেন না আমাদের দেশে অনেক তাঁতী আছে এবং বেশীর ভাগই আন্ডার এমপ্লয়েড ছিল। এমপ্লয়মেন্ট পায় নি। সেই জন্যই আমরা হ্যান্ডলুমের প্রতি গুরুত্ব দিয়েছিলাম। এবং এর ফলে পশ্চিমবাংলার হ্যান্ডলুম ভারতবর্ষের একটি বিশেষ স্থান অধিকার করেছিল, এটা বাস্তব সত্য কথা। এবার আমরা সিদ্ধান্ত নিয়েছি ১৯৮৪-৮৫ সালে যে পাওয়ারলুম-এর কিছুটা কাজ সুরু করবো, আগে হ্যান্ডলুমকে এনকারেজ করেছিলাম, এবারে পাওয়ারলুমের প্রতি জোর দেবো।

### Proliferation of Saw Mills in North Bengal

*349. (Admitted question No. *1115.) **Shri Satya Ranjan Bapuli :** will the Minister-in-charge of the Forests Department be pleased to state—

(a) whether the State Government has information about proliferation of Saw Mills in North Bengal specially near Siliguri and Jalpaiguri, and

(b) if so,—

(i) the number of illegal and licensed Saw Mills in North Bengal as on 31st December, 1977 and 31st December, 1983,

(ii) whether the State Government has imposed any ban or is likely to impose any ban on giving new licences to Saw Mills in North Bengal, and

(iii) what is the contemplation of the State Government in respect of illegal unlicensed Saw Mills in North Bengal ?

**Shri Parimal Mitra :** (a) Yes.

| (b) | | Licensed | Illegal |
|---|---|---|---|
| (i) | As on 31.12.77 | Nil | Nil |
| | As on 31.12.83 | Nil | Nil |

The number of existing saw mills in North Bengal is approximately 251 but they cannot be styled as illegal in view of the High Court injunction on West Bengal Forest (Establishment and Regulation of Saw Mills and other wood based Industries Rules, 1982.

(ii) There is no ban imposed as such, but due to promulgation of the "West Bengal Forest Establishment and Regulation of Saw Mills and other wood based Industries) Rules, 1982 with effect from 1.7.82, establishment of new Saw Mills has been sought to be imposed on running of existing Saw Mills. The rules now-ever could not be given effect to due to High Court Injunction.

(iii) Legal action as provided under the law are contemplated to be taken.

[ 1-40—1-50 p. m. ]

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, দ্ নং প্রশ্নের উত্তরে বললেন যে নর্থ বেঙ্গলে লাইসেন্স দেবার ব্যাপারে কোন প্ল্যান নেই। আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, পশ্চিমবাংলার অন্যান্য জেলাগুলোতে যদি কেউ শ'মিল করতে চায়, তাহলে লাইসেন্স দেবেন কি ?

**শ্রীপরিমল মিত্র :** শ' মিলের লাইসেন্স ফরেস্ট ডিপার্টমেণ্ট থেকে দেওয়া হয় না, শ'মিলের লাইসেন্স স্মল স্কেল কটেজ ইনডাস্ট্রি থেকে দেওয়া হয়। ফরেস্ট গুড্স রেগুলেশনের ব্যাপারে একটা আইন করা হয়েছিল, কিন্তু সেটা এফেক্টিভ করা যাচ্ছে না। এই এ্যাসেম্বলি থেকেই সেই আইনটা পাশ করা হয়েছিল। হাইকোর্টে সেটা ইজাংশন হয়ে পড়ে রয়েছে। নর্থ বেঙ্গলে ফরেস্ট ডিপার্টমেণ্ট থেকে শ'মিলের জন্য কোন পার্মিশন দেওয়া হয়নি।

**শ্রীশেখ ইমাজুদ্দিন :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, নর্থ বেঙ্গলে যে ২৫১ টি শ'মিল আছে, ঐ সব শ'মিলে চোরাই কাঠ বিক্রি হয়, ঐ সব শ'মিল জঙ্গলের কাছাকাছি থাকাতে কাঠ চোরাইয়ের ঘটনা বৃদ্ধি পাচ্ছে ?

**শ্রীপরিমল মিত্র :** মাননীয় সদস্যকে একটু অনুধাবন করতে বলি, তিনি গতবারেও মেমবার ছিলেন, তাঁর নিশ্চয়ই মনে আছে, আমি যে ফরেস্ট আইনের কথা বলছি, সেখানে সেই আইনের মধ্যে প্রভিশন ছিল, ফরেস্টের দু মাইলের মধ্যে কেউ শ'মিল করতে পারবে না। কিন্তু সেটা করা গেল না। নর্থ বেঙ্গলে বর্তমানে যে ২৫১ টি শ'মিল আছে, এইগুলো অন্ততঃ ১৫/২০/২৫ বছর ধরে চলছে। এইগুলো আমাদের আমলের নয়।

**শ্রীশিশির অধিকারী :** মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন যে ওয়েস্ট বেঙ্গল শ'মিল কণ্ট্রোল অর্ডার, যেটা আইন করেছিলেন, সেটা হাইকোর্টে আটকে আছে। বর্তমানে এই কেসের লেটেস্ট পজিশন কি ? আপনারা কি স্টেপ্স নিচ্ছেন ?

**শ্রীপরিমল মিত্র :** কোর্টে দুটি মামলা হয়েছে। দুজনেই এ্যাপ্লিক্যাণ্ট হচ্ছে টিম্বার মার্চেণ্টরা। একটা মামলার এ্যাপ্লিক্যাণ্ট হচ্ছে এখানকার মার্চেণ্টরা। কিন্তু হাইকোর্টের ব্যাপারে কি বলবো ? এই ব্যাপারে আপনারা তো ভালই জানেন। তবে আমরা এই ব্যাপারে পারশু্য করে যাচ্ছি।

**বেলডাঙ্গা চিনিকল চালুকরণ**

*৩৫০। (অনুমোদিত প্রশ্ন নং *১১২৫।) **শ্রীসেখ ইমাজুদ্দিন :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা চিনিকল চালু হইয়াছে কিনা ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হইলে তাহার কারণ কি ; এবং

(গ) এ পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকার উক্ত চিনিকল চালু করার জন্য কত টাকা খরচ করিয়াছেন ?

**শ্রীনির্মলকুমার বসু ঃ** (ক) না।

(খ) বেলডাঙ্গার চিনিকলটি পুনর্নবীকরণের জন্য প্রয়োজনীয় আর্থিক সাহায্য দানের যে সকল সর্ত্তাবলী ইণ্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকসন কর্পোরেশন অফ ইন্ডিয়া আরোপ করিয়াছেন, তাহা বর্তমানে সরকারের পরীক্ষাধীন আছে।

(গ) (১) ক্রয়মূল্য বাবদ ২৬.৬০ লক্ষ টাকা

(২) রক্ষণাবেক্ষণ বাবদ ১০.০০ লক্ষ টাকা

মোট ৩৬.৬০ লক্ষ টাকা

**শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** কবে নাগাদ এই বেলডাংগা চিনিকলটি চালু হতে পারে বলে আপনি মনে করেন ?

**শ্রীনির্মলকুমার বোস ঃ** আমরা কলটাকে চালু করতে চাই। মাননীয় সদস্য অবগত আছেন, কারণ তিনি ঐ জেলার প্রতিনিধি, ঐ কলটা চালু করলে পরে, রাজ্য সরকারের অভিমত হলো এটা ভাল করে চালানো যাবে, এটা ভায়েবল হবে। আশ-পাশ জেলার বহু লোকের কাজের সংস্থান হবে এবং অর্থনৈতিক দিক থেকেও উন্নতি ঘটবে। আই, আর, সি, আই, ১ কোটি ২৫ লক্ষ টাকা এর জন্য দিতে রাজী হয়েছেন, তবে তারা কিছু সর্ত্ত আরোপ করেছেন। কবে নাগাদ্ চালু হবে, নির্দিষ্টভাবে তার তারিখ এখন বলা যাচ্ছে না, তবে এটা চালু করার চেষ্টা করা হচ্ছে।

**শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** ঐ চিনিকলের যেসব যন্ত্রপাতি ছিল, তার কিছু কিছু চুরি গেছে বলে খবর শুনেছি, এই বিষয়ে কিছু জানেন কি ?

**শ্রীনির্মলকুমার বোস ঃ** কিছুদিন আগে আমি ওখানে গিয়ে চিনি কলটি দেখে এসেছি। সেখানে বর্তমানে রক্ষণাবেক্ষণ ব্যবস্থা ভাল। ওখানে একটা ওয়ার্কশপ চালু করা হয়েছে। বি, ডি, ও, অফিসের সহযোগিতায় কিছু কর্মীও সেখানে শিক্ষা-লাভ করছেন। তবে শুনেছি অতীতে ওখানে বহু জিনিস চুরি হয়েছে। আগের দিনে ঐ এলাকার বাড়ি-ঘর খুঁজে কিছু কিছু যন্ত্রপাতিও পাওয়া গিয়েছিল। গত

কয়েক বছরের মধ্যে কোনকিছু ঐ চিনিকল থেকে চুরি যায়নি, এই কথা আমি জোরের সঙ্গে বলতে পারি।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস**ঃ আই, আর, সি, আই, এর শর্তাবলী, ওদের অফিসারদের বক্তব্য আমরা যা জানি তাতে এই মিল খোলার পক্ষে খুব বেশী বাধা নয়। প্রয়াত শ্রদ্ধেয় জননেতা ডঃ কানাইলাল ভট্টাচার্য্য এই হাউসে বার বার এ্যাসিওরেন্স দিয়েছেন, এই মিল খুলবে খুলবে খুলবে—এই রকম ভাষা ব্যবহার করেছিলেন দৃঢ়তার সঙ্গে। আমি আপনার কাছে নির্দিষ্ট ভাবে জানতে চাই, সময়-সীমা বেঁধে মিল চালু করার ব্যাপারে আপনি উদ্যোগ নেবেন কিনা—কেন না এটা মুর্শিদাবাদের আখ-চাষীদের সহন-সীমার বাইরে চলে যাচ্ছে। কারণ, দীর্ঘদিন ধরে সরকার প্রতিশ্রুতি দিচ্ছেন, মিল চালু হচ্ছে না - এই বিষয়ে আপনার বক্তব্য কি ?

**শ্রীনির্মলকুমার বোস**ঃ এই ব্যাপারে রাজ্য সরকারের দৃষ্টিভঙ্গীর কথা আমি আগেই বলেছি। রাজ্য সরকার কিছুই করেন নি, এটা ঠিক নয়। এটা প্রায় ৪০ বছর বন্ধ হয়ে পড়ে আছে। সময়টা আপনি অনুগ্রহ করে লক্ষ্য রাখবেন যে, রাজ্য সরকার ১৯৮১ সালে সিদ্ধান্ত করে এই মিলটি নেওয়া হবে। হাইকোর্টের অনুমতি নিয়ে ক্রয় করলেন, কিছু টাকা দিলেন, জয়েণ্ট রিসিভারের ব্যবস্থা হল। তারপর নিয়মিতভাবে খরচ করে চলেছি। আই, আর, সি, আই, টাকা দিতে রাজি হলেন। টাকা নিতে গেলে তাদের শর্ত আছে, সেগুলি বিবেচনা করা হচ্ছে। কিন্তু আজকেই যদি বলেন, কোন তারিখে খুলবে বলতে হবে সেটা বলা সম্ভব নয়। কারণ, আমি জ্যোতিষী নই, জ্যোতিষ শাস্ত্রেও বিশ্বাসী নই। আমি এখুনি কোন তারিখ বলে এখানে অধিকার ভঙ্গের অবতারণায় পড়তে রাজি নই। তবে আমরা চেষ্টা করছি যত তাড়াতাড়ি সম্ভব চালু করতে পারি।

**শ্রীনুরুল ইসলাম চৌধুরী**ঃ আপনি বললেন সরকারের পক্ষ থেকে রক্ষণাবেক্ষণের দায়িত্ব আছে। এই মিল পাবলিকলি ব্যবহার করা হচ্ছে কিনা এবং ১৮ তারিখে সেই মিল-গোডাউনে আগুন লেগে পুড়ে গেছে, এই খবর আপনি জানেন কি ?

**শ্রীনির্মলকুমার বোস**ঃ অন্য কোন প্রাইভেট কাজে মিল ব্যবহৃত হচ্ছে না। এই মিল ওয়েষ্ট বেঙ্গল সুগার ডেভেলাপমেণ্ট করপোরেশন রক্ষণাবেক্ষণ করছে। আমি যেটা বলেছি তা আবার বলে দিচ্ছি, ওয়ার্কশপ চালু করা হয়েছে। ১৮

তারিখ তো মাত্র ক'দিন আগের ব্যাপার, বেশী দিনের নয়। আপনি যা বলবেন, আমি সেটা খোঁজ নিয়ে দেখব।

**শ্রীহাজারি বিশ্বাস ঃ** এই মিলটি চালু হলে কত লোকের কাজের সংস্থান হবে?

**শ্রীনির্মলকুমার বোস ঃ** প্রত্যক্ষ ভাবে প্রায় ৫০০/৬০০ লোকের কাজ হবে। আর পরোক্ষভাবে ওখানে যে জমি আছে, তাতে চাষীরা যে আখ উৎপাদন করছে সেটা এখন আমরা আহমেদপুরে ব্যবহার করছি, মিল চালু হলে এখানকার বহু কৃষক উপকৃত হবে।

### নিম্ন দামোদর পরিকল্পনা

*৩৫১। (অনুমোদিত প্রশ্ন নং *২৫১৭।) **শ্রীমণীন্দ্রনাথ জানা ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলী ও হাওড়া জেলার নিকাশী ব্যবস্থার জন্য নিম্ন দামোদর পরিকল্পনা বর্তমানে কি অবস্থায় আছে ; এবং

(খ) উক্ত প্রকল্পের অন্তর্ভুক্ত নিকাশী খালগুলি সংস্কারের কাজ কবে নাগাদ আরম্ভ হবে বলে আশা করা যায়?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ**—(ক) 'নিম্ন দামোদর পরিকল্পনা বর্তমানে G. F. C. C. এর বিবেচনাধীন আছে।

(খ) G. F. C. C. এবং Plan Commission প্রকল্পটি অনুমোদন করিবার পর প্রয়োজনীয় অর্থের সংস্থান হইলে নিকাশী খালগুলি সংস্কারের কাজ আরম্ভ করা যাইবে।

**শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ**—এই অনুমোদন পাওয়ার ক্ষেত্রে আমাদের রাজ্য সরকারের তরফ থেকে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কি ধরণের যোগাযোগ করা হচ্ছে?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ**—দফায় দফায় করা হয়েছে। ১৯৮১ সালের জুলাই মাসে ১৯৭৯ কমিটির সুপারিশের ভিত্তিতে স্কীম তৈরী করা হয় এবং সেটা জি. এফ.

সি. সি. ( গঙ্গা ফ্লাড কন্ট্রোল কমিশন )-র কাছে পাঠিয়ে দেওয়া হয়। ওরা দেখেশুনে বিচার-বিবেচনা করে নতুন ধরণের মডিফাই করার সুপারিশ করেন। আমরা একবার করে পাঠিয়েছিলাম, আবার সংশোধন করে পাঠালাম। এই সমস্ত করার ফলে টোটাল এস্টিমেটেড্ কষ্ট অনেক কমে এসেছে, তাতে হয়ত সুবিধাই হবে। শেষ ডিসেম্বর ১৯৮৩-তে আমরা পাঠিয়েছি। এর মাঝখানে আমি পাটনায় গিয়েছিলাম, তখন এই সম্পর্কে কিছু কথা হয়।

[ 1-50—2-00 p. m. ]

এই স্কীম গঙ্গা ফ্ল্যাড কনট্রোল কমিশন অনুমোদন করলে, আপনারা সবাই জানেন, এটা প্ল্যানিং কমিশনের কাছে যাবে এবং তাদের অনুমোদন পাওয়া গেলে টাকা পয়সার ব্যাপারটা দেখতে হবে এবং তারপর চালু হবে।

**শ্রীপান্নালাল মাজী** : —১৯৭৯ সাল থেকে আমরা দেখছি, এই স্কীমটি ঝুলে রয়েছে এবং প্রতি বছরই ঐ এলাকার মানুষ বন্যায় ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং ফসল নষ্ট হচ্ছে। আমার প্রশ্ন, মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, এটা কবে নাগাদ কার্যকরী হবে ?

**শ্রীননী ভট্টাচার্য্য** :—কবে কার্যকরী হবে সেটা বলা খুব কঠিন। অবশ্য আমরা ৭ম পঞ্চবার্ষিকী পরিকল্পণার মধ্যে এই কাজটা নেবার কথা ভাবছি। সেখানকার দুর্গতির কথা আমরা জানি। যদি এই স্কীমটা কার্যকরী হয় তাহলে ৪৫০ স্কোয়ার কিলোমিটার এরিয়া উপকৃত হবে।

### Self-employment Scheme for Educated Jobless

*352. (Admitted question No. *938.) **Shri ABDUL MANNAN** : Will the Minister-in charge of the Cottage and Small Scale Industries Department be pleased to state—

(a) whether the State Government has in formation about the Self-employment Scheme for Educated Jobless, announced by Smt. Indira Gandhi, Prime Minister of

India, in her Independence Day (1983) Address to the Nation ; and

(b) if so,—

(i) what are the salient features of the scheme,

(ii) the number of educated jobless persons of West Bengal who are likely to be benefited by this scheme,

(iii) the steps taken by the District Industries Centres as the agencies for implementation of the scheme in West Bengal, and

(iv) the steps taken or proposed to be taken by the State Government to ensure proper implementation of the scheme in West Bengal ?

**Shri Pralay Talukdar** : (a) Yes

(b) (i)

1. The scheme envisages to encourage the educated unemployed youth to undertake self employment ventures in industry, service and business ;

2. The scheme will cover all educated unemployed youth who are matriculates ( Class X passed ) and above and within the age group of 18 - 35 years.

3. The scheme will extend to all areas of the country except cities with more than one million population as per 1981 census ;

4. The enterpreneurs selected by the appropriate Committee would get a composite loan from the Bank not exceeding Rs. 25,000/- in each case ;

5. The assistance from Govt. will be in the shape of an outright grant to the extent of 25% of the loan from the Bank ;

6. The rate of interest on composite loan would be 10% p.a. in backward areas and 12% p.a. in other areas ;

7. The repayment will be in instalments beginning after an initial moratorium between 6 months and 18 months. The

instalments would range over 3-7 years depending upon the nature and profitability of the venture.

(b) (ii) 25,500

(iii) The District Industries Centre have taken steps as follows :

1. To motivate and select enterpreneurs ;

2. To identify and prepare schemes in trade, service establishments and Cottage and small Scale Industries ;

3. To determine the avocation/activities for each of the entrepreneurs ;

4. To recommend loans for entrepreneurs ;

5. To get speedy clearances as may be necessary from the authorities concerned.

(iv) The State Govt. have taken steps as such :

1. A Task Force for each district at the Distriet Industries Centre Level has been set up with assignment of operational responsibility of the scheme at the district level ;

2. A District Level Coordination and Monitoring Committee has been set up with the authority to review the progress of the programme, sort out problems of implementation at the district level and effect coordination amongst different agencies.

3. The State Level coordination and Monitoring Committee has been set up with the responsibility of reviewing the performance of Task Forces in different districts and giving general directions consonance with the Govt. of India scheme, as and when necessary, for proper and speedy implementation.

**শ্রীআবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, বিভিন্ন ডিষ্ট্রিক্টে ডিষ্ট্রিক্ট লেভেল টাস্ক্ ফোর্স কমিটি করা হয়েছে, ডিষ্ট্রিক্ট লেভেলে কো-অর্ডিনেসন কমিটি করা হচ্ছে, মনিটারিং কমিটি করা হচ্ছে এবং ষ্টেট লেভেলে কো-অর্ডিনেসন কমিটি, মনিটারিং কমিটি হয়েছে, আমি মন্ত্রী মহাশয়ের কাছে জিজ্ঞাসা করছি, এই কমিটিগুলিতে কারা কারা সদস্য হচ্ছেন এবং কি পদ্ধতিতে তাঁদের নেওয়া হচ্ছে ?

**শ্রীপ্রলয় তালুকদার ঃ** কেন্দ্রীয় সরকারের স্মল স্কেল ডেভলপমেণ্ট কমিশনার আমাদের জানিয়েছিলেন যে, কারা কারা টাস্ক ফোর্স-এর কমিটির সদস্য থাকবেন। এখানে ডি. আই. সি থাকবে, লীড ব্যাঙ্কের প্রতিনিধি থাকবে, এমপ্লয়মেন্ট অফিসার থাকবে। মনিটারিং কমিটিতে চেয়ারম্যান হিসাবে ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট থাকবেন, এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জ-এর অফিসার থাকবেন, লীড্ ব্যাঙ্কের প্রতিনিধি থাকবেন এবং জেলা পরিষদের একজন প্রতিনিধি থাকবেন। আর ষ্টেট লেভেল কমিটিতে, ব্যাঙ্কারস-রা থাকবে, আমাদের ডিপার্টমেণ্টের সেক্রেটারী থাকবেন, আর আমি চেয়ারম্যান হিসাবে থাকব। এই ফর্মুলেসনটা কেন্দ্রীয় সরকার ঠিক করে দিয়েছে। এটা আমাদের কাছে যখন আসে তখন এটা নিয়ে আমরা কোন বিতর্ক করিনি। কারণ স্কীমটি করার জন্য আমরা মাত্র তিন মাস সময় পেয়েছিলাম। সেই জন্য আমরা তার জন্য কিছু না ভেবে তাঁরা যেভাবে বলেছেন সেভাবেই করেছি। তবে সামনের বছর, ১৯৮৪-৮৫ সালে এ বিষয়ে ওঁদের সঙ্গে কথাবার্তা বলে কমিটিগুলি ঠিক করব।

**শ্রীআবদুল মান্নান ঃ** মন্ত্রী মহাশয় বললেন টার্গেট হচ্ছে ২৫,০০০, তার মধ্যে এখন পর্যন্ত কতগুলি স্যাংসন হয়েছে ?

**শ্রীপ্রলয় তালুকদার ঃ** আমার কাছে ১৫ই, মার্চ পর্যন্ত হিসাব আছে এবং এটা একটা দীর্ঘ তালিকা।

**মিঃ স্পীকার ঃ** আপনি লিষ্টটা স্টেবল্ করে দিন, আর টোটাল ফিগারটা বলে দিন।

**শ্রীপ্রলয় তালুকদার ঃ** আমরা ১৫ই মার্চ পর্যন্ত ব্যাংকের কাছে ৩২,৮৭৪টি পাঠিয়েছি এবং ১৫ই মার্চ পর্যন্ত ব্যাঙ্ক স্যাংসন করেছে ৮,৮২৯টি।

**শ্রীসরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাইছিলাম যে, ১৫ই মার্চ পর্যন্ত ব্যাঙ্ক এই বাবদ কত টাকা দিয়েছে ?

**শ্রীপ্রলয় তালুকদার ঃ** ব্যাঙ্ক এখন পর্যন্ত মোট কত টাকা দিয়েছে তা বলা শক্ত। কারণ এই স্কীমের মধ্যে কোনটা ৫০০০ টাকার কেস, আবার কোন-টা

২৫,০০০ টাকার কেস। তবে ২৫,৫০০-র মধ্যে ১৫ই মার্চ পর্যন্ত ব্যাঙ্ক ৮৮২৯টি স্যাংসন করেছে।

**ডাঃ মানস ভুঁইঞা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কেন্দ্রীয় সরকারের পাঠান সার্কুলারের সংগে বামফ্রণ্ট সরকারের প্রথম পর্যায়ের সার্কুলারের মধ্যে কোন হেরফের কি ছিল ?

**শ্রীপ্রলয় তালুকদার ঃ** আপনার কথা ঠিক বুঝতে পারলাম না, কারণ এখানে হেরফের হওয়ার কোন সুযোগ নেই।

**ডাঃ মানস ভুঁইঞা ঃ** আপনাদের সার্কুলারের মধ্যে প্রথমে একটা পয়েন্ট ছিল যে, তিন বছর বেকার ভাতা যাঁরা পেয়েছেন বা যাঁরা বেকার ভাতা পাচ্ছেন তাঁরাই কেবল দরখাস্ত করতে পারবেন। কিন্তু কেন্দ্রীয় সরকারের সার্কুলারের মধ্যে ছিল যে, যাঁরা তিন বছর ধরে বেকার হয়ে বসে আছেন, এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জ-এ যাঁদের নাম লেখান আছে তাঁরা—সেই সমস্ত যুবকরা দরখাস্ত করতে পারবেন। এটা কি ঠিক ?

**শ্রীপ্রলয় তালুকদার ঃ** না ঠিক নয়। কেন্দ্রীয় সরকারের সার্কুলার যখন আসেনি, তখন আমরা সার্কুলার দিয়েছিলাম যে, বেকার ভাতা যারা পাচ্ছে তারা দরখাস্ত করতে পারবে। এই সার্কুলার আমরা সেপ্টেম্বর মাসে ইসু করেছিলাম, আর কেন্দ্রীয় সরকারের সার্কুলার আসে নভেম্বর মাসে, সেটা ব্যাঙ্কের কাছে যায় ডিসেম্বর মাসে। আমরা প্রথমে, কেন্দ্রীয় সরকারের সার্কুলার পাবার আগে, সেপ্টেম্বর মাসে বিজ্ঞপ্তি দিয়েছিলাম যে, যারা বেকার ভাতা পাচ্ছে বা যারা বেকার ভাতা পেয়েছে, এখন বন্ধ হয়েছে, তারা দরখাস্ত করবে। পরবর্তীকালে যে মুহূর্তে কেন্দ্রীয় সরকারের সার্কুলারটি পেলাম সে মুহূর্তেই এ্যামেণ্ড করে বলে দিয়েছি যে যাদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এ নাম রেজিষ্ট্রি থাকবে তারাই দরখাস্ত করতে পারবে।

## ভিডিও শো-এর জন্য লাইসেন্স ব্যবস্থা

*৩৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮০।) **শ্রীঅমলেন্দ্র রায় :** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, এই রাজ্যে ভিডিও শো-এর জন্য কোন লাইসেন্স ব্যবস্থা প্রবর্তন করা হয়েছে কি ?

[ 2-00-2-10 p. m. ]

**শ্রীপ্রভাষচন্দ্র ফদিকার** ঃ—হ্যাঁ।

**শ্রীঅমলেন্দ্র রায়** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয়, দয়া করে জানাইবেন কি, ভিডিও পাইরেসী বলে যে জিনিষ চলছে সেটা বন্ধ করার জন্য কোন ব্যবস্থা নেওয়া হয়েছে কি ?

**শ্রীপ্রভাষচন্দ্র ফদিকার** ঃ—ব্যবস্থা নেওয়ার দায়িত্ব আমাদের হাতে কেন্দ্রীভূত নয়। আমরা যে ব্যবস্থাটা নিয়েছি সেটা হচ্ছে সম্প্রতি একটা নোটিফিকেসান করা হয়েছে যাতে এক্ষেত্রে লাইসেন্সের ব্যবস্থা করতে হবে। লাইসেনসিং অথরিটিকে নির্দেশ দিয়েছি তারা ব্যবস্থা করবেন। আর কেন্দ্র একটা ব্যবস্থা নিয়েছে, মার্চ মাসে একটা বিজ্ঞপ্তি দিয়েছে যে ফিল্মে যে রকম সেনসার করতে হয় সেইভাবে ভিডিওতেও সেনসার করতে হবে।

**শ্রীঅমলেন্দ্র রায়** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি, ভিডিও-শোয়ের ক্ষেত্রে এ্যামিউজমেণ্ট ট্যাক্স আদায় করা যায় কিনা এবং যদি আদায় করা যায় তাহলে কি পরিমাণ আদায় করা হয় এবং কত পরিমাণ পাওয়া যাচ্ছে ?

**শ্রীপ্রভাষচন্দ্র ফদিকার** ঃ- এ্যামিউজমেণ্ট ট্যাক্সের ক্ষেত্রে প্রশ্ন এসেছে, ক্যালকাটা মেট্রোপলিটান ডিষ্ট্রিক্ট এরিয়াতে প্রতি সপ্তাহে ৫০০ টাকা আর কলকাতার বাইরে প্রতি সপ্তাহে ২৫০ টাকা।

**শ্রীরবীন্দ্র ঘোষ** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, ভিডিও চলাকালে যে মাইক চালানো হচ্ছে তারজন্য কি পারমিসানের প্রয়োজন আছে ?

**শ্রীপ্রভাষচন্দ্র ফদিকার** ঃ—মাইকের বিষয়টা আমাদের অঙ্গীভুত নয়।

## উত্তরবঙ্গের শিল্পবিহীন জেলা

*৩৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩০।) **শ্রীদীনেশচন্দ্র ডাকুয়া** ঃ শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ?

(ক) উত্তরবঙ্গের মধ্যে "শিল্পবিহীন" জেলা কোন্ কোন্‌টি ; এবং

(খ) উক্ত "শিল্পবিহীন জেলা" সমূহে শিল্পস্থাপনের জন্য কোন ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কিনা ?

**শ্রীনির্মল কুমার বোস ঃ**—(ক) ভারত সরকার উত্তরবঙ্গের চারটি জেলা—দার্জিলিং, কুচবিহার, জলপাইগর্ড়ি ও মালদহ, শিল্পবিহীন জেলা হিসাবে চিহ্নিত করিয়াছেন। রাজ্য সরকারও উত্তরবঙ্গের পশ্চিম দিনাজপর্র এবং এই চারটি জেলাকে সর্বাপেক্ষা অনগ্রসর এলাকা হিসাবে শ্রেণীভুক্ত করিয়াছেন।

(খ) রাজ্য শিল্প পরিকাঠামো উন্নয়ণ সংস্থা শিলিগর্ড়ি, জলপাইগর্ড়ি রোডের পাশে নিউজলপাইগর্ড়ি রেলস্টেশনের নিকটে শিল্প উন্নয়ণ কেন্দ্র স্থাপন করার জন্য ১৩.৫৫ একর জমি অধিগ্রহণ করিয়াছেন। ইতিমধ্যেই ঐ স্থানে প্রয়োজনীয় পরিকাঠামোগত কার্যাবলী আরম্ভ করা হইয়াছে এবং জমি বণ্টনের কাজও শর্র্ হইয়াছে। তাছাড়া ঐ চারটি শিল্পবিহীন জেলায় শিল্প স্থাপন ও শিল্পবিকাশের জন্য শিল্প উন্নয়ণ কেন্দ্র ( Industrial growth Centre ) গঠন করার ব্যাপারে প্রকল্প প্রস্তুত করার জন্য চারটি পৃথক পৃথক টাস্কফোর্স তৈরী করা হইয়াছে।

কেন্দ্রীয় সরকার, রাজ্য সরকার ও ভারতের শিল্পোন্নয়ন ব্যাঙ্ক শিল্পবিহীন জেলায় শিল্প স্থাপনের জন্য অপেক্ষাকৃত অধিক হারে সাহায্য মঞ্জর্র করিবেন।

এছাড়া মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি, উত্তরবঙ্গের ৫টি জেলায় যেসব কাঁচামাল পাওয়া যায় এবং বাজারে যেসব জিনিষের চাহিদা আছে তাকে কেন্দ্র করে কোন্ কোন্ শিল্প হতে পারে তার জন্য বিভিন্ন প্রকল্প প্রস্তুত করা হচ্ছে। যারা শিল্প স্থাপন করতে আগ্রহী তাদের সঙ্গেও আলাপ-আলোচনা করা হচ্ছে এবং যেসব সরকারী সংস্থা আছে তারাও যাতে অংশগ্রহণ করতে পারে তারজন্য আলাপ-আলোচনা চলছে।

**শ্রীহাজারি বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, এই প্রকল্পগর্লি কবে নাগাদ চালর্ হবে বলে আশা করা যায়?

**শ্রীনির্মলকুমার বোস ঃ** নির্দিষ্ট তারিখ বলা শক্ত, তবে আমি মনে করি যেসব জেলা অনগ্রসর, সে উত্তরবঙ্গই হোক আর দক্ষিণবঙ্গই হোক সব জায়গায় শিল্প হওয়া দরকার। সর্বতোভাবে আমি চেষ্টা করবো যাতে এইসব জিনিষ হয়।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্যার অন এ পয়েণ্ট অফ অর্ডার। আমাদের প্রত্যেক সদস্যদের অধিকার আছে প্রশ্ন করার এবং মাননীয় মন্ত্রীমহশয় সেইসব প্রশ্নের উত্তর দেবেন শোভনভাবে এটাই আমরা প্রত্যাশা করি। বেলডাঙ্গা চিনিকলের প্রশ্নের

ব্যাপারে আমার সেই প্রত্যাশাই ছিল, কিন্তু শ্রদ্ধেয় নির্মলকুমার বসু মহাশয় বললেন আমি জ্যোতিষী নই, অমুক নই, তমুক নই। প্রত্যেক সদস্যের জিজ্ঞাসা করার অধিকার আছে। আমি অনুরোধ করবো, উনি এই শোভনীয়তা রক্ষা করবেন।

**শ্রীনির্মলকুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যেকথা বলেছি, তাতে যদি মাননীয় সদস্য ভুল বুঝে থাকেন তাহলে আমি দুঃখিত। আমি এই কথাই বলেছি যে রাজ্য সরকার চেষ্টা করছেন দ্রুত করার জন্য, কিন্তু যদি এই রকম প্রশ্ন করা হয় যে কবে খোলা হয়, নির্দিষ্ট তারিখ বলুন। আমি তাতেই বলেছি যে নির্দিষ্ট তারিখ, অমুক তারিখ, অমুক সময় এসব বলা সম্ভব নয়। আন্দাজে কোন তারিখ বললে ইচ্ছা করে বিভ্রান্তি করা হবে। অনেকে বলেন অমুক তারিখে হবে— তিনি জ্যোতিষ জানেন– আমি তা জানিনা, তাই আমি এই কথা বলেছি। তাতে যদি মাননীয় সদস্য দুঃখিত হন, তাহলে আমিও দুঃখিত।

## STARRED QUESTIONS

(to which answers were laid on the table)

### টুরিস্ট লজগুলি হইতে আয়

*৩৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭৭।) **শ্রীঅনুপকুমার চন্দ্র ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে জানাবেন কি, পশ্চিমবঙ্গ সরকার পরিচালিত টুরিস্টলজগুলি হইতে ১৯৮৩-৮৪ (ফেব্রুয়ারি মাস পর্যন্ত) আর্থিক বৎসরে মোট কত টাকা আয় হয়েছে?

Minister-in-charge of Tourism Deptt.

সরকার পরিচালিত ট্যুরিষ্ট লজগুলির আয়ের পরিমাণ ৪,০৯, ৩০২ টাকা।

### পঞ্চায়েত আইন সংশোধন

*৩৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২৭।) **শ্রীসুভাষ গোস্বামী ঃ** পঞ্চায়েত ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কোন পঞ্চায়েত প্রধানের প্রতি অনাস্থা প্রস্তাবের নোটিস দিলে উক্ত প্রস্তাব সম্বন্ধে সিদ্ধান্তগ্রহণের জন্য কোন সময়সীমা আছে কি ; এবং

(খ) যদি না থাকে, তাহলে সরকার উক্ত সময়সীমা বেঁধে দেওয়ার জন্য পঞ্চায়েত আইন সংশোধনের কথা ভাবছেন কি?

Minister-in-charge of Panchayats and Community Development Deptt. :—

ক) আছে ;

খ) প্রশ্ন উঠে না ; তবে আইনের বর্তমান ধারায় নির্দ্ধারিত সময়সীমা আরও স্পষ্ট করার জন্য প্রয়োজনীয় সংশোধনের কথা ভাবা হচ্ছে।

### বাংলা ভাষার মাধ্যমে সরকারী কাজ

*৩৫৭। ( অনুমোদিত প্রশ্ন নং *১১৫১। ) **শ্রীজয়ন্তকুমার বিশ্বাস :** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকারের সকল কাজ বাংলায় করার ঘোষণাটি এখনও সম্পূর্ণরূপে কার্যকর করা যাচ্ছে না ; এবং

(খ) সত্য হলে, ইহার কারণ কি ?

Minister-in-charge of Information and Cultural Affairs Deptt.

ক) আংশিক সত্য।

খ) রাজ্য সরকারের সকল কাজে ইংরাজীর পরিবর্তে বাংলা ব্যবহার প্রকল্পটি দীর্ঘমেয়াদি। এর জন্য প্রয়োজনীয় সংখ্যক বাংলা মুদ্রলেখনযন্ত্র ক্রয়, বাংলা মুদ্রলেখক ও অনুবাদকের পদ সৃষ্টি ও নিয়োগ পর্য্যায়ক্রমে হচ্ছে। একইভাবে বিভিন্ন বিভাগে ব্যবহৃত নিদর্শ ( ফর্ম ) ও অর্থনৈতিক আইনগুলির বঙ্গানুবাদের ব্যবস্থা নেওয়া হচ্ছে।

### হলদিয়ার ইলেকট্রনিকস্ কারখানা

*৩৫৮। ( অনুমোদিত প্রশ্ন নং *১১৭৩। ) **শ্রীলক্ষ্মণচন্দ্র শেঠ :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হলদিয়ার ইলেকট্রনিকস্ কারখানা নির্মাণের কোন পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) থাকিলে, উক্ত ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ?

Minister-in-charge of Commerce and Industries Deptt. :—

(ক) না ;

(খ) প্রশ্ন উঠে না।

**সমুদ্র-উপকূল অঞ্চলে বনসৃজন**

*৩৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৫৮।) **শ্রীশিশির অধিকারী:** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি পশ্চিমবঙ্গের সমুদ্র-উপকূল অঞ্চলে বনসৃজনের কোন পরিকল্পনা আছে কিনা ?

Minister-in charge of Forests Deptt. :—হ্যাঁ।

**বাঁকুড়া জেলায় কয়লা খনি খোলার জন্য জমি অধিগ্রহণ**

*৩৬০। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১৮।) **শ্রীতারাপদ সাধুখাঁ** এবং **শ্রীকাশীনাথ মিশ্র:** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার কালিদাসপুর কয়লাখনিসহ ঐ জেলার প্রস্তাবিত কয়লাখনি খননের জন্য ইস্টার্ন কোল্ড ফিল্ড লিমিটেডকে এ পর্যন্ত কি পরিমাণ জমি অধিগ্রহণ করে দেওয়া হয়েছে ;

(খ) উক্ত প্রস্তাবিত কয়লাখনি এলাকাগুলিতে সর্বমোট কি পরিমাণ জমি অধিগ্রহণ করার প্রয়োজন হবে ;

(গ) উক্ত অধিগৃহীত জমিগুলির জন্য কি ক্ষতিপূরণ দেওয়া হবে ; এবং

(ঘ) উক্ত অধিগৃহীত বা প্রস্তাবিত অধিগৃহীত জমিগুলির মধ্যে উর্বর ও অনুর্বর জমির পরিমাণ কত ?

Minister-in-charge of Land and Land Reforms Deptt.

(ক) ২৬৭.৭০৫ একর।

(খ) ২৬৭.৭০৫ একর অধিগৃহীত জমি ছাড়াও ৩৭.৪৬ একর সরকারের ন্যস্ত জমি প্রস্তাবিত কয়লাখনি এলাকাগুলির জন্য প্রয়োজন হইবে।

(গ) চূড়ান্ত ক্ষতিপূরণ নির্ধারণের কাজ শেষ হইবার আগে ক্ষতিপূরণের পরিমাণ বলা সম্ভব নয়।

(ঘ) অধিগৃহীত জমির মধ্যে কৃষিযোগ্য জমির পরিমাণ ১৮০.২০ একর এবং অকৃষি জমির পরিমাণ ৮৭.৫০৫ একর।

**ঝাড়গ্রামে সাঁওতালী ভাষায় পুস্তক ছাপানোর জন্য প্রেস স্থাপন**

*৩৬২। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩৯।) **শ্রীউপেন্দ্র কিসকু:** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সম্প্রতি সরকার অলচিকি হরফে সাঁওতালী ভাষায় পুস্তক ছাপানোর জন্য ঝাড়গ্রামে একটি প্রেস খোলার পরিকল্পনা গ্রহণ করেছেন ; এবং

(খ) সত্য হলে, উক্ত পরিকল্পনা কবে নাগাত বাস্তবায়িত হবে বলে আশা করা যায় ?

Minister-in-charge of Information and Cultural Affairs Deptt.

(ক) 'অলচিকি' হরফে প্রেস স্থাপনার পরিকল্পনা আছে। তবে, স্থান নির্বাচন এখনো চূড়ান্ত হয় নি ?

(খ) এখনই বলা সম্ভব হচ্ছে না।

**স্যাক্সবি ফারমার-এ লোকসান**

*৩৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৯৯।) **শ্রীসরল দেব:** রাষ্ট্রীয় সংস্থা বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৩-৮৪ (ফেব্রুয়ারি মাস পর্যন্ত) সালের আর্থিক বৎসরে স্যাক্সবি ফারমার-এ লোকসানের পরিমাণ কত ; এবং

(খ) উক্ত কোম্পানীর লোকসান বন্ধের জন্য রাজ্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ?

Minister-in-charge of Public Undertakings Deptt.

(ক) যেহেতু ১৯৮৩-৮৪ সালের আর্থিক বৎসরের হিসাব-নিকাশ এখনও পর্যন্ত সম্পূর্ণ হয় নাই এবং হিসাব পরীক্ষকের দ্বারা পরীক্ষিত হয় নাই লোকসানের পরিমাণ এখন বলা সম্ভব নয় ;

(খ) উৎপাদন বৃদ্ধির প্রচেষ্টা এবং সেই সঙ্গে বিভিন্ন প্রকার ব্যয় হ্রাসের দ্বারা কোম্পানীর উন্নতির চেষ্টা করা হইতেছে।

### বাঁকুড়া জেলার বন হইতে অবৈধভাবে গাছ বিক্রয়

*৩৬৫। ( অনুমোদিত প্রশ্ন নং *২৫৩৯। ) শ্রীসুখেন্দু খাঁ : বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার বন দপ্তরের এক শ্রেণীর কর্মচারী ও কাঠের চোরা-কারবারীদের যোগ সাজসে ১৯৮২-৮৩ ও ১৯৮৩-৮৪ সালে বন বিভাগের গাছ বিক্রি করে দেওয়ার কোন ঘটনা সরকারের গোচরে এসেছে কি ; এবং

(খ) এসে থাকলে, উক্ত ব্যাপারে কি ব্যবস্থা নেওয়া হয়েছে ?

Minister-in-charge of Forests Deptt. :—

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

### কাঁথি শহরের পানিপিয়া খালের উপর কয়েকটি পুল নির্মাণ

*৩৬৬। ( অনুমোদিত প্রশ্ন নং *১৬৭০। ) শ্রীশিশির অধিকারী : সেচ ও জলপথ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কাঁথি শহরের মধ্য দিয়া প্রবাহিত পানিপিয়া খালের উপর সেচ দপ্তরের নির্মিত পুরুষোত্তমপুর পুল বাঙ্কিমপুর পুল, জগন্নাথপুর পুল ও দুর্গাপুর পুলগুলি বর্তমানে বিদ্ধস্ত ও ধ্বংসপ্রাপ্ত , এবং

(খ) সত্য হলে, উক্ত পুলগুলি সত্বর নির্মাণের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ?

Minister-in-charge of Irrigation and Water-ways Deptt. :—

(ক) উল্লিখিত সেতুগুলি ক্ষতিগ্রস্ত হইয়াছে।

(খ) উক্ত পুলগুলির Estimate প্রস্তুত করা হইয়াছে। মেরামতি ও সংরক্ষণখাতে অর্থের অপ্রতুলতা হেতু কাজ আরম্ভ করা যায় নাই।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker** :—Today I have received four notices of adjournment motion.

The first is from Shri Kashi Nath Misra which deals with the subject of acute scarcity of drinking water in some districts of West Bengal. The second is from Shri Samar Mukherjee which deals with the subject of boycott of convocation of the Calcutta University by the Chief Minister, Education Minister and members of Senate and Syndicate. The third is from Dr. Manas Bhunia and Shri Abanti Mishra which deals with the subject of acute scarcity of drinking water in South Bengal and the last one is from Shri Shamsuddin Ahmed, Shri Jokhilal Mandal and Shri Abdul Wahed which deals with the subject of damage of Boro and seasonal paddy crops due to scarcity of water.

The subject matters of the motions are not such which call for adjournment of the House. Moreover, the Members may ventilate their grievances in these matters through Calling Attention, Mention, Questions etc.

I, therefore, withhold my consent to all the motions. One Member of the party may, however, read out the text of the motion as amended.

**শ্রীকাশীনাথ মিশ্র** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হল—মুর্শিদাবাদ, বাঁকুড়া, পুরুলিয়া, বর্ধমান কলকাতা, দার্জিলিং ও মেদিনীপুর জেলাতে দারুণ জলাভাব। ত্রাণের জন্য এবং জরুরী ভিত্তিতে পানীয় জল সরবরাহের জন্য কোন ব্যবস্থা গ্রহণ করা হয় নাই! তার ফলে জনসাধারণ অশেষ দুর্গতিতে পড়েছে।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker** :—I have received nine notices of Calling Attention, namely :—

1) Acute scarcity of drinking water in the Midnapore District. —Dr. Manas Bhunia

2) Alleged death of 18 persons from Mini Bus accident at Kurseaong, Darjeeling on 27.3.84 — Shri Samar Mukherjee, Shri Kashinath Misra, Shri Asok Ghosh and Shri Sk. Imajuddin.

3) Serious problem of students admission at the Municipal area of Bongaon. — Shri Bhupendra Nath Seth

4) Reported agitation of the Engineers of the State Govt. under the leadership FETO. — Shri Jayanta Kr. Biswas

5) Suspension of passenger ship service between Calcutta and Andaman. — Shri Lakshman Ch. Seth

6) Reported assault of a Judicial Magistrate by Police on 27.3.84 — Shri Shamsuddin Ahmed, Shri Jokhilal Mandal, Shri Abdul Wahed and Shri Habibur Rahman.

7) Reported theft of the image of the deity Radharani from the temple of ISCON at Mayapur, Nadia. — Shri Shamsuddin Ahmad, Shri Jokhilal Mandal and Shri Abdul Mannan.

8) Reported hunger strike by the Primary teachers. — Shri Shamsuddin Ahmed, Shri Jokhilal Mandal and Shri Abdul Wahed.

আমি গতবার বলেছিলাম যে একজন মেম্বার একের বেশী কলিং এ্যাটেনসন দিতে পারে না। আজকে দেখছি আবার সেই রকম এসেছে। এটা আমি এ্যালাউ করব না।

9. Alleged submission of fake certificate of M.A. by the Principal of Jiagong College. — Shri Amalendra Roy,

I have selected the Notice of Shri Samar Mukherjee, Shri Kashinath Misra, Shri Asok Ghosh and Shri Sk. Imajuddin on the subject of alleged death of 18 persons from Mini Bus accident at Kurseong, Darjeeling on 27-3-84.

The Minister-in-charge will please make a statement today, if possible, or give a date.

**Shri Patit Paban Pathak** :—A statement will made on 4th April, 1984.

**Shri Santi Ranjan Ghatak** :—In reply to a Calling Attention Motion raised by Shri Santasri Chattopadhyay, I rise to make the following statement :—

The State Government have been taking steps to prevent increase in number of lock-outs and closures. Wherever they take place, immediate intervention is made and discussions held with the parties forrestoring normaly but even then some cases of lock outs and closures continue for fairly long periods because of economic factors as also the stand of the concerned management. Low number of strikes in the State would amply demonstrate the responsible attitude of the working class in general At present there are about 106 cases of closures and 40 cases of lock outs affecting 11,199 and 24, 216 workmen respectively (figures are incomplete).

Reverting to the particular cases cited, it may be mentioned that the lock out in M/S. Phosphate Co. Ltd, Rishra is continuing since 30-3-83. Series of negotiation meetings have been held with the two unions affiliated to NFITU and CITU. The prospect of a negotiated settlement is still being explored.

Sree Ram Silk is also under lock out from 30-3-83. Settlement has not been possible on the question of complement and the management is refusing to open the factory with all old buon workers. A large number of bipartite and tripartite meetings have been held and conciliation machinery is still making efforts for settlement

[ 2-10—2-20 p. m. ]

The North Brook Jute Mill was locked out w.e.f 27-1-82. This is a case where basic economic viability of the unit is in

question. The State Government had earlier tried to secure funds for the company on the basis of providing guarantee and also tried to help the unit by declaring it as 'Relief Undertaking' but these steps were unable to restore the economic health of the unit. The Financiers of the Company were not prepared to release further funds. According to the management the mill needed a lot of rationalisation and it has again requested the State Govt. for standing guarantee against the loan incurred by it and some other financial concessions According to the workmen, the payment of wages was very irregular and the management was resorting to unfair labour practices. According to them, low production was due to shortage of sufficient inputs and lack of proper maintenance of machines. They felt that the lock out was planned for imposing additional workload. At one stage the management agreed to submit concrete proposals about the viability of the unit, but as yet no such proposals have been received by the Labour Department. Joint receivers have since been appointed to take possession of the assets of the company and there is no immediate prospect of reopening of the unit.

M/s. Shalimar Wire & Industries Ltd., Uttarpara was locked out w.e.f. 14-1-83 on the alleged grounds of indiscipline, lawlessness and violance. Charter of demands submitted by the unions is also pending and the attitude of the management towards the same is very stiff. There is difference of opinion between the parties regarding applicability of engineering wage settlement. Birpartite and Tripartite meetings have been held and attempts is still continuing for a negotiated settlement.

**Shri Santasri Chattopadhyay** :—মিঃ স্পীকার স্যার, এটা সার্কুলেট করা হোক।

**Mr. Speaker** :—এটা সার্কুলেট করা হবে।

## MENTION CASES

**শ্রীসৌমেন্দ্রনাথ মিত্র ঃ** মাননীয় স্পীকার স্যার, গত কয়েকদিন ধরে কুখ্যাত সমাজবিরোধী সুবল কংসবণিক এবং তার সাঙ্গপাঙ্গদের অত্যাচারে নবদ্বীদের জনজীবন বিপর্যস্ত। বিগত চার বছর ধরে এই সুবল কংসবণিক এবং তার সাঙ্গপাঙ্গরা নদীয়ার জনজীবন বিপর্যস্ত করে চলেছে। এমন কোন অপরাধ নেই যা তারা করছে না। বিগত বছরে ৬ জন কংগ্রেস কর্মী খুন হয়েছেন, অনেক কংগ্রেস কর্মীর অঙ্গহানি হয়েছে এবং বহু কর্মী ঘরছাড়া। ব্যাপারটা পুলিশকে বলা সত্বেও সমাজবিরোধীদের দমন করা হচ্ছে না। আমরা হাউসের ভেতর এবং বাইরে শুনেছি যে মাননীয় মুখ্যমন্ত্রী সমাজবিরোধীতা দমন করতে বদ্ধপরিকর। সেইজন্য আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি নদীয়ায় শান্তি ফিরিয়ে আনুন। এখানে নবদ্বীপের স্থানীয় বিধানসভার সদস্য দেবীবাবু আছেন। তিনিও আমাকে বলছিলেন যে নবদ্বীপে আজ এক ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। আজকে ব্যাপারটা এমন জায়গায় গিয়ে পেঁছেছে যে দলমতনির্বিশেষে একযোগে শান্তি ফিরিয়ে আনবার জন্য এগিয়ে আসতে হবে। নবদ্বীপের স্থানীয় বিধানসভার সদস্য মাননীয় দেবী বোস মহাশয়ও এ-ব্যাপারে তাঁর বক্তব্য এখানে রাখবেন।

**শ্রীদেবী বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সোমেন মিত্র মহাশয় যে কথা বললেন সেটা সমর্থন করে আমি আরো কয়েকটা কথা যোগ করতে চাই। যেটা বাদ গেছে সেটা হচ্ছে সুবল কংসবণিক, শংকর সাহা এবং জয়দেব সেন এরা হচ্ছে নবদ্বীপ অঞ্চলের কুখ্যাত মফিয়া গ্যাং লিডার। এদের অত্যাচারে সেখানে ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। আপনারা গার্ডেনরীচের ঘটনার কথা শুনেছেন, কিন্তু এই ঘটনা মফঃসালে ঘটেছে বলে জানেন না। এটা দ্বিতীয় গার্ডেনরীচ হয়ে দাঁড়িয়েছে। এখানে স্মাগলারদের বিরাট কারবার। সমস্ত রকম অত্যাচার সেখানে সংগঠিত হয়। এমন কোন অত্যাচার নেই যে সংগঠিত হয় না। সেখানে শুধু কংগ্রেস কর্মী খুন হয়েছে তা নয়, অনেক সি. পি. এম. কর্মীও খুন হয়েছে। তার মধ্যে একজন কংগ্রেস কর্মী যার আবরণ উনমোচন করেন সুব্রত মুখার্জী, তাকে মুরগীর মতো জবাই করা হয়েছে। আমাদের অনেক সি. পি. এম কর্মী তারা তাদের ঘর-বাড়ি ছেড়ে পালিয়ে বেড়াচ্ছে। তা না হলে তারা অত্যাচারিত হবে। এখানে দুজন পৌর কাউন্সিলার—সুবোধ সাহা এবং সুধীর নাথ—তাদের নির্বাচিত কেন্দ্র থেকে এবং ঘর-বাড়ী ছাড়া হয়ে আছে। ঐ সমস্ত গুন্ডাদের জন্য কোন যুবতী মেয়ে বা বধু বাইরে বেরুতে পারে না। ঐ এলাকায় যে সমস্ত মেয়ে আছে তাদের নবদ্বীপ ছেড়ে

চলে যেতে হচ্ছে। বাইরে যেখানে তাদের আত্মীয়-বাড়ী আছে বা বন্ধু-বান্ধবদের বাড়ি আছে, সেখানে তাদের পাঠিয়ে দিচ্ছে। এই জায়গা এই রকম একটা অবস্থার সৃষ্টি হয়েছে। সুব্রতবাবু প্রতিশ্রুতি দিয়েছিলেন, এই রকম কোন ঘটনা ঘটলে আমরা দলমত নির্বিশেষে সেখানে গিয়ে সমাজবিরোধীদের বিরুদ্ধে লড়াই করবো। আমি এই ঘটনার ব্যাপারে সেই প্রতিশ্রুতি চাচ্ছি। এটা অন্তত এখানে রেকর্ড হোক এবং এই ব্যাপারে সংবাদপত্রে বেরোক। এই ঘটনা এমন একটা জায়গায় এসে পৌঁচেছে যেখানে আমাদের ঐক্যবদ্ধ হয়ে দাঁড়াবার প্রশ্ন আছে। গত রবিবার এখানে একজন কংগ্রেস কর্মীর পায়ের হাঁটুতে গুলি করা হয় এবং তাতে তার হাঁটু চূর্ণ-বিচূর্ণ হয়ে যায়। তাকে হাসপাতালে নিয়ে যাওয়া হয় এবং সেখানে এ্যম্পুটেসান করতে হয়। তার আসামীকে থানায় নিয়ে যাওয়া হয়। কিন্তু তারপরে শুনলাম তাকে ছেড়ে দেওয়া হয়। এই ব্যাপারে প্রতিকারের জন্য আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই হাউসে সব দলের পক্ষ থেকে তাদের মতামত নেওয়া হোক। এই ব্যাপারে আমি সকলের সমর্থন চাই।

**শ্রীসুব্রত মুখার্জী** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, ব্যাপারটা অত্যন্ত গুরুত্বপূর্ণ আশা করি আপনি উপলব্ধি করতে পেরেছেন। আমাদের সমস্ত রাজনৈতিক দলের পক্ষ থেকে এবং জনগণের পক্ষ থেকে এই সমাজবিরোধীদের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করা হয়েছে। কিন্তু কোন অশুভ শক্তির মদতে তাদের দমন করা যাচ্ছে না সেটা এখনও ধরা সম্ভব হচ্ছে না। এই সমাজবিরোধীরা তাদের কাজ চালিয়ে যাচ্ছে। আপনার যদি কোন ক্ষমতা থাকে তাহলে এই ব্যাপারে ইনটারভেন্স করুন। মুখ্যমন্ত্রীর যদি কোন ক্ষমতা থাকে তাহলে এর গুরুত্ব উপলব্ধি করে অবিলম্বে ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ করছি।

† **শ্রীসত্যরঞ্জন বাপুলী** :- মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। আপনি জানেন যে দেবীবাবু সি পি এম.-এর পক্ষ থেকে বলছেন এবং কংগ্রেসের পক্ষ থেকে বলা হয়েছে যে সমাজবিরোধীদের অত্যাচারে জনজীবন বিপন্ন। What the Police Officers are doing there ? Why the police are posted there and why the Police Station is there ? আমার বক্তব্য হচ্ছে কংগ্রেস পক্ষ থেকে এই অরাজকতা চাইছে না, সি.সি.এম-এর পক্ষ থেকে এটা চাইছে না, সাধারণ মানুষ এটা চাইছে না। আমার প্রশ্ন হলো এটা বন্ধ হচ্ছে না কেন ? পুলিশ থাকাও যা না থাকাও তাই হয়ে দাঁড়াচ্ছে। প্রশাসনের মধ্যে যারা

আছে বা পুলিশের মধ্যে যারা আছে তারা এটা সাহায্য করছে কিনা এটা আপনি একটু দেখবেন।

**শ্রীআবদুল মান্নান** ঃ- মাননীয় স্পীকার স্যার, আমার আগে অনেক বক্তা নবদ্বীপ সম্বন্ধে বললেন সত্যই খুব ভালো লাগলো এটা জেনে যে সমাজবিরোধীদের দৌরাত্ম্যের হাত থেকে বাঁচাবার জন্য শাসক দল এবং বিরোধীদল এক হয়ে কথা বলতে পেরেছেন। কিন্তু একটা কথা হলো আমি অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করছি হুগলী জেলার একটা ঘটনার ব্যাপারে।

[2-20—2 30 p. m.]

হুগলী জেলার বলাগড় ডেমোরগাছা এলাকায় রমানাথ চক্রবর্তী নামে একজন নিরীহ কংগ্রেস কর্মী নিহত হওয়ার আগে পর্যন্ত পুলিশের খাতায় তার নাম সমাজবিরোধী বলে লেখা ছিল না। অত্যন্ত লজ্জার বিষয় এই যে, সি পি.এম. সমর্থক একদল লোক মিছিল করে গিয়ে তার বাড়ি আক্রমণ করে। ভয়ে তখন শ্রীচক্রবর্তী বাড়ির ছাদের উপর চলে যায়। সেখানে গিয়ে ঐ মিছিলকারীরা হঠাৎ নিষ্ঠুরভাবে তাকে হত্যা করে। শুধু তাই নয়, তার বাড়ির মহিলাদের উপর পর্যন্ত অত্যাচার করা হয়েছে। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে আবেদন রাখতে চাই যে, সমাজবিরোধীদের দৌরাত্ম্যের হাত থেকে সাধারণ মানুষকে রক্ষার ব্যবস্থা যেন তিনি করেন। বিরোধীপক্ষ থেকে সরকার পক্ষের সদস্যদের কাছে আবেদন রাখছি যে, তাঁরা যেন নিজ দলের কর্মীদের বিশেষ করে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির সমর্থকদের অত্যাচারের হাত থেকে কংগ্রেস কর্মীদের বাঁচাবার জন্য পদক্ষেপ গ্রহণ করেন। কংগ্রেস কর্মীদের প্রোটেকশানের ব্যবস্থা আপনি করুন। ওখানে বলা হচ্ছে যে, পুলিশের কাছে কোন এজাহার বা সাক্ষী দিলে তার উপর যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হবে। এই ভাবে হুমকী দেওয়া হচ্ছে।

**শ্রীশৈলেন্দ্র নাথ চ্যাটার্জী** ঃ—মাননীয় অধ্যক্ষমহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন যে, হুগলী জেলার শ্রীরামপুর এবং চন্দননগরে কলেজ আছে। কিন্তু এর মধ্যবর্তী বিস্তীর্ণ এলাকায়—এখানকার ৩টি পৌরসভার

৪টি শহর, শেওড়াফুলি, ভদ্রেশ্বর, বৈদ্যবাটি ও চাঁপদানী এবং তার সঙ্গে সংশ্লিষ্ট ৩।৪টি গ্রামাঞ্চল—কোন কলেজ নাই। এই এলাকায় প্রায় ২৫।২৬টি বিদ্যালয় আছে। বিদ্যালয়গুলির পরীক্ষায় উত্তীর্ণ ছাত্রছাত্রীরা সংখ্যায় যারা প্রায় ২ হাজারের মত, তারা উচ্চ শিক্ষার জন্য হয় শ্রীরামপুর অথবা চন্দননগরের কলেজে যায়। অথবা তাদের যেতে হয় উত্তরপাড়া, হাওড়া কিম্বা কলকাতার কলেজগুলিতে। ঐসব ছাত্রছাত্রীরা কোনক্রমে যদি ভর্তি হতে না পারে, তাহলে তাদের একটি বছর পুরো নষ্ট হয়ে যায়। চাঁপদানী পুরসভা ১ একর জমি কলেজ নির্মাণের জন্য দেবেন বলে প্রতিশ্রুতি দিয়েছেন। মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করি, ওখানে অনতিবিলম্বে যাতে একটি কলেজ প্রতিষ্ঠিত হয় সেদিকে তিনি যেন গুরুত্ব দেন।

**মিঃ স্পীকার** ঃ—আপনি এই ব্যাপারে কাল একবার বলেছেন, আবার আজ বলবেন, এটা কোথাকার নিয়ম ?

**শ্রীসত্যরঞ্জন বাপুলী** ঃ—কালকে আমি বলতে চেয়েছিলাম, কিন্তু আপনি বলতে দেননি। Yesterday I wanted to speak on this subject but you did not allow me to say. So I want to speak to-day on the same subject.

**মিঃ স্পীকার** ঃ—Every-body knows the incident and it has also been published in the newspapers. There should be some norms which you should maintain.

**শ্রীসত্যরঞ্জন বাপুলী** ঃ—আপনি ভুল করছেন কেন ? গতকাল আমি বলতে চেয়েছিলাম, কিন্তু আপনি আমাকে বলতে দেননি, বন্ধ করে দিয়েছিলেন। মাই স্পীচ্ ওয়াজ নট রেকর্ডেড দেন।

**মিঃ স্পীকার** ঃ—আচ্ছা, আপনি বলুন। কালকের ব্যাপারে আই উইল চেক্ ইট আপ। খুব সংক্ষেপে বলবেন।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী** ঃ—আমি যেটা বলতে চেয়েছিলাম সেটা হচ্ছে, পুলিশ ম্যাজিস্ট্রেটকে ধরে মারছে। পুলিশ আমাদের বিধানসভায় ধরে মারছে, আবার

ম্যাজিস্ট্রেটদের ধরে মারছে। পুলিশ আজ কোন্ জায়গায় গিয়ে পেঁছেছে। আমি মুখ্যমন্ত্রীকে একটি কথা জানাতে চেয়েছিলাম, 'জুডিশিয়াল ম্যাজিস্ট্রেট' চোখের সামনে দেখছেন, ট্রাফিক পুলিশ পয়সা নিচ্ছে। অথচ তা বলতে পারবেন না। আমাদের চোখের সামনে তো হামেশাই দেখি, ট্রাফিক পুলিশ পয়সা নেয়। তা বলতে পর্যন্ত পারব না। বলতে গেলে উল্টে মারধোর করছে। বিধানসভার বুকে সদস্যদের ধরে পুলিশ মারছে। পুলিশের এই আচরণ আপনি বন্ধ করুন।

**শ্রীঅনাদি মোল্লা** ঃ—স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সেচ ও কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার গড়বেতা থানা এলাকায় হাজার-হাজার বিঘা জমিতে বোরো চাষ হয়। সেখানে কংসাবতী ক্যানেলের জলের আশায় যারা চাষ করেছিল সেই জল এখন বন্ধ করে দেয়া হয়েছে। গোয়ালতোড় ব্র্যাঞ্চের ক্যানেলে যে বোরো চাষ হয়েছে সেই চাষ যাতে নষ্ট না হয় সেদিকে কৃষি ও সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ জয়নাল আবেদীন** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাগজে দেখলাম আপনার মধ্যস্থতায় কিছু রাজনৈতিক দল এবং মুখ্যমন্ত্রী আপনার ঘরে বসে গার্ডেনরীচের সাম্প্রতিক অশান্তি সম্বন্ধে আলোচনা হয়। কেন্দ্রের একটা হাই পাওয়ার কমিশন আণ্ডার গোপাল সিং এরা নাকি মধ্যস্থতা করছেন। বিধানসভার মধ্যে যদি কোন ঘটনা ঘটে থাকে, possibly we are equally worried as you are as a speaker not as Hashim Abdul Halim as such. এই দুটো দিক সম্বন্ধে আলোচনা করবো। আপনি হাসিম আবদুল হালিম হিসেবে চাঁদনী বা ধর্মতলায় আলোচনা করতে পারতেন, কিন্তু Why you have choosen the Forum here. you have exercised a good Office, the highest dignitary in the Assembly. আমরা জানতে উৎসুক কালকের আলোচনার বিষয়বস্তু কতখানি ফলপ্রসূ হয়েছে। আর একটা দিক হচ্ছে সাম্প্রদায়িক সংগঠনগুলির মধ্যস্থতা যদি স্বীকার করেন তাহলে ন্যাশনালিষ্ট সংগঠনগুলির মধ্যস্থতা কে করবেন? এ বিষয়ে গাইড লাইন চাচ্ছি। আপনি অনেক সময়ে জিজ্ঞাসা করেন, if the Speaker himself mediates and becomes the mouthpiece of the organisation claiming to be non-communal then may I ask you a simple question who will be the highest honourable dignitary? To whom the nationalists would come for? আপনি যখন মধ্যস্থতা করছেন ম্যাজ এ

স্পীকার অফ দি য়্যাসেম্বলী এবং চীফ মিনিষ্টার হ্যাজ কাম টু ইউ, সেখানে একটা অর্ডার অফ প্রিসিডেন্স আছে। সেজন্য য়্যাসেম্বলীর ঘটনায় We are equally interested to know what is the result ? What is the subject matter of discussion ? আপনার সাজেশান, আপনার ভূমিকা কি সে বিষয়ে যদি আলোকপাত করেন, তাহলে ভাল হয়। দ্বিতীয়তঃ কৌতূহল বশে জানতে চাই, আমরা কোন অরগ্যানাইশানের সঙ্গে যুক্ত নই, সেখানে secularism has vague term in India at the moment. ইলাসট্রেডেট উইকলিতে একটা সুন্দর আর্টিকেল বেরিয়েছে যার রেফারেন্স-কালকে আমি দিয়েছিলাম। সেটা যদি আপনি পড়েন তাহলে What will happen ? কোন দুর্বল সমাজ যদি পিছিয়ে থাকে তারা মাস য়্যামিলিওরেশানের চেষ্টা না করে তাহলে they want to exploit the fundamental attitude-fundamentalism, I should say এ বিষয়ে আপনার কাছ থেকে গাইড লাইন চাচ্ছি।

[2-30—2-40 P. M.]

**Mr. Speaker :** The Office of the Speaker is a neutral Office. It does not participate in politics as such. But, in our country, the Speaker remains with the party because he has to contest the election for which again he has to come through a party ticket. No where in our country the Speaker is entitled to be directly connected with politics. He maintains his political connections, he maintains his political contacts. That is the convention of our country. But as per rules and observances he has to maintain impartiality and neutrality.

As regards Garden Reach matter, the information of Dr. Zainal Abedin is not correct. There was no meeting in my Chamber yesterday. His information is incorrect. There was a meeting in my Chamber on Sunday. Prior to Sunday, some representatives of some minority organisations contacted me—prior to Sunday. They contacted me twice, and they told me to arrange meeting with the Chief Minister because they had some grievances to place before him. At their request, I contacted the Chief Minister, and as the day was a Sunday and the matter was

very urgent, the Chief Minister suggested that the meeting could be arranged on Sunday in my Chamber. I had a very busy schedule and Chief Minister also had a very busy schedule. So, at 3-30 P. M. on Sunday some representatives of some minority organisations and other organisations also in which there were also Hindu persons equally, not only Muslims, came to my Chamber and they discussed with the Chief Minister about their grievances. I was not a party to the discussions as such. I had arrange the meeting between the Chief Minister and the representatives of some organisations who wanted that peace should come back to the area as early as possible. I think, the result of the meeting was good. Peace has come back to the area and tension has been relieved. I think, I have been able to play and important role in lessening the tension of the locality. I did not act as a politician in the matter. I acted as a citizen of the country. I am a citizen of the country. The citizens were anxious to bring peace and reduce tension in Garden Reach area. I think that it should be the duty of every citizen to try that.

**শ্রীসুব্রত মুখার্জি** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কেন্দ্রীয় সরকার গত কয়েক বছর আগে সিডিউলড কাষ্ট এবং সিডিউলডদের চাকুরীর সংরক্ষণের ব্যাপারে একটি কমিশন এ্যাপয়েণ্ট করেছিলেন। সেই কমিটির নাম হচ্ছে মণ্ডল কমিটি। এবং সেই মণ্ডল কমিটির সুপারিশক্রমে বিভিন্ন প্রদেশ এদের জন্য সিট রিজার্ভ করেছে। যেমন কেরল ৪০%, তামিলনাড়ু ৫২%, কর্ণাটক ৫৪%, অন্ধ্র, ২৫%, মহারাষ্ট্র ২৫%, বিহার ২৬%, উত্তর প্রদেশ ১০%, হরিয়ানা ১৫%, পাঞ্জাব ১৫%। আমাদের এখানের জন্য মণ্ডল কমিশন ২৭% রিজার্ভ রাখার জন্য সুপারিশ করেছিলেন। এবং এ রাজ্যে যাদবগোপ, সতগোপ, মাহিষ্য, কাপালি, বৈশ্য, তিলি ( কলু ), কর্মকার, তন্তুবায়, সূত্রধর, মালাকার, কুম্ভকার, নাথযোগী, বারুজীবি, সৎচাষি, নাপিত, আদি জাতিগুলি অনগ্রসর হিসাবে মণ্ডল কমিশন স্বীকার করেছেন। এই সরকার দরিদ্র মানুষের কথা বলেন, নিম্ন শ্রেণীর মানুষদের সরকার বলে দাবী করেন। কিন্তু এই সরকারই সেই অনুযায়ী কাজ করছেন? তাঁরা ঐ ২৭% আসন সংরক্ষণ রেখেছেন? তাই আমি যাতে তাদের আসন সংরক্ষিত হয় তার জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি এবং দাবীও রাখছি।

**শ্রীঅবন্তী মিশ্র**ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি দুর্ভাগ্যজনক ঘটনার প্রতি রুর‍্যাল ওয়াটার সাপ্লাই বিভাগের অনারেবল মিনিষ্টার, এবং স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকেই আনন্দবাজার পত্রিকায় প্রকাশিত হয়েছে যে রামনগর বিধানসভা এলাকায় কনদর্পপুর গ্রামের রেনুকা দুয়ারী এবং রজনী গুছায়েত দূষিত পানীয় জল খেয়ে কলেরা রোগে আক্রান্ত হয়ে মারা গেছে। এই রকম আরও কতশত লোক এইভাবে দূষিত জল খেয়ে কলেরা রোগে আক্রান্ত হয়ে মারা যাচ্ছে তার খবর কে রাখে? এবং এই দূষিত পানীয় জল খেয়ে কলেরা রোগে আক্রান্ত হয়ে গোবরা, দীঘা, বালিচক, কাঁথী প্রভৃতি বিভিন্ন হাসপাতালে শত শত ব্যক্তি ভর্তি হয়ে আছেন। আরও দুর্ভাগ্যের বিষয় যে এই ব্যাপারে জনস্বাস্থ্য বিভাগ থেকে সেই সব জায়গায় কলেরার প্রতিষেধক টিকাও দেওয়া হচ্ছে না। এই জিনিস পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় ঘটছে। গতকাল আমাদের অন্যতম বিধায়ক মানসবাবু মেদিনীপুর জেলার সবং থানার কথা বললেন যে সেখানে ভীষণ পানীয় জলের কষ্ট দেখা দিয়েছে। এবং সে সম্পর্কে বক্তব্য রাখতে গিয়ে তিনি বলেছেন যে এক গ্লাস জল ২৫ পয়সায় বিক্রি হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রণ্ট সরকারের দূরদর্শিতার অভাবে, এই সব জিনিস অবহেলার ফলে আজকে সারা পশ্চিমবাংলায় পানীয় জলের কষ্ট দেখা দিয়েছে। আরও দুর্ভাগ্যের কথা যে বার বার দুবার এই বিধানসভায় দৃষ্টি আকর্ষণ করা সত্বেও রামনগর বিধানসভা কেন্দ্রে যে ২০০ নলকূপ অকেজো হয়ে পড়ে আছে তার কোন ব্যবস্থা হচ্ছে না। অবিলম্বে এগুলি মেরামত করার জন্য আমি বামফ্রণ্ট সরকারকে অনুরোধ করছি।

**শ্রীলক্ষ্মীকান্ত দে**ঃ—মাননীয় স্পীকার মহাশয়, আপনি বোধহয় জানেন, নীলমাধব লেন একটা বস্তি অঞ্চল এবং সাধারণ মানুষ সেখানে বাস করে। ওখানে মেট্রোপলিটন পুলিশের একটা মর্গ আছে। মেসিন খারাপ হোক বা ডেডবডির ..্যা বেশী হচ্ছে সেই কারণেই হোক বা যে কোন কারণেই হোক এমন দুর্গন্ধ আসছে যে আশেপাশের মানুষ বাস করতে পারছে না। বিশেষ করে এই গরমের সময় ভয়ংকর অবস্থা সৃষ্টি হয়। আমি অনুরোধ করছি এই ব্যাপারে অবিলম্বে সরকার যেন ব্যবস্থা অবলম্বন করেন।

**শ্রীশীষ মহম্মদ**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অবশ্য আমার বক্তব্য সমগ্র পশ্চিমবাংলা সম্পর্কে নয় এবং সেই কারণে হাউস হয়ত গুরুত্ব দেবে না, কিন্তু আমার কাছে

বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমার এলাকা সুতি থানা বাংলাদেশের বর্ডার সংলগ্ন এবং সুতি থানার কিছু অংশ বাংলাদেশে চলে গেছে। আমরা লক্ষ্য করছি প্রচুর পরিমাণ রিভলভার বাংলাদেশ থেকে ওখানে আসছে এবং সেই সমস্ত রিভলভার এণ্টিসোস্যাল এলিমেন্টদের হাতে চলে যাচ্ছে। সুতি থানায় একদিকে ডাকাতি হচ্ছে এবং অন্য দিকে খুনোখুনি এবং সাম্প্রদায়িক উস্কানি দেওয়া হচ্ছে। এই সুতি থানা একেবারে ইনানডেটেড এলাকা, বিচ্ছিন্ন এলাকা কাজেই প্রশাসন ব্যবস্থা যদি খুব মজবুত না হয় তাহলে ভয়ংকর অবস্থার সৃষ্টি হবে। ওখানে যেভাবে খুনোখুনি চলছে এবং সমাজবিরোধীদের আড্ডা হয়েছে তাতে সুতি থানায় একটি পার্মান্যাণ্ট ক্যাম্পের প্রয়োজন এবং সেখানে ঝানু অফিসারদের দেওয়া দরকার। ওই ল্যাবা মার্কা অফিসারদের দিয়ে কোন কাজ হবে না। আমার অনুরোধ, আমার এই বক্তব্য যেন স্বারষ্ট্রমন্ত্রীর কাছে পাঠান হয় এবং এই ব্যাপারে অবিলম্বে এ্যাকসন নেওয়া হয়।

**শ্রীঅজিত বসু:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রীপরিষদের এবং বিধানসভার সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি এবং অনুরোধ করছি তাঁরা যেন বিষয়টি নিয়ে বিচার বিবেচনা করেন। আমি বিষয়টি বলতে একটু দ্বিধাবোধ করছি কারণ জানিনা কিভাবে এটা গৃহীত হবে। ফুটবল খেলার মরশুমে আমাদের দেশের যুবকদের খেলার প্রতি খুব আকর্ষণ বাড়ে। কিন্তু অপর দিকে লক্ষ্য করছি বিভিন্ন দলের খেলোয়াররা দলবদল করছে—অর্থাৎ এই ক্লাব থেকে ওই ক্লাবে যাচ্ছে, বিভিন্ন ক্লাবের কনট্রাক্ট ফর্মে সহি করছে। এই অবস্থা চললে আমাদের খেলার মান কিভাবে উন্নত হবে আমি জানি না।

[2-40—2-50 p. m.]

এবং প্রত্যেকটি ক্লাবের কিছু না কিছু সমর্থক আছেন তারা হচ্ছেন দেশের ক্রীড়ামোদী, তারা বিভিন্ন ক্লাবের দলের পিছনে মদত্ দেন। বিভিন্ন প্রখ্যাত বিখ্যাত খেলোয়াড় যারা আছের্ন তাদের পিছনে তারা ফ্যান হিসাবে ঘুরে বেড়ান। এই যে অবস্থাটা চলেছে, এতে করে আমাদের ধারণা, ক্রীড়া জগতের যে খেলোয়াড় সুলভ মনোভাব, সেটা নষ্ট হয়ে যাচ্ছে। ক্রীড়াংগনটা সময় সময় একটা রনাঙ্গনে পরিণত হয়। তাই আপনার মাধ্যমে সরকারের এবং বিশেষ করে ক্রীড়ামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, এই বিষয়ে একটা সুষ্ঠ ব্যবস্থা গ্রহণ করুন। ক্রীড়াবিদদের এই ভাবে কনট্রাক্ট

সই করে দল বদল করা বন্ধ করুন। কারণ এটা একটা বিষদৃশ ব্যাপার। ক্রীড়া জগতে একটা সুস্থ মানসিকতা সৃষ্টি করা দরকার। খেলাধুলায় সাধারণ মানুষের আকর্ষণ যাতে বৃদ্ধি পায় তার ব্যবস্থা করুন। এই কথা বলে. আপনার মাধ্যমে এই প্রশ্নটা বিধানসভার সমস্ত দলের মাননীয় সদস্যদের কাছে রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়. আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় জল সরবরাহ মন্ত্রী মহাশয় সহ বামফ্রণ্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলার শহর এবং গ্রামাঞ্চলে জলকষ্ট শুরু হয়েছে, এই ব্যাপারে সরকারী এবং বিরোধী দলের মাননীয় সদস্যগণ আপনার মাধ্যমে এই বিধানসভা চলাকালীন তাঁদের বক্তব্য রেখেছেন। সেই পরিপেক্ষিতে জলকষ্ট দূর করার জন্য এই বামফ্রণ্ট সরকারের মন্ত্রীরা, বিশেষ করে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় রাইটার্স বিল্ডিংসে একটা কনটেট্রাল রুম খুলেছেন বিভিন্ন জেলার খবরাখবর নেবার জন্য। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়. শুধু কন্ট্রোল রুম খুললেই এই অবস্থার প্রতিকার হবে না। আপনি জানেন গত কয়েকদিন আগে দার্জিলিং জেলার কথা এখানে বলা হয়েছে. সেখানে জলকষ্ট শুরু হয়েছে। কলকাতা এবং তার আশেপাশে মেদিনীপুর, নদীয়া, মুর্শিদাবাদ, পুরুলিয়া, বাঁকুড়ায় প্রচন্ডভাবে জলকষ্ট শুরু হয়েছে। বাঁকুড়া, পুরুলিয়ার জলকষ্ট চিরাচরিত কাল ধরে চলে আসছে, বিশেষ কোন নতুন ব্যবস্থা সেখানে হয়নি। আজকে আমরা দেখতে পাই, গ্রামাঞ্চলে যে সব টিউবওয়েল রয়েছে, সেইগুলো সব অকেজো হয়ে পড়ে রয়েছে, মেরামত করা হয়নি। অনেক টিউবওয়েল অর্ধ সমাপ্ত হয়ে পড়ে রয়েছে, সেইগুলো চালু করা তো দূরের কথা, সেইগুলো বাঁশ গাছের কোঁড়ের মত খোঁচা হয়ে দাঁড়িয়ে আছে। যে সব রিগ বোর টিউবওয়েল করা হয়েছিল, সেইগুলো অকেজো হয়ে পড়ে রয়েছে। রিগ বোর টিউবওয়েল করতে খরচ বেশী পড়ে, যদি বা করা হলো, সেইগুলো দু এক মাসের মধ্যে খারাপ হয়ে যাচ্ছে। কারণ যে কনট্রাকটাররা এই কাজ করছে, তারা ঠিকভাবে কাজ করছে না। যেগুলো খারাপ হয়ে যাচ্ছে, সেগুলোর ব্যাপারেও সরকার থেকে কোন ব্যবস্থা নেওয়া হচ্ছে না। সরকারের কোটি কোটি টাকা ব্যয় করেও কিন্তু ভাল ফল লাভ হচ্ছে না। তাই গ্রাম এবং শহরে পানীয় জলের যে দুরবস্থা চলেছে অবিলম্বে জরুরী ভিত্তিতে সেই দুরবস্থা দূর করার জন্য জল সরবরাহের ভারপ্রাপ্ত মন্ত্রী-মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীহাজারী বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদ জেলার পাট চাষ অধ্যুষিত এলাকার পাট বিক্রয় কেন্দ্র হয়েছে লালগোলা, জিয়াগঞ্জ এবং কাশীমবাজার কিন্তু পাট যারা ক্রয় করেন তারা বিশেষ করে ট্রেন যোগে কলকাতায় পাঠিয়ে দেন। কলকাতায় এই পাট পেঁছিতে ৩/৪ দিন সময় লাগে। ট্রেন যোগে পাট আসার জন্য তছরূপ হয়, ওয়াগন ভেঙ্গে পাট চুরি হয়। তার জন্য ক্ষতিগ্রস্ত হয়। আমি তাই আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর কাছে প্রস্তাব রাখছি লালগোলা থেকে কলকাতা পর্যন্ত যদি জলপথ পরিবহনের ব্যবস্থা করা যায় তাহলে যাত্রী, মাল-পত্র সময় মত এখানে পেঁছিতে পারে এবং এটা করা হলে রাজ্য সরকারের আর্থিক সংগতির উন্নতিও হতে পারে। রাজ্য সরকারের পক্ষে এটা একান্ত করা সম্ভব না হলে কেন্দ্রীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অবিলম্বে এই জলপথ-পরিবহন ব্যবস্থা চালু করার জন্য অনুরোধ করা হোক এবং এই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক।

**ডাঃ মানস ভুঁঞা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব সৌভাগ্যবান যে, মাননীয় ভূমি সংস্কার দপ্তরের মন্ত্রী বিনয়বাবু এখানে উপস্থিত আছেন। আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। গত ৯ই মার্চ আনন্দবাজার পত্রিকার প্রথম পাতায় একটি সংবাদ বেরিয়েছিল। সেখানে দেখা যাচ্ছে, তপসিলি এবং আদিবাসী সম্প্রদায়ের ভূমিহীন কিছু মানুষ যারা ১৯৭৪ সাল থেকে ১৯৭৬ সালের মধ্যে পাট্টা পেয়েছিল এই সরকারের আমলে তা কেড়ে নেওয়া হয়েছে অথবা বলপূর্বক তাদের উৎখাত করা হয়েছে—এই কথা সেখানে লেখা হয়েছে। খুব আনন্দের কথা, আমার বিধানসভা কেন্দ্রে এই ধরণের প্রায় ১২টি কেস হয়েছে। তারমধ্যে ৫ জন আদিবাসী, আর বাকি সব তপসিলি সম্প্রদায়ের মানুষ যাদের উচ্ছেদ করা হয়েছে। স্যার, এটা একটা সাংঘাতিক কেস, হলধর পটল নিজের নামে লিখেছেন। খুব আনন্দের কথা যে, মাননীয় মন্ত্রী বিনয়বাবু ঘটনাটির সত্যতা জানার জন্য ১৬ই মার্চ নির্দেশ দিলেন। তিনি বললেন ১৯৭৭ সাল থেকে ১৯৮৪ সালের মধ্যে উৎখাত হলে তাদের আবার বসান হবে এবং এইভাবে তিনি একটা তদন্তের নির্দেশ দিলেন। কিন্তু গত ৩ দিন আগে সবং থানার খাগড়াবেড়িয়া গ্রামের রাইমোহন মহাকুল, অনন্ত সোরেন, সুদর্শন মাহাকুড়, এই তিনজন আদিবাসীর তদন্তের খবর পেঁছানোর সংগে সংগে মার্কসিস্ট কম্যুনিষ্ট পার্টির দলের লোকেরা তাদের কাছে গিয়ে দৈহিক অত্যাচার করে সাদা কাগজে লিখিয়ে নেয় যে, আমাদের এই ধরণের কোন কিছু নেই, কোন কিছু ছিল না। কিন্তু অত্যন্ত দুঃখের ব্যাপার

যে, তারা থানায় এসে ডাইরি করেছে, উপযুক্ত ব্যবস্থা নেওয়া হয়নি। আমি তার নম্বর আপনাকে দিয়ে দেব। আপনারা আদিবাসী, তপসিলি সম্প্রদায়ের মানুষের কথা বলেন। প্রধানমন্ত্রী এই বিষয়ের উল্লেখ করেছিলেন। চ্যালেঞ্জ জানিয়ে বলেছিলেন এই রকম ১০টি কেস আমাদের দেখান। ১০।১২ টা নয়, সারা পশ্চিমবাংলায় এই রকম হাজার হাজার কেস আছে। আপনি তদন্তের নির্দেশ দিয়েছেন। এই বিধানসভা চলাকালীন অবস্থায় তদন্তের নির্দেশ দেবার পর তাদের উপর অত্যাচার হচ্ছে। তদন্ত যাতে ঠিক ঠিক ভাবে হয়, সেইজন্য আপনি তাদের প্রোটেকসানের ব্যবস্থা করুন, এই আমার অনুরোধ।

[2-50 --3 00 p. m.]

**শ্রীবামাপদ মুখার্জী** ঃ— মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক বিভাগের শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আসানসোল শিল্পাঞ্চলে প্রায় শ তিনেকের মতন প্রাথমিক বিদ্যালয় আছে। সেই সমস্ত বিদ্যালয়ে বিনামূল্যে যে সমস্ত বই বিতরণ করা হয়েছে তার মধ্যে বাংলায় যেগুলি সেগুলি সংখ্যায় অপ্রতুল এবং ১০ হাজারের মতন যে হিন্দী ও উর্দু ভাষাভাষী ছাত্রছাত্রী আছে তাদের জন্য একটি বইও সাপ্লাই করা হয়নি। এর ফলে স্যার, তাদের পড়াশুনার খুব অসুবিধা হচ্ছে। অবিলম্বে যাতে হিন্দী এবং উর্দু বই সাপ্লাই করা হয় তার জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমসলেউদ্দিন আহমেদ** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, পশ্চিম দিনাজপুর জেলা একটি সীমান্ত জেলা। এই জেলার গঙ্গারামপুর বাংলাদেশের সংলগ্ন। স্যার, অন্ধকার পক্ষে বাংলাদেশের দুর্বৃত্তরা গঙ্গারামপুর এলাকার লোকেদের সহযোগিতায় গ্রামের বড়লোকদের বাড়ীতে ডাকাতি করছে এবং গরিবদের বাড়ী থেকে গরু চুরি করে নিয়ে যাচ্ছে। এই গরু চুরি গরিবদের বাড়ী থেকেই বেশী হচ্ছে। গরিবদের বাড়ীগুলি প্রায়ই সুরক্ষিত নয় এবং তাদের বাড়ীতে কোন আগ্নেয়াস্ত্রও নেই। সেখানে গ্রামবাসীরা প্রতিরোধ করতে গেলে ডাকাতরা বোমা, বন্দুক ইত্যাদি নিয়ে তাদের আক্রমণ করছে এবং বর্ডার পার হয়ে চলে যাচ্ছে। স্যার, আমার মনে হয়, এর সঙ্গে বি. এস. এফও জড়িত আছে।

কারণ তারা যদি জড়িত না থাকতো তাহলে কখনই এইভাবে দুর্বৃত্তরা বর্ডার পার হয়ে চলে যেতে পারতো না। স্যার, গরিব লোক যাদের গরু চুরি হচ্ছে তারা আর অধিক মূল্যে গরু কিনতে পারছে না। স্যার, আমি এ দিকে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস**ঃ- মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় ক্রীড়ামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ফুটবলের দল বদলের পর্ব এখন চলেছে। এই দল বদলের পালাকে কেন্দ্র করে ক্রীড়া প্রেমিকদের মধ্যে উত্তেজনা এবং চাঞ্চল্য আছে। স্যার, কোলকাতার ফুটবল যা এ্যামেচার ফুটবল হিসাবে পরিচিত তা এখন কার্যতঃ পেশাদার ফুটবলে পরিণত হয়েছে। সংবাদপত্রে দেখছি, এক একজন খেলোয়াড় এক/দেড় লক্ষ টাকা করে পাচ্ছেন। তাদের ইনকাম ট্যাক্সও ব্যাপকভাবে দিতে হয়। স্যার, স্বাভাবিকভাবেই এই সমস্ত খেলোয়াড়রা অলিম্পিক গেমসে ভারতের প্রতিনিধিত্ব করেন। তারা খেলার জন্য এক/দেড় লক্ষ টাকা করে নিচ্ছেন অথচ তারা ভারতবর্ষের প্রতিনিধিত্ব করছেন। স্যার, আমি মনে করি এটা একটা বিরাট কারচুপির ঘটনা। কারণ অলিম্পিক গেমস্ এবং অন্য অনেক আন্তর্জাতিক খেলায় পেশাদার খেলোয়াড়রা অংশ গ্রহণ করতে পারেন না। স্যার, আমরা দেখেছি, সুব্রত কাপে পশ্চিমবাঙ্গলার যে স্কুলটি চ্যাম্পিয়ান হয়েছে সেখানেও এরকম অনেক নাম ভাঁড়ানো, বয়স ভাঁড়ানোর খেলোয়াড় ছিল। স্যার, এই অবস্থায় মাননীয় ক্রীড়ামন্ত্রীকে আমি বলব, পশ্চিম বাঙ্গলায় পেশাদারী ফুটবলের প্রচলন করুন—পেশাদারী ফুটবলের মাধ্যমেও খেলার মানোন্নয়ন হতে পারে এবং পাশাপাশি এ্যামেচার ফুটবলও চলুক। তা না হলে এই কারচুপি চলতেই থাকবে এবং পরবর্তী-কালে হয়তো আন্তর্জাতিক আসরে খেলোয়াড়দের সে প্রশ্নের মুখামুখি হতে হবে। আমি এ বিষয়ে মাননীয় ক্রীড়ামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী**ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, ১৯৫৪ সালে তোর্সা নদীর ভাঙ্গন ও প্রলয়ঙ্করী বন্যায় কুচবিহারের হাফ অব দি টাউন ভেঙ্গে যায়। সেই সময় জনবিক্ষোভের ফলে তৎকালীন ভারতবর্ষের প্রধানমন্ত্রী প্রয়াতঃ পণ্ডিত জওহরলাল নেহেরুকে পর্যন্ত কুচবিহার শহরে ছুটে আসতে হয়। সেই জন-বিক্ষোভের ফলে কুচবিহার শহরকে রক্ষা করার জন্য কুচবিহার শহরে একটি বাঁধ নির্মাণ করা হয়। স্যার, আমি দুঃখের সঙ্গে লক্ষ্য

করছি গত তিন বছর ধরে ঐ বাঁধ সংরক্ষণেরও কোন ব্যবস্থা হচ্ছে না এবং তার রক্ষণা-বেক্ষণেরও ব্যবস্থা স্যার, হচ্ছে না। এতে আমি অত্যন্ত আতঙ্কিত - যে কোন সময় আবার প্রলঙ্করী বন্যায় কুচবিহার শহরবাসী সেই সর্বনাশের পথে আবার যেতে পারে। আমি এ বিষয়ে স্থানীয় প্রশাসনের অধিকর্তা - ডি. সি. এবং একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের দৃষ্টি আকর্ষণ করেছি এবং তাঁদের সতর্কও করে দিয়েছি কিন্তু তা সত্বেও দেখছি, সেই বাঁধের উপর জমি দখল করে বেসরকারী বাড়ীঘর হচ্ছে এবং বাঁধের তার কেটে ফেলা হচ্ছে। স্যার, এতে আমি অত্যন্ত আতঙ্কিত, সেইজন্য মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে রাখছি, সামনেই বর্ষা, বর্ষার আগেই যদি ঐ জবরদখলকারীদের সরিয়ে দেওয়া না হয় এবং যথাযথভাবে বাঁধের সংরক্ষণ করা না হয় তাহলে আবার সেই রকম প্রলয়ঙ্করী বন্যার কবলে কুচবিহার শহরবাসীদের পড়তে হবে। অবিলম্বে এ বিষয়ে স্যার, আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর হস্তক্ষেপ দাবী করছি।

**ডাঃ সুকুমার রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার নিশ্চয়ই মনে আছে যে, আমি দুদিন আগে পুরুলিয়া শহরে পানীয় জলের সংকট সম্বন্ধে উল্লেখ করেছিলাম। আজকে আবার আমাকে ঐ বিষয়ে উল্লেখ করতে হচ্ছে, কারণ সংকট দূর হওয়া দূরের কথা, সংকট আরো বৃদ্ধি পেয়েছে। আমি বলেছিলাম যে, পানীয় জল সরবরাহের বন্দোবস্ত করার জন্য একটি প্রকল্পে ২০ লক্ষ ৭৬ হাজার টাকা দেওয়া হয়েছিল, কিন্তু সরকারী ঔদাসিন্যে এক বছর দেড় বছর ধরে কোন কাজ হয়নি। শুধু তাই নয়, পুরুলিয়া জেলার আশপাশে বাঁকুড়া, বর্ধমানের নোটিফায়েড এরিয়ার ভিরিঙ্গি এবং বেনাচিতিতে ইঞ্জিনিয়ারের অফিস র্যানস্যাকড হয়েছে। খবরের কাগজের মাধ্যমে এটা আমাদের নজরে এসেছে। পানীয় জলের দাবীতে অফিস র্যানস্যাকড হয়েছে। সবে গ্রীষ্মকাল শুরু হয়েছে, এখনই যদি এই অবস্থা হয়, তাহলে পরবর্তীকালে কি হবে! এখনই মানুষ উত্তেজিত হয়ে পড়েছে। এই জিনিষ আবার ঘটুক, তা আমরা চাই না। কিন্তু নোটিফায়েড্ এরিয়ায় যে কমিটি আছে, সে কমিটি যে কি করছে, তা আমরা বুঝতে পারছি না। তাই আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে, তিনি বিষয়টি একটু দেখুন। স্যার, আমরা জানি এ-বারে বোরো চাষ খুব ভাল হয়েছে এবং এর ফলেও আজকে প্রত্যেক গ্রামে পানীয় জলের হাহাকার উঠছে। কারণ প্রত্যেক গ্রামে যে সমস্ত পুকুরগুলি আছে সেগুলির জল বোরো চাষের জন্য সেচের কাজে লাগান হয়েছে বোরো ধানকে বাঁচাবার জন্য। ফলে

গ্রীষ্ম পড়ার সঙ্গে সঙ্গে পানীয় জলের অসুবিধা সৃষ্টি হয়েছে। তাই আমি বিষয়টির প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, প্রতিটি জেলায় পানীয় জল সরবরাহ করার দিকে যেন উপযুক্ত দৃষ্টি দেওয়া হয় এবং গ্রীষ্ম বাড়ার আগেই যেন ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রীঅম্বিকা ব্যানার্জী :** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার সকল সদস্যের, বিশেষ করে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কয়েক দিন আগে গার্ডেনরিচে যে ঘটনা ঘটেছে সেই ঘটনায় কলকাতা পুলিশের একজন ডি. সি. এবং তাঁর দেহরক্ষী মর্মান্তিকভাবে নিহত হয়েছেন। সেই পরিপ্রেক্ষিতে দাবী উঠেছে, নিহতদের গ্যালানটারি এ্যাওয়ার্ড দিতে হবে এবং তাঁদের পরিবারবর্গকে প্রপার কমপেনসেসন দিতে হবে। আমরা সেই দাবীকে সমর্থন করি। আমরা এটাও জানি যে, ঐ দুজন ছিলেন সরকারী কর্মচারী, সুতরাং সেই পরিপ্রেক্ষিতে ঐ জাতীয় ঘটনা মোকাবিলা করার মানসিক প্রস্তুতি নিশ্চয়ই তাঁদের ছিল। কিন্তু ঐ দিন ঐ ঘটনার সময়ে যে নির্ভিক যুবক শ্রীসুব্রত ভট্টাচার্য্য, যিনি পুলিশ কর্মী নন, নিঃস্বার্থে পুলিশকে সাহায্য করতে গিয়ে পুলিশের অপদার্থতার ফলে পুলিশেরই গুলিতে মারা যান, তাঁর বিষয়ে কোন রকম দাবী শোনা যাচ্ছে না। বিনা অপরাধে, নিঃস্বার্থভাবে পুলিশকে সাহায্য করতে গিয়ে পুলিশের গুলিতে মাথার খুলি উড়ে তিনি মারাগেছেন। এই পরিপ্রেক্ষিতে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে তথা মন্ত্রীসভার কাছে আমি দাবী করছি, তাঁর পরিবারবর্গকে প্রপার কমপেনসেসন দেওয়া হোক। সেই সঙ্গে সঙ্গে সেই নির্ভিক যুবককে গ্যালানটারি এ্যাওয়ার্ড দেওয়া হোক।

**শ্রীলক্ষ্মণ চন্দ্র শেঠ :** মাননীয় স্পীকার মহাশয়, আপনি নিশ্চয়ই অবগত আছেন যে, ভারতবর্ষের প্রায় ১০ টি মেজর পোর্টে এবং অন্যান্য অনেকগুলি ছোট বন্দরে প্রায় ৩ লক্ষ শ্রমিক গত ১৫ই, মার্চ থেকে ধর্মঘটের সামিল হয়েছেন। প্রথম দিকে ধর্মঘটের মীমাংসার জন্য কেন্দ্রীয় সরকার কোন রকম চেষ্টা করেননি, পরবর্তীকালে চেষ্টা করলেও টালবাহানা করছেন। অথচ আজকে বন্দর ধর্মঘট চলার ফলে বিভিন্ন ক্ষেত্রে সমস্যা দেখা দিচ্ছে। বিশেষ করে পশ্চিমবাংলা তথা সমগ্র পূর্বাঞ্চলে তেল সরবরাহে সংকট দেখা দিয়েছে। তবে ৮ টি ফেডারেশনের সঙ্গে যুক্ত শ্রমিকরা স্বেচ্ছায় কিছু কিছু অত্যাবশ্যকীয় কাজ-কর্ম করছেন। তাড়াতাড়ি যদি বন্দর ধর্মঘটের সুষ্ঠু মীমাংসা না হয় তাহলে পশ্চিমবাংলা সহ গোটা পূর্বাঞ্চলে খুবই

অসুবিধার সৃষ্টি হবে। আমরা দেখছি কেন্দ্রীয় সরকার সুষ্ঠু মীমাংসার পথে না গিয়ে সেনা-বাহিনী দিয়ে কাজ চালাবার চেষ্টা করছেন। ক'দিন আগে প্যারাদীপ বন্দরে ধর্মঘটী শ্রমিকদের সঙ্গে ক্যাজুয়াল শ্রমিকদের সংঘর্ষকে কেন্দ্র করে পুলিশ নির্বিচারে নারকীয় হত্যাকাণ্ড চালিয়েছে—পুলিশের ঐ নারকীয় হত্যাকাণ্ড জালিয়ানাওয়ালাবাগের হত্যাকাণ্ডের চেয়েও নারকীয়— ওখানে ১০০০, ১২০০-র বেশী মানুষকে হত্যা করা হয়েছে।

[ 3-00—3-10 p. m. ]

এইভাবে সারা ভারতবর্ষে লক্ষ লক্ষ শ্রমিক তাদের দাবী-দাওয়ার বিরুদ্ধে যে আন্দোলন করছে সেই আন্দোলনকে বানচাল করে দেবার চেষ্টা করছে। কোথাও নৌ-বাহিনী দিয়ে, কোথাও সমাজ-বিরোধীদের দিয়ে ধর্মঘট ভেঙ্গে দেবার চেষ্টা করছে। আমি এই ব্যাপারে সংশিলষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে ধর্মঘটের মীমাংসা হয়, যাতে গোটা পূর্বাঞ্চলের অর্থনৈতিক সংকটের সুরাহা হয়।

**শ্রীখোখীলাল মণ্ডল** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশিলষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে। আমাদের মালদা জেলায় মানিকচক এবং রতুয়াথানার সংশিলষ্ট এলাকায় চুরি ছিনতাই প্রকাশ্য দিবালোকে হচ্ছে। এই চুরি এবং ছিনতাই এত ব্যাপক আকারে হচ্ছে যে কয়েক-দিন আগে হাটে যাবার পথে একজন ব্যবসায়ীর ৫ হাজার টাকা লুঠ হয়ে গেছে। যারা চুরি করেছে তাদের নাম-ধাম বলা হয়েছে। এ ব্যাপারে যাতে অবিলম্বে ব্যবস্থা অবলম্বন করা হয় তার জন্য অনুরোধ জানাচ্ছি। এখানে সাম্প্রদায়িকতার ব্যাপার ঘটে যেতে পারে। কখনও হিন্দু, কখনও মুসলমানদের চুরি হচ্ছে এবং এর ফলে সাম্প্রদায়িকতা ছড়িয়ে যেতে পারে। এখানে যে সমস্ত ঘটনা ঘটছে, অবিলম্বে পুলিশী তদন্ত করে প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করা হোক যাতে শান্তিপূর্ণ পরিবেশ সৃষ্টি হতে পারে। পুলিশ টহল দিলেও বন্ধ হয়ে যেতে পারে।

**শ্রীরবীন্দ্র ঘোষ** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়ার দক্ষিণ কেন্দ্রে শ্যামপুর ১ নম্বর ব্লকের নবগ্রাম অঞ্চলে একটি সাবসিডিয়ারী হেল্থ সেণ্টার আছে। সেই হেল্থ সেণ্টারে

১০টি বেড আছে। ৫টি মেল্ আর ৫টি ফিমেল। ওখানে ১৫ থেকে ২০ জন রোগী ভর্তি হয়ে থাকে। আউট-ডোরে প্রতিদিন ৩০০ থেকে ৪০০ রোগী হয়। কিন্তু ঐ হেল্থ সেণ্টারের ছাদ ফেটে জল পড়ছে, ওষুধ-পত্র নেই। আমি এ ব্যাপারে আগেও মেনসান করেছিলাম। সামনেই বর্ষাকাল আসছে, সুতরাং ঐ হেল্থ সেণ্টারটি যদি এখনও রিপেয়ার করা না হয় তাহলে রোগী তো থাকতেই পারবে না উপরন্তু ঐ হেল্থ সেণ্টারে যে ৩০০ থেকে ৪০০ রোগী আসে তাও দেখা বন্ধ হয়ে যাবে। তাই আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, ঐ হেল্থ সেন্টারটি যাতে রিপেয়ার করা হয় তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নিশ্চয়ই করবেন।

**শ্রীসামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন পশ্চিম-বাংলায় সিডিউল্ড কাষ্ট এবং সিডিউল্ড ট্রাইব ছাত্র-ছাত্রীদের নির্দিষ্ট হোষ্টেল আছে। কিন্তু মানধাতার আমল থেকে এই সমস্ত ছাত্র-ছাত্রীদের মাথা পিছু মাত্র ৭৫ টাকা সরকার দিয়ে থাকেন। আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি বর্তমানে দ্রব্য-মূল্য বৃদ্ধির পরিপ্রেক্ষিতে মাথা-পিছু ৭৫ টাকা মাসোহারা চলতে পারে কিনা? তাই আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে সমস্ত সিডিউল্ড কাষ্ট এবং সিডিউল্ড ট্রাইব ছাত্র-ছাত্রীরা হোস্টেলে আছে তাদের মাসোহারা ৭৫ টাকার উপর বাড়িয়ে সময়োচিতভাবে বৃদ্ধি করা হোক। আমি আর একটি কথা বলছি, ·· (এই সময়ে স্পীকার মহাশয় অন্য স্পীকারকে ডাকেন এবং মাইকের কানেকসান বিচ্ছিন্ন হয়ে যায়)

**শ্রীপুলিন বেরা ঃ—**মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গড়ের মাঠে শহীদ মিনার দেখে খুবই কষ্ট হয়। অক্টারলনী মনুমেন্টকে শহীদ মিনারে রূপান্তরিত করা হয়েছে শহীদদের প্রতি শ্রদ্ধা নিবেদনের জন্য, কিন্তু তার চারপাশে যা আবর্জনাপূর্ণ পরিবেশ গড়ে উঠেছে, তা দেখে খুবই কষ্ট হয়। সেজন্য আমার প্রস্তাব যে অনতিবিলম্বে এই শহীদ মিনারকে অলংকরণ করা হোক। তার চারপাশে ফোয়ারা এবং ফুলের বাগান ইত্যাদি করা হোক এবং তার প্রতি উপযুক্ত শ্রদ্ধা নিবেদন করা হোক। এইজন্য আমি পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসেখ ইমাজুদ্দিন ঃ—**মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি শিক্ষা বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি।

গত ২১. ৩. ৮৪ তারিখ থেকে সারা বাংলা প্রাথমিক সংগঠক শিক্ষক সমিতির পক্ষ থেকে এসপ্লানেড ইষ্টে একটা অবস্থান ধর্মঘট চলছে। তাদের মধ্যে ৮ জন অনশন করছেন গত ৭ দিন ধরে। যাঁরা অনশন করছেন তাঁদের মধ্যে দু জনের অবস্থা মরণাপন্ন। তাদের দাবী যে. মুখ্যমন্ত্রী মহাশয় গত ১৯৮০ সালে কথা দিয়েছিলেন যে তাঁরা যে স্কুলগুলির শিক্ষক সেই স্কুলগুলিকে মঞ্জুরী দেওয়া হবে. কিন্তু আজও তা দেওয়া হয়নি। কাজেই অবিলম্বে তাদের স্কুলগুলি যাতে মঞ্জুরী পায় সেজন্য আমি শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীদেবশরণ ঘোষ** :— মাননীয় অধ্যক্ষ মহাশয়. আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার কালীগঞ্জ থানার অন্তর্গত মাটিয়ায়ারী এবং জুড়ানপুর অঞ্চলে যে সাবসিডিয়ারী হেল্থ সেণ্টার আছে, গত ১৯৭৮ সালের বন্যার পর থেকে এই স্বাস্থ্য কেন্দ্রের ইনডোর বিভাগটি বন্ধ করে দেওয়া হয়েছে। জেলা কর্তৃপক্ষকে বার বার অনুরোধ করা সত্ত্বেও অদ্যাবধি ঐ ২টি স্বাস্থ্য কেন্দ্রের ইনডোর বিভাগ চালু করা যায় নি। তার ফলে ঐ এলাকার জনসাধারণের যথেষ্ট দুর্গতি হচ্ছে। তাই আমি ঐ স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের নিকট আবেদন জানাচ্ছি যে যাতে অবিলম্বে ঐ স্বাস্থ্য কেন্দ্রের ঐ বিভাগটি চালু করা হয়।

**শ্রীহবিবুর রহমান** :—মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন যে বামফ্রণ্ট সরকার ক্ষমতায় আসার পর এই পশ্চিমবঙ্গে বিদ্যুৎ সংকট তীব্র আকার ধারণ করেছে। এই বিদ্যুৎ সঙ্কটের জন্যই যে সময় পশ্চিমবঙ্গের অগ্রগতি ব্যাহত হতে চলেছে সেই সময় কেন্দ্রীয় সরকার সুপার থার্মাল পাওয়ার ষ্টেশনের মাধ্যমে ফারাক্কায় বিদ্যুতকেন্দ্র স্থাপন করতে চলেছেন।

কিন্তু গত কয়েকদিন ধরে ঐ বিদ্যুৎ কেন্দ্রের কাজটি ব্যাহত হতে চলেছে। সেখানে এম. এল. এ. কিছু দুষ্কৃতকারীসহ ঐখানে সন্ত্রাস সৃষ্টি করছেন। এম. এল. এ. মহাশয় তাঁর নিজের প্যাডে চিঠি লিখে কর্তৃপক্ষকে ভীতি প্রদর্শন করছেন। এম. এল. এ. এবং দুষ্কৃতকারীরা পার্শ্ববর্ত্তী গ্রামের যেসকল মানুষ ওখানে কাজ করেন তাদের আক্রমণ করেছেন এবং তার ফলে একজন আক্রান্ত হয়ে হাসপাতালে গেছেন। আমি এই ব্যাপারটিতে দ্রুত হস্তক্ষেপ করার জন্য রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি. যাতে স্বাভাবিকভাবে কাজকর্ম চলতে থাকে তার জন্য যেন উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হয়।

[3-10—3-45 P. M.]

[ including Adjournment ]

**শ্রীসত্যরঞ্জন বাপুলী** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন অর্গানাইজড্ টিচাররা এসপ্লানেড ইস্টে রাজভবনের সামনে গত কয়েকদিন যাবত আমরণ অনশন সুরু করেছেন···

**Mr. Speaker** : Mr. Bapuli, it has just now been mentioned by Shri Shaikh Imajuddin. You cannot mention the same thing in the zero hour. I would not allow you.

**Shri Rajesh Khaitan** : Mr. Speaker, Sir, I wish to bring to the attention of the Hon'ble Chief Minister a very urgent matter. I have been informed by Shri Kanchan Moitra, General Secretary of Chattra Parishad of Kalyani University that two students Shri Sadhan Tah and Shri Amitava Sur have gone on hunger strike till death, against the wrongful action of the Vice-Chanceller and Registrar of Kalyani University. What has happened, Sir, is this. On the 15th of this month the Vice-Chancellor and the Registrar said that the students would hold the election and for that purpose an electoral roll would be prepared on the 16th, 17th & 18th. But Sir, those dates were "Holi Days"—' Dol Festival"— and, therefore, the students had only either the 16th or the 19th in their hand for the purpose of enrolment. On the 20th instant all the students went to the Vice-Chancellor and requested him to extend the date by a week. But the Vice-Chancellor and the Registrar, who apparently do not believe in democracy, and to give the students their rightful rights, refused to extend the date. The students then went on a sit down strike for two days. But even then they did not accede to their request. So, they have gone on a hunger strike till death Sir, I feel, if the Hon'ble Chief Minister asks the Education Minister to intervene into the matter and to look into the sentiments of the students, then I am definite, the political colour which this party intends to give to the students move, will not be necessary and the problem can be solved. Sir, I hand over to you a copy of the leaflet which has been given to me so that it can be taken care of.

**শ্রীকমলাকান্ত মাহাতো** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি মর্মান্তিক ঘটনার প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ঘটনাটি হচ্ছে, গত ২২শে মার্চ সন্ধ্যা ৭ টার সময় হুড়া গ্রাম পঞ্চায়েত-প্রধান অম্বুজ মাহাত যখন পানের দোকান থেকে পান নিয়ে ফিরছিলেন সেই সময় তাঁর উপর দুষ্কৃতকারীরা অত্যন্ত শক্তিশালী বোমা নিক্ষেপ করে। ঐ বোমার আঘাতে অম্বুজ মাহাতর হৃদপিন্ড চূর্ণ-বিচুর্ণ হয়ে যায় এবং তাঁর প্রাণহীন দেহ মাটিতে লুটিয়ে পড়ে। এই ব্যাপারটার উল্লেখ করতে গিয়ে দুই একটি খবরের কাগজ বলেছে যে অম্বুজ মাহাত সি. পি. আই ( এম ) এর সমর্থক ছিলেন। আপনার অবগতির জন্য জানাচ্ছি অম্বুজ মাহাত শুধু সমর্থকই নন, তিনি সি. পি. আই ( এম )-এর হুড়া লোকাল কমিটির অন্যতম সদস্য এবং গণতান্ত্রিক যুব ফেডারেশনের সক্রিয় কর্মী ছিলেন। ২৬-২৭ বছরের ঐ যুবক তাঁর পঞ্চায়েতের কর্মদক্ষতার জন্য সকলের শ্রদ্ধা অর্জন করেছিলেন। ওখানকার মানুষের ধারণা তাঁর এই জনপ্রীতির কারণে তিনি বিরোধী দলের হিংসার পাত্র হয়েছিলেন এবং তাঁদের ধারণা এটা একটা রাজনৈতিক হত্যাকান্ড। সেইজন্য আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আবেদন জানাবো এই ঘটনার পূর্ণাঙ্গ বিবরণ তিনি যেন বিধানসভায় রাখেন এবং প্রকৃত অপরাধীদের অবিলম্বে এ্যারেষ্ট করেন।

**মিঃ স্পীকার** ঃ এখন বিরতি। সভার কাজ আবার সুরু হবে বিকাল পৌনে চারটার সময়।

[3 45—3-55 p. m.]

### Presentation of Thirteenth Report of the Committee on Public Undertakings, 1982 84

**Shri Kamal Sarkar (Chairman** : Sir, I beg to present the Thirteenth Report of the Committee on Public Undertakings. 1982-84, on the State Transport Corporation.

### Presentation of Eighth, Ninth and Tenth Reports of the Committee on Public Accounts. 1982-84.

**Shri Abdus Sattar (Chairman)** : Sir, I beg to present the Eighth, Ninth and Tenth Reports of the Committee on Public Accounts, 1982-84, in respect of—

কেন্দ্রের কথা আসবে। আজকে কেন্দ্র জেলায় সার বিতরণ করেন, সেই বিতরণ নির্ভর করে, অতীত বিতরণের উপর প্রিভিয়াস ইউটিলাইজেশন দেখে, তার কোটা স্থির হয় এবং বিদেশ থেকে আমদানি করা নির্ভর করে। আজকে এই বামফ্রন্ট সরকার সেদিকে নজর দিচ্ছেন বলে আমার মনে হয় না। আজকে কৃষিমন্ত্রীকে বলবো, যে বিশ্ব ব্যাংকের টাকায় তারা দপ্তরের অফিসারদের অনেক বেতন বাড়িয়েছেন। তাদের যে সমস্ত কর্মচারী আছেন ব্লকে ব্লকে—তাঁকে অনুরোধ করবো, তিনি আজকে চিত্তরঞ্জন পেরিয়ে বিহারে গিয়ে দেখুন, বিহারে কৃষি দপ্তরের যে সমস্ত অফিসাররা আছেন, গামবুট পরে মাঠে নেমে তারা চাষীদের সাহায্য করেন। এখানে কংগ্রেস কম্যুনিষ্টদের ঝগড়া নয়। কোঅর্ডিনেশন কমিটি, ফেডারেশনের ঝগড়া নয়। আজকে প্রশাসন মাথা ভারী হয়েছে, বিশ্ব ব্যাংকের দয়ায় তাদের বেতন বেড়েছে, কিন্তু কর্মচারীরা কাজ করছে না। আজকে সার ঠিক সময়ে পাওয়া যাচ্ছে না, সারে ভেজাল, ওষুধে ভেজাল, পোকা মাকড়ের সময় ওষুধ দিতে হয়, আজকে আপনি গ্রামাঞ্চলের মানুষ, আপনার কাছে নিবেদন করবো, যে সমস্ত ওষুধ ব্যবহার করা হচ্ছে, যে সার ব্যবহার করা হচ্ছে, ভেজাল নিরোধের জন্য আজকে সরকারী প্রশাসন যন্ত্রকে আরও শক্ত করা দরকার বলে মনে করি। নিশ্চয়ই ভেজালকে বন্ধ করতে হবে। তা না হলে চাষীর শেষ হয়ে যাবে। আপনি জানেন কয়েকদিন আগে আমরা জলের কথা বলেছিলাম, আজকে খড়্গপুরের মত জায়গার - মেদিনীপুরে একটি চাষী পরিবারের দুই ভাই সমস্ত উৎপন্ন ফসল বিক্রি করে দিয়ে সমবায় সমিতিকে জমি বন্ধক দিয়ে অর্থ এনে দুটি ভাই আট বিঘা জমি তারা চাষ করেন। জল না হওয়ার জন্য তারা ফলিডল খেয়ে পটাশপুরে হাসপাতালে শুয়ে আছে। আজকে তারা বাঁচবে কি না জানি না। আপনার কাছে নিবেদন করবো, আজকে যে অসংগতির কথা আমরা বলছি, আপনি আমার সঙ্গে একমত হবেন, সরকার পক্ষে অনেক সদস্যও আমার সংগে একমত হবেন—আজকে কংগ্রেস কিছু করেনি, কৃষিমন্ত্রী যদি তাই শোনেন, পশ্চিমবাংলায় যা উৎপন্ন হয়, তার অতীতের পরিসংখ্যান এবং আজকের যে পরিসংখ্যান, তা অত্যন্ত হতাশা ব্যঞ্জক। আমি ম[illegible] করি, পশ্চিমবাংলা খাদ্য উৎপাদনের ক্ষেত্রে, ডাল উৎপাদনের ক্ষেত্রে, আলু উৎপাদনের ক্ষেত্রে ক্রমশঃ পিছিয়ে পড়ছে। আপনারা যতই বৈপ্লবিক কথাবার্তা মুখে বলেন, আজকে বাজারের দিকে তাকালে এই জিনিস বোঝা যায়। আজকে আমি মনে করি, কৃষিমন্ত্রীর হাত শক্ত হতো, অনেক বেশী শক্ত হতো, গ্রামবাংলায় আজকে দোফসলী, তিন ফসলী হতে পারতো, যদি বিদ্যুৎ দপ্তর, যদি সেচ দপ্তর, যদি ক্ষুদ্র-সেচ দপ্তর একসঙ্গে এগিয়ে আসতেন, তাহলে নিশ্চয়ই কৃষিমন্ত্রীর হাত অনেক বেশী

শক্ত হতো। পরিশেষে আমি আর একটি কথা বলতে চাই, যেটা আজকে না বলে পারছি না, কারণ আমরা লক্ষ্য করেছি, সরকার পক্ষের কেউ কেউ এবং মন্ত্রী বক্তৃতা দিতে উঠলেই কেন্দ্রের বিরুদ্ধে বলেন, অনেক কথা বলেন যে টাকা নাকি পাচ্ছেন না। টাকাতো পাবেন না, এটা তো খুব পরিষ্কার কথা। আজকে যোজনা দুদিন পরে কি অবস্থায় দাঁড়াবে, তা আপনারা হয়তো বুঝতেই পারছেন না।

[5-15 - 5-25 p. m.]

১৯১ কোটি টাকার ওভার ড্রাফ্‌ট নিয়েছেন। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় অর্থমন্ত্রী প্রণব মুখার্জীকে অনুরোধ করেছিলেন। তিনি বলেছেন, ৯০ কোটি টাকা শোধ করে দিতে হবে। যদি শোধ করে দিতে না পারেন, যদি ৯০ কোটি টাকা ধার দিতে হয় তাহলে যোজনা বরাদ্দ ছাঁটাই হবে। এটা হলে কৃষি মন্ত্রীর বরাদ্দ আগে ছাঁটাই হবে বলে আমি মনে করি। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার কৃষি দপ্তরের বাজেট বরাদ্দ এমন জায়গায় নিয়ে এসেছেন তা অত্যন্ত হতাশাব্যঞ্জক বলে আমরা মনে করি। তার বাজেট আবার ছাঁটাই হবে। আজকে তিনি অর্থমন্ত্রী প্রণব মুখার্জীকে বলেছেন তার ১৮ কোটি টাকা দিয়ে দেওয়া উচিত ছিল। উনিও মন্ত্রী, আর কেন্দ্রীয় সরকারের অর্থমন্ত্রী প্রণববাবুও মন্ত্রী, ওদের এটা বোঝা উচিত ছিল। কেন্দ্রীয় সরকার না দিলে, রাজ্য সরকার কোথা থেকে এই ১৮ কোটি টাকা পাবে, দিল্লী না দিলে পশ্চিমবাংলা কোথা থেকে পাবে—এটা আমরা বুঝি। বিশ্ব ব্যাংক না দিলে মন্ত্রীর নাম কাগজে কললে উঠবে কোথা থেকে? আজকে টাকা কেন্দ্র দেবে—কিন্তু বামফ্রন্ট সরকারকে বলব বাজেট বরাদ্দ যেখানেই ছাঁটাই হোক না কেন, একটু পান্তা আলু সিদ্ধের ব্যবস্থা যেখানে আছে সেই কৃষিব্যবস্থার বরাদ্দকে ছাঁটাই করে পশ্চিম বাংলার গরীব চাষীর মুখে হাসি ফোটান যাবে না বলে আমি মনে করি—এটা আমার নিজের ধারণা আজকে কল্যাণী কৃষি বিশ্ব বিদ্যালয় নিয়ে কি কাণ্ড চলেছে সেটা আপনি জানেন। কৃষি যেখানে অগ্রাধিকার পাওয়া উচিত, সেখানে আইন শৃঙ্খলা নেই। সেখানে আইন শৃঙ্খলার প্রশ্ন [illegible] যাচ্ছে। কৃষি বিশ্ববিদ্যালয়ে যে আইন শৃঙ্খলা ব্যাহত হচ্ছে সেটা মুখ্যমন্ত্রীর দেখা উচিত। গ্রামবাংলায় ভূমি ব্যবস্থার মধ্যে আজকে লাঠালাঠি চলেছে। এদিকে মুখ্যমন্ত্রীর নজর দেওয়া উচিত। আজকে কাঁচা পাট, কাঁচা ধান, কাঁচা আলু তুলে নিয়ে যাচ্ছে, এটা ভাবা যায় না এবারে পান চাষের কথা বলি। আপনার দপ্তর থেকে পান চাষীদের ১ হাজার টাকা করে অনুদান দেবার ব্যবস্থ করা হয়। মেদিনীপুর

জেলায় কি কাণ্ড চলেছে সেটা একটু দেখুন। আপনার কাছে আমি একটা তথ্য পরিবেশন করছি। কণ্টাই ১ নং ব্লকে পান চাষীদের অনুদান দেবার জন্য ২ লক্ষ টাকা চলে গেল, পান চাষীরা ১ হাজার টাকা করে অনুদান পাবে। কিন্তু কে তাদের ফরম্ ফিলআপ করলে কেউ জানে না, কে রেকমেনডেসন করল কেউ জানে, না। আমি নিজে যখন এটা ধরলাম তখন ডিষ্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট রেডিওগ্রাম করে ঐ টাকা আটকে দিলেন। মেদিনীপুর জেলার কাঁথি ও অন্যান্য এলাকার বিরাট সংখ্যক পান চাষী তারা সরকারের কাছ থেকে উপযুক্ত ভাবে কোন সাহায্য পায় না অথচ পান চাষীদের অনুদানের টাকা কারো পকেটে চলে যাচ্ছিল, আমাদের চীৎকার চেঁচামেচিতে জেলাশাসক ফিরিয়ে এনে দিলেন। পশ্চিমবাংলার মেদিনীপুর, কাঁথি ঝাড়গ্রাম, দীঘায় উন্নত মানের কাজু প্ল্যানটেসনের ব্যবস্থা আছে। সেখানে কাজু প্ল্যানটেসন হচ্ছে না। আমি তাই উন্নতমানের কাজু প্ল্যানটেসনের ব্যবস্থা করতে অনুরোধ করছি। কেন না, এই কাজু আমাদের বৈদেশিক মুদ্রা আনে। তারপর গাছ-গাছড়া থেকে আমাদের ভেষজ ঔষধ উৎপন্ন হয়। আপনার বাজেটে আমরা সেই জিনিস দেখতে পাই না। গাছ আমাদের যে বিরাট সম্পদ – সেইদিকে আপনি একটু বেশী নজর দেবেন বলে আশা করি। আর এই বাজেট সম্পর্কে আমার অনেককিছু বলার ছিল, সময় অভাবে সবকিছু বলা যাবে না। তবে আমি জল নিকাশী ব্যবস্থাগুলি সম্পর্কে বলব, এগুলি একটু ভাল করে দেখা দরকার। আজ খরা হয়ে গেছে। আপনার দপ্তর থেকে একটু জলের ব্যবস্থা করতে পারলে চাষীদের বিরাট উপকার হবে। জল হচ্ছে আমাদের একটা বিরাট সম্পদ। সময় মত চাষের জল দিলে উৎপাদন বেড়ে যাবে। চাষের উন্নতিকল্পে উন্নত মানের বীজ সরবরাহের দিকে নজর দিতে হবে। পশ্চিমবাংলাকে যদি বাঁচাতে হয়, পাঞ্জাব হরিয়ানা যে অবস্থায় চলে গেছে, পশ্চিমবাংলাকে যদি সেই অবস্থায় নিয়ে যেতে হয় তাহলে দলবাজী করলে হবে না। আর তা যদি না পারেন তাহলে পশ্চিমবাংলায় আবার একটা বিরাট অঘটন ঘটবে। যে পরিসংখ্যান দিয়েছেন সেই পরিসংখ্যান থেকে ভয়াবহ চিত্র দেখা যাচ্ছে। তা যদি না হবে তাহলে আপনারা এত খাদ্যের ... চীৎকার করছেন, কেন ? তাহলে আজকে পশ্চিমবাংলার বাইরে থেকে খাদ্য আনার দরকার নেই—

আপনাকে আমি বলব, এই তথ্য বোধহয় ঠিক নয়। আরো নীচের দিক থেকে এবং আরো বিস্তৃতভাবে আপনি তথ্য সংগ্রহ করার চেষ্টা করুন। আপনার প্রতি যদিও আমাদের বিশ্বাস আছে কিন্তু তবুও এই বাজেটের বিরোধিতা করতে হচ্ছে, তার কারণ আপনি নিজেই বুঝতে পারছেন, এটা অসংগতিতে ভরা।

অসঙ্গতিকে দূর করে সংগতি আনুন এবং এই কৃষি ভিত্তিক পশ্চিমবঙ্গকে বাঁচান এই অনুরোধ করে আমি আমার বক্তব্য শেষ করলাম। জয়হিন্দ। বন্দেমাতরম্।

[ 5-25—5-35 p. m. ]

**শ্রীসুভাষ নস্কর ঃ—**মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রীমহাশয়, ১৯৮৪-৮৫ সালের যে ব্যয়বরাদ্দের দাবী পেশ করেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। স্যার, বিরোধীপক্ষের বক্তব্য শুনে আমার যা মনে হল সেটা হচ্ছে, নিছক বিরোধী ভূমিকায় যারা আছেন বিরোধিতা না করলে তাদের ভূমিকা স্পষ্ট হয় না তাই তারা বিরোধিতা করে কয়েকটি কথা বলে গেলেন বাস্তবে কৃষির উন্নতির ব্যাপারে পশ্চিমবাংলায় যা ঘটছে সেটা তারা দেখেও দেখতে চাইলেন না বা পেলেন না। আমি স্যার, দৃষ্টান্তস্বরূপ কয়েকটি কথা বলতে চাই। স্যার, কৃষকদের উন্নতির স্বার্থে এবং কৃষির উন্নতির স্বার্থে যেখানে আমরা দেখছি সারা পশ্চিমবাংলায় অহরহ চেষ্টা চালানো হচ্ছে সেখানে উৎপাদনের উপকরণ সরবরাহ করার যে দায়িত্ব কেন্দ্রীয় সরকারের আছে সেটা তারা এড়িয়ে যাচ্ছেন। অনিশ্চিত এবং অনিয়মিত সরবরাহ কেন্দ্রীয় সরকার চালিয়ে যাচ্ছেন এটা আমরা দেখছি। এসব কথা বিরোধীপক্ষের মাননীয় সদস্যরা জানলেও তারা এ সম্বন্ধে কিছু বলছেন না। পশ্চিমবঙ্গ সরকার কৃষক এবং কৃষির উন্নতির স্বার্থে ব্যাপকভাবে কৃষিঋণ, সার, বীজ, কীটনাশক ঔষধ ইত্যাদি সরবরাহ করার দায়িত্ব গ্রহণ করেছেন। কিন্তু কেন্দ্রীয় সরকার সেই দায়িত্ব পালন করছেন না। বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা কিন্তু এবারও বলছেন না যে এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের আরও তৎপর হওয়া উচিত এবং নিয়মিতভাবে সমস্ত জিনিসপত্র সরবরাহ করা উচিত। স্যার, বাস্তবক্ষেত্রে আমরা দেখি কেন্দ্রীয় সরকারের অনিয়মিত বণ্টন ব্যবস্থার জন্য কৃষকদের ফলন যখন প্রায় ওঠার মুখে তখন তাদের ঐ সমস্ত উপকরণ সরবরাহ করা হয়। এর থেকে মনে হয় যে পশ্চিমবঙ্গে কৃষি ব্যাহত হোক এটাই যেন কেন্দ্রীয় সরকারের ইচ্ছা। এখানে বিরোধী সদস্যদেরও কৃষির উন্নতির ব্যাপারে কোন সদিচ্ছা দেখছি না, কারণ তা যদি থাকতো তাহলে তারাও কেন্দ্রীয় সরকারের এই অনিয়মিত সরবরাহের ব্যাপারে কিছু বলতেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এবারে আমি মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি কয়েকটি বিষয়ের প্রতি আকৃষ্ট করবো। এখানে বিরোধী সদস্যরা বলেছেন, বিগত বছরগুলিতে কেন্দ্রীয় সরকার

যা চেয়েছিলেন এবং এখানে যখন কংগ্রেস সরকার ছিল তারা যা করেছিলেন সেটা হচ্ছে গ্রামে গ্রামে বিদ্যুৎ পেঁাছে দেওয়া। তারা চেয়েছিলেন কৃষকরা বিদ্যুৎ ব্যবহার করে কৃষির ব্যাপক উন্নয়ন করুন। এই চেষ্টা নাকি তারা যখন ক্ষমতায় ছিলেন তারা করেছিলেন। স্যার, আমার জানা নেই কোথায় তারা এ ব্যাপারে সাফল্য লাভ করেছেন। বরং আমরা জানি, ওদের সময় কৃষকদের জন্য গ্রামে বিদ্যুৎ পেঁাছে দেবার নাম করে কয়েকটি খুঁটি পোতা হয়েছিল এবং খানিকটা তার গিয়েছিল। কিন্তু দু-তিন বছর যেতে না যেতেই আমরা দেখেছি খুঁটিগুলি জলে ভেঙ্গে পড়লো আর তার চুরি হয়ে গেল। এই হ'ল কৃষকদের স্বার্থে গ্রামে বিদ্যুৎ পেঁাছে দেওয়ার দৃষ্টান্ত। পাশাপাশি আমরা দেখছি স্যার, বামফ্রণ্ট সরকার কৃষির স্বার্থে গ্রামে গ্রামে ব্যাপক কর্মসূচী নিয়েছেন এবং সেই কাজকে ত্বরান্বিত করার চেষ্টা করছেন। আমরা জানি, বিরোধী সদস্যরা, তারা ঐসব বক্তব্য রেখেছেন, তার কারণ কৃষকরা যেন ফলন উপযুক্তভাবে না বাড়াতে পারেন- তারজন্য তারা চেষ্টাও করেছেন। তা ছাড়া কৃষকরা যাতে জমি থেকে উচ্ছেদ হয় তারজন্যও একটা ব্যাপক ষড়যন্ত্র তাঁরা গ্রামে গ্রামে চালিয়ে যাচ্ছেন। একজন বিরোধী সদস্য বললেন, গ্রামের কৃষকরা লাঠি নিয়ে গ্রামে গোলমাল করছে এবং তাতে আইনশৃঙ্খলা ভেঙ্গে পড়ছে। তিনি গ্রামের কৃষকদের দোষারোপ করেছেন, কথাটা কিন্তু ঠিক নয়। আজকে গ্রামে যা হচ্ছে সেটা হল এই যে গ্রামের জোতদার শ্রেণী এবং কংগ্রেসী চক্র তারা মিলিতভাবে কৃষকদের জমি থেকে উচ্ছেদ করার চেষ্টা করেছেন, তাদের কাঁচা ফসল কেটে নিয়ে যাচ্ছে। এই অবস্থায় শুধুমাত্র পুলিশী সহায়তায় তাদের পক্ষে জমি ও ফসল রক্ষা করা সম্ভব নয়। তাই কৃষকরা আজকে সুনির্দিষ্টভাবে, গণতান্ত্রিক পদ্ধতিতে ঐক্যবদ্ধভাবে তার প্রতিবাদ করছেন এবং তা করেই ঐ কংগ্রেসী গুণ্ডাদের তাদের হটাতে হয়েছে। তা যদি তারা না করতেন তাহলে তাদের পক্ষে জমি রক্ষা করা সম্ভব হ'ত না এবং তাদের ফসলও তারা বাঁচাতে পারতো না। মাননীয় কৃষি-মন্ত্রীকে অনুরোধ করবো, সারা পশ্চিমবাংলার বিভিন্ন গ্রামে ছড়িয়ে থাকা কৃষকদের জমিগুলি যাতে রক্ষা পায় বা সেগুলি যাতে কেউ ছিনিয়ে নিতে না পারে তার জন্য ব্যবস্থা করুন। স্যার, আমরা জানি, সারা পশ্চিমবাংলার মোট জমির ৬৩ শতাংশ বর্তমানে কৃষির আওতায় রয়েছে। এ ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি, সুন্দরবন এলাকা যেটা নদী-নালার এলাকা, সেখানে এক শ্রেণীর চক্রান্তকারী, জোতদার দালাল, তারা ঐ সমস্ত কৃষি জমিতে লোনা জল ঢুকিয়ে দিয়ে সেই ৬৩ শতাংশ কৃষিজমির আওতা থেকে সেই সমস্ত জমিকে বার করে আনবার চেষ্টা করছে। এইভাবে প্রতি বছর তারা বহু কৃষিজমিকে লোনা জমিতে রূপান্তরিত করছে। এইভাবে সেই

সমস্ত জমিতে যে সমস্ত বর্গাদার বা ক্ষুদ্র চাষী ছিল তাদের হাত থেকে সেই জমি কেড়ে নিচ্ছে। মাননীয় মন্ত্রীমহাশয়কে আমি বলব, ঐ সমস্ত চক্রান্তকারীদের চক্রান্ত ব্যর্থ করে দিয়ে কি করে সেখানে বর্গাদার এবং ক্ষুদ্র চাষীদের স্বার্থ রক্ষা করা যায় তার জন্য চিন্তা করুন ও ব্যবস্থা করুন। এরপর মাননীয় মন্ত্রীমহাশয়কে আরো একটি কথা বলব। কৃষকদের জন্য যে মিনিকীটের ব্যবস্থা সারা পশ্চিমবাংলায় করা হয়েছে, সে ক্ষেত্রে আমরা দেখছি, প্যাকেটগুলিতে যে পরিমানে জিনিষ থাকার কথা অনেক সময় তা থাকছে না। লরিতে করে রাস্তা দিয়ে নিয়ে গিয়ে যখন ব্লকে ব্লকে পেঁছে দেওয়া হচ্ছে, তখন রাস্তায় বস্তা কেটে তার থেকে জিনিষ বার করে নেওয়া হচ্ছে। এই সমস্ত কাজ যে সমস্ত অসাধু ব্যবসায়ীরা করছে তাদের অবিলম্বে অপসারিত করা উচিত বলেই আমি মনে করি। কয়েকটি ব্লকে আমি দেখেছি, বেনফেড বলে যে সংস্থা মাল সাপ্লাই করে তাদের বস্তা ভিজে এবং তাতে কম মাল রয়েছে। মাননীয় মন্ত্রীমহাশয়কে এ দিকে নজর দিতে অনুরোধ করছি। কৃষকরা আজকে একটা ব্যাপক উৎসাহ-উদ্দীপনা নিয়ে কাজ করছেন কারণ তারা দেখছেন বামফ্রণ্ট সরকার তাদের পাশে দাঁড়িয়ে তাদের সাহায্য করার জন্য মিনিকীট, সার, বীজ, যন্ত্রপাতি ইত্যাদি বিতরণ করছেন যেটা আগের কংগ্রেসী সরকার এই পরিমাণে সাহায্য তাদের করেন নি।

বিভিন্ন ব্লকে বছরের পর বছর ধরে কৃষি যন্ত্রপাতি খারাপ হয়ে পড়ে আছে। দীর্ঘদিন ধরে মেরামত না করার ফলে কৃষি যন্ত্রপাতিগুলি ব্যবহার করতে পারছে না। অবিলম্বে সেইসব যন্ত্রপাতিগুলি মেরামত করা দরকার এবং এইসব যন্ত্রপাতি-গুলি প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম। সুতরাং আরোও বেশী যন্ত্রপাতি গ্রামে দরকার হয়ে পড়েছে কৃষকদের স্বার্থে, কৃষি জমি ব্যবহারের স্বার্থে। সুতরাং কৃষি যন্ত্রপাতি যাতে প্রতি ব্লকে আরও বাড়ানো যায় সেইদিকে নজর দেবেন আশা রাখছি। কৃষি সম্প্রসারণ আধিকারিক প্রতি অফিসে একজন আছেন। আপনার বাজেটে দেখছি আরোও একজন সহ-কৃষি সম্প্রসারণ আধিকারিক নিযুক্ত হবেন। সারা পশ্চিমবাংলায়-প্রতি গ্রাম-পঞ্চায়েতের মধ্যে ১ জন কে. পি. এস. অর্থাৎ কৃষি প্রযুক্তি সহায়ক নিযুক্ত হয়েছে দেখছি। কিন্তু তাদের বাসস্থান নেই। আমি অভিজ্ঞতার মধ্য দিয়ে দেখেছি। তাঁরা কোথাও বৈঠকখানায়, কোথাও বা গ্রাম পঞ্চায়েতের অফিসে বা অন্য কোথাও তাঁরা আস্তানা খুঁজে নিয়েছেন। এদের কারোও থাকার জায়গা নেই। আপনার এই ব্যয়-বরাদ্দে দেখলাম এদের থাকার জন্য একটা ঋনের কথা উল্লেখ করেছেন। আমি সর্বশেষে বলতে চাই, যে ব্যয়-বরাদ্দের দাবী সারা পশ্চিমবাংলার কৃষকের স্বার্থে এবং কৃষির স্বার্থে পেশ করা হয়েছে তাকে আমি সমর্থন করছি এবং আগামী দিনে কৃষি

ক্ষেত্রে যে ত্রুটি-বিচ্যুতি রয়ে গেছে যেমন, তাদের জমি থেকে কিভাবে বিতাড়িত করে দেওয়া যায় তার চক্রান্ত, কৃষকেরা যে পরিমাণ জমি দখল করে আছে সেই পরিমাণ জমির জন্য তাদেরকে বর্গা সার্টিফিকেট দেওয়া যায়নি হাইকোর্টে কেসের জন্য এগুলিকে দূর করতে হবে যাতে তারা বর্গাদার হিসাবে প্রতিষ্ঠিত হতে পারে তারজন্য নজর দেবেন। এই কথা বলে এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শেখ ইমাজুদ্দিন:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবী পেশ করেছেন তার বিরোধিতা করে আমি কিছু বক্তব্য রাখতে চাই। আপনি জানেন, তাঁর বাজেট বিবৃতিতে তিনি বলেছেন ১৯৮৩-৮৪ সালে রেকর্ড পরিমাণ খাদ্যশস্য উৎপাদন হবে বলে তিনি উল্লাস প্রকাশ করেছেন। আমি তাঁকে জানাতে চাই, হয়তো আপনি এরজন্য কৃতি মনে করছেন কিন্তু আমি তা মনে করি না। এরজন্য কৃতিত্ব হচ্ছে প্রাকৃতিক আবহাওয়ার। আপনি জানেন, বৃষ্টিপাত এ বছর পরিমাণ মত হওয়ায় গম, আউস, আমন সবরকম ফসল ভাল হয়েছে। সুতরাং এতে বামফ্রন্টসরকারের কোন কৃতিত্ব নেই। আমরা যারা গ্রামে বাস করি তারা জানি। ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত আমরা কৃষি ক্ষেত্রে সবুজ বিপ্লব ঘটিয়েছি। তারপর বামফ্রন্ট সরকার এই ৭ বছরে কিছুই করতে পারেনি। ১৯৭২-৭৭ সাল পর্যন্ত যে সমস্ত রিভার পাম্প, শ্যালো-টিউবওয়েল, ডিপ টিউবওয়েল হয়েছে আপনাদের সময়ে সেই পরিমানই আছে। এটাও বাড়েনি। উপরন্তু গ্রামে গেলে দেখতে পাবেন যে সমস্ত রিভার পাম্প, শ্যালো-টিউবওয়েল, ডিপ টিলবওয়েল কংগ্রেস আমলে হয়েছে সেগুলি সব অকেজো হয়ে পড়ে আছে, কোন কাজ হচ্ছে না। প্রকৃতির উপর নির্ভর করে চলছে। ডীপ-টিউবওয়েলের জেনারেটর সব সময়ে চুরি হচ্ছে। ডীপ-টিউবওয়েল যা আছে তার ৫০ পারসেন্টও সচল অবস্থায় নেই। আপনি এই যে উৎপাদন বেশী হয়েছে বলে উল্লাস প্রকাশ করছেন কিন্তু আমি বলি এই কৃতিত্ব আপনি দাবী করতে পারেন না। কারণ সেপ্টেম্বার অক্টোবর মাসে যখন গম বোনা হলো তখন কৃষকেরা সার পায়নি, বেশী দামে কৃষকদের সার কিনতে হয়েছে।

[5-35-5-45 p. m.]

এই সরকার ন্যায্য দামে সার বিক্রি করার কোন ব্যবস্থাই করতে পারেন নি। প্রত্যেকটি জেলায় সব ডিলার এবং হোলসেলাররা একটা ক্রাইসিস সৃষ্টি করে ৩০ থেকে ৫০ টাকা বেশী দরে সার বিক্রি করেছেন। সে সময় কি দুর্গতির মধ্যে যে

কৃষকদের পড়তে হয়েছিল তা বলার নয়। তাদের নানারকম অস্থাবর সম্পত্তি বন্ধক রেখে গমের আবাদ করতে হয়েছে। এই রকম অবস্থার মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গ চলছে। ১৯৭৭ সালে এঁরা যখন ক্ষমতায় এসেছিলেন তখন প্রতিশ্রুতি দিয়েছিলেন যে আমরা দুর্নীতি, চোরাকারবারীদের কোন রকম প্রশ্রয় দোষ না, একটা স্বচ্ছ প্রশাসন দেশের মধ্যে রাখব কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে দিনের পর দিন কোন কিছুরই প্রতিকার হচ্ছে না। ব্ল্যাক মার্কেটিং চলছে, পুলিশ ধরছে না। পুলিশের উপর বোধ হয় এই বামফ্রন্ট সরকারেয় গোপন নির্দেশ আছে চোরাকারবারীদের না ধরার জন্য। তারপর লোডশেডিংয়ের কথা সকলেই জানেন, এই লোডশেডিংয়ের জন্য ডিপ টিউব-ওয়েল চলে না, গম চাষ যাঁরা করেছেন তাঁরা কি অবস্থায় পড়েছিলেন তা একটু চিন্তা করলেই জানা যাবে। তারপর এখনও খরা চলছে, এক মাসের মধ্যে পাট বোনার আরম্ভ হবে। গত বৎসর পাটের বীজ নিয়ে কি কেলেংকারী হয়েছিল তা সকলেই জানেন। ভাল জাতের পাটের বীজ পাওয়া যায় না। চোরাপথ দিয়ে ডিলারদের হাতে চলে যায়। ভাল জাতের পাটের বীজ প্যাকেটে থাকে, পার প্যাকেট দাম নির্দিষ্ট আছে ১৫ টাকা করে, কিন্তু এক এক প্যাকেট ৮০ টাকায় অবধি বিক্রয় হয়, কোন সুরাহা করা যায় না। পাট বোনার সময় আসছে, এখন থেকে সতর্ক না হলে ঐ গত বছরের মত ১৫ থেকে ২০ টাকা যে বীজের দাম তা ৮০ থেকে ১০০ টাকা দামে বিক্রি হবে। বর্গাদারদের কথা উনি বলেছেন, বর্গাদারী ব্যবস্থাতে কৃষির ক্ষতি হচ্ছে। আপনি জানেন সি. পি. এম-রা নিজের দলের লোকদের বর্গাদার করেছেন, তারা ভেবেছে যে তারা জমির মালিক হয়ে গেছে, যার জন্য তারা মালিককে আয় ফসল দিচ্ছে না, জমির মালিক তার ন্যায্য ফসল পাচ্ছেন না। যার জন্য আর কেউ জমি ভাগে দিচ্ছেন না, বা চাষ করতে চাইছেন না। ফসল পাব কি পাব না এই ভেবে তাঁরা জমি ফেলে রাখছেন। এই রকম একটা বিরাট অসুবিধা চলছে। তারপর উনি কৃষি মজুরদের কথা বলেছেন, কৃষিমজুরদের যে মজুরী সরকার কর্তৃক নির্দিষ্ট আছে তা তারা পাচ্ছে না, কম মজুরীতে তাদের কাজ করতে হচ্ছে। কলকারখানার মজুরদের সংগঠন আছে, তারা তাদের দাবীর ভিত্তিতে আন্দোলন, ধর্মঘট করে মালিকদের কাছ থেকে তাদের প্রাপ্য আদায় করতে পারে, কিন্তু ক্ষেত মজুর, যারা চাষ ছাড়া অন্য কোন কাজ পারে না, এবং তারা অসংগঠিত। কাজেই তাদের খুব অসুবিধা হচ্ছে। আর একটা কথা বলি, উনি যে লিখিত বিবৃতি টা দিয়েছেন, তাতে সব কিছুই লিখে দিয়েছেন, তা ওঁর এই লেখাটাকে যদি প্রবন্ধ হিসাবে ধরা হয় তাহলে উনি প্রায় ৮০ পারসেণ্ট নম্বর পাবেন। সবই বিস্তারিত ভাবে লিখেছেন। কিন্তু একটা বিষয়ে আমি বলছি।

এই শস্যবীমার কথা বলতে গিয়ে বলেছেন আমন ধানে শস্যবীমা প্রথম চালু করা হয়েছিল। পরে ক্রমে ক্রমে আউশ বোরো ধান এবং আলুর শস্যবীমাও চালু করা হয়েছে। কিন্তু আমরা দেখছি মুর্শিদাবাদ জেলায় এই শস্য বীমা চালু হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন কৃষকদের যদি বাঁচাতে হয় তাহলে শস্যবীমা চালু হওয়া দরকার। কারণ বর্তমানে দোকান ব্যবসা-প্রতিষ্ঠান সব বীমা করা থাকে। কোনভাবে যদি তাঁদের প্রতিষ্ঠানে চুরি বা আগুন লেগে ক্ষতি হয় তাহলে ব্যাঙ্কের কাছ থেকে বা কোম্পানীর কাছ থেকে তাঁরা টাকা পাবেন। কিন্তু কৃষকদের ফসল যদি কোনভাবে নষ্ট হয়ে যায় তাহলে তাঁরা কোনপ্রকার ক্ষতিপূরণ পান না। সেই-জন্য পশ্চিমবঙ্গে শস্যবীমা চালু করা দরকার। শস্যবীমার ক্ষেত্রে কেন্দ্র এবং রাজ্য-সরকার ৫০।৫০ হারে টাকা দেবার আপনাদের একটা প্রস্তাব নাকি কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে এবং এই বাবদ ১৯৮৪।৮৫ সালে ২ লক্ষ টাকা বরাদ্দ ধরেছেন বলছেন। আরও বলছেন যে ৪০ লক্ষ টাকা দিয়ে শস্যবীমা ফাণ্ড করবেন। কিন্তু আমার মনে হচ্ছে এটা খুবই সীমিত হয়ে যাচ্ছে। এই ক্ষেত্রে আরও বেশী টাকা রাখা উচিৎ ছিল। কৃষকরা কষ্ট করে যে ফসল ফলান, নানা কারণে সেই ফসল নষ্ট হয়ে যায়। কৃষককুলকে বাঁচাতে হলে শস্যবীমা ব্যাপকভাবে করা দরকার। আর একটি ক্ষেত্রে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সামঞ্জস্যহীনতা লক্ষ্য করলাম। একটি ক্ষেত্রে তিনি বলেছেন যে পশ্চিমবাংলার যে জমি আছে তার ৬৩ ভাগ নাকি কৃষকদের আওতায় আছে। ভাল কথা। কিন্তু ঐ স্ট্রেঞ্জার মধ্যেই তিনি বলেছেন যে যদি ভাল প্রাকৃতিক আবহাওয়া থাকে, তাহলে ৬৬ শতাংশ জমিতে ফলান সম্ভব। আমি আপনার এই হিসাবটা বুঝতে পারলাম না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রী যে বিবৃতি দিয়েছেন, সেই বিবৃতি রচনার দিক থেকে ফুল নম্বর পেতে পারেন. কিন্তু পশ্চিমবাংলার মানুষের উন্নতি বা কৃষকদের উন্নতি হবে বলে মনে করছি না। সেইজন্য এই ব্যয় বরাদ্দকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীউমাপতি চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সভায় মাননীয় কৃষি-মন্ত্রী বাজেট বরাদ্দ পেশ করেছেন এবং তা বিবেচনার জন্য রেখেছেন। আমি এই বাজেট বরাদ্দকে সমর্থন করতে উঠে কয়েকটি কথা আপনার মাধ্যমে সভার কাছে রাখতে চাই। আজকে আমাদের বিরোধীপক্ষের মাননীয় সদস্যরা মাননীয় কৃষিমন্ত্রীর বাজেট বক্তৃতার মধ্যে দিয়ে কেবলমাত্র গভীর হতাশা এবং চোখের জলই দেখতে পেলেন বলে বলছেন। কিন্তু আমি এই বাজেট বক্তৃতার আগাগোড়া পড়েও এর ভেতর আদৌ

আপত্তিকর বা হতাশাব্যঞ্জক কিছুই দেখতে পেলাম না। তবে তাঁর ক্ষমতা সীমাবদ্ধ। এই সীমাবদ্ধ ক্ষমতায় কৃষকদের জন্য যতটুকু করা সম্ভব তাই তিনি রেখেছেন। এর কোথাও হতাশা ইত্যাদি দেখতে পাচ্ছি না। শিশিরবাবুরা একটি কথা বলতে চেয়েছেন যে ডাঃ বিধানচন্দ্র রায় যখন পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী ছিলেন তখন তিনি। নাকি জমিদারী প্রথা উঠিয়েছিলেন। আমি বুঝতে পারছি না—জমিদারী বিলোপ আইন এই পশ্চিমবাংলার বিধানসভায় পাশ হয়েছিল বলে তো আমার জানা নেই! একটু বলতে পারি যে সামন্ত আমলের জোতদার জমিদার যাঁরা ছিলেন তাঁদের সিলিংয়ের মধ্যে আটকে রাখার একটা ব্যবস্থা হয়েছিল।

[5-45--5-55 p. m ]

কিন্তু পশ্চিমবাংলায় ভূমি-ব্যবস্থার কোন পরিবর্তন এবং অগ্রগতি সেই সময় হয়েছে এই কথা বলা যায় না। সেই সময় জমিদার জোতদারদের উৎবৃত্ত জমি বিলি-বণ্টন ব্যবস্থা হয়নি। কিন্তু সেই কাজ এই সীমাবদ্ধ ক্ষমতায় যথেষ্ট অগ্রগতি হয়েছে বলে আমি বিশ্বাস করি। সেই কথা বিশ্বাস করি বলেই আমি বলতে চাই আমাদের কৃষিমন্ত্রী যে বাজেট বক্তব্য এখানে রেখেছেন, তার মাধ্যমে গ্রামের দুর্বলতম অংশ পাট্টাদার, বর্গাদার, ভাগচাষী এবং গরীব মানুষ প্রত্যেকেই উপকৃত হবেন। আপনাদের আমলে এই সব কিছু হয়নি। মুষ্টিমেয় কিছু ধনী চাষী, জমিদার এবং জোতদারদের সহায়তা করেছেন। গ্রামের ব্যাপক গরীব মানুষের, গরীব চাষীদের কোন উপকার করেননি। সেচ ব্যবস্থার কথা বলতে গিয়ে আমাদের বিরোধী দলের সদস্যারা বললেন যে এখনও পর্যন্ত আমাদের কৃষক-সমাজকে আকাশের দিকে তাকিয়ে থাকতে হয়। কথাটা কিন্তু পুরোপুরি সত্য নয়, তাদের এই কথা স্বীকার করা উচিৎ। আপনারা আবার সেচ ব্যবস্থার কথা বলছেন! দীর্ঘ সময় আপনারা তো এখানে ছিলেন। ১৯৫০ সাল থেকে ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত এখানে আপনারা রাজত্ব করে গেছেন। ১৯৫০-৫১ সালে ১৫ ভাগ জমিকে আপনারা সেচের আওতায় আনতে পেরেছিলেন মাত্র। ১৯৭৭ সালে সেটা আপনারা ২০ ভাগ থেকে ২৫ [illegible] বাড়াতে পেরেছিলেন মাত্র। অথচ ১৯৭৭ সাল থেকে এই পর্যন্ত ৪০ ভাগ জমিকে সেচের আওতায় আমরা আনতে পেরেছি। আগামী বছরে হয়ত ৫০ ভাগে আনা যাবে বলে আমরা আশা করছি। এইভাবে আস্তে আস্তে আমরা এগিয়ে যাবার চেষ্টা করছি। একেবারে সমস্ত জিনিস করে ফেলা সম্ভব নয়। পুরো না হলেও বাড়াবার চেষ্টা করছি। যে পরিমাণ জল আমরা পাচ্ছি সেটাকে ঠিক মতো কাজে লাগাবার

চেষ্টা করছি এবং কিভাবে চাষীদের এগিয়ে নিয়ে যায় তার চেষ্টা করা হচ্ছে। পাহাড়ের চূড়ায় একবারে ওঠা সম্ভব নয়, ধাপে ধাপে উঠতে হয়। একবারে উঠতে গেলে ওঠা যেতে পারে না। কেউ এই কথা বলতে পারবে না যে একবারে কৃষি বিপ্লব ঘটানো সম্ভব, একবারেই সমস্ত সমস্যার সমাধান হয়ে যাবে। বৈজ্ঞানিক ভিত্তিতে ইঞ্জিনিয়ার এবং টেকনোলজিস্টরা যে কথা বলবে সেই অনুযায়ী কাজ করতে হবে। তাছাড়া এগোনো সম্ভব নয়। ব্যাপক কৃষক সমাজের উন্নতি ঘটানোর জন্য এই বাজেট করা হয়েছে বলে আমি মনে করি। বর্তমান সরকার ৮ লক্ষ একর উদ্বৃত্ত জমি বণ্টন করেছেন ১৪ লক্ষ ৫৬ হাজার ভূমিহীনদের মধ্যে। এছাড়া ৬০ হাজার একর জমি—যেটা জোতদারদের কাছ থেকে নেওয়া হয়েছে বিলি করা হবে। গ্রামের ৭০ ভাগ মানুষ আজকে কৃষক। তাদের সুযোগ-সুবিধা বাড়িয়ে দিতে পারলে কৃষকদের উন্নতি করা সম্ভব হবে। আমরা সেটা চাই। আমরা চাই না জমিদার জোতদারদের উন্নতি ঘটাতে। ওনারা যাদের কথা বললেন তাদের আমরা উন্নতি ঘটাতে চাই না। এতোক্ষণ ধরে আপনারা যে কৃষকদের জন্য চোখের জল ফেললেন, কৃষকদের কথা বললেন, তাদের জন্য আপনারা কি করেছেন? এই সব বর্গাদার, ভাগচাষী, প্রান্তিক-চাষী এদের কথা কোন দিন চিন্তা করেছেন? কোন দিন আপনারা ভেবেছেন যে চাষ করতে গেলে টাকার দরকার আছে? আগে চাষীদের টাকার জন্য মহাজনদের কাছে হাত পাততে হতো। মহাজনরা চাষীদের চড়া সুদে ঋণ দিত, আবার কম দামে তাদের কাছ থেকে ফসল কিনে নিত। এখন আর সেই চাষীকে মহাজনদের কাছে কিংবা জোতদারদের কাছে যেতে হয় না। এখন গরীব চাষীরা তার থেকে রেহাই পেয়েছে। পশ্চিমবাংলার কৃষিমন্ত্রী তার ব্যবস্থা করেছেন। বিভিন্নভাবে ঋণ দেবার ব্যবস্থা করেছেন। বিভিন্ন প্রতিষ্ঠানের সঙ্গে আলাপ-আলোচনা করে সস্তা সুদে ঋণ দেবার ব্যবস্থা করেছেন। তাদের সার, বীজ দেবার ব্যবস্থা করেছেন। সেই জন্য আজ আর মহাজনের কাছে কিংবা জোতদারের কাছে চাষীকে যেতে হয় না। এই চাষীদের গ্রামের মহাজনের কাছে যেতে হয় না বলেই আজকে ওঁদের এতো বিরোধীতা, তাই এই বাজেটের বিরুদ্ধে এতো কথা বলছেন। এই বছর কৃষকদের ব্যাপকভাবে কৃষিঋণ, সার, মিনিকিট এবং উচ্চ ফলনশীল বীজ সরবরাহ করা হয়েছে। যা ওদের আমলে কোন দিন হতো না। ওনাদের আমলে এই সব জিনিস আমলাদের মাধ্যমে বিলি-বণ্টন হতো। এই সব কারণে অনেক সময় কৃষকরা অনেক দিক থেকে বঞ্চিত হতো। এখন সেই বিলি-বণ্টন ব্যবস্থা নির্বাচিত লোকের মাধ্যমে, গ্রামের কৃষকদের মাধ্যমে এবং পঞ্চায়েতের মাধ্যমে করা হয়। তাতে কৃষকরা অনেক উৎসাহ পায় এবং তাদের বক্তব্য তারা বলতে পারে এবং তাদের সুবিধা অনুযায়ী ঐ সমস্ত জিনিস সংগ্রহ

করতে পারে। তাদের সুবিধার দিক আলাপ-আলোচনার মাধ্যমে এই সমস্ত করা হয়েছে। কৃষির উন্নতি হয়নি এই কথা আপনারা বলছেন। খুব বেশী কিছু হয়েছে এটা বলা যায় না, তবে ১৯৮১-৮২ সালের সঙ্গে খুব বেশী ফারাক হয়নি।

খুব বেশী ফারাক নেই—এটা ঘটনা। আরও কিছু করতে পারলে ভাল হ'ত। আমাদের আমলে যে ভাবে এখানে প্রলয়ংকরী বন্যা এবং খরা বয়ে গিয়েছে এবং তাকে ঠেকাতে আমাদের যে ভাবে বাড়তি টাকা ব্যয় করতে হয়েছে, তার ফলে বাড়তি কিছু করা সম্ভব হয়ে ওঠেনি। বরাদ্দকৃত টাকার একটা মোটা অংশ এই ব্যাপারে চলে গেছে। সেজন্য টেকনিক্যালি দিক থেকে কৃষির ব্যাপারে যে ভাবে ব্যয় করা উচিত ছিল তা করতে পারিনি। সেই ভাবে ব্যয় করতে পারলে ফলন আরও বাড়ানো সম্ভব হ'ত। এ ব্যাপারে আমরা দ্বিমত পোষণ করি না। কিন্তু বন্যা এবং খরায় ব্যয় হয়ে যাওয়ার ফলে আমাদের ক্ষমতা কমিয়ে দিয়েছে। ওঁরা বলতে চেয়েছেন, এই যে ফলন তা কৃষকের নিজস্ব উদ্যোগে গড়ে উঠেছে, নাহলে এটা বাড়ানো সম্ভব হ'ত না। ওঁরা আরও বলেছেন যে, শুধুমাত্র প্রকৃতির দয়াতেই এই ফসল ফলেছে। কিন্তু একথা ঠিক নয়। প্রকৃতির দয়া - অস্বীকার করি না— থাকতেই পারে। যেমন ১৯৮০-৮১ সালে বা ১৯৮৩-৮৪ সালে প্রকৃতি আমাদের সহায়তা দিয়েছে—একথা আমরা অস্বীকার করি না। কিন্তু এর চাইতেও বড় কথা হচ্ছে, কৃষির উপর গুরুত্বের কথা। সরকারের যে প্রয়াস ও সচেতনতা এর পেছনে ছিল বা আছে, সে কথা কি অস্বীকার করার উপায় আছে? এরই সাথে যুক্ত হয়েছে কৃষক সমাজের নিজস্ব উদ্যোগ। এই কটি মিলে তবেই ফসল ৯০ লক্ষ টনে পৌঁছতে পেরেছে। সমস্ত রকম ফলন মিলিয়ে ঐ পরিমাণ উৎপাদন আজ এই ৩টি কারণের জন্য হতে পেরেছে। অর্থাৎ শুধু মানুষ নয় বা শুধু প্রকৃতি নয়—উভয়ের সমবেত সহায়তায় এটা সম্ভব হয়েছে। বিরোধীপক্ষের সদস্যরা এই সাফল্যকে শুধুমাত্র প্রকৃতির দান বলে থামিয়ে দেবার বা লুকাবার চেষ্টা করছেন। তাঁরা এটিকে প্রকৃতির উপরেই ছেড়ে দিতে চাইছেন। বামফ্রন্ট সরকার প্রকৃতির উপর ছেড়ে দিয়ে বসে থাকেনি। তাঁরা কৃষক সমাজের উন্নতির জন্য সচেতনতার সঙ্গে চেষ্টা করেছেন। ওঁরা ক্ষেত-মজুর ও ভূমিহীনদের কথায় বারে বারে চোখের জল ফেলেন। আমি জিজ্ঞাসা করি, তাঁদের জন্য আপনারা সারা ভারতবর্ষে কি করেছেন? সারা ভারতবর্ষে আজ তাঁদের কোথায় নিয়ে গেছেন, একথা কি আপনারা ভুলে গেছেন? আপনারা ১৯৭৩ সালে তাঁদের জন্য—মজুরীর জন্য—একটা আইন পাশ করেছিলেন। কিন্তু কার্যকরী তাকে করতে পারেন নি। গ্রামেগঞ্জে কৃষক, মজুর এবং ভূমিহীনদের সঙ্গে আপনাদের প্রত্যক্ষ যোগাযোগ নেই। আমরা তাঁদের

সাথে মিশে থাকি, আমরা জানি, তাঁদের অবস্থা কি ছিল? আমরা জানি ১৯৭৩ সালের ঐ আইনকে কার্যকরী করার জন্য কৃষকদের মধ্যে কোন আন্দোলন ছিল না। পূর্বতন মজুরীর ৪ আনাও তাঁরা আন্দোলন করে বা আইনের সাহায্য নিয়ে বাড়াতে পারেন নি। শুধু আইন পাশ করলেই হয় না। এরজন্য দরকার আন্দোলনের, সত্যিকারের কার্যকরী পদক্ষেপ। আমরা মন্ত্রীত্বে আসার পর শুধু মাত্র আইন পাশ করেই চুপচাপ বসে থাকি নি। তাঁদের সঙ্গে, পঞ্চায়েতের সঙ্গে বসে আমরা চেষ্টা করেছি ও সক্রিয় ভূমিকা পালন করেছি তাঁদের মজুরী বাড়াবার জন্য। কৃষকদের আমরা সংগঠিত করে, সংগঠিত শক্তির মধ্যে দিয়ে আমরা তাঁদের মজুরী বৃদ্ধি করতে পেরেছি। মজুরী বৃদ্ধির ক্ষেত্রে তাঁদের বিভিন্ন সংগঠনগুলি সম্মিলিত শক্তি নিয়ে আজ এগোতে পারছে। আমরা তাঁদের সাহায্য করেছি। যার ফলে গ্রামেগঞ্জে আজ তাঁদের দরকষাকষি করার ক্ষমতা বেড়েছে। সরকারের সচেতনতা ও কৃষক-মজুরদের সংগঠিত আন্দোলনের ফলে আজ মজুরী বৃদ্ধি হয়েছে। গ্রামের বুকে খাদ্যের বিনিময়ে কাজ প্রবর্তন করার ব্যাপারে বিরোধীদলের সদস্যদের যথেষ্ট রাগ আছে জানি। এখানে তো বললে চলবে না, আমরা গ্রামের বুকে আপনাদের ভূমিকা প্রত্যক্ষ করেছি। বন্যার বছরে আমাদের অভিজ্ঞতা আছে। বিভিন্ন জায়গায় মালিকপক্ষ আমাদের বলেছেন, এখন বন্যা প্রকল্প বাদ দিয়ে দিন। এখন বন্যা চলে গেছে। মজুরদের বলুন, তারা আমাদের ধান কাটতে আসুক। তাহলে আসল কথায় ফিরে এসে বলুন, মজুরদের মজুরী বৃদ্ধি হোক তা আপনারা চান না। আপনারা গ্রামের বুকে মালিকদের সাহায্য করেছেন, কৃষক তথা ভূমিহীনদের মজুরী বৃদ্ধি হোক এটা আপনারা মোটেই চান না। এখানে বক্তৃতা দিতে হয় তাই দিচ্ছেন। কিছুদিন আগে কলকাতার বুকে কংগ্রেস দলের সর্বভারতীয় সম্মেলন হয়ে গেল। সেখানে আপনারা দলের নেত্রীর সঙ্গে একযোগে বামফ্রন্টের বিরুদ্ধে বলেছেন, এই বামফ্রণ্ট সরকার একটা অপদার্থ সরকার। এই সরকারের আমলে খাদ্যশস্যের উৎপাদন একেবারেই বাড়েনি। খরা ও বন্যার বছরগুলোতে কঠিন সংকটের সময়ে এখানে ভাল ফসল উৎপন্ন হয়েছে, অথচ সেকথা একবারও সম্মেলনে উল্লেখ করেন নি। এ ব্যাপারে আমি তথ্য দিয়ে বলতে পারি। ১৯৭৬ সালে কংগ্রেস সরকারের আমলে [illegible]ানে খাদ্যশস্যের উৎপাদন হয়েছিল ৭৪ লক্ষ ৫৩ হাজার ৪০০ টন।

[5-55—6-05 p. m.]

১৯৭৭-৭৮ সালে যখন প্রথম বামফ্রন্ট সরকার এলেন, সেই বছর ৮৯ লক্ষ ৭০ হাজার ২০০টন, ১৯৭৮-৭৯ সালে, যে সময় বন্যা হয়েছিল বলে খাদ্যের পরিমাণ কমে গিয়ে হল ৪০ লক্ষ ৪৪ হাজার টন, ১৯৭৮-৮০ সালে ৭০ লক্ষ ৮২ হাজার টন, যখন

সারা ভারতে খরা সেই ১৯৮০-৮১ সালে ৪২ লক্ষ ৮১ হাজার টন, ১৯৮২-৮৩ সালে যখন খরা চলছে তখন হয়েছিল ৮০ লক্ষ টন, ১৯৮৩-৮৪ সালে সব মিলিয়ে ৯০ লক্ষ টন ফলন হয়। অথচ কারচুপি করে এই সরকারের অপদার্থতা দেখিয়ে গেলেন। পশ্চিমবাংলায় যা হয়েছে তার দিকে ভারতবর্ষের কৃষক-সমাজ তাকিয়ে দেখছে। সুতরাং আপনাদের বিরোধিতা করলেও কিছু হবে না। সারের কথায় শিশিরবাবু বলেছেন ভেজাল সার যা দেয়া হচ্ছে তাও যথা সময়ে দেয়া হয় না। সার কোথা থেকে আসছে? এটা কণ্ট্রোল করেন কেন্দ্রীয় সরকার। তাঁরা যদি ভেজাল সার দেয়া বন্ধ করেন এবং ঠিক সময়ে সরবরাহ করেন তাহলে আমরা খুশি হব। কৃষির যদি ন্যায্য মূল্য পায়, তাহলে কৃষক সমাজ কৃষিকে আরও এগিয়ে নিয়ে যেতে পারবেন। এরজন্য আপনারা কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করুন। আসুন আমরা সকলে মিলে দাবী তুলি এবং কেন্দ্রের কাছে গিয়ে বলি যে সারের দাম কমান এবং ভেজাল সার দেয়া বন্ধ করুন। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রীভূপেন শেঠ** : স্যার, কৃষিমন্ত্রী ১৯৮৪-৮৫ সালের যে ব্যয়-বরাদ্দের দাবী রেখেছেন তার বিরোধিতা করে সেই সঙ্গে সঙ্গে অনুরোধ করছি, কৃষি খাতে যে বরাদ্দ তা অন্যান্য খাতের চেয়ে বেশি করা উচিত। বিভিন্ন পরিসংখ্যান থেকে দেখতে পাই কংগ্রেস সরকারের রেখে যাওয়া যে উৎপাদন তার চেয়ে এই সরকারের আমলে ডিটিরিওরেট করছে। কেন্দ্রীয় সরকার থেকে টাকা দেয়া হচ্ছে কিন্তু কোন প্রকারে উৎপাদন বাড়ছে না। ১৯৮৩-৮৪ সালে প্রাকৃতিক অনুকূল আবহাওয়ার জন্য উৎপাদন বেড়েছে। কিন্তু এই সরকার তার কৃতিত্ব দাবী করছেন। কৃষিমন্ত্রী কিছু বীজ ধান শুকনো জমির উপর ছড়িয়ে দিলে ফসল হবে না।

সঙ্গে সঙ্গে সাহায্যকারী হিসেবে সেচ মন্ত্রীকে এবং বিদ্যুত মন্ত্রীকে এগিয়ে আসা উচিত ছিল। সকলের সম্মিলিত প্রচেষ্টা ছাড়া কখনই উৎপাদন বাড়তে পারে না। আপনার প্রতি বছর ইকনমিক রিভিউ থেকে যে পরিসংখ্যান দেখান তাতে আপনারা বলেছেন, ১৯৭৫-৭৬ সালে টোট্যাল ফুড গ্রেন পশ্চিমবাংলায় যেটা উৎপাদন হয়েছে তার পরিমাণ হচ্ছে ৮৫৯২.৭ এবং ভারত সরকারের হয়েছে সেখানে ১ লক্ষ ২১ হাজার ০৩৪.৩, ১৯৮১-৮২ সালে পশ্চিমবাংলায় হয়েছে ৮২৮২.০ এবং ভারত সরকারের হয়েছে ১ লক্ষ ২৯ হাজার ৫৮৮.৫, ১৯৮১-৮২ সালে পশ্চিমবাংলায় হয়েছে ৬ হাজার ৫৫৯.৩, অথচ ভারতবর্ষে তখন প্রোডাকসন হয়েছে ১ লক্ষ ৩৩ হাজার ০৬১.৩। তারপর, এরিয়া অব প্রোডাকসন

১৯৭০-৭১ সালে যেটা ছিল ১৯৮১-৮২ সালে দেখছি সেই এরিয়া অব ল্যান্ড কমে যাচ্ছে। ১৯৭০-৭১ সালে ছিল ৬১২৩.৮ কিন্তু ১৯৮১-৮২ সালে সেই এরিয়া অব ল্যান্ড হয়েছে ৫৯৫৬, ১৯৭০-৭১ সালে প্রোডাকসন হয়েছিল ৭৪৯৩০৭ টন, কিন্তু ১৯৮১-৮২ সালে প্রোডাকসন হয়েছে ৬৫৫০.২ টন। কনজামসন অব ফার্টিলাইজারের ক্ষেত্রে দেখছি ১৯৮০-৮১ সালে ২ লক্ষ ৮২ হাজার ৩৩৪ টন এবং ১৯৮১-৮২ সালে ২ লক্ষ ১৬ হাজার টন—অর্থাৎ কমেছে, এবং ১৯৮২-৮৩ সালে দেখছি ২ লক্ষ ৬ হাজার ৬০৯ টন। এতে দেখা যাচ্ছে সারের ব্যবহার ক্রমাগতই কমছে। আপনারা যদি ফার্টিলাইজার দিয়ে থাকেন তাহলে প্রোডাকসন বাড়ছে না কেন? এদিকে তো বলছেন প্রোডাকসনের দিক থেকে সর্বকালের রেকর্ড ছাড়িয়ে যাবে। কংগ্রেস আমলে ডিপ-টিউবওয়েল ছিল ২ হাজার ৩৩২ এবং আর এল আই ছিল ৩ হাজার ১০৮। আপনারা কিন্তু এই সংখ্যা আর বাড়াতে পারেননি। গভর্ণমেণ্ট ক্যানেল থেকে যে জল দেওয়া হয় তার এরিয়া হল ৯ লক্ষ ৫৭ হাজার ৬০৫ একর্স অব ল্যান্ড। এই সমস্ত সেচ প্রকল্প যা ছিল তাকে আপনারা কিন্তু আর বাড়াতে পারেন নি। দুঃখের সঙ্গে একটা কথা বলছি, কেন্দ্রীয় সরকারের সাহায্য ডি আই ডি স্কিম এবং সাবসিডি ইত্যাদি থাকা সত্বেও আপনারা কিন্তু কোন রকম ফল দেখাতে পারেননি।

[6-05—6-15 p. m.]

ষষ্ঠ পরিকল্পনায় অর্থাৎ ১৯৮০-৮১, ১৯৮১-৮২, ১৯৮২-৮৩, ১৯৮৩-৮৪ সালের মধ্যে ১২১ কোটি টাকা খরচ করার কথা ছিল। কিন্তু আপনারা খরচ করেছেন মাত্র ৩১ কোটি ২৬ লক্ষ টাকা, অর্থাৎ মাত্র ২৬% টাকা খরচ করতে পেরেছেন। এই করে আপনারা চাষীদের উপকার করবেন? পরিকল্পনা খাতে যে টাকা দেওয়া হোল তা আপনারা নিজেদের অক্ষমতার জন্য খরচ করতে পারলেন না। ২৪-পরগণা জেলার ১৭টি ব্লকে এস. ডবলিউ. আই. ডি. স্কীমে দেখা গেল ৬২৪৬টি স্যালো টিউব-ওয়েল বসানো যাবে। কিন্তু আপনারা মাত্র সেখানে ১১৯০টি স্যালো টিউবওয়েল বসালেন। ৫ হাজার ৫৬টি স্যালো টিউবওয়েল আরও বসাতে পারতেন। কিন্তু এই অ্যাসেস করার পরেও তা বসাবার ব্যবস্থা করতে পারলেন না। আবার আপনারা বলেন বামফ্রণ্ট সরকার চাষীদের বন্ধু। এই ইরিগেসন ব্যবস্থা কেন হয়নি। আপনি বলছেন মিনিকীট বিতরণ করেছেন। আমাদের বনগাঁ ব্লকে মিনিকীট দিয়েছেন ৮০০ কলাই, ৬৫০ প্যাকেট সরষে, মুসুর ৫৮০ প্যাকেট, ছোলা ১২৫০ প্যাকেট গম ৯৯৮, মুগ ৩০০, তিল ১২৫০, ধান দিয়েছেন ৭৫০ প্যাকেট। কিন্তু প্রতিটি সেচ এলাকায়

সেগুলি ভাগে গিয়ে ৩।৪ প্যাকেট করে পড়েছে মাত্র। তাতে সামান্য কিছু কৃষং পেয়েছে। ইমপিউট লোন দেওয়া হয়েছে ৭০০ মানুষকে মাত্র ১০০ টাকা করে আপনি বলছেন চাষে বিপ্লব এনেছেন। পশ্চিমবাংলা সোনার বাংলা আজ কোথায় মাটির নিচে যদি জল না থাকে, তাহলে বিভিন্ন বড় বড় পুকুরে বর্ষার জল ধরে ক্যানেল কেটে সেচের ব্যবস্থা করতে পারলেন না কেন? আপনারা যদি এই স্কীম গ্রহণ করতেন তাহলে আরও অনেক ভালভাবে চাষাবাদ হোত। কিন্তু আপনারা তা করেন নি। আপনারা ডি. আর. ডি. এ. স্কীমের মাধ্যমে সাবসিডি লোন কৃষকদের মধ্যে বিলি করতে পারেন নি। আপনারা বলছেন পশ্চিমবাংলায় রেকর্ড ফলন ফলিয়েছেন। সেটা কি আপনাদের প্রচেষ্টায়? প্রকৃতির আনুকুল্যে তা হয়েছে ১২ লক্ষ একর জমি এবার বোরো চাষ হয়েছে। কিন্তু এখনই সেখানে জল নেই, দারুণ জলের অভাব দেখা দিয়েছে, ধানের গাছ সব মরে যাচ্ছে। সেখানে আপনাদের জল দেবার কোন ব্যবস্থা নেই। আপনারা বলছেন সবুজ বিপ্লব করছেন। খরায় জলবিহীন অবস্থায় সব ফসল মরে যাচ্ছে, উৎপাদন ব্যাহত হচ্ছে, আর আপনারা এখানে দাবী করছেন যে, রেকর্ড ফলন ফলাচ্ছেন। আরও অনেক বেশী ফসল ফলাতে পারতেন। কিন্তু সেখানে আপনারা ব্যর্থ হয়েছেন। আপনারা চাষীদের কোন এ্যাসিসটেন্স দিতে পারছেন না। সামান্য জলের ব্যবস্থা করতে পারছেন না। মুখে কেবল বড় বড় কথা বলছেন। তাই আমি বলছি এই বাজেট সম্পূর্ণ অসত্য। তাই আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅনিল মুখার্জি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে এনেছেন আমি তাকে সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা এখানে রাখতে চাই। বিরোধী দলের চারজন সদস্য এই হাউসে যে বক্তব্য রাখলেন, সেই বক্তব্যে দেখলাম যে এই বাজেটের সঙ্গে তার সামঞ্জস্য নাই। এমন সব ত্রুটিপূর্ণ কথা বললেন তাতে তাঁরা বাজেটের স[illegible] বিষয়গুলি যে লক্ষ্য করেছেন তা মনে হোল না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওনারা বলেন ওনারা নাকি ১৯৭৫ ৭৬ সালে কৃষি-বিপ্লব করেছিলেন।

উনাদের রাজত্বকালে নাকি এই পশ্চিমবাংলা উৎপাদনের ক্ষেত্রে স্বার্থক[illegible] উঠেছিল, তাহলে কাশীবাবুকে জিজ্ঞাসা করি, যিনি এই হাউসের কাছে তাঁর বক্তব্য রাখলেন, উৎপাদন যদি কংগ্রেস আমলে এতই বেশী হয়েছিল, এই রাজ্যে যদি কৃষি বিপ্লব হয়ে থাকে উনাদের আমলে, তাহলে কি করে অনাহারে মানুষের মৃত্যু হয় এবং এই স্টারভেশন ডেথ উনাদের আমলেই হয়েছিল। আমি ওঁদের স্মরণ করিয়ে দিতে

চাই, ও'রা যদি একটু অতীতের দিকে তাকান, কংগ্রেস আমলের দিকে তাকান, এই রাজ্যে তখন কৃষি খাতে কত টাকা ব্যয় করা হতো? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই হাউসের কাছে একটি তথ্য রাখতে চাই। ১৯৭২-৭৩ সালে ৯ কোটি টাকার বাজেট কৃষি খাতে ও'রা করেছিলেন। আজকে এখানে চীৎকার করছেন, আমরা নাকি এখানে কৃষি খাতে খরচ কম করি, তারপরের বছর ও'রা কৃষি খাতে খরচ করেছেন আট কোটি, তার পরের বছর ১০ কোটি, তার পরের বছর ১৩ কোটি, তার পরের বছর খরচ করেছেন এই কৃষি খাতে ২১ কোটি। অর্থাৎ গড়ে দেখা যাচ্ছে, ঐ পাঁচ বছরে ও'দের রাজত্বে ১২।। কোটি কৃষি খাতে খরচ করেছেন। আর আমাদের রাজত্বের সময়, ১৯৭৭-৭৮ সালে বেড়ে হয় ২৭ কোটি টাকা, তার পরের বছর হয় ৩৮ কোটি টাকা, এই ভাবে বাড়তে বাড়তে ৫৩ কোটি, ৫৬ কোটি এবং ৫৭ কোটি টাকায় দাঁড়ায়। বিগত কয়েক বছরে কৃষি খাতে যে ব্যয় হয়েছে, তার গড় হচ্ছে ৩৮ কোটি টাকা, প্রতি বছর বাজেটে খরচ করা হয় মাইনর ইরিগেশন নিয়ে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই তথ্যগুলো ও'রা দেখেন না, ও'রা কোন পড়াশুনা পর্যন্ত করেন না। আমরা তো একটা বই দিয়েছি, রুপি হাউ ইট কাম্স এ্যান্ড হাউ ইট গোজ, এই বইটা যদি একটু খুলে পড়তেন বিরোধী দলের মাননীয় সদস্যারা, তাহলে দেখতেন, এই সীমিত ক্ষমতার মধ্যে কৃষিতে কত টাকা খরচ করা হচ্ছে। সেখানে দেখতেন এগ্রিকালচার এ্যান্ড এ্যালায়েড সার্ভিসের জন্য ১২ পয়সা, এ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিসের জন্য ১৩ পয়সা, তারপর এডুকেশন ইনক্লুডিং আর্ট এ্যান্ড কালচারের জন্য ১৮ পয়সা। সুতরাং ম্যাক্সিমাম এডুকেশনের জন্য খরচ করা হচ্ছে, সেকেন্ড এ্যাডমিনিস্ট্রেশন এবং থার্ড এগ্রিকালচার এ্যান্ড এ্যালায়েড সার্ভিসেস। আমরা পাওয়ারের জন্য খরচ করছি, ১৯ পার্সেন্ট অব দি টোটাল বাজেট। তারপর এগ্রি-কালচার, এ্যানিম্যাল হাজব্যান্ডারী, পঞ্চায়েত ইত্যাদি করে ১৬ পার্সেন্ট আমরা রেখেছি। পরবর্তী অধ্যায় হচ্ছে ইরিগেশন এ্যান্ড ওয়াটারওয়েজ ৮ পার্সেন্ট, এইগুলো যদি একটু দেখতেন তাহলে বুঝতে পারতেন যে এই সরকার কৃষির উপর কতটা গুরুত্ব আরোপ করেন। এডুকেশনকে প্রথম স্থান দেওয়া হয়েছে, এ্যাডমিনিস্ট্রেশনকে দ্বিতীয় স্থান দেওয়া হয়েছে এবং কৃষিকে তৃতীয় স্থান সুতরাং কৃষিকে গুরুত্ব দেওয়া হচ্ছে এই রাজত্বে অনেক বেশী। বিরোধী দলের যাঁরা এখানে বক্তব্য রাখলেন, তাদের কথা শুনে মনে হলো, তাঁরা জমিদার জোতদারদের সমর্থন করেই এখানে তাঁদের বক্তব্য রাখলেন। এখানে একজন বললেন, বিধানচন্দ্র রায় মহাশয় নাকি জমিদার উচ্ছেদ আইন করেছিলেন। হ্যাঁ করেছিলেন, আসলে জমিদার রেখে গিয়েছিলেন, জমিদারী উচ্ছেদের নামে।

[6-15—6-25 p. m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ক্রোকোডাইল'স টিয়ার করে কোন লাভ নেই। ওদের মুখে গরীব চাষী, বর্গাদারদের কথা শুনতে হচ্ছে, আমাদের এর থেকে লজ্জার আর কি হতে পারে? কেউ কেউ বললেন বিধানচন্দ্র রায় জমিদারি উচ্ছেদ করেছিলেন। কিন্তু আসল জমিদার থেকে গিয়েছিল, নাম-মাত্র উপর উপর একটা ল্যাণ্ড, ষ্টেট এ্যাকুইজিসন এ্যাক্ট পাশ হয়েছিল। কিন্তু গ্রামে গ্রামে জমিদাররা ছিল এবং বহু জমি লুক্কায়িত ছিল, পাট্টা দেওয়া হয়নি বর্গা দেওয়া হয়নি। বামফ্রণ্ট সরকার কৃষি উন্নয়নের জন্য কি করেছেন, ওরা বলছেন। একদিকে ভূমি সংস্কার করেছেন, অন্যদিকে পাট্টা দেবার ব্যবস্থা করেছেন এবং গরীব চাষীদের কৃষি ঋণ দেবার ব্যবস্থা করছেন। এটা ওরা দেখতে পাচ্ছে না। ওদের সময়ে বর্গাদাররা কোন ঋণ পেত? এই রাজত্বে বর্গাদাররা বেশী ঋণ পায়। সেই ব্যবস্থাই মাননীয় কৃষিমন্ত্রী করেছেন। আপনাদের চোখ দিয়ে কুম্ভীরাশ্রু পড়ে তখন আমাদের হাসি পায়। চাষের কিছুই হয়নি এই ধরণের কথাবার্তা কংগ্রেসের মুখে শোভা পায় না। ওরা যেন একটা বিরাট রাজত্ব এখানে তৈরী করে রেখে গিয়েছিল, ৬ বছরে তলিয়ে গেল। ওদের সময়ে ষ্টারভেসন ডেথ হয়েছিল। এই হাউসে রিপোর্ট করা হয়েছিল ১৯৭২-৭৭ সালে মানুষ না খেতে পেয়ে মারা গেছে। কাশীবাবু তখন এম, এল, এ, ছিলেন, তিনি এই কথা বলে-ছিলেন। উৎপাদন যদি এত বেশীই হয়েছিল তবে ওদের সময় মানুষ না খেতে পেয়ে মারা গিয়েছিল কেন? মাননীয় আধ্যক্ষ মহাশয়, ওরা উৎপাদনের ক্ষেত্রে যে তথ্য দিয়েছেন আমি তার বিরুদ্ধে বলতে চাই। স্যার, ১৯৭৬-৭৭ সালে ওরা ক্ষমতায় ছিলেন, সেই সময় উৎপাদন বৃদ্ধির কথা বলেছেন। তখন কত উৎপাদন হয়েছিল? সেই সময় টোটাল উৎপাদন কত হয়েছিল? তখন টোটাল প্রোডাক্সান অব ফুড্ গ্রেণস ৭৪·৫৪ লক্ষ টনস্ হয়েছিল। তার পরের বছর বাম ফ্রন্টের আমলে টোটাল ফুড গ্রেনস প্রোডাক্সান হয়েছে ৮৯·৭০ লক্ষ টন। আর ১৯৭৮-৭৯ সালে ৮১·২৩ লক্ষ টন হল। কংগ্রেসের চেয়ে আমাদের আমলে আরো অনেক বেশী বেড়ে গেল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের রাজত্বে ৩ বার খরা হয়েছে। ১৯৭৯-৮০, ১৯৮১-৮২, ১৯৮২-৮৩, এই তিন বছর খরা হয়েছে। এর মধ্যে ১৯৮২-৮৩ সালে যে খরা হয় তা বাংলাদেশ কেন, সারা ভারতবর্ষের ১০০ বছরের ইতিহাসে এইরকম খরা হয়নি। ওদের মনে নেই কংগ্রেস রাজত্বে রাজস্থানেও সেই সময় খরা হয়। আমরা মিসেস গান্ধীর সঙ্গে দেখা করতে গিয়েছিলাম। উনি বললেন রাজস্থানেও খরা হয়েছে, আর পশ্চিমবাংলাতেও খরা হয়েছে। এই রাজস্থানে

মানুষ না খেতে পেয়ে মারা গেছে, কিন্তু পশ্চিমবাংলার খরায় মানুষ না খেতে পেয়ে কেউ মরেনি, যা ইতিহাসে কখন হয়নি। রাজস্থান এবং অন্যান্য রাজ্যের কৃষি উৎপাদন যথেষ্ট হ্রাস পেয়েছিল। ভারতবর্ষের টোটাল ফিগার দেখলেই বোঝা যাবে যে, ঐ খরার বছরে উৎপাদন কতক কমে গিয়েছিল। কংগ্রেস রাজত্বেও সারা ভারতবর্ষে উৎপাদন কমে গিয়েছিল। বামফ্রন্ট রাজত্বে যে বছর সবচেয়ে বেশী খরা হল, সেই বছর বোরো ধানের জল ছিল না। চাষ হবে কি করে? প্রাকৃতিক বিপর্যয় হলে চাষ হবে কি করে? ম্যাজিকের মত যাদুদণ্ড ঘুরিয়ে দিলেই হয়ে যাবে? সবকিছু ঠিকমত হলে কৃষি বিভাগ থেকে উদ্যোগ নিলে তবেই ফসল ভাল হয়। ডিপার্টমেন্ট থেকে কত ফার্টিলাইজার ইউজ করা হয়েছে, সেই রিপোর্ট দেওয়া হয়েছে। ওরা সেই রিপোর্টটাও পড়েন নি। সার ঠিকমত ইউজ করা হয়েছে। বলেই কৃষি উন্নয়ন হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, extension of ares under high-yielding varieties in West Bengal.

উল্লেখ করা হয়েছে। ১৯৭৪-৭৫ সালে টোটাল এরিয়ায় রাইসেস ফিগার দেওয়া আছে এবং হাইইলডিং-এর চাষ ১২৮৩ হেক্টরে হয়েছে। আর ১৯৭৮-৭৯ সালে ২০৫৮'৯ হেক্টরে হয়েছে।

সেটা হচ্ছে ১,৯৯৬ টন। সুতরাং আজকে এরিয়া আণ্ডার হাই-ইল্ডিং ভ্যারাইটিস বাড়ছে। পশ্চিমবাংলায় বামফ্রন্ট রাজত্বে মাননীয় কৃষিমন্ত্রীর নেতৃত্বে এই জিনিষ হচ্ছে। সুতরাং আজকে স্বাভাবিক-ভাবেই এই জিনিষগুলি আলোচনা করতে হবে। এই কাজের সঙ্গে অনেকগুলি জিনিষ জড়িত আছে, যেমন ভূমি-সংস্কার, ক্ষেতমজুরদের বেতন বৃদ্ধি, কৃষি বিভাগের মাধ্যমে বৈজ্ঞানিক পদ্ধতি গ্রহণ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধীপক্ষের বন্ধুরা কৃষিমন্ত্রী মহাশয়ের বাজেট বিবৃতিটি বোধহয় উল্টে দেখেননি, কারণ যদি দেখতেন তাহলে তাঁরা দেখতে পেতেন যে, কৃষির উন্নতির জন্য আমাদের এই রাজ্যে জেলায় জেলায় কৃষি গবেষণাগার প্রতিষ্ঠিত হয়েছে। তাঁরা তা লক্ষ্য করেননি বলেই তাঁদের বক্তব্যের মধ্যে সে বিষয়ে কোন উল্লেখ তাঁরা করেননি। রাজ্যে লেব্রোটারিস স্থাপিত হয়েছে। ল রিসার্চ হচ্ছে, নতুন নতুন পদক্ষেপ নেওয়া হচ্ছে, এসব ওঁরা লক্ষ্য করছেন। ওঁরা কল্যাণী বিশ্ববিদ্যালয়ের কথা বললেন। আমি ওঁদের বলি, কল্যাণী বিশ্ববিদ্যালয়ে ওঁদেরই জারজ সন্তানরা রাজনীতি করছে। কংগ্রেসের জারজ সন্তানরা পশ্চিমবাংলার শিক্ষাক্ষেত্রে আবার নৈরাজ্য সৃষ্টি করার চেষ্টা করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইন্দিরা কংগ্রেস যখন এদেশে ছিল না, ১৯৭৮ সাল থেকে ১৯৮০ সাল পর্যন্ত, তখন পশ্চিমবাংলার শিক্ষাক্ষেত্রে একটা সুন্দর পরিবেশ সৃষ্টি

হয়েছিল। ১৯৮০ সালে ইন্দিরা গান্ধী আবার ক্ষমতায় আসার পর থেকে কিছু কিছু নৈরাজ্য শুরু হয়েছে, কলকাতা বিশ্ববিদ্যালয়, কল্যাণী বিশ্ববিদ্যালয়, সব জায়গায় ওঁরা আবার নৈরাজ্য সৃষ্টির চেষ্টা করছে। যাই হোক, মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ পেশ করছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[ 6-25 - 6-35 p. m. ]

**শ্রীধারেন্দ্র নাথ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রী শ্রীকমল গুহ মহাশয় আজকে এই সভার সামনে ৫২ নং কৃষি খাতের অধীন ৮১,২৩,৮৪,০০০ টাকার দাবী মঞ্জুরীর জন্য উত্থাপন করেছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর ছাপান বিবৃতির প্রতিটি প্যারায় পুঙ্খানুপুঙ্খভাবে যা আলোচনা করেছেন তাতে তিনি সব জায়গায়ই তাঁর কৃতিত্ব দাবী করেছেন। তিনি যেভাবে তাঁর বক্তৃতা এখানে উপস্থিত করেছেন তাতে এই বক্তৃতা পড়ে যে কোন সাধারণ মানুষের—বিশেষ করে আমাদের মনে হচ্ছে যে, তিনি বোধ হয় নিজেই সমস্ত পশ্চিমবাংলার কৃষিজমি চাষ করছেন এবং নিজ হাতেই চাষ করছেন, সার প্রয়োগ করছেন, কৃষি যন্ত্রপাতি নিজেই ব্যবহার করছেন এবং তারই সুবাদে পশ্চিমবাংলায় দিন দিন উৎপাদন বেড়ে চলেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে একটা কথা আপনাকে বলি, আপনার হয়ত শুনতে খারাপ লাগবে, কিন্তু কথাটা অত্যন্ত সঙ্গত, চলতি একটা কথা আছে, সেটা হলো যে, ঢ্যাক নাই, নিজের গুণ নিজে বাকনাই--উনি নিজেই নিজের গুণ বাকনাচ্ছেন। নিজেই নিজের প্রশংসায় উচ্ছসিত হয়েছেন। আজকে তাঁর এই বক্তব্যে পশ্চিমবাংলার কৃষক কতটুকু উপকৃত হবে ? তাদের সম্বন্ধে তিনি কিছুই বলেননি। তিনি নিজেই নিজের গুণ গেয়েছেন, তিনি বলেছেন দিনের পর দিন, বছরের পর বছর উৎপাদন বেড়ে চলেছে এবং সমীক্ষা করে তাই তিনি বলবার চেষ্টা করেছেন। স্যার, আপনি জানেন কৃষি ক্ষেত্রের মূল্যবান যে কথা, সেটা হচ্ছে কৃষি উৎপাদন বাড়ান এবং সঙ্গে সঙ্গে কৃষক সমাজের অভাব-অনটন দূর করা। উৎপাদন বাড়াবার জন্য কতগুলি ইনপুট প্রয়োজন অর্থাৎ বাইরের থেকে যে উপকরণগুলি প্রয়োগ করলে উৎপাদন বাড়তে পারে সেই উপকরণগুলি ঠিকভাবে প্রয়োগ করা দরকার। এখন এই ইনপুটগুলিকে প্রধানত চার ভাগে ভাগ করা যায়। কারো মতে সেটা তিন ভাগ হতে পারে, কিন্তু আমার মতে চার ভাগ। (১) ফার্টিলাইজার এ্যাপলিকেসন, (২) এরিয়া আণ্ডার হাই ইল্ডিং ভ্যারাইটিস, (৩) মাল্টিপ্ল ক্রপিং, (৪) ক্রেডিট এ্যাভেইলিবিলিটি।

এগুলি যথাযথভাবে সামগ্রিক কৃষি ব্যবস্থার ক্ষেত্রে যদি পর্যাপ্ত না হয়, তাহলে মূল লক্ষ্য স্থিত হতে পারে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার সামনে সিক্সথ ফাইভ-ইয়ার প্ল্যান, ১৯৮০-৮৫'র মিড টার্ম এ্যাপ্রিসালের একটা নোট উপস্থিত করব। গভর্ণমেণ্ট অফ্ ইণ্ডিয়ার প্ল্যানিং কমিশনের ১৯৮৩ সালে যে রিপোর্ট পাবলিসড্ হয়েছে, তাতে এটা বলা হয়েছে এবং সেখানে পশ্চিমবাংলা সম্পর্কে যে কথা বলা হয়েছে, তা শুনলে আপনি অবাক হয়ে যাবেন, তা হলো, Availability of these four inputs were generally in the lower side much below the average national level in West Bengal. এর পরেও কি মাননীয় কৃষি-মন্ত্রী তাঁর সাজান কথা আমাদের সামনে বলতে চান ? আমরা জানি একটা বিশেষ রাজনৈতিক দলের মদতে তিনি তাঁর বক্তব্য বলবার চেষ্টা করেন এবং সেগুলি যাতে পশ্চিমবাংলার মানুষের মনের মধ্যে গেঁথে যায়, তার জন্য তিনি চেষ্টা করেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ দিক হলো, সাধারণ বর্গাদার, পাট্টাদার, মধ্যবিত্ত চাষী, ক্ষুদ্রচাষী, প্রান্তিক চাষীরা এই সমস্ত উৎপাদনের সহায়ক দ্রব্যসামগ্রী কিভাবে কাজে লাগাচ্ছে, তা আজকে একটু মূল্যায়ণ করা দরকার। মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বাজেট বক্তৃতার মধ্যে কেন্দ্রীয় সরকারের সাহায্য পুষ্ট কতগুলি প্রকল্প সম্বন্ধে উল্লেখ করেছেন, যেমন - মিনিকিট কার্যক্রম, যৌথ বীজতলা কার্যসূচী, কৃষি যন্ত্রপাতী এবং সার [illegible] [illegible]। এই প্রকল্পগুলির [illegible] [illegible]ভাগ টাকাই কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া যায়। মন্ত্রী মহাশয়, এগুলি সরবরাহ করেছেন ঠিকই, কিন্তু ঐ মিনিকীট [illegible] [illegible] ব্লক পর্যায়ে এবং সেই ব্লক পর্যায়ে যারা মিনিকীট নিয়েছে তারা সেই মিনিকীট কিভাবে ব্যবহার করেছে, তা কি তিনি লক্ষ্য করেছেন ? তা লক্ষ্য করার জন্য কি তিনি কোন প্রশাসনিক ব্যবস্থা করেছেন ? করেননি। অপর দিকে আমরা অভিযোগ করছি, মিনিকীট বিলি করার ব্যাপারে দল-বাজী হচ্ছে। উনি বলছেন, পলিটিক্যালি মোটিভেটেড্ অভিযোগ, এ সমস্ত অভিযোগ ধোপে টেঁকে না। কিন্তু উনি কি আসল সত্যকে দেখবার চেষ্টা করেন ? না, করেন না এবং রাজ্য পর্যায়ে এ ব্যাপারে [illegible] নিয়োগ করার ইঙ্গিত পর্যন্ত দেন না, এটা অত্যন্ত দুঃখের ব্যাপার। আমরা পরিষ্কার বলতে চাই, মিনিকীট নিয়ে কেন্দ্রীয় সরকারের [illegible] কোটি টাকা, যা রাজ্য সরকারকে তাঁরা সাহায্য হিসাবে দিয়েছেন - সমস্ত টাকা নয় ছয় হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে জানাতে চাই যে আমার কুশমণ্ডি ব্লকে যদি তিনি যান, তাহলে আমি তাঁকে দেখিয়ে দেব কত মানুষ মিনিকিট পাবার পর - যে দিন পেলো, তার পরের দিনই— কিভাবে মিনিকীট বিক্রী করে দিয়ে, সেই টাকা খেয়ে ফেলছে অথবা জুয়া খেলছে।

যে জমির দাগ নং দিয়ে তারা এই সাহায্য পাচ্ছে সেই জমিতে এই সাহায্য কোন কাজে লাগছে না। আমরা এ বিষয়ে দিনের পর দিন অভিযোগ করছি, গত ৭ বছর ধরে এই সব অভিযোগ করছি, এই সব কথা বলছি, কিন্তু প্রতিকারের ব্যবস্থা হচ্ছে না। যদি প্রতিকারের ব্যবস্থা করতেন, তাহলে পশ্চিমবাংলার সাধারণ মানুষ আপনাদের কাছে কৃতজ্ঞ থাকত। যদি মন্ত্রী মহাশয় এখনো এ ব্যাপারে একটা দৃঢ় পদক্ষেপ নেন, তাহলেও হয়। কিন্তু আমরা দেখছি তিনি উদাসীন, এ বিষয়ে কোন সন্দেহ নেই। যাই হোক আমি কার্যসূচীগুলি সম্বন্ধে একটা কথা বলব যে, ক্ষুদ্র সেচ প্রকল্পের সম্প্রসারণ প্রয়োজন। অবশ্য এখন ক্ষুদ্র সেচ আর মাননীয় কৃষিমন্ত্রী মহাশয়ের দপ্তরের মধ্যে নেই, কিন্তু এটা অত্যন্ত জরুরী ব্যাপার। কৃষকদের উন্নতির জন্য, কৃষি-জাত দ্রব্যের উৎপাদনের উন্নতি করার জন্য বামফ্রন্ট সরকার এই দপ্তর ওঁর হাত থেকে কেড়ে নিয়ে আর একটা নতুন দপ্তর করেছেন এবং সেখানে একজন মন্ত্রীকেও নিয়োগ করেছেন, এটা সুখের কথা। কিন্তু আমরা দেখছি, সময় মত কৃষকরা জল পায় না, আজকে বিভিন্ন ডিপ টিউবওয়েল অকেজো হয়ে পড়ে আছে। যদিও আজকে আর এগুলি কৃষিমন্ত্রীর দেখার কথা নয়, কিন্তু তবুও কৃষির স্বার্থে ওঁকে দেখতে হবে যাতে এই সমস্ত ডিপ টিউবওয়েল সময় মত সারান হয়, কারণ এটা কৃষি-কাজের সঙ্গে কো-রিলেটেড্, একে বিচ্ছিন্ন করে দেখা চলে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ ছাড়াও নদী-জল সেচ প্রকল্পগুলির অবস্থাও খুবই কাহিল। এসব ব্যাপার ছাড়াও আজকে পাওয়ার বিশেষ করে ক্ষুদ্র সেচের সঙ্গে অঙ্গাঅঙ্গী ভাবে জড়িত।

এটা না হলে সমস্ত প্রডাকসান ব্যর্থ হতে বাধ্য। পশ্চিমবাংলায় কোন কো-রিলেসান নেই। একটা দপ্তরের সঙ্গে আর একটা দপ্তর অঙ্গাঙ্গী ভাবে জড়িত। ওরা নিজেরা নিজেদের সহ-মর্যাদায় প্রতিষ্ঠিত বলে মনে করেন, একচ্ছত্র সম্রাট বলে মনে করেন। আজকে সমস্ত দপ্তরের সঙ্গে সহযোগিতা একান্ত কাম্য। আমি আর একটি কথা বলতে চাই, কৃষি-বিপনন অবস্থা আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছে? কৃষি বিপননের উন্নতি আজকে একান্ত প্রয়োজন। কিন্তু এক্ষেত্রে বামফ্রন্ট সরকার সক্ষম হচ্ছেন না। এখানে মাটির উর্বরতা বাড়ানোর কথা বলেছেন। শোধনাগার বাড়ানোর কথা বলেছেন। কিন্তু আমার প্রশ্ন কোথায় আছে এই ব্যবস্থা? এই ব্যবস্থা পশ্চিম দিনাজপুরে কোথায় আছে মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দেবেন কি? তিনি বলেন এই জায়গায় গবেষণাগার আছে, সেখানে মাটি নিয়ে গেলে তারা মাটি শোধন করে বলে দেবে যে এই এই জিনিষ ব্যবহার করুন, এই রাসায়নিক দ্রব্য ব্যবহার করুন তাহলে উৎপাদন বাড়বে। কোথায় আছে? এটা ভেগ্ কথা। আর একটি জিনিষ বলছি, কৃষি পেনসান নিয়ে দলবাজি করছেন। আজকে পশ্চিমবাংলায় বৃদ্ধ কৃষকদের

কৃষি-পেনসান দেওয়ার কথা বলেছেন। কিন্তু পশ্চিমবাংলায় এর অস্তিত্ব নেই। আমি তাই এর বিরোধিতা করছি। আজকে ব্যয়-বরাদ্দ যেভাবে উত্থাপিত হয়েছে তার বিরোধিতা করে আমার বক্তব্য পেশ করছি।

**শ্রীবঙ্কিম বিহারী মাইতি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন, আমি তাকে সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলছি। কি করে কৃষি উৎপাদন বাড়ানো যায়, কৃষকদের সহায়তা কি করে করা যায় এবং কৃষকেরা যা চায় সেইদিকে আমাদের অগ্রগতি আরও বেশী বাড়ানো দরকার। আমি অন্যান্য জেলার রিপোর্ট জানি না, আমি মেদিনীপুর জেলার কথা বলছি বিশেষ করে তমলুক, মেদিনীপুরের পূর্ব এলাকা যে ভাগ করা হয়েছে সে ব্যাপারে আমি বলবো। আমি কৃষিমন্ত্রীকে আবেদন জানাবো, ওখানে কৃষি-বিভাগের যে সমস্ত কর্মীরা আছেন তারা চাষের কোন সহায়তা করছেন বলে আমার মনে হচ্ছে না। আমি যে সমালোচনা করছি এটা ঠিক না। আপনি চাষের যে সমস্ত ব্যবস্থা রেখেছেন, ক্ষুদ্র সেচ, জল-নিকাশী, বীজবণ্টন, সার প্রয়োগ এবং সার পাওয়ার যে ব্যবস্থা রেখেছেন—আমি যতদূর জানি—এ ব্যাপারে ব্লক থেকে আরম্ভ করে বলা যেতে পারে জেলা স্তর পর্যন্ত কেউই কোন কাজ করছেন না। আমি আনন্দিত যে আমার জেলার লোক কৃষি ডায়েরেক্টর। কিন্তু ওখানে গিয়েও আমি ব্যর্থ হয়েছি। আপনি নারকেল চাষ, কলা চাষ ইত্যাদির ক্ষেত্রে বলেছেন যে গুরুত্ব দেওয়া হয়েছে। আমি ডায়েরেক্টরকে নিয়ে কৃষি বিশেষজ্ঞ যে সমস্ত অফিসার আছেন তাদের নিয়ে প্রকল্প রচনা করার কথা বলেছিলাম। তারা বলেছেন, হ্যাঁ করবেন। মহকুমার যিনি কৃষি কর্তা আছেন তার কাছেও গেছি, জেলা কৃষি কর্তা যিনি আছেন তাঁর কাছেও গেছি। আপনি যে কৃষি ক্ষেত্রে উৎপাদনের কথা বলেছেন, আমরাও চাই কৃষি উৎপাদন বাড়ুক এবং আরও বাড়বে। সেক্ষেত্রে কৃষকদের সহায়তা করার জন্য আপনার দেখা দরকার আছে বলে আমি মনে করি। আমি জানি, মহিষাদলে ২ নম্বর এ. ই. ও কোন গ্রামে যাচেছন না। আমি তাকে সরিয়ে দেবার কথা বলেছি কিন্তু তিনি এখনও আছেন।

-35—6-45 p. m.]

নন্দীগ্রাম ৩ নম্বর ব্লকের এ. ই. ও., তিনি দেবতুল্য মানুষ ছিলেন। তাঁকে রাখার কথা বলেছিলাম, কিন্তু সেখানে আমি হেরে গেছি, তাঁকে অন্য জায়গায় সরিয়ে দেওয়া হয়েছে। এই যদি অবস্থা হয়, এইভাবে যদি কৃষি বিভাগের কর্মকর্তারা পিছনে ছড়ি মারেন তাহলে উৎপাদন বাড়তে পারে না, কিছু করা সম্ভব নয়।

আজকে যখন আমন চাষের সময় চাষীরা সার পাচ্ছে না, তখন আমাদের কাছে এফ. সি. আইয়ের ওখান থেকে বললেন যে ওখানে ধর্মঘট চলছে, কাজেই সার দেবো কি করে? যার জন্য আমি ডাইরেকটার সাহেবের কাছে গিয়েছিলাম এবং এখানে এই বিধানসভায় বলেছিলাম যে ধর্মঘট বন্ধ করে আজকে চাষের জন্য সার দেওয়ার দরকার আছে, কিন্তু ব্যর্থ হয়েছি, সার দিতে পারিনি। যদি সার দেওয়া যেত তাহলে আজকে যে পরিমাণ ধান হয়েছে তার চেয়ে ডবল ধান হোতো বলে আমার ধারণা। যেভাবে ধান উৎপাদন হয়েছে, এই যে কৃষি উৎপাদনে ব্যাঘাত সৃষ্টি করছে সেখানে আমি গিয়ে ঐ কর্মকর্তাদের বলেছি, ডাইরেকটার সাহেবকে বলেছি, কিন্তু তাঁরা যদি কোনরকম গুরুত্ব না দেন তাহলে কি হবে? সেজন্য মন্ত্রী মহাশয়, আমি আপনাকে বলব যে এটাকে একটু দেখার দরকার আছে।

আজকে ক্ষুদ্র সেচ প্রকল্পের কথা বলা হচ্ছে, জল সংরক্ষণের কথা বলা হচ্ছে, সেটা আমাদের আগে ছিল না। এখন সেখানে আজকে আমরা গুরুত্ব দিতে চাইছি। এই যে আজকে বোরো ধান হচ্ছে, সেখানে জল পাচ্ছে না, সেই জল কিভাবে আসবে? সেই জলের জন্য আমরা বলছিলাম যে আমাদের রূপনারায়ণে যদি আজকে ডি.ভি.সি'র জল দেওয়া হয়, গত বছর যে পরিমাণ চাষ হয়েছিল সেই তুলনায় এবারে বেশী হবে। গত বছরের তুলনায় এবারে ১০ গুণ বেশী চাষ হয়েছে কিন্তু জলাভাবের জন্য বেশী চাষ করেও কিছু করতে পারা যাচ্ছে না। সেক্ষেত্রে, আমি মনে করি আজকে আপনার বিভাগীয় কর্মীদের উপর চাপ সৃষ্টি করা দরকার। আর একজন ক্ষুদ্র সেচের কথা বলছিলেন আমাদের বি.ডি.ও. অফিসে একজন এ.ই.ও একজন ডি.এ.ও এবং সাব-এ্যাসিসটেন্ট ইঞ্জিনীয়ার আছেন, [illegible] দাস তাঁর নাম, তিনি কোন কাজ করেন না, উপরন্তু কাজে ব্যাঘাত সৃষ্টি করেন। আমি তাঁকে বদলি করার কথা বলেছিলাম, তিনি চুপি চুপি হাইকোর্ট করেছেন। আমি যখন তাঁকে বদলি করার কথা বলেছিলাম—৩ দিনের মধ্যে বদলি করলে তিনি আর হাইকোর্ট করার সুযোগ পেতেন না। অভিযোগ এত বেশী যে তদন্ত করতে গেলেন এবং সেই তদন্ত করতে গিয়ে তাঁকে হাইকোর্ট করার সুযোগ দিলেন। সেখানে তিনি তাঁর সার্টিফিকেট দেখাতে পারেননি অথচ তিনি একজন সাব এ্যাসিসটেন্ট ইঞ্জিনীয়ারের পোস্টে বসে আছেন। এর ফলে ক্ষুদ্র সেচের কোন পরিকল্পনা ওখানে হচ্ছে না, এখনও হয় না। তাই আজকে মন্ত্রী মহাশয়কে বলছি এইগুলি একটু দেখা দরকার। ক্ষুদ্র সেচ বিভাগের যিনি মন্ত্রী সেই কানাই ভৌমিক মহাশয়কে আমি আবার বলছি যে এইগুলি করার দরকার আছে। সর্বশেষে আমি চাষীদের পেনসনের কথা বলব। কৃষকদের পেনসন নিশ্চয়ই হওয়া দরকার। কিন্তু আপনি এতে যে ব্যয়বরাদ্দ রেখেছেন তাতে প্রতি

গ্রাম পঞ্চায়েতে যদি একজন, দুজন, তিনজন পায় তাহলে সেখানে ক্ষোভের সঞ্চার হবে। কাজেই সেখানে এটা প্রকল্প হিসাবে আরও ভাল করার দরকার আছে এবং সেজন্য আমি মনে করি যে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের সঙ্গে কথাবার্তা বলে আজকে এই বিভাগে কৃষকদের মুখে হাসি ফোটাবার জন্য তাদের পেনসন করার দরকার আছে। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয়ের ব্যয়বরাদ্দকে পূর্ণ সমর্থন জানিয়ে এবং আমি যে কটি কথা বললাম সেগুলি সম্বন্ধে একটু বিবেচনা করার জন্য অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকমলকান্তি গুহ :**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই মাননীয় সদস্য শ্রীকাশীনাথ মিশ্র মহাশয়কে আমার আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। তিনি একটি মৌলিক প্রশ্ন তুলেছেন, যেটি এই সভার সদস্যদের জানা দরকার এবং পশ্চিমবঙ্গের মানুষেরও বোঝা প্রয়োজন। তিনি প্রশ্ন করেছেন যে জমির মালিক শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী, জলের মালিক ননীবাবু এবং কানাইবাবু, তাহলে কৃষিমন্ত্রীর প্রয়োজনটা কি ? এই মৌলিক প্রশ্নের উত্তর দেবার সুযোগ আমি পেয়েছি সেজন্য আমি তাঁকে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। আমার প্রয়োজন হচ্ছে গবেষণাকে একটু জোরদার করা, এবং সেখান থেকে উন্নত জাতের বীজ, ফসল আবিষ্কার করে সেখানে সম্প্রসারণের মাধ্যমে আমাদের যে এক্সটেনশন অফিসার আছেন তাঁদের মাধ্যমে কৃষকের কাছে পৌঁছে দেওয়া। সাথে সাথে শুধু উন্নত জাতের ফসল বা বীজের আবিষ্কার নয়, গবেষণা নয়, জমিগুলিকে সংরক্ষণ করা এবং আবহাওয়া অনুযায়ী আঞ্চলিক ভিত্তিতে কি ফসল বা শস্য আবাদ করলে উৎপাদন বাড়তে পারে, কৃষকের পক্ষে লাভজনক হতে পারে সেটারও বৈজ্ঞানিক তথ্য কৃষকদের কাছে পৌঁছে দেওয়াই আমার দপ্তরের কাজ।

আমি মনে করি, শুধু জল থাকলেই হবে না, শুধু জমি থাকলেই হবে না। আজ যদি বৈজ্ঞানিক তথ্য অর্থাৎ এগ্রিকালচার সায়ান্সকে কৃষকদের কাছে পৌঁছাতে না পারি তাহলে কৃষক তথা কৃষির উন্নতি হতে পারে না। যে কথা আমি বলছিলাম, রাজ্যে লোকসংখ্যা বেড়েই যাচ্ছে। ফলে এঁদের উন্নয়নের কাজের জন্য জমিরও সংকোচন ঘটছে। হাসপাতাল বাড়ছে, স্কুল-কলেজ বাড়ছে, রাস্তা বাড়ছে—ফলে চাষের জমি সঙ্কুচিত হয়ে যাচ্ছে। সে ক্ষেত্রে যেটুকু চাষের জমি থাকবে, সেটা পুরোপুরি সদ্‌ব্যবহার করা—এটাই হচ্ছে কৃষি দপ্তরের কাজ। সারের কথা বিরোধী সদস্যরা বারবার তুলে ধরেছেন। ঠিক কথা, সারের দামের উপর আরও বেশী দাম দিয়ে কৃষকদের সার কিনতে হচ্ছে। এর মূলে যেমন অসাধু ব্যবসায়ীরা আছেন, তেমনি

সারের ডিলাররাও আছেন। কিন্তু আজকে তাঁরা অসহায়, হেল্পলেস্। তাঁদের অসহায়তার দিকটাও বিবেচনা করতে হবে এবং সেটা বিবেচনা করে কংগ্রেসী সদস্যরা এর সমাধান করবার জন্য আমাদের সাথে হাত মিলাবেন কিনা এবং আর্জিটা যথাস্থানে পেঁছে দেবেন কিনা সেটাই প্রশ্ন থেকে যায়। আজকে আমরা দেখছি, সার এসে পেঁছোচ্ছে ডকে। তিন চার দিন ধরে ডকে ট্রাক নিয়ে গিয়ে দাঁড়িয়ে আছেন ডিলার এবং সেখানে যদি ঠিকমত পয়সা না দেওয়া যায় —বাড়তি পয়সা— তাহলে চার নম্বর ট্রাককে ৪০০ নম্বরে দাঁড়াতে হয়। এর ফলে তাঁকে ট্রাক-ভাড়া তিন চার গুণ বেশী গুণতে হয়। এর উপর আবার সারের ব্যাগ ওজন করে দেওয়া হয় না। আমরা দাবী করছি সারের ব্যাগগুলি ওজন করে দেওয়া হোক। যেখানে একটি ব্যাগে ৫০ কেজি সার থাকবার কথা, সেখানে ৩০।৪০ কেজির বেশী থাকে না। এফ. সি. আইকে এ ব্যাপারে ডেকে বলে দেওয়া দরকার। ব্যাঙ্ক থেকে টাকা লোন নে ডিলার দাম দিলেন। কিন্তু ডি. ও বেরোতে ১৫।১৬ দিন চলে যায়। তারপর ডি. ও নিয়ে ডিলার যখন সেন্টারে যান, সেখানে গিয়েও ৫।৬ দিন হয়রানি পোহাতে হয়। সেখানে বস্তা ওজন করে দেওয়া হয় না। একথা দুর্গাপুরে যেমন খাটে, একথা ডকের ব্যাপারেও তেমনি খাটে, আবার এফ সি. আই'র গোডাউন যেগুলি আছে সেখানেও খাটে। ডিলাররা হচ্ছেন মধ্যবিত্ত শ্রেণীর লোক। তাঁরা ব্যাঙ্কের কাছ থেকে ঋণ নিয়ে এইভাবে ক্ষতিগ্রস্ত হন। আজকে আমি পরিষ্কার বলতে চাই – এইভাবে চললে সারের ডিলাররা তাঁদের ব্যবসা তুলে দিতে বাধ্য হবেন। আজকে তাঁদের এই যে ক্ষতি হচ্ছে, ৫।৬ দিন ট্রাক নিয়ে দাঁড়িয়ে থাকতে হচ্ছে—তা সে দুর্গাপুরই হোক, ডকই হোক বা এফ. সি. আই-এর গোডাউনই হোক—বাড়তি পয়সা দিতে হচ্ছে বা তাঁদের ওজনে কম দেওয়া হচ্ছে— এই অবস্থায় যদি সারের ব্যবসায়ীরা ব্যবসাকে লাভজনক অবস্থায় দাঁড় করাতে যায় তাহলে কৃষকদের উপর চাপ সৃষ্টি করতে হয়। সব সময় যে লাভের স্বার্থেই তাঁরা এটা করেন তা নয় সেটা বুঝতে পারছেন। আপনারা দিল্লীকে বলুন—সমস্যা যা আছে তা সমাধান করা হোক! শ্রীতরুণ দত্ত যখন আমার দপ্তরের সেক্রেটারী ছিলেন তখন এই নিয়ে অনেক আলোচনা হয়েছে।

[ 6-45—6-55 P. M. ]

আজকের তরুন দত্ত পোর্টের চেয়ারম্যান হয়েছেন, তিনি আজকে হেল্পলেস, তাঁর করার কিছু নেই। এমন সব প্রতিক্রিয়াশীল লোকেরা এমন এক চক্র তৈরী করে রেখেছে যে সেখানে কিছু করা যাবে না। এফ. সি. আই. গোডাউনে এবং ডকে এমন অবস্থায় সৃষ্টি হয়েছে যে সেখানে কিছু করা যাবে না। এই জিনিষগুলি

তো বুঝতে হবে। আপনারা বলেছেন এতো যে সার ব্যবহার হচ্ছে উৎপাদন বাড়ছে না কেন ? এই সব সার কোথায় যায় ? একচক্ষু হরিণ সব দিক দেখতে পায় না। আপনারা শুধু কম উৎপাদন দেখছেন। কিন্তু আপনারা জানেন না, আজকে পশ্চিমবাংলায় সমস্ত রকম শস্যের উৎপাদন কিভাবে বেড়ে গিয়েছে। আজকে তৈল বীজের উৎপাদন বেড়ে গিয়েছে। আগে যেখানে ২ লক্ষ হেক্টর হতো এখন সেখানে ৪ লক্ষ হেক্টর চাষ হচ্ছে। আজকে ভেজিটেবিলের চাষ বেড়ে গেছে, নানারকম শাক-সব্জির চাষ বেড়ে গেছে। আলুর চাষ বেড়ে গেছে। এই কথা না বললে আপনারা বুঝতে পারবেন না। এইসব চাষ সব থেকে বেশী বেড়ে গেছে। এইগুলি চাষ করতে সার লাগে কি লাগে না সেটা একটু খবর নিয়ে দেখবেন। সারের প্রয়োগ বাড়ছে। সারের প্রয়োগ বাড়ছে বলেই ১৯৮২-৮৩ সালে এতো খরা হওয়া সত্ত্বেও আমরা ৫৬ লক্ষ টন উৎপাদন করতে পেরেছি। আবার আপনারা বলেছেন আমাদের কৃতিত্ব নিয়ে। আমরা একবারও বলি না যে এটা আমাদের কৃতিত্ব। আপনারা বলছেন, বৃষ্টি ঠিকমত হয়েছে। এই কথাটা সবটা ঠিক নয়। জুলাই মাস পর্যন্ত বৃষ্টি ঠিক মতো হয়নি। আমাদের যে কৃষি প্রযুক্তিবিদরা আছেন এবং এক্সটেনসান অফিসাররা রয়েছেন, তাঁরা গ্রামে গিয়ে কিভাবে বীজতলা সৃষ্টি করতে হয় এবং কোন সময় বীজ পাততে হয় সেটা হাতে-নাতে দেখিয়ে দিয়ে এসেছেন। জুলাই-এর শেষ দিকে বৃষ্টি হলেও কাজ ঠিকমতো হয়েছে। আমাদের কোন কৃতিত্ব নেই—এই কথা খালি আপনারা বলেন। আমাদের অর্থমন্ত্রী সেই দিন তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন এবং আপনারাও যে কথা বলেছেন যে সুষম বৃষ্টিপাতের জন্য এই সাফল্য সম্ভব হয়েছে। আপনারা শুধু বৃষ্টিপাতের কথা উল্লেখ করেছেন। বাকি কথাটা উল্লেখ করার সৎসাহস আপনাদের নেই। সাথে সাথে অর্থমন্ত্রী এই কথাও বলেছেন যে "সুষম বৃষ্টিপাতের প্রসংগ মনে রেখেও এটা বলা চলে, এই সাফল্য সম্ভব হয়েছে পশ্চিমবংগের কৃষিজীবীদের যুক্ত উদ্যোগ ও পরিশ্রমে। তাঁরা অবশ্য সরকারের বিভিন্ন খাত থেকে ঋণ ও প্রয়োজনীয় উৎপাদনের ব্যবস্থা তথা বৃহৎ ও ক্ষুদ্র সেচের প্রসার থেকে প্রভূত উপকৃত হয়েছেন। সংগে সংগে পঞ্চায়েতের ভূমিকারও উল্লেখ করতে হয়। এই উৎপাদন বৃদ্ধি বিগত কয়েক বছর ধরে রাজ্য জুড়ে ব্যাপক ভূমি সংস্কারেরও শুভ ফল"। আমি শুধু আপনাদের কাছে একটা আবেদন রাখবো এবং অর্থমন্ত্রীর কাছেও আবেদন রাখবো। মহাভারত হাজার হাজার শ্লোক নিয়ে রচনা হয়েছে। সেই রকম রামায়ণও হাজার হাজার শ্লোক নিয়ে রচনা হয়েছে। কিন্তু মহাভারতে নিশাদ পরিবারের কথা যদি না থাকতো, রামায়ণে কাটবেরালীর কথা যদি না থাকতো, তাহলে রামায়ণ, মহাভারত অসম্পূর্ণ থেকে যেতো। রামায়ণ এবং

মহাভারতে যেমন কাঠবেরালীর কথা এবং নিশাদ পরিবারের কথা স্মরণ করিয়ে দেয় সেইরকম আমাদের এই কৃষি-বিজ্ঞানী এবং প্রযুক্তিবিদদের কথা স্মরণ করিয়ে দেয়। কম হলেও আপনারা এদের কথা একটু স্মরণ রাখবেন, এটাই আমার আবেদন। মাননীয় কাশীবাবু যে কাট মোসান এনেছেন সেটা দেখে মনে হলো কাট মোসান আনতে হয় বলেই তিনি এনেছেন। বাঁকুড়ায় আলু হয়নি বলে তিনি কাট মোসান এনেছেন। আসুন, আপনাকে বাঁকুড়ায় আলু চাষের একটা হিসাব দিই। ১৯৭৯-৮০ সালে সাড়ে পাঁচ হেক্টর আলু চাষ হয়েছিল। ১৯৮০-৮১ সালে হয়েছিল ছয় হাজার আটশো হেক্টর, ১৯৮১-৮২ সালে হয়েছিল ৫৩৬৭ হেক্টর, ১৯৮২-৮৩ সালে হয়েছিল ৪০৫২ হেক্টর এবং ১৯৮৩-৮৪ সালে হয়েছে ৮৪৩৭ হেক্টর।

কাশীবাবু বলেছেন, পশ্চিমবঙ্গের কৃষি বিভাগের যে সমস্ত ফার্ম আছে, সেখানে লোকসান হচ্ছে। সেজন্য তিনি কাট মোশান এনেছেন। সরকার লোকসান ঠেকাতে ব্যর্থ হয়েছেন বলে বলেছেন। আমি মনে করি, কৃষি দপ্তর ব্যর্থ হয়নি বা তার ফার্ম ব্যর্থ হয়নি। সেখানে ডেমোনেস্ট্রেশান হচ্ছে, উন্নত জাতের বীজ তৈরী হচ্ছে। আশপাশের গ্রামে কৃষকদের তা দেখানো হচ্ছে। তাদের বলা হচ্ছে কখন কি ফসল আবাদ করতে হয়, কখন বীজ লাগাতে হয় এবং কিভাবে তা লাগাতে হয়। এগুলো দেখাতে হয় বলেই আপাতদৃষ্টিতে দেখছি লোকসান হচ্ছে। আমাদের দেখতে হবে কেন এই লোকসান? আপনারা যাদের এতদিন পর্যন্ত ক্রীতদাস করে রেখেছিলেন, আমরা চাই তাদের মানুষ করে তুলতে, তাদের আর্থিক দিক থেকে মুক্তি দিতে। আমাদেরই প্রচেষ্টায় তাদের মজুরী বৃদ্ধি হয়েছে। তারা সরকারের কাছ থেকে নানা রকম ইকুইপমেণ্ট পাচ্ছে, সেজন্য টাকা খরচ হচ্ছে। এই জন্যই লোকসান বাড়ছে। কি কারণে লোকসান বাড়ছে, সেদিকে লক্ষ্য না করে কাশীবাবু এখানে কাট মোশান হাজির করেছেন। তিনি বলেছেন, বাঁকুড়া, বীরভূম, মেদিনীপুর জেলাগুলোতে ক্ষুদ্র সেচের প্রয়োজনীয় ব্যবস্থা নেই। সেজন্য তিনি কাট মোশান এনেছেন। বাঁকুড়াতে ডিপ টিউবওয়েল হয়েছে ৮২টি ও রিভার লিফট হয়েছে ১৭২টি। পুরুলিয়াতে ডিপ টিউবওয়েল হয় না, ওখানে রিভার লিফট হয়েছে ৬৮টি। বীরভূমে ৫১টি ডিপ-টিউবওয়েল ও আর. এল. আই. হয়েছে ১০৯টি। মেদিনীপুরে ডিপ টিউবওয়েল হয়েছে ২৯০ ও আর. এল. আই. হয়েছে ৩৪৮টি। বর্ধমানে ডিপ টিউবওয়েল হয়েছে ৩৬২ ও আর. এল. আই. হয়েছে ৩৬৮টি। এর পরেও আপনি বলছেন ওখানে ক্ষুদ্র সেচের ব্যবস্থা নেই এবং সেজন্যই কাট মোশান এনেছেন। আপনারা বলেছেন, ওখানে বোরো চাষের জন্য জল পাওয়া যায় না, জল পাওয়ার কোন ব্যবস্থা ওখানে নেই। কি করে হবে? আপনারা এখানে এসে কান্নাকাটি করবেন, বন্ধু সাজবার চেষ্টা করবেন।

বন্ধু সাজার চেষ্টা করে চাষীদের তথা গোটা পশ্চিমবঙ্গের যাতে সর্বনাশ হয়, তার চেষ্টা করছেন। বাঁকুড়ার চাষীদের উদ্দেশ্যে আমরা সরকারের পক্ষ থেকে বলেছিলাম, 'তোমরা বুঝে চাষ করো,—বোরো চাষের জন্য ৫ হাজার একরের বেশী জমিতে ডি. ভি. সি. থেকে জল পাওয়া যাবে না।' এ ব্যাপারে আমাদের একটা মিটিংও হয়েছে, সেখানে বিনয়বাবু, ননীবাবু উপস্থিত ছিলেন। আমরা সেখানে হিসাব করে দেখেছিলাম ৫ হাজার একরের বেশী জমির জন্য বোরো ধানের চাষে জল পাওয়া যাবে না। চাষীরা সেখানে ৩০ হাজার একর জমিতে বোরো চাষ করেছেন। আপনারা তাদের একবারও বোঝাবার চেষ্টা করেন নি। এখানে এসে আমাদের উদ্দেশ্যে জ্ঞান দিচ্ছেন, বুদ্ধিমান সাজার চেষ্টা করছেন। আপনাদের উচিত ছিল কৃষকদের বোঝান। গোটা পশ্চিমবঙ্গে যেখানে যতটুকু জল আমরা দিতে পারব, তা আগে থেকেই লিফলেট ছাপিয়ে বিলি করেছি। পঞ্চায়েতগুলিতে মিটিং করে এবারে বোরো চাষের জন্য ডি. ভি. সি., ময়ূরাক্ষী ও কংসাবতী থেকে কত পরিমাণ জল পাওয়া যাবে তা বলে দেওয়া হয়েছিল। ময়ূরাক্ষী ও কংসাবতী থেকে বেশী জল পাওয়া যাবে না তাও বলে দেওয়া হয়েছিল।

১০ লক্ষ একর জমিতে যেখানে বোরো চাষ করার কথা ছিল, সেখানে হয়েছে ১৫ লক্ষ একর জমি। জল তাহলে আসবে কোথা থেকে? আপনারা আবার বলেছেন—কমলবাবু তো আবার জনস্বাস্থ্য দপ্তরের মন্ত্রী, তাঁর দপ্তরের ড্রিংকিং ওয়াটার সোর্স থেকে তো কৃষকদের ইরিগেশানের জন্য জল দিতে পারেন? আমরা দেখছি সর্বত্র পানীয় জলের অভাব, পানীয় জল শেষ হয়ে যাচ্ছে—যেখানে ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েলের ব্যবস্থা আছে— এই অবস্থায় সেখানে ইরিগেশানের জন্য জল দিতে যাওয়া মানে গোটা পশ্চিমবঙ্গকে লাঠে উঠিয়ে দিয়ে শকুনে নাচ নাচানো। আর আপনারা সেটা দেখবার জন্যই তো উদ্‌গ্রীব হয়ে আছেন। আপনারা আবার বলেছেন, কৃষিঋণ যেখানে মকুব করা হয়েছে, সেখানে কেন আবার তা আদায় করা হচ্ছে? কেন তা আদায় করা হবে? আমরা তো সবার ক্ষেত্রে কৃষিঋণ মকুবের কথা বলিনি। আমরা বলেছি, অসেচ এলাকায় ১৮ বিঘা এবং সেচ এলাকায় যাদের ১৫ বিঘার নীচে জমি আছে, তাদের মধ্যে যাঁরা ১৯৮০ সাল পর্যন্ত ঋণ নিয়েছেন, তাঁদের ঋণ মকুব করা হবে। কিন্তু তার পরবর্তী সময়ে যাঁদের অসেচ এলেকায় ১৮ বিঘা ও সেচ এলেকায় ১৫ বিঘার উপরে বা নীচে জমি আছে, তাঁদের ঋণ-এর টাকা আদায় দিতে হবে।

[ 6-55—7-05 p. m. ]

কাজেই সেই ঋণ আমরা আদায়ের চেষ্টা করছি। কোয়াপারেটিভ থেকে ধনীরা ঋণ নিয়ে যে সিনেমা হল করেছে, হাস্কিং মেসিন করেছে, মদের দোকান করেছে, তাদের কাছ থেকে আদায় করার চেষ্টা করছি। সুতরাং এটা অন্যায় বলে আমরা মনে করছি না। একদিকে বলছেন, কৃষি পেনসান আরও দাও, অন্যদিকে বলছেন, আনপ্রোডাকটিভ খাতে এই সব খরচ হচ্ছে। প্লানিং কমিশন, প্রণববাবু কেটে দিলেন যে এটা নন-প্লানিং-এ ঢোকাও। কৃষি পেনসান দিলে তাদের জীবনে উৎসাহ আসে, উৎপাদন বাড়ে। এই সব জিনিষগুলি আপনারা বুঝতে পারেন না। বর্গা অপারেশান হলে বর্গাদারদের জীবনে নিরাপত্তা আসে। টাটা বিড়লাদের কাছে যাদের টিকি বাঁধা আছে তারা এসব বুঝতে পারে না। মানসবাবু বললেন গ্রামে ধানের ডিস্ট্রেস সেল হচ্ছে। অথচ আমাদের লোকেরা হাটে গিয়ে ধান কিনতে পারছে না, বস্তা নিয়ে ফিরে আসছে। আজকে কৃষককে ডিস্ট্রেস সেলে ধান বিক্রি করতে হয় না। শিশির অধিকারী মহাশয়ের কৃষি সম্বন্ধে জ্ঞান আছে কিনা জানি না। উনি বললেন বিশ্ব ব্যাঙ্কের টাকায় কৃষি অফিসারদের বেতন বাড়ছে। আমি যেন একটা প্যারালাল সরকার করেছি যে আমি ইচ্ছা মত বেতন বাড়িয়ে যাবো, পে-কমিশনের সুপারিশ অনুসারে কিছু কিছু বেতন বেড়েছে এবং সেটা বিশ্ব ব্যাঙ্কের টাকায় নয়। বিশ্ব ব্যাঙ্কের টাকা কোথায় খরচ হবে, কিভাবে হবে সেটা আমার কাছে এলে আমি তা বুঝিয়ে দেব। আমি একটা কথা বলে শেষ করবো সেটা হচ্ছে যে এখনও কৃষি উৎপাদন বাড়াবার কিছু কিছু জায়গা আছে এবং সেদিকে যদি আমরা সকলে মিলে নজর দিই তাহলে ইকোপ্লানিং কমিশন থেকে যাতে টাকার ছাঁটাই না হয়, সেদিকে আমাদের সকলের চাপ দিতে হবে। তিস্তা প্রকল্প থেকে যদি উত্তরবংগের ৫টা জেলায় জল পাওয়া যায় এবং লেফ্‌ট ক্যানেল যাতে আমরা শুরু করতে পারি তার জন্য কেন্দ্রের সহায়তা দরকার। টোটাল তিস্তা প্রকল্প রূপায়িত করতে গেলে ৫০০ কোটি টাকা দরকার। কৃষি দপ্তর থেকে হিসাব নিয়ে দেখেছি যে শুধু জলপাইগুড়ি, কুচবিহার থেকে এর ফলে বাড়তি ফসল হবে ১৫০ কোটি টাকার; দিনাজপুর, মালদহ, দার্জিলিং জেলা বাদই দিলাম। টোটাল তিস্তা প্রকল্পের জন্য যে ৫০০ কোটি টাকা খরচ হবে এবং জলপাইগুড়ি, মালদহ ১৫০ কোটি টাকার যে ফসল হবে তাতে ৩।৪ বছরের মধ্যে টাকা উঠে আসবে এবং বহু শ্রম দিবস সৃষ্টি হবে। আপনারা ওয়াক আউট করুন, রেলিং টপকে ভেতরে আসুন, আমাদের সরাতে পারবেন না এবং আপনাদের এখানে আসা সুদূর পরাহত। বরং যদি পারেন,

নীতিবোধ যদি থাকে তাহলে পশ্চিম বাংলার উপকারের জন্য আমাদের সংগে হাত মেলান।

আপনারাও আমাদের সঙ্গে সুর মিলিয়ে দিল্লীকে বলুন পশ্চিমবাংলার উন্নতির জন্য টাকা দাও, ঠিকমত বরাদ্দ কর। আপনারা এখানে বসে দাম বাড়ছে, দাম বাড়ছে, বলে চীৎকার করছেন, কিন্তু অন্য জায়গার অবস্থাটা একবার শুনুন। আমি গতকাল নাগপুর থেকে ফিরেছি—ওখানে অল ইণ্ডিয়া এগ্রিকালচারাল ফেয়ার হচ্ছে। সেখানে দেখলাম আলু সাড়ে তিন টাকা প্রতি কে জি বিক্রি হচ্ছে এবং ফসলের অবস্থা অত্যন্ত শোচনীয়। মহারাষ্ট্রে যে সুগার মিল আছে সেটা সারা ভারতবর্ষের থার্টিথ্রি পারসেন্ট কভার করে হয়েছে সেখানে চিনির দাম এত বেশী যে, সাধারণ মানুষ চিনি দিয়ে চা খেতে পারে না। এই যেখানে অবস্থা সেখানে আপনারা চীৎকার করছেন' সব গেল, সব গেল—এখানে কোন আইন শৃঙ্খলা নেই এবং সব সময় চেষ্টা করছেন কি করে গভর্ণরকে দিয়ে এই সরকার ভাঙ্গা যায়। কাজেই বলছি, এসব পরিত্যাগ করে আমাদের সাথে সহযোগিতা করার জন্য এগিয়ে আসুন, আপনাদের যদি আন্তরিকতা থাকে তাহলে এই সংকটে দাঁড়িয়ে আপনারাও পরিস্কারভাবে বলুন বামফ্রণ্ট সরকার প্ল্যানিং কমিশনের কাছে যে বক্তব্য রেখেছে সেই ৭৫০ কোটি টাকা মঞ্জুর করতে হবে। আমাদের সঙ্গে আপনারাও যদি এই দাবী রাখেন, তাহলে দেবের মানুষ বুঝবে পশ্চিমবাংলার প্রতি আপনাদের দরদ আছে। ডাঃ জয়নাল আবেদিন বললেন, স্বাধীনতা আন্দোলনের সময় এঁরা কোথায় ছিলেন? তাঁর একথা শুনে শিশিরবাবু হাত নাড়ছিলেন। আমি বলছি আমি শিশিরবাবু কোনদিন স্বাধীনতার জন্য আন্দোলন করেননি এবং শুধু তিনিই নন, এখন যাঁরা ওপাশে বসে আছেন তাঁরা ওই স্বাধীনতা আন্দোলনের সময় কেউ কিছু করেছেন কিনা আমি জানি না। আমি আপনাদের বলি, স্বাধীনতার পর পশ্চিমবাংলার প্রতি আপনাদের যদি প্রীতি থাকে, দরদ থাকে তাহলে আমাদের সঙ্গে এগিয়ে আসুন। পশ্চিমবাংলাকে সংকটের হাত থেকে বাঁচাতে হলে সকলের সহযোগিতা প্রয়োজন। আপনারা যেভাবে শুধু শুধু চীৎকার করে চলেছেন এতে কিছু লাভ হবে না। আমরা উৎপাদন বাড়াতে চাই, যুবক এবং শ্রমিকদের কাজ করার সুযোগ দিতে চাই, পশ্চিমবাংলাকে গড়ে তুলতে চাই। আপনারাও যদি এটা চান, পশ্চিমবাংলাকে যদি ভাল বাসেন তাহলে ওই ইন্দিরা গান্ধী এবং রাজীব গান্ধী আপনাদের চোখে যে ঠুলি পরিয়ে দিয়েছে সেই ঠুলি খুলে ফেলে মুক্ত চোখে পশ্চিমবাংলাকে দেখুন এবং শিক্ষায়, কৃষিতে, সংস্কৃতিতে এই পশ্চিমবাংলাকে গড়িয়ে তুলুন। আপনাদের সমস্ত কাটমোসন নাকচ করার প্রস্তাব রেখে আমার বক্তব্য সমর্থন করুন এই অনুরোধ জানিয়ে এখানেই বক্তব্য শেষ করছি। জয়হিন্দ্।

The motions that the amount of demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Shri Kamal Kanti Guha that a sum of Rs. 81,23,84,000 be granted for expenditure under Demand No. 52 Major Heads : "305—Agriculture, 505—Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings) and 705—Loans for Agriculture (Excluding Public Undertakings)", (This is inclusive of a total sum of Rs. 13,54,00,000 already voted on account was then put and agreed to.

[ 7-05—7-15 p. m. ]

**39th Report of the Business Advisory committee**

**Mr Speaker** : I beg to present the Thirtynineth Report of the Business Advisory Committee. The Committee met in my Chamber to-day and recommended the following revised programme :—

Thursday, 29-3-84 (i) The West Bengal Shops and Establishments (Amendment) Bill, 1984 (Introduction, Consideration and Passing)

(ii) The West Bengal Shops and Establishments (Second Amendment) Bill, 1984 (Introduction, Consideration and Passing)— hour.

(iii) The Registration (West Bengal Amendment) Bill, 1984 (Introduction, Consideration and Passing —½ hours.

(iv) The Calcutta University (Amendment) Bill, 1984, as reported by the Select Committee (Consideration and Passing)— 4 hours.

(v) (a) The West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1984 (Introduction).

(b) Discussion on Statutory Resolution—Notice given by Shri Kashinath Mishra.

(c) The West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1984 (Consideration and Passing)—1 hour.

Friday, 30-3-84 - (i) Demond No. 31 [276 - Secretariat Social and Community Services]

(ii) Demand No. 34 [277 - Education (Excluding Sports and Youth Welfare), 278 - Art and Culture and 677—Loans for Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare)]

(iii) Demand No. 35 (27) Scientific Services and Research) - 4 hours.

Monday, 2-4-84 Demand No. 21 [255—Police] - 4 hours.

Tuesday, 3-4-84 ..(i) Demand No. 22 [256 Jails]—2 hours.

(ii) Demand No. 46 [288 - Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes)]—1 hour.

(iii) Demand No. 7 [229 - Land Revenue and 504—Capital Outlay on Other General Economic Services]—4 hours.

Wednesday, 4-4-84 (i) Demand No. [illegible] [332 - Multipurpose River Projects, 333 - Irrigation, Navigation, Drainage and Flood Control Projects, 532 - Capital Outlay on Multipurpose River Projects and 533—Capital Outlay on Irrigation, Navigation, Drainage and Flood Control Projects] 3 hours.

(ii) Demand No. 53 [306—Minor Irrigation, 307—Soil and Water Conservation, 308 - Area Development, 506 Capital Outlay on Minor Irrigation, Soil Conservation and Area Development and 706 - Loans for minor Irrigation, Soil Conservation and Area Development] - 1 hour.

Thursday, 5-4-84 - Business remaining from the 26th March, 1984, namely—

(i) Demand No. 18 [252 - Secretariat-General Services]

(ii) Demand No. 19 [253—District Administration]

(iii) Demand No. 3 [213 - Council of Ministers] – 4 hours.

Friday, 6-4-1984—(i) Demand No. 25 [259 - Public works, 277—Education (Sports) (Buildings), 277—Education (Excluding Sports and Youth Welfare) (Buildings), 278—Art and Culture (Buildings), 280—Medical (Buildings), 282—Public Health, Sanitation and Water supply (Excluding Prevention of Air and Water Pollution and Sewerage and Water supply), 283—Housing (Buildings), 287—Labour and Employment (Buildings), 288—Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes) (Buildings), 295 - Other Social and Community Services (Zoological and Public Gardens) (Buildings), 305—Agriculture (Buildings), 309—Food (Buildings), 310—Animal Husbandary (Buildings), 311—Dairy Development (Buildings), 320 Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings), 459—Capital Outlay on Public Works, 477—Capital Outlay on Education, Art and Culture (Sports) (Buildings), 477—Capital Outlay on Education, Art and Culture (Youth Welfare) (Buildings), 477 Capital Outlay on Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare) (Buildings), 480—Capital Outlay on Medical (Buildings), 481 Capital Outlay on Family Welfare (Buildings), 482—Capital Outlay on Public Health, Sanitation and Water Supply (Buildings), 483—Capital Outlay on Housing (Buildings), 485 Capital Outlay on Information and Publicity (Buildings), 495—Capital Outlay on Other Social and Community Services (Buildings), 509—Capital Outlay on Food (Buildings), 510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings), 511—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings)

(Buildings), 514—Capital Outlay on Community Development (Panchayat) (Buildings), 520—Capital Outlay on Industrial Research and Development (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings) and 521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings).

(ii) Demand No. 70 (337—Roads and Bridges, 537—Capital Outlay on Roads and Bridges and 737—Loans for Roads and Bridges).

(iii) Demand No. 39 (283—Housing, 483—Capital Outlay on Housing and 683—Loans for Housing)—4 hours.

N.B.—(A) There will be no questions for Oral Answers and Mention Cases on Thursday, the 29th March and Tuesday, the 3rd April, 1984.

(B) The House will sit at 12 noon on Thursday, the 29th March and Tuesday, the 3rd April, 1984.

**শ্রীপতিতপাবন পাঠক** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্যউপদেষ্টা কমিটির ৩৯তম প্রতিবেদনে যা সুপারিশ করা হয়েছে, সেটা গ্রহণের জন্য সভায় পেশ করছি।

**মিঃ স্পীকার** ঃ—আশা করি সকল সদস্যের মতামত আছে।

( সদস্যগণ সমস্বরে ঃ—হ্যাঁ )

**মিঃ স্পীকার** ঃ—অতএব এটা গৃহীত হোল।

( ওয়েষ্ট বেঙ্গল এ্যাপ্রোপ্রিয়েশন বিল—১৯৮৪)

**The West Bengal Appropriation Bill, 1984**

**Dr. Ashoke Mitra** :—Sir, I beg to introduce the West Bengal Appropriation Bill, 1984.

(Secretary then read the title of the Bill)

**Dr. Ashoke Mitra** :—Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1984, be taken into consideration.

A-69

আমার কোন বক্তৃতা দেবার অভিপ্রায় নেই। অতিরিক্ত ব্যয় মঞ্জুরী সম্পর্কে গতকাল বিশদভাবে আলোচনা হয়ে গেছে এবং সেই ব্যয় মঞ্জুরীর প্রস্তাব গৃহীতও হয়েছে। তবে একটা পদ্ধতির দরকার আছে, সেটা হচ্ছে এই যে পশ্চিমবাংলার কোষাগার থেকে এই টাকা খরচ করবার জন্য আলাদা একটা অনুমতি প্রয়োজন। আমি সেই অনুমতি চাইছি।

**শ্রীকাশীনাথ মিশ্র**ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থ মন্ত্রী মহাশয়, আজকে যে ওয়েস্ট বেঙ্গল এ্যাপ্রোপ্রিয়েসন বিল, ১৯৮৪ যেটা এখানে এনেছেন তাতে ৬,৯৩,৫৫,৯৩,৪৩৬ টাকা পশ্চিমবাংলার কোষাগার থেকে খরচ করবার জন্য অনুমতি চাওয়া হয়েছে। এই প্রস্তাব গতকাল গৃহীত হয়েছে। তবে সংবিধানের দিক থেকে যাতে যথাযোগ্যভাবে এই টাকা ব্যয় করতে পারেন, তার জন্য একটা অনুমতির প্রয়োজন আছে। এটা ১৯৮৪-৮৫ সালের ব্যাপার। নীতিগত দিক থেকে এবং সাংবিধানিক দিক থেকে, প্রশাসনিক দিক থেকে, এটা যথাযোগ্যভাবে ব্যয় করার জন্য অনুমতি চাওয়া হয়েছে। যা হোক মন্ত্রী মহাশয় তো সব দিক থেকে শক্তিশালী, সবদিক থেকে ক্ষমতাবান, এবং সেই ক্ষমতার প্রয়োগ-নীতি তিনি সংগতভাবে এবং অন্যান্যভাবে করে থাকেন। এবং সেই অনুযায়ী তিনি করবেন। অতএব আজকে তিনি যে এই বিল নিয়ে এসেছেন, তাতে অন্য কথা না বলে আমি আশা করবো, সার্বিক কল্যাণের দিকে লক্ষ্য রেখে এই টাকা ব্যয় করবেন। আমরা নিশ্চয় কেউ বলি না, যে পশ্চিমবাংলা একটা মরুভূমিতে পরিণত হোক এবং সেখানে শকুন চরুক।

এবং আমরাই শুধু কখনও ইন্দিরা গান্ধী, রাজীব গান্ধীর ঠুলি চোখে পরি না, সেই ঠুলি পরলে আজকে উভয়কেই পরতে হবে। কারণ আপনারাও সেখানে ঐ ঠুলি মাঝে মাঝে পরেন। সুতরাং আমরাই শুধু এক দোষে দুষ্ট নয়, যে যে রাজনীতিতে বিশ্বাস করেন, সেই রাজনীতির ঠুলি তারা ব্যবহার করে থাকেন। অতএব সেটা প্রশ্ন নয়। প্রশ্নটা হচ্ছে, যে টাকা বরাদ্দ হচ্ছে, সেটা যাতে ঠিকমত ব্যয় হয় পশ্চিমবাংলার মানুষের স্বার্থে এবং বস্তুতঃ কল্যাণ মুখী হয় সেটাই দেখতে হবে এবং নিশ্চয়ই কৃষির জন্য টাকা বেশী করে বরাদ্দ করতে বলবো, ক্ষুদ্র [illegible] ব্যয় করতে হবে বেশী করে, স্বাস্থ্য, শিক্ষা, প্রভৃতি খাতে বেশী করে ব্যয় করুন, এই বিষয়ে আমার কোন দ্বিমত নেই। পশ্চিমবাংলার প্রাপ্য টাকা, কেন্দ্রীয় সরকার যদি কোন জায়গায় আপনাদের দিতে অসম্মতি প্রকাশ করেন, যদি কোন জায়গায় পশ্চিমবাংলার ন্যায্য প্রাপ্য দিতে দ্বিধা করেন, নিশ্চয়ই সেখানে বলার যোগ্যতা আছে, যে ভাবে বলছেন বলবেন। কিন্তু সেখানে যদি কোনও রকমভাবে তারতম্য

ঘটে, ব্যতিক্রম ঘটে, সেখানে যদি কোনও রকমভাবে, অন্যায়ভাবে, উদ্দেশ্য প্রনোদিতভাবে বলা হয়, তাহলে সেখানে আমরা নিশ্চয়ই বিরোধিতা করবো। সেই পরিপ্রেক্ষিতে আমি এর বিরোধিতা করছি।

The motion of Dr. Ashok Mitra that the West Bengal Appropriation Bill, 1984, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3, Schedule and Preamble**

The question that Clauses 1 to 3, Schedule & Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Ashoke Mitra :** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1984, as settled in the Assembly, be passed.

The motion of Dr. Asho Mitra that the West Bengal Appropriation Bill, 1984, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Standards of Weights and Measures (Enforcement) (Amendment) Bill 1984**

**Shri Nirmal Kumar Bose :** Sir, I beg to introduce the West Bengal Standards of Weights and Measures (Enforcement) (Amendment) Bill, 1984.

(Secretary then read the title of the Bill)

**Shri Nirmal Kumar Bose :** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1984, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সংশোধনী বিলটা খুবই সামান্য। আমি আশা করি, এই বিধানসভার সব সদস্যই এটা অনুগ্রহ করে বিবেচনা করবেন। ওয়েট্স অ্যান্ড মেজার্স, এই ব্যাপারে যে সব লাইসেন্স, ভেরিফিকেশন্স, মার্কিং, স্ট্যাম্পিং, এই সবের জন্য ফি রয়েছে, সেটা আমাদের পশ্চিমবঙ্গ বিধানসভায় ৫৯ সালে পাশ

করা আইনে ফি এর একটা উর্ধ সীমা ধার্য করা হয়েছিল ২৫০ টাকা। তারপর থেকে বিভিন্ন রাজ্যে এই ফী বেড়েছে। কেন্দ্রীয় সরকার এই ফী বাড়াবার জন্য বারে-বারে আমাদের বলেছেন। অতি সম্প্রতি চিঠি লিখে বিভিন্ন ক্ষেত্রে তারা কিভাবে বাড়াবে সেটা বলেছেন। তারা একটা মডেল বিল তৈরী করে সমস্ত রাজ্যের কাছে পাঠিয়েছেন। তাতে একটা উর্ধ সীমা ধার্য করে পাঠিয়েছেন পাঁচ হাজার টাকা।

[ 7-15—7-26 p m. ]

**শ্রীনির্মল কুমার বোস:** এখন এই ওয়েটস্ এ্যাণ্ড মেজার্স আমাদের সংবিধানের যুগ্ম তালিকার অন্তর্ভুক্ত। কেন্দ্রীয় সরকারের পরামর্শ মত করতে হয় এবং কোন ফিজ ধার্য্য করতে গেলে তাদের সম্মতি নিয়ে করতে হয়। ১৯৫৯ সালের পর এতদিন আমরা কোন ফিজ বাড়াইনি। এর উর্দ্ধ সীমা কি হতে পারে? আমরা সেটা ৫ হাজার টাকা বলেছি। তবে ৫ হাজার টাকা আমরা এখনই করছি না। এটা একটা পানিসেবল্ ক্লজ রইল, দরকার হলে আমাদের বাড়াতে হবে এবং এটা কেন্দ্রীয় সরকারের সম্মতি ছাড়া করতে পারবো না। এই কারণে আমরা ২৫০ টাকা বাড়িয়ে ৫ হাজার করেছি। আশা করি, এই ব্যাপারে সকলে একমত হবেন।

**শ্রীকাশীনাথ মিশ্র:** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion there on by the 20th April, 1984. মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় তার বক্তব্যের মধ্যে পরিষ্কার বলেছেন এটা যুগ্ম তালিকার অন্তর্ভুক্ত। এখানে আমরা দেখছি State Government may charge such fees for the grant of licence under section II for manufacture, repair of sale of weights and measures and certain instrument. এখানে প্রস্তাব করা হয়েছে ২৫০ টাকা সেটা ছিল সেটা বাড়িয়ে ৫ হাজার টাকা করা হচ্ছে এবং ৫ হাজার টাকার মধ্যেই সীমাবদ্ধ করছেন। মেনলি এই পারপাজেই বিলটি নিয়ে এসেছেন। মূল আইনের মধ্যে ডিনোটস এ্যাণ্ড আদার্স বক্তব্য আছে এবং সেখানে কত থেকে কত টাকা হবে ইত্যাদি, পরিষ্কার ভাবে বলা আছে। আপনার বক্তব্যের মধ্যে আপনি কেন্দ্রীয় সরকারের মডেল বিল-এর কথা উল্লেখ করেছেন। আমার বক্তব্য হচ্ছে এটা যখন যুগ্ম তালিকাতেই আছে, তখন এত তাড়াহুড়ো করে করবার দরকার কি ছিল? কেন না কেন্দ্রীয় সরকার অনেক ক্ষেত্রেই আপনাদের বারে বারে তাগাদা দিচ্ছে সেগুলি আপনারা অনুপ্রানিত হয়ে করবার

চেষ্টা করেছেন কি? সেখানে কিন্তু রাজ্য সরকার কোন মাথা ঘামাননি। আপনাদের নানা প্রয়োগ করতে বলেছিল, আপনারা প্রয়োগ করেছেন কি? পশ্চিমবাংলায় নাসা প্রয়োগ করা হয়নি। কেন্দ্রীয় সরকারের অন্যান্য আইন আপনারা যেভাবে উপেক্ষা করেছেন এই ক্ষেত্রেও আপনারা সেই রকম উপেক্ষা করতে পারতেন এবং সেই পরিপ্রেক্ষিতেই আমি জনমত নেবার জন্য সারকুলেসান মোসান দিয়েছি। এই ব্যাপারে অন্ততঃ দেশের মানুষকে আর একটু সুযোগ দেওয়া উচিত বলে আমি মনে করি। কেন না এটা শিল্প-কারখানার সঙ্গে যুক্ত, এই ওয়েটস এ্যান্ড মেজার্স। আপনি দেখবেন অনেক বেকার যুবক সরকারের কাছ থেকে লাইসেন্স নিয়ে কারখানা করছে। তাদের উপর এই চার্জটা বর্তাবে। আপনি সেখানে ৫ হাজার টাকা পর্যন্ত চার্জের কথা বলেছেন, কিন্তু মিনিমামটা বলেন নি। আমি মন্ত্রী মহাশয়কে সেদিকে লক্ষ্য রাখতে অনুরোধ করছি। ৫ হাজার টাকা হচ্ছে বলে সব ক্ষেত্রেই যেন এই ৫ হাজার টাকা ধার্য্য করা না হয়। নানাভাবে আপনাদের এখন আর্থিক সঙ্কট চলছে। সেই সঙ্কটের প্রাক্‌কালে আপনারা এই আইনটা চালু করে মনে করছেন এখান থেকে প্রভূত অর্থ সংগৃহীত হবে। সেই পরিপ্রেক্ষিতে আপনি যদি মনে করে থাকেন, একে পূর্ণ-ভাবে প্রয়োগ করবেন, তাহলে কিন্তু অনেক অসুবিধা হবে। আপনার হাতে যখন ক্ষমতা রয়েছে তখন ম্যাকসিমামটার অপব্যবহার যাতে না হয় সেদিকে আপনার বিশেষ দৃষ্টি রাখা দরকার। সেটা বিবেচনা করার জন্যই আমি সার্কুলেশান মোশান দিয়েছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীনির্মল কুমার বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই মাননীয় সদস্য শ্রীকাশীনাথ মিশ্র মহাশয়কে ধন্যবাদ দেব কারণ বিধানসভায় এরকম ঘটনা কমই ঘটে যে কেন্দ্রীয় সরকারের পরামর্শ মত আমরা কাজ করতে চাইছি এবং সেখানে কংগ্রেস দলভুক্ত একজন সদস্য বলছেন, 'খবরদার, কেন্দ্রীয় সরকারের পরামর্শ নেবেন না।' এই ব্যাপারটি নথীভুক্ত হয়ে থাকলো, তাঁকে ধন্যবাদ দেওয়ার এরকম সুন্দর ব্যাপার বড় একটা ঘটে না। এটা কাগজে বেরুলে ওঁদের দলের নেত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীর প্রতিক্রিয়া কি হয় সেটা আমরা জানার অপেক্ষায় থাকলাম। স্যার, আমরা যে সংশোধনটা এনেছি সেটা কেবলমাত্র কেন্দ্রীয় সরকারেরই পরামর্শ মতন নয়, রাজ্যসরকারের অর্থা-গমের পথ আমরা খুঁজে বেড়াচ্ছি সেইজন্য এটা এনেছি। অবশ্য সেখানে সাধারণ মানুষের উপর চাপ সৃষ্টি না করে কিভাবে অর্থ সংগ্রহ করা যায় সেটা আমরা দেখছি। আমরা দেখছি, এখান থেকে কিছু অর্থ সংগ্রহ হতে পারে সেইজন্য এটা

এনেছি। ১৯৫৯ সালের পর এই ফি বাবদ কোন বৃদ্ধি হয়নি অথচ শিল্প-বাণিজ্যের কিছু প্রসার হয়েছে কাজেই আমরা এইসব ক্ষেত্রের কথা চিন্তা করেছি। কাশীবাবু বলেছেন, এটা ঠিকমত চিন্তা করে প্রয়োগ করার বিষয়টা দেখবেন। যে আইনে ফি ধার্য করা আছে যে ভাবে হোক ঠিকমত এটা প্রয়োগ করা হচ্ছে না বলে যে অর্থ আদায় করা সম্ভব সেটা আমরা করে উঠতে পারছি না। আমি এই প্রসংগে মাননীয় সদস্যদের এই প্রতিশ্রুতি দিচ্ছি যে, ঠিকভাবে যাতে এটা প্রয়োগ করা হয়, কেউ যাতে আইনকে ফাঁকি না দেন, সেটা আমরা দেখবো। আমরা জানি, আইনকে ফাঁকি দিলে শুধু অর্থাগাম কম হয় তাই নয় এর ফলে সাধারণ মানুষও ক্ষতিগ্রস্ত হন। ওয়েটস এ্যান্ড মেজার্স-এ যদি নানান রকমের গোলমাল থাকে তাহলে সাধারণ মানুষরা ক্ষতিগ্রস্ত হন। কাজেই এটা আমরা দেখবো। তাছাড়া এখানে সমতা বা ইউনিফরমিটির একটা প্রশ্নও আছে। পাশের একটি রাজ্য বাড়িয়ে দিলেন আর আমরা বাড়ালাম না, এই যদি অবস্থা হয় তাহলে সেখানে ভারসাম্যের একটা অভাব ঘটে। আমরা এটা ঠিক করতে চাই। আমি আবার বলছি, ৫ হাজার টাকাটা উর্দ্ধসীমা করলেও ৫ হাজার টাকাটাই যে করতে হবে এমন কোন কথা নেই। সেখানে আমরা নিশ্চয় ব্যবসা-বাণিজ্যের দিকটাও দেখবো এবং তা দেখে যা করলে ভালো হয় তা করবো। এটা আমরা একা করতে পারবো না—পরিষ্কারভাবে বলা আছে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করে এবং অন্য রাজ্যে কি ক্রিয়া, প্রতিক্রিয়া হয় তা দেখে করা যাবে। কাজেই এতে অসুবিধার সৃষ্টি হবে না।

The motion that the Bill be circulated for eliciting public opinion there on was then put and lost.

The motion of Shri Nirmal Kumar Bose that the West Bengal Standards of Weights and Measures ( Enforcement ) ( Amendment ) Bill, 1984, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1, 2 and preamble**

The question that clauses 1, 2 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Nirmal Kumar Bose** :—Sir, I beg to move that the West Bengal Standard of Weights and Measures (Enforcement) (Amendment) Bill, 1984, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to

## ADJOURNMENT

The House was then adjourned at 7. 26 P. m. till 12 Noon on Thursday, the 29th March, 1984 at the Assembly House, Calcutta-1.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative chamber of the Assembly House, Calcutta, on Thursday the 29th March, 1984 at 12 p. m.

**PRESENT**

Mr. Speaker ( Shri Hashim Abdul Halim ) in the Chair, 18 Ministers, 19 Ministers of State and 182 Members.

[ 12-00—12-10 p. m. ]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To day I have received five notices of adjournment motion on the subject of alleged mysterious death of Md. Idris in police custody on 28.3.84 arrested in connection with the murder of D.C. of Police, Port Division and his Security Guard.

The first one is from Shri Abdul Mannan and Shri Somen Mitra. The second one is from Dr. Ambika Banerjee. The third one is from Deoki Nandan Poddar. The fourth one is from Shri Sk. Imazuddin and the last one is from Shri Kashinath Mishra.

The matter relates to-day administration. Moreover, the Members may raise the matter through Calling Attention, the Members may raise the matter though Calling Attention, Mention, Question etc. The Members will also get opportunity to raise the matter when the police Grant will be discussed in the House.

I, therefore, withhold my consent to these motions. One Member of the party may, however, read out the text of the motion as ammended.

[Noise]

(Several Members rose to speak)

**শ্রীসুব্রত মুখার্জী** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্যার আপনি এই ব্যাপারটির প্রতি গুরুত্ব দিন। পুলিশ লক-আপে ইদ্রিস মিয়াকে মারা হয়েছে। (গোলমাল) কিছুদিন আগেও শম্ভু মুখাজীকে সমস্ত তথ্য লুপ্ত করবার জন্য পুলিশ ওপর থেকে ফেলে দিয়েছে বলে আমাদের সংবাদ আছে। ( গোলমাল ) ইদ্রিসকেও খুন করা হয়েছে ঠিক একই কারণে। ( গোলমাল ) রাঘব বোয়ালরা ধরা পড়তো। গয়ার যে বাড়ী থেকে ইদ্রিসকে ধরা হয়েছে, বামফ্রন্টের এক নেতার সঙ্গে সেই বাড়ীর মালিক জড়িত আছেন। ( গোলমাল ) স্যার, এইভাবে হাউস চলতে পারে না। ( গোলমাল ) মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় রয়েছেন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে নির্দেশ দিন ইদ্রিসের খুন হওয়ার ব্যাপারে কিছু বলুক। এ ব্যাপারে জুডিসিয়াল এনকোয়ারী করুন।

( গোলমাল )

**মিঃ স্পীকার** ঃ—বসুন। এখানে কলিং-এ্যটেনসান আছে। তখন বলা যাবে। এ্যডজোরনমেন্ট মোসান শেষ হলে, কলিং এ্যটেনসান টেক-আপ করবো। তখন I will ask the Chief Minister to make a statement to day, if possible, or give a date.

**শ্রীসুব্রত মুখার্জী** ঃ—আজকেই বলতে হবে।

**মিঃ স্পীকার** ঃ—আজকে কি করে হবে।

**Shri Ambika Banerjee** : This Assembly do now adjourn business to discuss a definite matter of urgent public importa and of recent occurrence, namely :

The failure of the Calcutta Police to protect the life accused person, who was remanded in Police Custody by the Judge of Alipore Court. Md. Idris a prominent worker of a Left Front

Constituent Party was brutally murdered by the Police at Lalbazar on 28th March, 1984. Md. Idris was killed due to merciless beatings by the Calcutta Police, while he was in remand custody of the Police.

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr Speaker :** I have received 3 notices of Calling Attention, nemely :

1. Cases of assault of workers of many collieries at Raniganj Coal Field Area—Shri Bamapada Mukherjee.

2. Reported death of many persons from mini-bus accident at Kurseong, Darjeeling on 27.3.84—Shri Santasri Chattopadhyay. এটা কালকে এ্যালাউ করে দিয়েছি। আবার দেওয়া হয়েছে।

3. Death of accused Idrish Mia in Police Custody at Lalbazar on 28.3.84 - Dr. Manash Bhunia, Shri Satya Pada Bhatttacharyya, Shri Habibur Rahaman, Shri Sk. Imajuddin, Shri Ashok Ghosh, Shri Dipendra Barman, Shri Kashinath Misra, Shri Somendra Nath Mitra, Shri Abdul Mannan, Shri Subrata Mukherjee and Shri Sachin Sen.

I have selected the notice of Dr. Manas Bhunia, Shri Satya Pada Bhattacharyya, Shri Habibur Rahaman, Shri Sk. Imajuddin, Shri Ashok Ghosh, Shri Dipendra Barman, Shri Kashinath Mishra, Shri Somendra Nath Mitra, Shri Abdul Mannan, Shri Subrata Mukherjee and Shri Sachin Sen on the subject of death of accused Idris Mia in Police Custody at Lalbazar on 28.3.84.

The Minister in-Charge will please make a statement to-day, if possible, or give a shortest possible date.

**শ্রীজ্যোতি বসু :** স্পীকার মহাশয়, আপনি আমাকে যেটা পড়ে শোনালেন কলিং এ্যাটেনসন, সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ একটা বিষয়। কারণ একটা লোককে খোঁজা হচ্ছে বহুদিন ধরে ঐ গার্ডেনরীচ হাঙ্গামার পর। গয়াতে খবর পেয়ে সেখানে গিয়ে পুলিশ তাকে

গতকাল লালবাজারে সে মারা যায়, তারপরে যখন হাসপাতালে যায়—আমি শুধু একটুখানি হাসপাতালের রিপোর্ট সেটাতে দেখেছি— হি ওয়াজ বাই দেন ডেথ, ব্রট ডেথ এই রকম একটা ভাষা আছে, সেটা লিখেছে। আজ আমি পরে সব পুলিশদের ডেকেছিলাম যারা এর সঙ্গে জড়িত। তারপর পোষ্ট মর্টেমে দেওয়া হয়েছে। এখনতো পোষ্ট মর্টেমের রিপোর্ট না পেলে কিছু বলতে পারি না। তবে যিনি টপ ডাক্তার এই ব্যাপারের সব করেন, ডাঃ জে. বি. মুখার্জী, তাঁকে বলা হয়েছে যে তিনি নিজে এটা করবেন, এবং যেহেতু এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ, এটা আজকালের মধ্যে করে আমাকে রিপোর্টটা দিতে পারবেন কিনা ? এই হচ্ছে এক নম্বর। দু নম্বর হচ্ছে, স্পীকার মহাশয়, আপনি জানেন যে ম্যাজেষ্ট্রিয়াল এনকোয়ারী আগে করোনার এনকোয়ারী হোতো—এখন ম্যাজেষ্ট্রিয়েল এনকোয়ারী হয়, ম্যাজেষ্ট্রিয়েল এনকোয়ারীর তো খোলা কোর্ট, সেখানে এই সমস্ত হবে, আমাদের এটা জানতে হবে। বামপন্থী, দক্ষিণপন্থী, এসব বলে কোন লাভ নেই। অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় এই জন্য যে প্রথম থেকে আমি এই নামটি শুনেছিলাম এবং খবর ছিল কোথায় লুকিয়ে আছে বা চলে গেছে পশ্চিমবাংলা ছেড়ে। যাই হোক, কোনক্রমে তাকে ধরে আনা হোল। তার কাছে অনেক কিছু আমরা জানতে পারতাম, বামপন্থী, দক্ষিণপন্থী, কি মার্কসপন্থী তা জানতে পারতাম, অনেক কিছুই জানতে পারতাম। কাজেই এখনি একটা সিদ্ধান্তে এসে যাওয়া ঠিক নয়। আমাদের বামফ্রন্ট সরকারের পুলিশই তো ধরে এনেছে, কংগ্রেসের পুলিশ তো ধরে নি। এখন সুব্রতবাবু যেটা বলেছেন এটা হতেই পারে, যে কারো পছন্দ হচ্ছে না, কারণ ওর কাছ থেকে কি বেরোবে না বেরোবে, - এটা হতে পারে, সব সময় হয়, এসব জিনিষ কোথায় না হয় ? কিন্তু একটু ধৈর্য্য ধরতে হবে, যতক্ষণ রিপোর্ট না পাওয়া যাচ্ছে ততক্ষণ আমি এর বেশী কিছু বলতে পারি না। আমি তাদের বলেছি যে আগামী ২ তারিখে আমার পুলিশ বাজেট আছে—তাঁরা ইচ্ছা করলে করতে পারবেন, ২/৩ দিনের মধ্যে—আমি বলেছি পুরো রিপোর্ট যাতে আমি অন্ততঃ পুলিশ বাজেটের দিন বলতে পারি।

[ 12-10—12-20 p. m. ]

যদি পারি কালকে বলে দেবো। কিন্তু যদি না পারি তাহলে কি করবো ? বলুনতো, আমি কি করতে পারি ? আবার খবর পাঠাতে পারি। আমি জানি আজকে এটা আসবে। আমাকে দু'একজন ফোন করেছেন, আমাদের পক্ষের যাঁরা, বলেছেন এটা তো সাংঘাতিক ব্যাপার। অনেক কিছু হয়ত সে রিভিল করতো,

সেজন্য মারলো কিনা কে জানে ? আমি কিছুই বলতে পারবো না যতক্ষণ না রিপোর্ট পাচ্ছি ম্যাজিষ্ট্রিয়াল এনকয়ারীর।

**শ্রীসুব্রত মুখার্জী :** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী যা বললেন তাতে আমরা আংশিকভাবে খুশী। উনি বলেছেন, ব্যবস্থা নেবেন এবং সে কারণে পোষ্ট মর্টেম করাচ্ছেন—এইজন্য স্বাগত জানাচ্ছি। আমাদের কাছে সংবাদ ছিল, গত রাত্রেই পুলিশের একটি অংশ জোর করেছিলেন ডাক্তার দিয়ে যাতে পোষ্ট মর্টেম করে রিপোর্ট দেয়। সেই ব্যাপারে তিনি হস্তক্ষেপ করেছেন, সেইজন্য আমি আনন্দিত। অপর দিকে পোষ্ট মর্টেম হবার আগে আপনি যদি 'যুগান্তর'-এর ছবি দেখেন যে লোকটাকে আলিপুর কোর্টে নিয়ে যাওয়া হচ্ছিল, তার যা ফিগার, মার্ডার হবার পর দেখলে সাধারণভাবে এটুকু বোঝা যায়, লক আপেই মৃত্যুটা হয়েছে। এটুকু প্রমাণিত। লক আপে মৃত্যুকে কেন্দ্র করে কেরলের করুণাকরণ মিনিষ্ট্রির পদত্যাগ দাবী করেছিলেন সি. পি. এম এবং সি. পি. এম-এর সেই দাবীকে কেন্দ্র করে দি দেন চিফ মিনিষ্টার পদত্যাগ করেছিলেন। তাই আমি লক আপে মৃত্যুকে কেন্দ্র করে সি. পি. এম-এর দাবীর পুনরাবৃত্তি করছি যে এটাও লক আপে মৃত্যু হয়েছে—সে বিষয়ে কোন সন্দেহ নেই। এই ব্যাপারে পোষ্ট মর্টেম করার দরকার হবে না। লক আপে মৃত্যুকে কেন্দ্র করে কেরলে সি. পি. এম যদি সরকারের পদত্যাগের দাবী করতে পারে, তাহলে আজকে আমাকে বলে দিন যে সেই দাবী আমরাও এখানে করতে পারি কিনা? দিস্ ইজ, মাই কোয়েশ্চেন। নাম্বার ২, মুখ্যমন্ত্রী মহাশয়কে ক্যাটাগরিক্যালি অনুরোধ করেছিলাম অতীতে অনেক ব্যাপারে, ছোট ছোট ব্যাপারে—সেক্ষেত্রে তিনি জুডিশিয়াল এনকয়ারী করেছেন। আজকে আমাদের অনেক সন্দেহ আছে। কিন্তু অনেক মানুষ অনেক গুরুত্বপূর্ণ পদে আছেন বলে তাঁর নাম ব্যবহার আইনসঙ্গতভাবে এখানে করতে পারি না। কিন্তু গয়ার ঘটনা, গয়ার পুলিশ ইদ্রিশকে গ্রেফতার করেছে। আমরা কিন্তু ইদ্রিশকে মুক্তি দেবার কথা বলছি না। আমরা চাই সমাজবিরোধী, যে ডি সিকে খুন করেছে তার কঠোর শাস্তি হোক। কিন্তু এ ব্যাপারে জুডিশিয়াল এনকয়ারী না হলে আমরা বলার সুযোগও পাচ্ছি না। মাননীয় স্পীকার মহাশয়, কি বলতে চাইছি নিশ্চয়ই বুঝতে পারছেন। সেইসব জিনিষগুলি এক্সপোজ্ড হতে পারে। এর আগে শ্রীআব্দুল মান্নান সঞ্চয়িতার ব্যাপারে মেনশন করেছিলেন। আমাদের সংবাদ, তাঁকে পুলিশ ঠেলে ফেলে দিয়েছে। এই যে বার বার কয়েকটি ঘটনা পুলিশের একটি শ্রেণী এভিডেন্স সাপ্রেস করবার জন্য ঘটিয়ে যাচ্ছে—এর বিরুদ্ধে একশন নেবার জন্য জুডিশিয়াল এনকয়ারী করতে বলছি, যার মধ্যে ডি. সি.

(পোর্ট)-এর ব্যাপারটাও আছে। আমরা সি. পি. এবং পুলিশের সততায় বিশ্বাস করি যে তাঁরা এইসব জিনিষের মীমাংসা চান। সাম্প্রদায়িক দাঙ্গার ব্যাপারে আমরা প্রকাশ্যেই হাউসে বলেছি, সরকার যেভাবে আমাদের সহযোগিতা চান, আমরা তার দাঁড়ি কমা ফুলষ্টপ্ মেপে সেই ব্যাপারে সাহায্য করবো। আমাদের সীমিত ক্ষমতায় যে সাহায্য করা সম্ভব, করবো। কিন্তু এই সাপ্রেসের ব্যাপারে যদি একজন সিটিং জাজকে দিয়ে জুডিশিয়াল এনকয়ারী না করানো হয়, তাহলে সত্য উদ্ঘাটিত হতে পারে না। আপনিই বলুন তো—এই ব্যাপারে এমন একজন মানুষ আছে যে ডি. সি. কে একবার বলেছে দুষমন। এবং আগে যে ডকুমেণ্ট দিয়েছিলাম, তাতে বলা হয়েছে যে সে জহ্লাদ্। আজকে আইনের কোটিং দিয়ে মানুষ নিরবে খুন হয়ে যাবে এটা হতে পারে না। এই ডি. সি. যখন একমাস আগে গুলি চালিয়েছিলেন, আমরা তাঁর পদত্যাগ দাবী করেছিলাম। আমরা চিফ মিনিষ্টারকে বলেছিলাম দোষীকে শাস্তি দিতে হবে। আমরা বলেছিলাম ডি. সি-কে বদলী করতে হবে। কিন্তু আমরা কোন সময় থানা আক্রমণ করিনি, আমরা কোন সময় ডি. সি.-কে আক্রমণ করিনি। ভেবে দেখুন স্যার এসব কথা। আমাদের দুজন কর্মী মার্ডার হয়ে গেছে। আমি বলছি জুডিশিয়াল এনকরারী করা হোক। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি, পিপল্ ইণ্টারেষ্টে সমস্ত জিনিষটা এক্সপোজ করবার জন্য একজন সিটিং জাজকে দিয়ে জুডিশিয়াল এনকয়ারী হোক। অতীতেও আমরা অনেক সময় এই দাবী করেছি এবং উনি তখন জুডিশিয়াল এনকয়ারী করেছেন। আজকে এতবড় একটা হিনিয়াস্ মার্ডার হয়ে গেল, হোল কাণ্ট্রি এই ব্যাপারে যখন নানা রকম বক্তব্য রাখছে এবং সংবাদও বেরোচ্ছে, তখন একটা জুডিশিয়াল এনকয়ারী হতে পারে না? ইট ইজ এ বিগ্ থিং ফর দি চিফ মিনিষ্টার। আমি আপনাকে অনুরোধ করছি—দ্বিতীয় পর্যায়ে যা করছেন তাকে আমরা স্বাগত জানাচ্ছি, কিন্তু প্রথম পর্যায়ে আমি বলছি জুডিশিয়াল এনকয়ারী করুন। বারুদের স্তুপের উপর আমরা বসে আছি। কলকাতা বারুদের স্তুপের উপর বসে আছে। পশ্চিমবঙ্গের বর্তমান অবস্থার খবর রাখেন না বামফ্রণ্ট-এর অন্তর্ভুক্ত পলেটিকাল পার্টির লোকেরা। যদি খবর রাখতেন তাহলে বুঝতেন, যে কোন সময় একটা ভয়ঙ্কর অবস্থার মধ্যে যেতে পারে। তাতে আমরা ট্রাই করতে পারি কিন্তু সুরাহা হবে না। এগেন্ আই এম রিপিটিং, আবারও বলছি সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করুন। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমরা দাবী করছি, প্রাইমা ফেসি যে জিনিষ হয়েছে ইনক্লুডিং লক আপ মার্ডার, তাতে আমরা আপনাদের কেরালার দাবীর পুনরাবৃত্তি করছি এবং অপর দিকে জুডিশিয়াল এনকয়ারীর দাবী করছি।

শ্রীজ্যোতি বসুঃ আমি জুডিশিয়াল এনকুয়ারীর কথা এখনই এ্যানাউন্স করতে পারবো না। এই সিদ্ধান্ত এখন আমরা নিতে পারিনি। এখানে ডি. সি. সম্বন্ধে যে সব বক্তব্য রাখা হচ্ছে, এই সম্বন্ধে আমারও কিছু বলার আছে। আপনারা যদি আমাকে বলতে বাধ্য করান, তাহলে আমি পুলিশ-বাজেটের সময় ডি. সি. সম্বন্ধে আপনি এবং আপনারা কে কি বলেছেন সেটা বলে দেব।

( Noise and interruptions )

**Mr Speaker :** I now call upon the Minister-in-charge of Home (Police) Department to make a statement on Thursday, the 29th March, 1984 on the subject of recovery of some powerful explosives from the store room of Bharati Bhawan at Burnpur on the 18th February, 1984.

**Shri Jyoti Basu :**

Mr. Speaker Sir,

In reply to the Calling Attention Notice of Shri Bamapada Mukherjee on the subject of seizure of explosives etc. from Bharati Bhawan of Burnpur, I rise to make the following statement :

On 17/18-02-84 night officers and men of Hirapur P.S, arrested one Sankar Biswas, S/O late Nripendra Nath Biswas from village Narsamudra, P. S. Asansol. On the basis of disclosures made by him during interrogation the police party recovered from a room in Bharati Bhawan four small polythene bags and one synthetic hand bag containing 12 live bombs, one hand grenade, one pipe gun and one bow with 10 arrows. Sankar Biswas had accompanied the police party. Items recovered were seized under a proper seizure list and a case was started.

During interrogation the accused Sankar Biswas mentioned the name of Haria, Kajal Datta of Puranahat, Bapi Guha and Kanu Guha, both of No. 10 Gate, and Jiban Nandi of Puranahat as some of his associates in illegal procurement and concealment of the fire arms and explosives.

শ্রীসুব্রত মুখার্জী ঃ—আপনি এই সম্বন্ধে যদি কিছু না বলেন তাহলে আমরা ওয়াক আউট করবো।

( এই সময় কংগ্রেস (আই) দলের সমস্ত সদস্য ওয়াক আউট করলেন। )

**Shri Joyti Basu** :

On the same day Babu Lal Mahato, S/O, late Mohan Lal Mahato, the care taker of the Bharati Bhawan was also arrested in connection with the case. Shri Mahato confessed to having handed over the key of the room, where the above seized firearms and explosives were concealed, to one of the associates of Kanu Guha, under pressure from the latter. Kanu Guha was arrested in the same evening.

On 21-02-84 another accused person, viz. Haria, Kajal Dutta, S/O late Haran Chandra Dutta of Puranahat was arrested from village Hirapur with one improvised six chambered 32 revolver with 2 cartridges and, over this, Hirapur P. S. Case No. 9 dated 21-02-84 was started against him.

Further enquiries were made about Sankar Biswas in pursuance of whose statement the above noted recoveries were made, but his involvement in the murder of a Police Officer (Ref. Hirapur P. S. Case No. 4 dated 05-01-84) could not be confirmed.

Bharati Bhavan, Burnpur functions as a cultural Institution and Bangiya Sanskriti Mela was held there for seven days from 19-02-84.

The accused persons are local rowdies with known criminal background. Accused kanu Guha is also a local leader of the INTUC.

**Mr. Speaker** :—I now call upon the Minister-in-charge, Home (Police) Deptt. to make a statement on the subject of reported agitation of police personal at Lalbazar Police Headquarters on the 22nd March, 1984, attention called by Shri Subrata Mukherjee, Shri Joynta Kumar Biswas, Shri Anil Mukherjee, Shri Saral Deb and Shri Ashok Ghosh on the 23rd March, 1984.

**Shri Jyoti Basu :**

Mr. Speaker Sir,

In reply to the Calling Attention Notice of Sarbasri Subrata Mukherjee, Anil Mukherjee, Saral Deb, Ashok Ghosh and Jayanta Biswas on the incidents at Lalbazar on the 22nd March, 1984, I rise to make this statement.

At about 12-25 hrs. on the 22nd March, 1984, when 34 persons arrested in the case registered over the incidents of the 18th March in Garden Reach P. S. were being taken out of the Central Lock up at Lalbazar for putting them in a prison van for production before the Court, some personnel of the Calcutta Armed Police rushed towards the waiting prison van in a very agitated manner. They were mostly on stand-by duty. They demanded that the arrested persons whould be handed over to them. The Commissioner of Police and other senior Officers of Lalbazar immediately intervened and asked the force to disperse. After they dispersed, the prison van left for Alipore Court with the prisoners

At about 15-00 hrs., again, some personnel of the Calcutta Police gathered at the In-Gate of Lalbazar. Some others stood in groups inside the Lalbazar Compound. They wanted to see arrested persons when the latter would be taken back into the Central Lock up. There was some excitement. Two Deputy Commissioners of Police accompanied by some other Senior Officers again came down and asked them to go back to the Drill Hall. At about 15-50 hrs. the prisoners were brought back to Lalbazar and lodged in the Central Lock up. As they were being moved inside the Lock up, some members of the force came close and shouted abusive language to the prisoners. Shri Bhaskar Pal, a freelance photographer, who had gone inside was challenged and manhandled reportedly by a Home Guard. He received some injuries. First aid was immediately rendered to him. Shri Pal also stated that a roll of film from his camera was taken away. The police have been instructed to trace out the missing film and, if recovered, to return it to Shri Pal. D. C., D. D. and others expressed their apology to Shri Pal for the unpleasant incident.

An enquiry is going on to find out the assailant of Shri Pal.

The indisciplined conduct of a section of the force has been viewed with grave concern by he Government. Uncontrolled and indecent conduct by policemen by way of expression of resentment can never be tolerated. Commissioner of Police is holding a detailed enquiry into the ugly incident to ascertain the identity of the erring Policemen and to take disciplinary measures against them. This so and repent is awaited.

It is not a fact that the resignation of the Commissioner of Police was demanded or senior Police Officers were hackled I may also add that the Calcutta Police Association has condemned the incident.

[ 12-20—12-30 p. m. ]

**Mr Speaker :** Both the statements will be circulated.

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় স্পীকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী লক-আপে মেহতা হত্যায় জড়িত ইদ্রিসের খুনের ব্যাপারে যে বিবৃতি দিলেন তা শুনলাম গতকাল লক-আপে পুলিশ যে ভাবে হত্যা করেছে, তা ভয়ংকর। সরকারের কাছে আমার একটাই প্রশ্ন, একজন অপরাধী বা দোষী, সে যত অপরাধ বা দোষ করুক না কেন, তার কেন বিচার ও সেই বিচার অনুসারে শাস্তি পাবে না ? পুলিশের লক-আপে যেভাবে মহঃ ইদ্রিসকে হত্যা করা হয়েছে, তা এক অভাবনীয় ঘটনা। অতীতে এই ধরণের ঘটনা কোনদিন ঘটেছে বলে মনে হয় না। পশ্চিমবাংলার মানুষ এই ঘটনাকে লক্ষ্য করে আজ আতঙ্কগ্রস্ত। মেহেতা খুনের ঘটনার রহস্য উৎঘাটনের পথে এ এক বিরাট অন্তরায় সৃষ্টি করেছে এবং ঘটনাটি রুল আউট করা যাবে না। শুধু তাই নয়, পুলিশের যে রিপোর্ট সংবাদপত্রে বেরিয়েছে, তাতে আমরা দেখলাম যে কান্তিকা ব্যানার্জী ঐ ইনসিডেণ্টের দিন অনুপস্থিত ছিলেন। পুলিশের রিপোর্ট তাহলে কি টেবিলে বসে দেওয়া হয়েছে ? শ্রী ব্যানার্জীকে সন্ধ্যার সময় সাদা রংয়ের এ্যাম্বাসেডর গাড়ী করে ঘুরতে দেখা গেছে। আমরা জানি, চিরকালই সমাজবিরোধীদের রাজনৈতিক দলগুলি সমর্থন দিয়ে থাকে ও তাদের দলের কাজে ব্যবহার করা হয়। তারা চিরকালই রাজনৈতিক দলের আশ্রয়পুষ্ট হয়ে থাকে। শুধু তাই নয়, সমাজ-

বিরোধীদের সঙ্গে দেখা যায় হাই র‍্যাংকিং অফিসাররা যুক্ত থাকেন। আমাদের দৃঢ় ধারণা, সমস্ত ব্যাপারটির মধ্যে একটা বিরাট চক্রান্ত লুকিয়ে রয়েছে। সেজন্য আমি মুখ্যমন্ত্রীর কাছে এই ঘটনা সম্পর্কে সঠিক রহস্য উৎঘাটনের জন্য বিচার বিভাগীয় তদন্তের দাবী করছি। বিচার বিভাগীয় তদন্ত কমিটি স্থাপন করে সমস্ত ঘটনার রহস্য উৎঘাটনের ব্যবস্থা তিনি করুন।

**শ্রীজ্যোতি বসু :** যে ঘটনা ঘটে গেছে তা অত্যন্ত দুর্ভাগ্যজনক। আমি আগেই বলেছি, বিচার বিভাগীয় তদন্তের কথা এখনই বলতে পারব না। তবে আমি শুনে আনন্দিত হলাম যে, একজন মার্কসিস্ট ও লেলিনিষ্ট হয়েও ওঁর জাজের উপরে ফেথ্‌ আছে।

**শ্রীদেবপ্রসাদ সরকার :** বিভাগীয় তদন্তের ক্ষেত্রে যা হয়, তার চাইতে অন্ততঃ আপেক্ষিক দিক থেকে বিচার বিভাগীয় তদন্ত নিরপেক্ষ হবে। সেই জন্যই আমি এই দাবী করেছি।

### Presentation of Report of the Committee on Petitions, 1982-84

**Shri Anil Mukharjee :** Mr. Speaker, Sir, I beg to present the First Report of the Committee on Petitions, 1982-84, on the amendment of Indian Forest Act and other relevant Acts and enactment of new Acts for implementation of National Forest Policy.

### Presentation of Report on the unfinished work of the Committee on Public Undertakings, 1982-84

**Shri Kamal Sarkar :** Mr. Speaker, Sir, I beg to present the Report on the unfinished work of the Committee on Public Undertakings, 1982-84.

### Presentation of Report on the unfinished work of the Committee on Estimates, 1982-84

**Shri Birendra Narayan Ray :** Mr. Speaker, Sir, I beg to present the Report on the unfinished work of the Committee on Estimates, 1982-84.

**Presentation of Report on unfinished work of the Committee on Petitions, 1982-84.**

**Shri Anil Mukherjee :** Mr. Speaker, Sir, I beg to present the Report on unfinished work of the Committee on Petitions, 1982-84.

**Presentation of Report on the unfinished work of the Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes, 1982-84.**

**Shri Banomali Roy :** Mr. Speaker, Sir, I beg to present the Report on the unfinished work of the Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes, 1982-84.

GOVERNMENT BUSINESS

LEGISLATION

**The West Bengal Shops and Establishments (Amendment) Bill, 1984.**

**Shri Santi Ranjan Ghatak :** Mr. Speaker, Sir, I beg to introduce the West Bengal Shops and Establishments (Amendment) Bill, 1984.

(Secretary then read the Title of the Bill)

**Shri Santi Ranjan Ghatak :** Mr. Speaker, Sir, I beg to move that The West Bengal Shopes and Establishments (Amendment) Bill, 1984, be taken into consideration.

স্যার এই বিলটি কিছু নয়, দোকান কর্মচারীদের কাজের ঘণ্টার, টিফিন, ছুটি ইত্যাদির ব্যাপারে সংশোধন করা হয়েছে। যে সমস্ত দোকানদাররা এই সমস্ত মানবেন না তাদের সম্বন্ধে আইনগত ব্যবস্থা গ্রহণ করার কথা বলা হয়েছে।

**Mr. Speaker.** There is no other name except Shri Kashinath Misra to speak on this Bill. I do not find Shri Misra here. Are you going to speak on this Bill, Mr. Sarkar ?

**Shri Debaprasad Sarkar :** না।

**Mr. Speaker :** So, I put the question to vote.

The motion of Santi Ranjan Ghatak that The West Bengal Shops and Establishments (Amendment) Bill, 1984, be taken into consideration, was then put and agreed to.

**Shri Santi Ranjan Ghatak** : Mr. Speaker, Sir, I beg to move that The West Bengal Shops and Establishments (Amendment) Bill, 1984, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Shri Santi Ranjan Ghatak** : Mr. Speaker, Sir, I beg to introduce The West Bengal Shops and Establishments (Second Amendment) Bill, 1984.

(Secretary then read the Title of the Bill)

**Shri Santi Ranjan Ghatak** : Mr. Speaker, Sir, I beg to move that The West Bengal Shops and Establishments (Second Amendment) Bill, 1984, be taken into consideration.

**শ্রীশান্তিরঞ্জন ঘটক** ঃ স্যার, ফিস্ সম্বন্ধে এক টাকায় বেশী হবে সেটা উইথড্র করা হয়েছে। আমি আশা করি এই সংশোধনটি অনুমোদন করবেন।

**শ্রীকাশীনাথ মিশ্র** ঃ আমার কিছু বলার নেই।

[ 12-30—12-40 p. m. ]

The Motion of Shri Santi Ranjan Ghatak that the West Bengal Shops and Establishments (Second Amendment) Bill. 1984, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 & 2 and Preamble**

The question that clauses 1 & 2 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Santi Ranjan Ghatak** : Sir, I beg to move that the West Bengal Shops and Establishments (Second Amendment) Bill, 1984, as settled in the Assembly be passed.

The motion of Shri Santi Ranjan Ghatak that the West Bengal Shops and Establishments (Second Amendment) Bill, 1984 be passed.

The motion was then put and agreed to.

**The Registra tion (West Bengal Amendment) Bill, 1984.**

**Shri Syed Abul Mansur Habibullah** : Sir, I beg to introduce the Registration (West Bengal Amendment) Bill, 1984.

(Secretary then read the title of the Bill)

**Shri Syed Mansur Habibullah** : Sir, I beg to move that the Registration (West Bengal Amendment) Bill, 1984, be taken into consideration.

**শ্রীমনস্থর হাবিবুল্লাহ** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রস্তাব করছি যে আমার এই সংশোধনীটি সামান্য হলেও অত্যন্ত গুরুত্বপূর্ণ। আপনারা অনেকে জানেন যে বর্তমানে প্রপার্টির দাম অনেক বেশী বেড়ে গেছে। কিন্তু দেখা যাচ্ছে অনেক কম দামে সেগুলি রেজিষ্ট্রি করা হচ্ছে। এর ফলে সরকারের যে পাওনা তা থেকে তারা বঞ্চিত হচ্ছেন। আমার এই সংশোধনীটি সেই বঞ্চনা থেকে মুক্ত হওয়ার একটা প্রয়াসমাত্র। আমরা এই সংশোধনীতে বলেছি যে রেজিষ্ট্রিশান আইনের ৮১ ধারা সংশোধন করা হোক। এই আইনের ৮৪ ধারায় আমরা বলেছি যদি কোন সম্পত্তি রেজিষ্ট্রি অল্প মূল্যে হয়েছে বলে সরকারের বা রেজিষ্ট্রেশানে অফিসারের ধারণা হয় তাহলে সরকারের অধিকার থাকবে সেই জমি বা বাড়ি বা সম্পত্তি বিক্রির যে মূল্য সেখানে লেখা আছে সেই মূল্যে সেটা খরিদ করা। সরকারের অধিগ্রহণ করার ইচ্ছা কম কিন্তু বঞ্চনা যাতে না হয় সেইদিক থেকে এই সংশোধনী আনা হয়েছে।

**শ্রীকাশীনাথ মিশ্র** ঃ—স্যার, আইনমন্ত্রী যে সংশোধনী নিয়ে এসেছেন সে সম্বন্ধে আমি দু-একটি কথা বলতে চাই। দলিল করার নামে যে প্রহসন হয় সেটা তিনি উপলব্ধি করেছেন। অনেক কম মূল্যে দলিল তৈরী হয়, বাজারের দর হিসাবে তা করা হয় না। এটাই মানুষের একটা রীতিনীতি হয়েছে। এই ব্যাপারে যিনি কিনবেন এবং যিনি বিক্রি করবেন সেই দুজনের মধ্যে একটা বোঝাপড়া থাকে। যে টাকায় বিক্রি হয় সেই হিসাব অনুযায়ী কেউ স্ট্যাম্প কেনে না। কাজেই এটা আপনি

বন্ধ করতে পারবেন না। রেজিস্ট্রারকে আপনি ক্ষমতা দিয়েছেন যে তিনি যদি মনে করেন কম মূল্যে দলিল তৈরী হচ্ছে তাহলে তিনি সেটা আটকাতে পারেন। আমার মনে হয় সেখানে আরো বেশী করে বোঝা চাপিয়ে দেওয়া হবে। এর ফলে রেজিস্ট্রার বিভিন্নভাবে বিভিন্ন দোষে দুষ্ট হতে পারেন এবং হয়ত দেখা যাবে তার অধীনস্থ ষ্টাফেদের মধ্যে টাকা-পয়সার লেনদেন হবে। এর ফলে দেখা যাবে সরকার যেখানে আরো বেশী টাকা স্ট্যাম্পের মাধ্যমে আনতে চাইছেন সেটা হবে না।

অতএব এটা গুরুত্বপূর্ণ হলেও একে বাস্তব রূপ দিতে গেলে তারজন্য আলাদা মেসিন্যারি করা দরকার। কোন বাড়ী বিক্রি হলে তার এ্যাসেসমেণ্ট এবং ভ্যালুয়েসনের দিকটা আপনাকে ভালভাবে উপলব্ধি করতে হবে। সরকার যখন কোন বাড়ী ভাড়া নেন বা বাড়ী এ্যাকুইজিসন করেন তখন সরকারের এ্যাকুইজিসন ডিপার্টমেণ্ট থেকে তার মূল্যায়ন করা হয়। আজকে আপনার চিন্তাধারার মধ্যে রাখতে হবে কোন সম্পত্তি বিক্রয় হলে যে দলিল তৈরী হবে সেই দলিলে প্রকৃত মূল্য নির্ধারণ করা হচ্ছে কিনা। কিন্তু সেই ইঙ্গিত পাবার আগেই যদি দলিল তৈরী হয়ে যায় তাহলে সেই ক্ষতিটা পূরণ কি করে হবে সেটা আপনাকে ভাবতে হবে। আমি দেখছি এদিক থেকে আপনি এখনও অপারগ এবং যার ফলে একে বাস্তবমুখী করা অসম্ভব। একে বাস্তবমুখী করতে গিয়ে আপনার ডিপার্টমেণ্ট আরও বিভিন্ন দোষে দুষ্ট হয়ে যাবে এবং তাদের মধ্যে টাকা পয়সার লেনদেন বাড়বে। আপনি একজন বিশিষ্ট আইনজ্ঞ, কাজেই এটা নিয়ে আরও চিন্তাভাবনা করুন এই অনুরোধ আমি রাখছি।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য**ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলে আপত্তি করার কিছু নেই। আমরা জানি ডবলিউ বি. সি. এস্. পরীক্ষায় যাঁরা নীচের দিকে থাকেন তাঁরা হন সাব-রেজিস্ট্রার এবং যাঁরা উপরের দিকে থাকেন তাঁরা এ্যাডমিনিসট্রেটিভ পোস্ট পান, ডিস্ট্রিক্ট ম্যাজিসট্রেট ইত্যাদি হন। আমরা সকলেই জানি ফ্যামিলির মধ্যে যে ডিড হয় সেখানে মূল্য অনেক কমিয়ে দেখান হয় এবং তার জন্য যে টাকা দেওয়া হয় সেটা নেয় সাব-রেজিস্ট্রারের অফিসের স্টাফরা এবং ডিড রাইটাররা। যেখানে প্রি-এমসনের ভয় থাকে সেখানে দাম কম করে দেখায় না, কিন্তু যেখানে প্রিএমসনের ভয় নেই, সেখানে দাম কম করে দেখান হয়। আমি মনে করি এই ব্যাপারে আরও ভালভাবে ভিজিলেন্স রাখতে হবে। পাশাপাশি জমি কি দামে বিক্রি হচ্ছে সেটা আপনাকে দেখতে হবে নাহলে যে উদ্দেশ্যে এটা করছেন সেই উদ্দেশ্য আপনার সিদ্ধ হবে না। রেজিস্ট্রি ফি কম দেবার জন্য রেজিস্ট্রি অফিসে

টাকা পয়সা দিয়ে জমির দাম যে কম করে লেখান হয় এটা আমরা সকলেই জানি। কাজেই কিভাবে এটাকে দূর করা যায়, কম করে দাম লেখানটা বন্ধ করা যায় সেটা নিয়ে আপনাকে আরও চিন্তা-ভাবনা করা দরকার।

[ 12-40—12-50 p. m. ]

**শ্রীসৈয়দ আবুল মনসুর হাবিবুল্লা**ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের কাশীনাথবাবু এবং আমাদের ভট্টাচার্য মহাশয় যে আশঙ্কাগুলি প্রকাশ করলেন, সে বিষয়ে আমাদের সরকার অবহিত আছেন। এটা সহজেই বোঝা যায় যে আশঙ্কা আছে। সেইজন্য আপনি দেখবেন যে প্রথমত আমরা খাতাটা নিয়ে নিচ্ছি যে কোন এলাকায় এই রকম করলে আমরা ইচ্ছা করলে এই আইনটি প্রয়োগ করতে পারবো। এখনই সর্বত্র প্রয়োগ করা যাচ্ছে না। কিন্তু ক্ষমতা নেবার উদ্দেশ্য হচ্ছে বাকী যে সমস্ত ত্রুটি বা ফাঁক থেকে যাচ্ছে এবং কাশীবাবু ও ভট্টাচার্য মহাশয় যে কথা বললেন, সেগুলি পরে আমরা প্রয়োজন বোধে সংশোধন করবো। এখন ততখানি করতে পারিনি। আপনারা দেখবেন আইনে লেখা আছে যে যখনই প্রয়োজন হবে তখন সেটা সংশোধন করবো—ঐ ধারাটা আমরা করে নিয়েছি। এখন এক একটা এলাকায় এক এক রকম ভ্যালুয়েসন হবে। এবং সেই ভ্যালুয়েসন ঠিক করে এটা করতে পারলে খুব সহজ হোত। কিন্তু সমগ্র রাজ্যে সমস্ত জায়গার ভ্যালুয়েসন ঠিক করে তারপর এটাকে কার্যকরী করতে অনেক দেরী হয়ে যাবে। তাই কিছু ফাঁক কিছু অসুবিধা থাকা সত্বেও এই ধারাটা নিয়ে আসার কারণ হচ্ছে, যে আমরা অভিজ্ঞতায় বুঝতে পারবো কি করলে এই সব ফাঁক দূর করা যায়। আমাদের উদ্দেশ্যটা কিছুটা অধিগ্রহণ করা নয়, আরও সম্পত্তি নেবার উদ্দেশ্য নয়। এর উদ্দেশ্য হচ্ছে লোকে কম দাম দেখিয়ে সরকারকে যে বঞ্চিত করছে তাকে প্রতিরোধ করা। আপনারা যে বক্তব্য রেখেছেন, আমরা যখন আরও নিয়ম-কানুন করবো তখন বিবেচনা করবো যাতে ঐসব ফাঁকগুলি পূরণ করা যায়।

The motion of Shri Syed Mansur Habibullah that the Registration (West Bengal Amendment) Bill, 1984, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3 and preamble**

The question that Clauses 1 to 3 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Syed Abul Mansur Habibullah :** Sir, I beg to move that the Registration (West Bengal Amendment) Bill, 1984, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Mr Speaker :** আপনাদের অনুমতি নিয়ে আমি The West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1984 আগে ধরছি। এরপর ক্যালকাটা ইউনিভারসিটি বিলটি ধরবো। আশা করি এতে কারও আপত্তি থাকবে না।

**The West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1984**

**Shri Sambhu Charan Ghose :** Sir, with your permission I beg to introduce the West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1984 and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

(Secretary then read the title of the Bill)

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the West Bengal Legislative Assembly disapproves the West Bengal Board of Secondary Education (Amendment) Ordinance, 1984. (West Bengal Ordinance No. V of 1984).

**Shri Sambhu Charan Ghose :** Sir, I beg to move that the West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1984, be taken into consideration.

**শ্রীকাশীনাথ মিশ্র :**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী মহাশয় । ওয়েষ্ট বেঙ্গল বোর্ড অব সেকেন্ডারী এডুকেশন এ্যামেন্ডমেন্ট বিল, ১৯৮৪, যেটা এখানে উত্থাপন করেছেন, সেটাতে আমি স্ট্যাটুটারী রেজলিউশন এই কারণে দিয়েছি, তিনি অর্ডিন্যান্স আকারে এটা নিয়ে এসেছিলেন এই ফেব্রুয়ারী মাসেই, নাইন্থ ফেব্রুয়ারী, ১৯৮৪, বিধানসভা ফেব্রুয়ারী মাসে চালু হয়েছে, অতএব যদি এটা এতই গুরুত্বপূর্ণ ছিল, সেপ্টেম্বর অধিবেশনেই তো এটা আনতে পারতেন, সেপ্টেম্বর

সেশনে এটা উপলব্ধি করা একান্ত প্রয়োজন ছিল। কিন্তু আজকে আমরা দেখতে পাচ্ছি কাউন্সিল অব হায়ার সেকেন্ডারী এডুকেশন এর যে অবস্থা সেকেণ্ডারী এডুকেশনের ঐ একইঅবস্থা, তারা প্রথমে উপলব্ধি করতে পারেননি, বিভিন্ন ভাবে আইনের পরিবর্তন হচ্ছে এবং সেই আইনের পরিবর্তনের মাধ্যমে যখন যারা প্রতিনিধিত্ব করবেন, সেই প্রতিনিধিত্ব, সে বর্ধমান বিশ্ববিদ্যালয়ে হোক, নর্থ বেঙ্গল বিশ্ববিদ্যালয়ে হোক এবং যদি সরকারের সেকেণ্ডারী এডুকেশন, যার নাম আজকে পরিবর্তন হচ্ছে সেকেণ্ডারী স্কুল এডুকেশন, এই যে অবস্থাটা, এখানে যেটা Director of Secondary Education. West Bengal Director of Primary Education. "Necessary amendment, section 4 of the West Bengal Board of Secondary Education Act, 1963 are required to be amended to enable the Director of school of Education, West Bengal to participate in the meetings of the Board as an ex-officio member. Similar amendments of Section 19(1)(b), 19(1)(b), 19(1)(c), 19A(i), 21(1)(b), 22(1)(c) and 23(1)(b) of the West Bengal Board of Secondary Education Act, 1963 are required to be amended." এবং ২৩(১)বি, এই যে ওয়েষ্ট বেঙ্গল বোর্ড অব্ সেকেণ্ডারী এডুকেশন এক্ট ১৯৬৩ সালের আছে, তার মধ্যে পরিবর্তনটা আনছেন, যে পরিবর্তনের মধ্যে দেখতে পাই যে ডিরেক্টার অব স্কুল এডুকেশন হচ্ছে এবং তারপর এখানে ডিরেক্টার অব স্কুল এডুকেশনকে এক্স অফিশিও সদস্য হিসাবে যে নিয়ে আসছেন, এবং এটা যে এত গুরুত্বপূর্ণ, এই যে পর্ষদের কমিটি হবার পর থেকে তারা যে প্রতিনিধিত্ব করবে, এতদিন ধরে তারা প্রতিনিধিত্ব করলেন না, বিভিন্ন সমস্যাগুলো তুলে ধরলেন না, কাউন্সিল অব হায়ার সেকেন্ডারী এডুকেশনের ব্যাপারে সেদিন কান্তি বিশ্বাস মহাশয় বললেন যে তাঁরা গুরুত্বপূর্ণ সভাতে অংশগ্রহণ করতে পারছেন না বলে আমরা তাদের যাতে করতে পারি, তার ব্যবস্থা করছি। তাহলে এটা আরও আগে উপলব্ধি করার দরকার ছিল, সেখানে অনেক গুরুত্বপূর্ণ যে প্রস্তাব পরিষদের হয়ে গেছে—আজকে কিন্তু তিনি যে প্রয়োজনটা উপলব্ধি করে ফেব্রুয়ারী মাসে বিধানসভা হবে এবং ফেব্রুয়ারী মাসে তিনি অর্ডিন্যান্স জারী করলেন, এটা আগে উপলব্ধি করেই তার ব্যবস্থা নেওয়া উচিৎ ছিল। তাহলে আমরা মনে করি এখানে বিভিন্ন সমস্যাগুলো সরকারের নজরে আসতো। শিক্ষা দপ্তরের নজরে আসতো। বর্তমানে মধ্যশিক্ষা পর্ষদের একছত্র অধিপতি হিসাবে তারা যে কাজ করে যাচ্ছেন, সেখানে বিভিন্ন ভাবে সমস্যাগুলোকে তুলে ধরতে পারতেন, বিভিন্ন ভাবে যে সমস্যাগুলো

আসছে মাধ্যমিক শিক্ষা পর্ষদের মাধ্যমে, আজকে হাইস্কুল থেকে আরম্ভ করে যেভাবে তারা পরিচালনা করে থাকেন, তাদের অধীনস্থ যে সমস্ত বই পর্ষদ কর্তৃক প্রকাশ করা হচ্ছে, সেইসব ক্ষেত্রে ত্রুটি বিচ্যুতিগুলি বিভিন্নভাবে এসে থাকে।

[12-50—1-00 p. m.]

এক্স অফিসিও সদস্য হিসাবে তিনি বোর্ডে অংশগ্রহণ করতে পারলে প্রতিকার করার জন্য সাজেসান দিতে পারতেন। আপনারা কিন্তু যেটা দিতে ব্যর্থ হয়েছেন। আজকে সেটা আপনারা উপলব্ধি করলেন। আপনাদের এই উপলব্ধিটা একটু বিলম্বে ঘটল এবং বিলম্বে ঘটে যাবার জন্য অর্ডিন্যান্সটিকে আজকে বিল আকারে নিয়ে এসেছেন। মাধ্যমিক পর্ষদের মধ্যে নানা রকম সমস্যা এবং দুরাবস্থার সৃষ্টি হয়েছে, সেগুলি প্রতিকারের চেষ্টা হয়নি। পর্ষদের সকল সদস্য উপস্থিত হয়ে আলোচনার মাধ্যমে সমস্যাগুলি সমাধানের চেষ্টা করেন, তাহলে লক্ষ লক্ষ ছাত্র-ছাত্রীর অনেক সুবিধা হয় এবং ছাত্র-ছাত্রী, অভিভাবকরা যেসব সমস্যার সম্মুখীন হচ্ছেন সেগুলো থেকে মুক্ত হতে পারবেন। সরকারের এই প্রস্তাব খুব গুরুত্বপূর্ণ এবং আমাদের এই ব্যাপারে একটু আলোকপাত করলে ভাল হয়। কমিটি ফরমেসনের পর মধ্যশিক্ষা পর্ষদে যাদের যাবার প্রয়োজন ছিল, তারা যেতে পারবেন না আইনের বাধা পেয়ে। সেগুলি সংশোধন করে তারা যাবেন। এখন অর্ডিন্যান্স হবার পর থেকে কোন সভা হয়েছে কিনা এবং আগে কতগুলি সভা হয়েছে, যেটাতে ওরা উপস্থিত হতে পারেন নি, সেটা আমাদের কাছে জানালে ভাল হয়। সেটা হলে ছাত্র-ছাত্রীদের স্বার্থে শিক্ষার সুব্যবস্থা করার জন্য কি চিন্তা করছেন সেটা আমরা উপলব্ধি করতে পারব। আজকে আমরা একটা হতাশার মধ্যে পড়ে আছি। আজকে মধ্যশিক্ষা পর্ষদের মধ্যে মনোনীত সদস্যই হোক বা এমনি সদস্যই হোক, যারা গেছেন তারা শিক্ষাপ্রসারের জন্য আলোচনা করছেন না এবং ত্রুটিমুক্ত করতে পারছেন না। সেখানে ত্রুটি থেকেই যাচ্ছে, সেদিকে মন্ত্রীমহাশয়কে একটু দৃষ্টি দিতে অনুরোধ করছি। আজকে যেটা উপলব্ধি করেছেন সেটা অনেক আগেই করা উচিত ছিল। সেই কারণে আমি এই ষ্ট্যাটুটরি রেজলিউসান মুভ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমনীন্দ্রনাথ জানা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রীমহাশয় যে সেকেণ্ডারি বোর্ডের এ্যামেণ্ডমেণ্ট বিল এনছেন, আমি সেটাকে সমর্থন করছি। এ বিষয়ে মাননীয় বিরোধী পক্ষের সদস্য কয়েকটি কথা বললেন। তার মধ্যে উনি

বললেন এই বিলটি আগে নিয়ে এলে ভাল হত, অর্ডিন্যান্স না করলেই ভাল হত। কিন্তু বিলটি সম্পর্কে উনি কিছুই বললেন না। এই বিলম্বে হওয়াটায় নাকি দোষ আছে। সেকেণ্ডারি এডুকেশনের মধ্যে ডাইরেক্টর অব সেকেণ্ডারি এডুকেশন এবং ডাইরেক্টর অব প্রাইমারি এডুকেশন যেটা ছিল সেটার পরিবর্তে ডাইরেক্টর অব স্কুল এডুকেশন এই ব্যবস্থা হওয়ার পরে ডাইরেক্টর অব স্কুল এডুকেশন তিনি এক্স-অফিসিও' মেম্বার হিসাবে মধ্যশিক্ষা পর্ষদের একজন সদস্য হবেন। বিলের মধ্যে এটাই বলা হয়েছে। কিন্তু উনি সেটা বলতে গিয়ে বোর্ড, পর্ষদের কাজকর্ম সম্পর্কে কিছু বলেছেন।

যেটা হচ্ছে, পর্ষদের একজন এক্স-অফিসিও মেম্বার, তিনি উপস্থিত না থাকার জন্য যেন উনি বলতে চেয়েছেন পর্ষদের যে কাজকর্ম সেগুলি ঠিকমত চলছে না। স্যার, পর্ষদকে গণতন্ত্রীকরণের জন্য আপনি জানেন, ওয়েষ্ট বেঙ্গল সেকেণ্ডারি বোর্ড এ্যাক্ট হয়েছিল। সেখানে আমরা জানি শিক্ষকদের প্রতিনিধিও নির্বাচিত হয়ে ঐ বোর্ডে যাবেন। সেই নির্বাচন করতে গিয়ে আমরা দেখেছি ওদের তরফ থেকে হাই-কোর্টে মামলা করা হয়েছিল, ফলে সেই নির্বাচন হয়নি। স্যার, ১৯৭৭ সালে বামফ্রণ্ট সরকার ক্ষমতায় আসার পর ঐ বোর্ডের কাজকর্ম যে ভাবে চলছে সেটা সকলেই জানেন। মাননীয়] কোন সদস্য যদি তা জেনেও বলেন তিনি জানেন না তাহলে বলার কিছু নেই। ঐ বোর্ড নতুন ভাবে গঠিত হবার আগে আমরা দেখেছি, পরীক্ষার রেজাল্ট এক/দু বছর পরে আউট হ'ত, ৪/৫ বছর পরে ছাত্ররা সার্টিফিকেট পেত এবং পরীক্ষার দিন ঘোষণা করার পর কতবার যে তা পরিবর্তন করা হ'ত তার ইয়ত্তা নেই। ১৯৭২ থেকে ১৯৭৭ সালের ঘটনাগুলি যদি আমরা স্মরণ করার চেষ্টা করি তাহলে এসব জিনিষ আমাদের চোখের সামনে ভেসে উঠবে। ১৯৭৭ সালে এই বোর্ড নতুন ভাবে গঠিত হবার পর নিয়মিত পরীক্ষা হচ্ছে, রেজাল্ট আউট হচ্ছে সেটা আমরা সকলেই দেখতে পাচ্ছি। এখন এই কাজগুলি সুষ্ঠুভাবেই পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ করতে পারছেন। তাছাড়া বর্তমানে গণমুখী শিক্ষা-ব্যবস্থা করতে গিয়ে সেখানে বোর্ড বিভিন্ন শিক্ষাবিদদের নিয়ে সিলেবাস তৈরী করেছেন এবং সেই সিলেবাস অনুযায়ী বিদ্যালয়গুলিতে কি ভাবে পঠন-পাঠন করানোর ব্যবস্থা করা যায় তারও চেষ্টা করছেন। ওরা চিৎকার করে বলছেন, পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থায় একটা অচলাবস্থার সৃষ্টি হয়েছে। আমি বলব, কোন অচলাবস্থারই সৃষ্টি হয়নি। আসলে ১৯৭২-৭৭ সাল পর্যন্ত ওরা যেভাবে চালাতে চেয়েছিলেন, বর্তমানে সেইভাবে চলছে না বলেই ওরা সেটা সহ্য করতে পারছেন না। স্যার, আপনি জানেন, অনেক পুস্তক আগে যেগুলি বিভিন্ন ব্যবসায়ী এবং প্রকাশক মহল ছাপিয়ে বিক্রি করতেন এখন

মধ্যশিক্ষা পর্ষদ তার অনেকগুলি নিজেদের তত্ত্বাবধানে ছাপিয়ে ছাত্রদের মধ্যে বণ্টন করার ব্যবস্থা করেছেন। তাছাড়া সুষ্ঠুভাবে সিলেবাস তৈরী করে ছাত্রদের শিক্ষা দেবার ব্যাপারেও এই বোর্ড হস্তক্ষেপ করেছেন। এ বছর নবম শ্রেণীর গণিতের পুস্তক এবং ষষ্ঠ শ্রেণীর ইংরাজীর পুস্তক সম্বন্ধে ওঁরা বলছেন, সেগুলি নাকি পাওয়া যাচ্ছে না। ছাত্র সংখ্যা যা সেই অনুযায়ী বই ছাপিয়ে পর্ষদ দিয়ে দিয়েছেন, এখন সেগুলি বণ্টন করার দায়িত্ব যে সমস্ত প্রকাশকদের উপর তার মধ্যে আপনাদের লোক অনেক আছেন, কাজেই কেন বই পাওয়া যাচ্ছে না সেকথা এখানে জিজ্ঞাসা না করে আপনারা তাদেরই জিজ্ঞাসা করুন। এসব ব্যাপারে ঐ প্রতিনিধি যিনি যাবেন—ডি. এস. ই.—তিনি সেখানে গিয়ে নিশ্চয় দেখবেন। অর্ডিন্যান্স করে তাঁর যাবার অধিকার সেখানে আগেই করে দেওয়া হয়েছে। সেখানে বিলম্বের জন্য যে ত্রুটির কথা বলেছেন সেটা বলতে পারেন কিন্তু বোর্ড যেভাবে চলছে সে সম্বন্ধে ওদের কিছু বলার প্রয়োজন আছে বলে আমরা মনে করছি না। স্যার, আপনি জানেন, বর্তমান শিক্ষা-ব্যবস্থার পরিবর্তনের কথা বামফ্রন্ট সরকার চিন্তা-ভাবনা করছেন। সেখানে বোর্ড যেভাবে চলছে সেইভাবে চলতে গিয়ে আমরা দেখছি তারা বিভিন্নভাবে বাধাপ্রাপ্ত হচ্ছেন এবং সেই বাধা দেবার মূলে আছেন বিরোধীপক্ষের লোকরা। ইতিহাসের বই তৈরী হল বিভিন্ন শিক্ষাবিদদের দিয়ে, সেই ইতিহাসের বই ছাপানোর পর সেটা পাঠ্যপুস্তক হিসাবে যখন ৮ম শ্রেণীতে দেওয়া হল তখন দেখা গেল ওঁরা হাইকোর্টে এবং সুপ্রীম কোর্টে গিয়ে তা নিয়ে মামলা করলেন। পশ্চিমবাংলার শিক্ষাব্যবস্থা যা আজ সুষ্ঠুভাবে চলছে তাকে বানচাল করার জন্য আমরা দেখছি ওঁরা উঠে পড়ে লেগেছেন। সামান্য একটা টেকনিক্যাল ব্যাপার নিয়ে বিধানসভায় যে বিল এসেছে তা নিয়ে বলতে গিয়ে আমরা দেখলাম ওঁরা যেভাবে ওঁদের বক্তব্য রাখলেন, তাতে যেন মনে হয় এই সেকেণ্ডারি বোর্ড পশ্চিমবাংলার ছাত্রছাত্রী এবং তাদের অভিভাবকদের কথা যেন চিন্তা করেন না এবং তাদের জন্য কিছু করতেও পারছেন না। এটা কিন্তু ঠিক নয়।

[1-00—1-10 p. m. ]

কারণ আমরা দেখেছি যে পরীক্ষা হলে যে উশৃংখল অবস্থা আগে দেখা দিত এবং পরীক্ষার ফলাফলের ব্যাপারে যে অবস্থার সৃষ্টি হত, আজকে সেই সমস্ত অবস্থা পশ্চিমবাংলায় চলছে না। অনেক জায়গায় দেখেছি যে পরীক্ষাকেন্দ্রে গোলমাল করার চেষ্টা করা হয়, কিছু লোক আছে যারা এগুলি করে থাকেন

এবং এর ফলে রেজাল্ট আউট হতে দেরী হয়ে যায়। তবে এই সম্পর্কে ব্যবস্থা নেওয়া হচ্ছে। মধ্যশিক্ষা পর্ষদকে সুষ্ঠুভাবে পরিচালনার দ্বারা বামফ্রণ্ট সরকারের যে গণমুখী শিক্ষা-ব্যবস্থা, সেই শিক্ষা-ব্যবস্থার প্রসার যাতে করা যায় সেই জন্য এই বিল আনা হয়েছে। এটা একটা টেকনিক্যাল ব্যাপার। কাজেই মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন, সেই বিলকে সম্পূর্ণভাবে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় যে ওয়েষ্ট বেঙ্গল বোর্ড অব সেকেণ্ডারী এডুকেশান (এ্যামেণ্ডমেণ্ট) বিল, ১৯৮৪, এখানে উত্থাপন করেছেন, আমি তাকে সম্পূর্ণভাবে সমর্থন করছি। এই বিলটি খুবই ছোট এবং সংশোধন বলতে একটা টেকনিক্যাল এ্যামেণ্ডমেণ্ট আনা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে আমাদের বিরোধী পক্ষের সদস্য কাশীবাবু যে বক্তৃতা দিলেন, সেটা আমি শুনেছিলাম। এই বিলের মধ্যে এমন কিছু মারাত্মক ত্রুটি যদি থাকতো তাহলে তিনি ছেড়ে দিতেন না। তিনি আমতা-আমতা করে বলে গেলেন যে এই বিল আগে আনা উচিত ছিল, কেন সরকার এটা আগে আনেন নি। সুতরাং নীতিগতভাবে এই বিল তিনি সমর্থন করেছেন, এটা তারা বক্তব্যের মধ্যে দিয়ে প্রকাশ পেয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিল সম্পর্কে এই কথা বলতে চাই যে চলমান সমাজ-ব্যবস্থার ক্ষেত্রে চলতে গিয়ে যেমন দৈনন্দিন সমাজের পরিবর্তন হচ্ছে, তেমনি শিক্ষা-জগতের ক্ষেত্রেও বিভিন্ন সময়ে সময় সূচনা অনুসারে আইনের ধারার পরিবর্তন সরকারকে করতে হচ্ছে। আগে ছিল ডাইরেক্টর অব সেকেণ্ডারী এডুকেশান। তারপরে ডাইরেক্টর অব পাব্লিক ইনস্টিটিউশান হয়েছিল। এই ভাবে একটার পর একটা পরিবর্তন হয়ে এখন যে টেকনিক্যাল অসুবিধা হয়েছিল সেটাকে দূর করার জন্য সরকার যেটা করছেন, সেটা হচ্ছে ডাইরেক্টর অব স্কুল এডুকেশান। অর্থাৎ শিক্ষা ব্যবস্থাকে আরো সাবলীল গতি এবং যতদূর গণমুখী করা যায় এবং শিক্ষা ব্যবস্থার প্রশাসনের ক্ষেত্র, বোর্ডের প্রশাসনের ক্ষেত্র যাতে আরো সরলীকৃত করা যায়, সেই উদ্দেশ্য নিয়ে এই সংশোধনী প্রস্তাব আনা হয়েছে।

বোর্ডের কয়েকটি কমিটিতে বিদ্যালয় শিক্ষা অধিকর্তা থাকবেন। তিনি রেকগনাইজেসন কমিটিতে থাকবেন, একজামিনেসন কমিটিতে থাকবেন, এ্যাপিল কমিটিতে থাকবেন। তাঁর থাকা একান্ত প্রয়োজন। কারণ, শিক্ষা-ব্যবস্থাকে যিনি কনট্রোল করছেন তাঁকে বাদ দিয়ে শিক্ষা-ব্যবস্থার কোন কাজ চলতে পারে না। শিক্ষা-ব্যবস্থাকে সরলীকরণ করার জন্য এই ব্যবস্থা করা হচ্ছে। তবে এই প্রসঙ্গে

আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটা কথা বলতে চাই যে আমরা এই বিলের ইংরাজী কপিতে দেখতে পাচ্ছি, এক্স অফিসিও কথাটি যেভাবে ছাপান হয়েছে, তাতে একটা টেক্‌নিক্যাল ত্রুটি থেকে গেছে, ওখানে একটা হাইপেন থাকলে ভাল হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এছাড়া আরো একটি ত্রুটি আমার নজরে এসেছে, সেটা হচ্ছে, আমরা ছাত্রদের সার্টিফিকেটে দেখতে পাই "মধ্য-শিক্ষা পর্ষদ" কথাটি লেখা থাকে, অথচ আজকে এই বিলে দেখছি "মাধ্যমিক শিক্ষা পর্ষদ"! কোনটি ঠিক, তা আমি বুঝতে পারছি না! মাননীয় মন্ত্রী মহাশয় যদি এটা একটু পরিষ্কার করে দেন, তাহলে ভাল হয়। অবশ্য এটা যদি ইতিমধ্যেই সংশোধন করা হয়ে থাকে, তাহলে খুবই ভাল কথা, কিন্তু সে রকম কিছু হয়েছে বলে আমরা শুনিনি। যদি ঐ ওয়ার্ডটি চেঞ্জ হয়ে থাকত তাহলে নিশ্চয়ই তা গেজেট্ হ'ত, আমরা যত দূর জানি ঐ রকম কোন গেজেট্ হয়নি। সুতরাং এবিষয়ে মন্ত্রী মহাশয় পরিষ্কার করে কিছু ঘোষণা করলে ভাল হয়। স্যার, আর একটি কথা আমি এখানে বলতে চাই, সেটা এখানে আবশ্যিক হবে, কি হবে না তা বুঝতে পারছি না। যেহেতু মাধ্যমিক শিক্ষার সঙ্গে এই ব্যাপারটি জড়িত, সেহেতু আমার মনে হয় কথাটা এখানে বলার প্রয়োজন আছে। আমাদের রাজ্যে প্রতিটি স্কুলের জন্য একটা করে কমিটি আছে, সেই কমিটিতে একজন গভর্ণমেণ্ট নমিনি এবং একজন পঞ্চায়েত্ নমিনি থাকেন। আইনে আছে, কোন সদস্য যদি পরপর চারটি মিটিং'এ উপস্থিত না থাকেন, তাহলে তাঁর সদস্যপদ খারিজ হয়ে যাবে। এখন আমরা দেখছি পঞ্চায়েত্ নমিনি বা গভর্ণমেণ্ট নমিনি সব সময়ে বিভিন্ন কাজে ব্যস্ত থাকেন ফলে অনেক সময়েই তাঁরা স্কুলের মিটিং'এ উপস্থিত থাকতে পারেন না। এই অবস্থায় যদি তাঁদের সদস্যপদ বাতিল করে দেওয়া হয় তাহলে সেটা অন্যায় হবে। এ বিষয়ে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটি উদাহরণ রাখছি। বাঁকুড়া জেলার 'ধমন নেতাজী বিদ্যাপিঠের' পঞ্চায়েত নমিনি সদস্যপদ বাতিল করে দেওয়া হয়েছে। এই অবস্থায় আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে, তিনি এ বিষয়ে একটা আইন সংশোধন করুন, যাতে তাঁদের সদস্যপদ খারিজ না হয়। কারণ তিনি আজকের রাজনৈতিক আবহাওয়াটা নিশ্চয়ই বুঝতে পারছেন, কে কাকে কখন ল্যাঙ মারবে তার চেষ্টা করছে। সুতরাং এর হাত থেকে বাঁচবার জন্য একটা ব্যবস্থা গ্রহণ করা প্রয়োজন। পঞ্চায়েত নমিনিকে যাতে কেউ স্কুল-কমিটি থেকে তাড়াতে না পারে তার জন্যই এটা প্রয়োজন। মন্ত্রী মহাশয় নিশ্চয়ই অবগত আছেন যে, আজকে সারা পশ্চিমবঙ্গের রাজনৈতিক আকাশ দুষ্ট-চক্রের দ্বারা আক্রান্ত, তাঁরা আবহাওয়াকে বিষাক্ত করে তুলেছেন।

মাননীয় মন্ত্রী মহাশয় আজকে পশ্চিমবঙ্গের শিক্ষা ব্যবস্থাকে আরো গণমুখী

করার জন্য, শিক্ষা ব্যবস্থাকে প্রসারিত করার জন্য, শিক্ষা ব্যবস্থাকে সুষ্ঠ-রূপ দেওয়ার জন্যই এই বিলটি নিয়ে এসেছেন। বিলটি হচ্ছে, আইনের একটা টেকনিক্যাল সংশোধন, এই সংশোধনী বিলটিকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকান্তি বিশ্বাসঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে সংশোধনীটি এখানে আনা হয়েছে এই সভার অনুমোদনের জন্য সেটির সম্বন্ধে মাননীয় সদস্য শ্রীশীশ মহম্মদ সঠিকভাবেই বলেছেন যে, এটা একটা টেক্‌নিক্যাল বিষয় মাত্র। আগে যেখানে শিক্ষা অধিকর্তা কথাটি ছিল, এখন সেখানে বিদ্যালয় শিক্ষা অধিকর্তা কথাটি বসান হচ্ছে। এই নতুন পদটি সৃষ্টি করা হয়েছে। পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদে যাতে বিদ্যালয় শিক্ষা অধিকর্তার প্রতিনিধিত্ব থাকতে পারে তার জন্য এই পরিবর্তনটি করা হচ্ছে। কোন কোন সদস্য এখানে মন্তব্য করলেন যে, এটা অনেক আগেই আনা উচিত ছিল। আমি তাঁদের বলছি যে, আগে আনার কোন সুযোগ ছিল না। যে মুহূর্তে বিদ্যালয় আধিকারিককে নিয়োগ করা হলো সেই মুহূর্তেই এই সংশোধনী আনার প্রয়োজন দেখা দিল।

[1-10—2-00 p. m.]

যখন আধিকারিককে নিয়োগ করা হলো তখন যেহেতু বিধানসভার অধিবেশন চলছিল না সেহেতু অধ্যাদেশ জারী করে প্রয়োজনীয় সংশোধন করতে হয়েছে। সেইজন্য এই বিষয়টি অত্যন্ত যান্ত্রিক। যান্ত্রিক বিষয়টিকে নিয়মিতকরণ করবার জন্য এই বিল সরকারের পক্ষ থেকে শিক্ষা বিভাগের পক্ষ থেকে উত্থাপিত হয়েছে। এখানে মাননীয় সদস্য শীশ মহম্মদ সাহেব একটি ত্রুটির কথা বলেছেন, এটা ঠিকই ইংরাজীতে যেটা হয়েছে ওয়েষ্ট বেঙ্গল সেকেণ্ডারী এডুকেসান, বাংলায় তার প্রতিশব্দ হিসাবে মধ্যশিক্ষা পর্ষদ বলা হয়। যেহেতু পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষাপর্ষদ হিসাবে ব্যবহার হয়ে আসছে—এটা ত্রুটি হিসাবেই ধরে নিচ্ছি, মাধ্যমিক শিক্ষা পর্ষদ নয়, মধ্যশিক্ষা পর্ষদ। এই ত্রুটির জন্য আমি দুঃখিত। আর একটি কথা বলেছেন, পঞ্চায়েতের মনোনীত ব্যক্তি যদি বিদ্যালয় পরিচালক মণ্ডলীতে থাকেন, তিনি যদি পর পর ৪ বার অধিবেশনে না আসেন তাহলে সদস্য পদ খারিজ হয়ে যায়। সরকারী মনোনীত ব্যক্তি যদি পরপর ৪টি অধিবেশনে যোগদান করতে না পারেন তাহলে তার সদস্য পদ খারিজ হবে না কিন্তু পঞ্চায়েত মনোনীত

ব্যক্তি হবেন, তাঁর সদস্য পদ খারিজ হবে। আমরা নতুন করে সিদ্ধান্ত চাইছি যে পঞ্চায়েতের মনোনীত ব্যক্তিরা ৪টি সভায়, অধিবেশনে না গেলে যাতে সদস্য পদ না যায় তারজন্য প্রয়োজনীয় ব্যবস্থা করা—আইনে সিদ্ধান্ত নেবার দরকার নেই এটা সরকারী আদেশের মধ্যে পড়ে—সরকারী আদেশে পরিবর্তন করার বিষয়টা সরকার পক্ষ থেকে ভাবছি এবং এই মর্মে প্রশ্ন এসেছে এবং সেই মর্মে প্রশ্নের উত্তরও দিয়েছি। সুতরাং যে যান্ত্রিক সংশোধনের জন্য এই বিলটি উত্থাপন করা হয়েছে, আমি মাননীয় সদস্যদের আবেদন জানাবো সবাই সম্মতি দেবেন। আমাদের যে কাজের অসুবিধা হচ্ছে সেটা দূরীভুত করবার জন্য সকলের কাছে আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশম্ভু চরণ ঘোষ :** মাননীয় স্পীকার স্যার, যে বিধেয়কটি উপস্থিত করা হয়েছে সেটার মধ্যে নতুন কোন কথা নেই এবং সেই কথাটা মাননীয় মন্ত্রী কান্তি বিশ্বাস মহাশয় সুস্পষ্ট ভাষায় উল্লেখ করেছেন। বিধানসভা যখন ছিল না তখন অর্ডিন্যান্স জারী করা হয়েছিল। সেইজন্য আজকে বিল হিসাবে উপস্থাপিত করা হয়েছে। এটা অত্যন্ত টেকনিক্যাল ব্যাপার, নীতিগত কোন প্রশ্ন জড়িত নেই। মধ্যশিক্ষা পর্ষদের কোন প্রশ্ন জড়িত নেই, সেইজন্য বক্তব্য রাখার সুযোগ নেই। আগামী কাল শিক্ষা বাজেটে অন্যান্য বিষয়গুলি আসবে। সেইজন্য আমি মাননীয় সদস্যদের কাছে অনুরোধ করবো সর্ব সম্মতিক্রমে গ্রহণ করার জন্য।

**শ্রীকাশী নাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কালকে যখন শিক্ষা বাজেট আসবে তখন অন্যান্য আলোচনা ব্যাপকভাবে হবে এটা ঠিকই, কিন্তু যেটা গুরুত্বপূর্ণ সেটা হচ্ছে, যে প্রতিনিধি ওখানে নিয়েছেন এক্স-অফিসিও হিসাবে, আমরা দেখতে পাচ্ছি সেকসান (৪) এ তিনি এসেছেন। সেকসান ১৯ রেকগনিসান কমিটিতে দেখছি তার সদস্য আছেন। তবে সেকসান (এ) তে একজিকিউটিভ কমিটিতে সেখানে আপনার যে আরোও সদস্য আছেন, তার সঙ্গে এসেছেন, পরে ১৯ ( এ ) ( বি ) এসেছেন। সেকসান ( সি ) তে ডায়েরেক্টর প্রাইমারী এডুকেসান আছেন। সেকসান ২১, সাব সেকসান (১) তে যে এগজামিনেসান কমিটি আছে সেখানে আবার এক্স-অফিসিও হিসাবে এসেছেন।

অতএব এই যে কতকগুলি গুরুত্বপূর্ণ কমিটি, সাব কমিটি যাকে বলে আপনাদের কমিটির মধ্যে এক্স-অফিসিও আছেন, তিনি যে মিটিংয়ে উপস্থিত হলেন না, না থাকাতে যে আপনাদের আরও কিছু বক্তব্য যুক্ত হতো সেটা হতে পারল না সেটা আপনাদের আগেই উপলব্ধি করা উচিত ছিল। সেটা যে কারণে হল সেটাকে

আগে আপনারা যদি করতেন—আমার বক্তব্য হচ্ছে যে ফেব্রুয়ারী মাসে অধিবেশন বসছে সেই ফেব্রুয়ারী মাসেই অর্ডিন্যান্স না এনে অধিবেশনের মধ্যে জিনিষটা আলোচনা করলে ভাল হোতো। আপনি একটা গুরুত্বপূর্ণ পদে আছেন বলেই এ জিনিষটা আপনার নজরে নিয়ে এসেছি।

The motion of Shri Kashi Nath Mishra that the West Bengal Legislative Assembly disapproves the West Bengal Board of Secondary Education (Amendment) Ordinance, 1984 (West Bengal Ordinance No. V of 1984) was then put and lost.

The motion of Shri Sambhu Charan Ghosh that the West Bengal Board of Secondary education (Amendment) Bill, 1984 be taken consideration, was then put and agreed to.

**Clauses 1 to 8 and Preamble**

The question that clauses 1 to 8 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Sambhu Charan Ghosh** : Sir, with your permission, I beg to move that the West Bengal Board of Secondaay Education (Amendment) Bill, 1984, as settled in the Assembly be passed.

The motion that the West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1984, as settled in the Assembly be passed was then put and agreed to.

(At this stage the House was adjourned till 2 pm,)

[2-00—2-10 P. M.]

(After Adjournment)

**শ্রীআবদুস সাত্তার** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছু অর্গানাইজড্ টিচার, একজন মহিলাসহ ছয়জন, গত ৯ দিন ধরে আমরণ অনশন করছেন। ওঁদের মধ্যে দুজন অজ্ঞান হয়ে গেছেন খবর পেলাম। আমি নিবেদন করছি, ওঁদের সরকার কি দেবেন না দেবেন জানি না—অন্ততঃ সরকারের তরফ থেকে মাননীয় শিক্ষামন্ত্রীর গিয়ে তাঁদের আশ্বাস দেওয়া উচিৎ। কারণ এর আগে মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন যে যাঁরা ১৯৭৫ সালের আগে পর্যন্ত অর্গানাইজড্ টিচার আছেন তাঁদের দেয়া যাবে। এই অবস্থায় দুজন অজ্ঞান হয়ে গেছে, ৯ দিন ধরে অনশন অবস্থান

চলছে। বলবেন হয়ত কংগ্রেস করছে। কিন্তু শ্রীবিমান মিত্র তো তা নন, তিনি আপনাদের সোসালিষ্ট পার্টির — লোক তারাও এরমধ্যে আছেন। সব দলের শিক্ষকরাই .তে আছেন। সুতরাং আপনাকে অনুরোধ করছি— শিক্ষামন্ত্রীকে বলুন এই ব্যাপারটা দেখবার জন্য। তা না হলে দুজন মারা যাবেন, এমন অবস্থা দাঁড়িয়েছে।

**মিঃ স্পীকার :** শিক্ষামন্ত্রী যদি মনে করেন, শম্ভুবাবু এখানে আছেন, যদি প্রয়োজন বোধ করেন তাহলে তিনি যাবেন। আমার এ ব্যাপারে কি বলার আছে ?

**শ্রীননী ভট্টাচার্য্য :** বোরো চাষের জমিতে জল সেচের জরুরী প্রয়োজনের কথা জানিয়ে ডি. ভি. সি সেচ এলাকার একাধিক মাননীয় সদস্য স্পীকারের মারফত আমার দৃষ্টি আকর্ষণ করেছেন। এছাড়া অনেক টেলিগ্রাম, স্মারকলিপি ও চিঠিপত্র আমার দপ্তরের ইঞ্জিনিয়র ও অফিসারগণ যেমন পাচ্ছেন, আমিও তেমন পাচ্ছি। বোরো চাষের জমিতে সেচের জল দেওয়ার দাবিতে রাস্তা অবরোধ কোথাও কোথাও হয়েছে। দার্জিলিং মেল আটকানোও একবার হয়েছে। তাছাড়া বিভিন্নভাবে সংশ্লিষ্ট অফিসার ও ইঞ্জিনীয়রদের উপরও কিছু কিছু এলাকায় চাপ সৃষ্টির চেষ্টা হয়েছে। সেজন্য মাননীয় সদস্যগণের সামনে বোরো চাষের জল বণ্টন সম্পর্কে পরিস্কার একটা চিত্র তুলে ধরা দরকার। আরো এইজন্য দরকার যে সুনিশ্চিত সর্বনাশের হাত থেকে যথাসম্ভব বোরো ফসল বাঁচাতে হলে গ্রামাঞ্চলে জনমত গড়ে তোলার ক্ষেত্রে দলমত নির্বিশেষে মাননীয় সদস্যদের সক্রিয় সহযোগিতা একান্তভাবে প্রয়োজনীয়।

বোরো চাষের জমিতে সেচের জল সরবরাহ সম্পর্কে কৃষি, ক্ষুদ্রসেচ ও পঞ্চায়েত দপ্তরের মাননীয় মন্ত্রী ও সংশ্লিষ্ট দপ্তরগুলির সচিব ও পদস্থ অফিসারদের একাধিকবার বৈঠকে আলোচনার পর যে সিদ্ধান্ত নেওয়া হয় তাহলো বর্ধমান জেলার ৬০ হাজার, হুগলী জেলায় ২৫ হাজার ও বাঁকুড়া জেলায় ৫ হাজার একর বোরো চাষের জমিতে জল দেয়া হবে। ডি, ভি, সির জলাধার থেকে বোরো চাষের যে জল ধার্য্য করা হয় তা বণ্টনের জন্য বিভিন্ন ব্লকের মৌজা প্রভৃতি সুনির্দিষ্টভাবে চিহ্নিত করে দেয়া হয়। বলাবাহুল্য সংশ্লিষ্ট জেলাগুলিতে জেলা সমাহর্তা, জেলা পরিষদের সভাধিপতি, কৃষি ও সেচ দপ্তরের পদস্থ অফিসারদের মিলিত বৈঠকে সবদিক বিবেচনা করে ঐ এলাকাগুলি বাছাই করা হয়। একথা সংশ্লিষ্ট এলাকার কৃষিজীবী জনসাধারণকে বিভিন্ন প্রচার মাধ্যমে বারংবার জানিয়ে দেয়া হয় যে ঐসব সুনির্দিষ্ট এলাকার বাইরে বোরো

চাষের জমিতে সরকারের পক্ষ থেকে দেয়ার কোন দায়দায়িত্ব থাকবে না। অঢেল জল থাকলে অবশ্য কৃষিজীবীদের এইভাবে সতর্ক করার প্রশ্ন থাকতো না।

কিন্তু বহু প্রচার সত্ত্বেও এমন কি সেচ দপ্তরের পাশাপাশি পঞ্চায়েত সমিতি, গ্রাম পঞ্চায়েত প্রভৃতির পক্ষ থেকে ক্রমাগত প্রচার সত্ত্বেও দেখা গেল বোরো চাষের জমিতে জল সেচের জন্য যেসব এলাকা সুনির্দিষ্টভাবে চিহ্নিত করা হয় তার বাইরেও বোরো চাষ হয়েছে। আমার দপ্তর এবং কৃষি দপ্তরে যে সব রিপোর্ট সংশ্লিষ্ট জেলাগুলি থেকে এসেছে তাতে দেখা যায়, বর্ধমান জেলায় আনুমানিক ২৭,৫০০ একর, হুগলী জেলায় আনুমানিক ৯,২০০ একর এবং বাঁকুড়া জেলায় আনুমানিক ৭,১৫০ একর অতিরিক্ত জমিতে এবং সুনির্দিষ্ট এলাকার বাইরে অনেক দূরে অবস্থিত জমিতেও বোরো চাষ হয়েছে। ডি, ভি, সি, সেচ এলাকায় যে সময় ৯০,০০০ একর বোরো চাষের সুনির্দিষ্ট জমিতে সেচের জল যোগানোর নিশ্চয়তা ঘোষণা করা হয় এই সময় দেখা গেল অতিরিক্ত ৪৩,৮৫০ একর জমিতে বোরো চাষ হয়েছে। ডি ভি. সির জলাধার থেকে চূড়ান্তভাবে যে জল পাওয়া যেতে পারে সেই হিসাবের ভিত্তিতে এবং বিভিন্ন দিকের যথেষ্ট ঝুঁকি নিয়ে ৯০,০০০ একর বোরো চাষের জমিতে সেচের জল দেওয়ার প্রতিশ্রুতি ঘোষণা করা হয়। শীতকাল থেকে আরম্ভ করে এ পর্যন্ত বৃষ্টি না হওয়ার দরুন, ডি, ভি. সির জলাধারগুলিতে জলের কোন সঞ্চয় হয়নি, বরং জলাধারে সঞ্চিত জলের কিয়দংশ বাষ্পে পরিণত হওয়ায় জলাধারের সঞ্চয় কমেছে। এছাড়াও মনে রাখা দরকার ডি. ভি. সি থেকে আমরা যে জল পাই তার কিছুটা অংশ পানীয় জল সরবরাহ ব্যবস্থাকে অব্যাহত রাখতে এবং বিদ্যুৎ ও শিল্পোৎপাদনের কাজে ব্যয়িত হয়। ইতিমধ্যে ডি, ভি, সি এলাকার বিভিন্ন স্থানে পানীয় জলের সংকটের কথা মাননীয় সদস্যগণ অবহিত আছেন। আর যাইহোক, পানীয় জল সরবরাহের ব্যবস্থা ভেঙ্গে পড়ুক—তা নিশ্চয় কেউ চান না। এই মতাবস্থায় প্রতিশ্রুতি ৯০,০০০ একর বোরো চাষের জমিতে জল বণ্টনের ক্ষেত্রে অনেক রকম বিঘ্ন ও অসুবিধা সত্ত্বেও প্রতিশ্রুত এলাকাগুলিতে সেচের জলের যোগান নিশ্চিত করার জন্য সবরকম ব্যবস্থা সরকারের তরফ থেকে নেয়া হয়েছে। ঐ ব্যবস্থাকে সব দিক দিয়ে সফল করে তোলার জন্য বিধানসভা থেকে আমি যেমন কৃষিজীবীদের কাছে, বিভিন্ন কৃষক সংগঠন, পঞ্চায়েত ও সর্বস্তরের সরকারী কর্মচারীদের কাছে আবেদন রাখছি, তেমনি মাননীয় সদস্যদের কাছেও ঐ একই আবেদন রাখছি।

**শ্রীকৃপাসিন্ধু সাহা:** মাননীয় স্পীকার স্যার, আমরা লক্ষ্য করছি যে মাননীয় কংগ্রেস (আই) সদস্যরা বুকে কালো ব্যচ পরে আছে। আমরা এই হাউসের মধ্যে

রয়েছি, আমরা জানতে পারি কি, কি ঘটনা ঘটেছে ? ওনাদের কোন নেতা মারা গেছে, দয়াকরে তাঁর নামটা জানাবেন কি ?

( গোলমাল )

**শ্রীসুব্রত মুখার্জী :** বিশ্ববিদ্যালয় শিক্ষা জগৎ থেকে মারা গেছে। তাই এই ব্যচ আমরা পরেছি। Education system has completely failed.

( গোলমাল )

They have murdered the education system. This is a black bill.

( গোলমাল )

[ 2-10—2-20 p. m. ]

**শ্রীঅমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার অনুমতি নিয়ে বলছি। মাননীয় মন্ত্রীমহোদয় এখানে যে কনসিডারেশন মোশান রেখেছেন, তার উপরে ডিবেট আরম্ভ হবে। ডিবেট এখানে আরম্ভ হবার আগেই আমি এ সম্পর্কে—আলোচনার পরিধি সম্পর্কে যে রুল আছে— আপনার দৃষ্টি আকর্ষণ করছি। রুল ৭৯, পেজ ৫২ তে বলা হয়েছে—"the debate on a motion that the bill as reported by the Select Committee of the House be taken into consideration shall be confined to consideration of the report of the Committee and the matters referred to in that report or any alternavtie suggestions consistent with the principle of the Bill." মাননীয় অধ্যক্ষ মহোদয় এই যে রিপোর্ট এখানে পেশ করা হয়েছে, তাতে ৫ টি প্যারা আছে এবং পঞ্চম প্যারাতে ৫ টি ক্লজ আছে। রিপোর্টটি এক পৃষ্ঠার। সুতরাং শুরুতেই আপনার নির্দেশ চাইছি যে, আলোচনা এই নিয়মমাফিক হবে অথবা এর বাইরে হবে, সে ব্যাপারে আপনার সিদ্ধান্ত আপনি আমাদের জানান।

**শ্রীদেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রীঅমলেন্দ্র রায় মহাশয়, রুলস্ অব প্রসিডিওর থেকে বিলের আলোচনা প্রসঙ্গে একটি ধারা তুলে ধরেছেন। আমি এ বিষয়ে আপনাকে একটি কথা স্মরণ করিয়ে দিতে চাই। বিলের আলোচনার বিষয়ে ঐ ৫ টি ক্লজের মধ্যে থাকব। আমি জানিনা, উনি কি বলবেন ?

আমি জানি, এ বিষয়ে আপনি আপনার সিদ্ধান্তের কথা আমাদের জানাবেন। এই আলোচনায় প্রত্যেকটি ক্লজে যে বিষয়গুলি এসেছে, সেগুলি যদি বিলের আলোচনার সঙ্গে প্রাসঙ্গিক না হয় বা ইরেলিভ্যান্স কিছু আনা হয়, তাহলে বলতে হয় ক্লজের নাম করে সেই আলোচনাকে খর্ব করার চেষ্টা হচ্ছে। গণতন্ত্রকে হত্যা করে শিক্ষার স্বাধিকার যে ভাবে খর্ব করা হচ্ছে, ঠিক সেই ভাবে আলোচনাকে খর্ব করার প্রচেষ্টা গোড়া থেকেই করবার চেষ্টা সরকারপক্ষ করছেন। এই বিলের ব্যাপারে সরকারের প্রথম থেকেই যে দুর্বলতার লক্ষণ ছিল, সেই লক্ষণই এখানে প্রকাশ হয়ে পড়ছে। তাঁরা কোন রকম সমালোচনা ফেস করতে চান না। সেই জন্য নানারকম প্রচেষ্টার মাধ্যমে যাতে আলোচনার পরিধি খর্ব হয়, সেই চেষ্টা করছেন। আমরা আশা করব এই ব্যাপারে আপনি আপনার জুডিশিয়াল সিদ্ধান্ত দেবেন।

**শ্রীআবদুস সাত্তার:** রুল ৭৯ তে যে স্কোপ আছে, সেই অনুযায়ী আলোচনা হয়। এই স্কোপ অনুযায়ীই আপনি বিলটিকে সিলেক্ট কমিটিতে পাঠিয়েছিলেন এবং যে সমস্ত ক্লজ আছে, আমরা তারই উপর আলোচনা করব। আলোচনার মধ্যে আপনি যদি বলেন অপ্রাসঙ্গিক হয়ে যাচ্ছে, তাহলে আমরা তা আলোচনা করব না। রুলে আছে Or any alternative suggestions consistent with the principle of the Bill. সুতরাং এটি সিলেক্ট কমিটিতে পাঠানো হয়েছিল। সেখানে যে যে আলোচনা হয়েছিল, তাই এখানে আমরা আলোচনা করবো।

তাহলে ক্লজের দরকার নেই। আমরা এ্যামেণ্ডমেণ্ট দিয়েছি, সেই এ্যামেণ্ডমেণ্ট নিয়ে আলোচনা হবে। এ্যামেণ্ডমেণ্ট টু ক্লজ হিসাবে সমস্ত ক্লজ দেওয়া আছে আরেকটা এ্যামেণ্ডমেণ্ট-এর রেফারেন্স দেওয়ার দরকার আছে। এবং সেটা আমরা দিতে পারি। সুতরাং সিলেক্ট কমিটিতে যেটা আছে, কনফাইণ্ড টু দ্যাট আছে এবং কনফাইণ্ড টু দ্যাট থাকবে। আমাদের এখানে যে বিল এসেছে, সেটাকে সামনে রেখে সেটা ঠিক হচ্ছে কি ভুল হচ্ছে সেই প্রশ্ন আমরা সামনে রাখতে পারি। আপনাদের ১৫/১৬ জন ছিল এবং আমাদেরও ৩ জন ছিল যারা ইতিমধ্যে নোট অফ ডিসেণ্ট দিয়েছে। নোট অফ ডিসেণ্ট হচ্ছে একটা পার্ট অফ দি বিল। আমাদের ডাঃ জয়নাল আবেদিন, কিরণ চৌধুরী মহাশয় এবং সুব্রত মুখার্জী নোট অফ ডিসেণ্ট দিয়েছে। সিলেক্ট কমিটি যেগুলি পাঠিয়েছে যদি ধরা যায় সেই সমস্ত প্রশ্ন নোট অফ ডিসেণ্ট-এ আছে তাহলে দ্যাট ইজ অলসো পার্ট অফ দি বিল। সেইজন্য নোট অফ ডিসেণ্টে আলোচনা করতে গেলে অল উইল কাম।

**শ্রীসুব্রত মুখার্জী :** স্পীকার স্যার, অমলেন্দু রায়, যে কথা বললেন সেগুলি হাইপোথিটিক্যালি বললেন। আপনি এখানে স্পীকার then you to judge and accordingly you will proceed. আপনার রুলসে আছে হাইপোথিটিক্যাল কোন ব্যাপার নিয়ে আলোচনা হতে পারে না, So the matter should be dropped here.

**মিঃ স্পীকার :** মিঃ অমল রায়, আমার একটা প্রশ্ন আছে। এখানে বলেছেন, The debate on a motion that the Bill as reported by the Select Committee of the House, be taken into consideration shall be confined to consideration of the report of the Committee and the matters referred to in that report or any alternative suggestions consistent with the principle of the Bill. রিপোর্ট নিয়ে স্কোপটি আপনি কতদূর রাখতে পারেন? আপনার মতে কি বলে?

**শ্রীঅমলেন্দ্র রায় :** আমি মত দিচ্ছি না, হাউসের মত আমি চাইছি যে এই যে রুলসে আছে যেগুলি তার তো একটা অর্থ আছে, সেই অর্থটা কি?

**মিঃ স্পীকার :** সিলেক্ট কমিটি ইজ দি কমিটি অফ দি হাউস। অলরেডি কমিটিতে আলোচনা করা হয়েছে একটা বিস্তারিতভাবে আলোচনা করা হয়েছে এবং সিলেক্ট কমিটি যে রিপোর্ট দিয়েছে, সেটা রেকোমেনডেড টু দি হাউস। সুতরাং কমিটি যে রিপোর্ট দিয়েছে কনফাইন্ড টু দি রিপোর্ট ডিলে না করে, আলোচনা না করে দেয় তাহলে কনফাইন্ড টু দি রিপোর্ট বলতে গেলে কনফাইন্ড টু দি সাবজেক্ট হবে তো? বিয়োন্ড দি সাবজেক্ট ম্যাটার হবে না নিশ্চয়? সুতরাং স্বাভাবিকভাবেই বিলের ওপর ওরা বলতে পারবে। তাদের সাজেশান, তাদের অনেক কিছু এসেছে এবং এ্যামেন্ডমেন্ট মুভ করেছে, বলতে পারবে না সেটা তো হয় না? ইফ ইট ইজ বিয়োন্ড দি রিপোর্ট তা তো হয় না, তাহলে এ্যামেন্ডমেন্ট মিনিংলেস হয়ে যায়। এ্যামেন্ডমেন্ট মুভ করবে আর কিছু বলবে না তা হয় না। শেষে এই নিয়ে মোটামুটি একটা ডিসকাসান করতে হবে। But it should be very broad. It must be confined to the basic principle of the report। এই তো হবে?

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** স্পীকার স্যার, আমাদের এখানে সিলেক্ট কমিটি থেকে কয়েকটা কো-অপারেটিভ বিল এসেছিল, তাতে থ্রেডবেয়ার ডিসকাসান হয়েছিল।

**মিঃ স্পীকার** ঃ আমাদের এখানের ব্যাপার হচ্ছে পাস্ট প্রিসিডেণ্টস কিছুটা আছে সেগুলি হেলদি নয়। আনফরচুনেটলি বলুন, ফরচুনেটলি যাই বলুন না কেন পাস্ট প্রিসিডেণ্টস কিছু আছে। সেই পাস্ট প্রিসিডেণ্টস হাউসের কনভেনশন হয়ে আছে। তারফলে কিছু রাইটস গ্রো করেছে through the precedents. But we have to correct the earlier precedents. The House should grow healthy precedents and healthy norms, so that members can be alert যাতে করে সদস্যরা ডিবেটে অংশ গ্রহণ করতে পারে সো দ্যাট মেম্বার্স ক্যান বি এল্যার্ট এবং এই ব্যাপারে ডিসকাস করতে হয় কি হয় না মেম্বার্স স্যুড অলসো নো এবং মেম্বার্স জানতে পারবে যে কিভাবে ডিবেটে পার্টিসিপেট করবে, এখানে অনেক নতুন মেম্বার আছে তারা এইসব জানতে পারবে। আমি এটা এনকারেজ করবো না। কিন্তু পাস্ট প্রিসিডেণ্টস যা আছে তা তো একেবারে উড়িয়ে দেওয়া যায় না। উই কেন নট এনটায়ারলি ইগনোর ইট, পাস্ট প্রিসিডেণ্টস যেগুলি আছে এর থেকে তো রাইট গ্রো করছে। আমাদের অভিজ্ঞতা আছে যারা সিলেক্ট কমিটির মেম্বার হয়েছিলেন তারা ডিবেটে পার্টিসিপেট করেছিলেন। নিয়ম অনুযায়ী পার্টিসিপেট হয় না। কিন্তু তারা এটা করেছিলেন। এটাই কনভেনশান তারা করে।

এবার সিলেক্ট কমিটির রিপোর্ট দিয়েছে। সুতরাং আমি এবার সিলেক্ট কমিটির মেম্বারদের বলতে দেবো। কিন্তু আমি ভবিষ্যতের জন্য সাজেশান রাখবো, সিলেক্ট কমিটির মেম্বার যারা তারা ডিবেটে যেন পার্টিসিপেট না করেন। আমি এ্যালাউ করবো না। আমাদের এই হেলদি নর্মস মেনটেন করা যায় তাহলে যারা সিলেক্ট কমিটির মেম্বার নয় তাহলে তারাও হাউসে বলবার সুযোগ পাবে।

**শ্রীসুব্রত মুখার্জী** ঃ আপনার উদারতা মেনটেন করা উচিত।

[2-20—2-30 p. m]

**Mr. Speaker** :—I am the Speaker. I think the Speaker should be a very broad-minded person and have a big heart, so that he accommodate everybody. I now start work.

I have received Circulation Motions from Shri Satya Ranjan Bapuli, Shri Atish Chand Sinha, Shri Deokinandan Poddar, Shri Somendra Nath Mitra, Shri Abdul Mannan, Shri Ambica Banerjee, Shri Ananda Mohan Biswas, Shri Dhirendra Nath Sarkar, Shri Abdur Rauf Ansari and Shri Abdus Sattar.

Members may now move their motions one by one.

**Shri Satya Ranjan Bapuli :** Sri I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 5th July, 1985.

**Shri Atish Chandra Sinha :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 30th June, 1985.

**Shri Deokinandan Poddar :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 25th June, 1985.

**Mr Speaker :** As Shri Somendra Nath is not present in the House, his motion is not moved.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 10th June, 1985.

**Shri Ambica Banerjee :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 1st June, 1985

**Mr. Speaker .** As Shri Ananda Mohan Biswas, is not present, his motion is not moved.

**Shri Dhirendra Nath Sarkar :** Sir I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 31st December, 1984.

**Shri Abdur Rauf Ansari :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 30th June, 1984.

**Shri Abdus Sattar :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 15th April, 1984.

**শ্রীআবদুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা পয়েন্ট আছে, So far as the eliciting of opinion is concerned-যে দিন প্রথম উনি ইনট্রোডিউস করেন, তখনই আমরা এনেছিলাম। তারপর আপনি এটা ভোটে পুট করেন। ভোটে পুট করার পরে সেটা বাতিল হয়ে যায়। সেদিন বাতিল হয়ে গেছে। সুতরাং so far as eliciting opinion is concerned-তারপর আপনি এ্যালাও করেন তাঁকে ফর কনসিডারেশন মুভ করতে। তখন উনি একটা মোশন নিয়ে এলেন for referring the case of the Bill. Select Committee consisting of such and persons-আমি বলছি, আজকে আপনি এটা নিয়ে এলেন; সেদিনই তো হয়ে গিয়েছিল for eliciting public opinion সেকেণ্ড টাইম কেন আনলেন ? এলিসিটিং পাব্লিক ওপিনিয়ন ওয়াজ পুট টু ভোট, কিন্তু সেটা বাতিল হয়ে যায়, আপনি এ্যালাউ করেননি।

**মিঃ স্পীকার ঃ** সেদিন এটা ভোট—এ পুট হয়নি।

**শ্রীআবদুস সাত্তার ঃ** না, না—ভোটে পুট করেছিলেন।

**মিঃ স্পীকার :** আমি রেকর্ড দেখছি। তবে আমার মনে হয় আপনারা ফ্রেস এ্যামেণ্ডমেণ্ট দিয়েছেন আফ্‌টার দি বিল হ্যাজ এগেন কাম টু হাউস, এ্যাজ রিপোর্টেড বাই দি সিলেক্ট কমিটি, আণ্ডার রুল সেভেন্টি এইট ( সি )। মিঃ সাত্তার, এর উপর আপনি আপনার বক্তব্য রাখুন টাইম ৪০ মিনিট।

**শ্রীআবদুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একে সার্কুলেসনে দেবার জন্য বলেছি। আমি প্রথম দিন যেটা বলেছিলাম সেটা বাতিল হয়ে যায়, তারপর এটা সিলেক্ট কমিটিতে যায়। সিলেক্ট কমিটি থেকে বিল যেভাবে এসেছে তাতে আমি মনে করি, এর পরিবর্তন কিছু হয় নি। সরকার পক্ষের কয়েকজন সদস্য এর যা পরিবর্তন করেছেন, তাতে দেখছি মেজোরিটি অব টোট্যাল নাম্বার অব মেম্বার্স না করে মেজোরিটি অব দি টোট্যাল মেম্বার্স প্রেজেণ্ট এটা করেছেন। আমার আসল বক্তব্য হচ্ছে, এই বিল একটা কালা কানুন। আপনি দেখেছেন, এই বিলের প্রতিবাদে আমি

কালোব্যাজ ধারণ করেছি এবং আমাদের দলের প্রতিটি মেম্বার কালো ব্যাজ ধারণ করেছেন। আমাদের শিক্ষামন্ত্রী একজন অধ্যাপক। আমি দেখলাম তিনি ১৯৭০ সালে এবং ১৯৬৫/৬৬ সালে যে কথাগুলি তাঁর বক্তৃতার মাধ্যমে বলেছিলেন আজকে সেকথা ভুলে গেছেন। আসলে কিন্তু কোন কথাই ভুলে যাননি, সবই তাঁর মনে পড়ছে। আমি সেদিন বলেছিলাম, আমাদের শিক্ষামন্ত্রী একটি পুতুল। আমরা জানি পুতুল নিজে না চেনা, পেছন থেকে পুতুলকে কেউ নাচায়। একজন অধ্যাপক হয়ে শিক্ষামন্ত্রী তাঁর নিজের কথা যে ভুলে গেলেন, তার জন্য নিশ্চয়ই তাঁর বিবেকের দংশন হচ্ছে। ১৯-৯-৭৯ তারিখে বেলা ৩টা ৫ মিনিটে তিনি যে বক্তৃতা হাউসে দিয়ে ছিলেন, তাতে তিনি বলেছিলেন, 'সিনেট ৩ জনের একটা প্যানেল করবেন এবং সংখ্যালঘুর মত যাতে প্রতিষ্ঠিত হতে পারে, তারজন্য প্রেফারেনসিয়াল ভোটে প্যানেল তৈরীর কথা বলেছিলেন এবং ওই ৩ জনের প্যানেল থেকে একজন উপাচার্য হবেন। আমি মনে করি এটা অত্যন্ত গণতান্ত্রিক ব্যবস্থা। সিণ্ডিকেট—এর মধ্য থেকে করলে সেটা গণতান্ত্রিক হবে না, কারণ সেখানে সমস্ত শ্রেণীর লোকের প্রতিনিধিত্ব নেই।

[ 2-30—2-40 p. m. ]

মাননীয় শিক্ষামন্ত্রী নিজে বলেছেন, গণতান্ত্রিকভাবে সিণ্ডিকেটের মাধ্যমে নাম ঠিক করবেন। বর্তমান ব্যবস্থায় কি করছেন? সিণ্ডিকেট তিনটি কিংবা একটি নাম সিনেটে পাঠাবে এবং সেনেট একটি নাম রাজ্যপালের কাছে পাঠাবে ফর এ্যাপয়েণ্টমেণ্ট। কিন্তু আপনি আগে বলেছিলেন সিনেটে যেহেতু বিভিন্ন গ্রুপের প্রতিনিধি আছে বিভিন্ন গ্রুপের লোক আছে এবং সিনেট একটা বড় বডি, এবং সেখানে সর্বশ্রেণীর মানুষ প্রতিনিধিত্ব করছে, সেই জন্য সিনেটের উপর জোর দিয়েছিলেন। আপনি নিজে বলেছিলেন যে, সিণ্ডিকেটের মধ্যে থেকে এই রকম ব্যবস্থা করলে সেখানে এটা গণ-তান্ত্রিকভাবে হবে না। আজকে আপনি গণতান্ত্রিকরণের জন্য সিণ্ডিকেটকে সেই পাওয়ার দিলেন। আজকে আপনি যে কথা বললেন, ১৯৭৯ সালে ঠিক তার উল্টো কথা বলেছিলেন। আপনি এই রকম যে ভোল পাল্টাচ্ছেন তাতে আমাদের মনে হচ্ছে আপনার বিবেক বলে কোন বস্তু নেই। তারপর আপনি বলছেন, সিণ্ডিকেটের মধ্যে থেকে এই রকম ব্যবস্থা করলে গণতান্ত্রিকরণ হবে না। কারণ, সেখানে সমস্ত শ্রেণীর প্রতিনিধিত্ব নেই—এটা স্বীকার করা হয়েছে এবং তার ব্যবস্থাও রাখা হয়েছে। সেখানে সংখ্যা কম থাকা সত্ত্বেও সেখানে প্রেফারেন্সিয়াল ভোটের মাধ্যমে তিন জনের প্যানেল করার কথা বলেছেন। আচার্য মিনিষ্টারের সঙ্গে আলোচনা করে একজন উপাচার্য

নিযুক্ত করবেন। সুতরাং এখানে দেখা যাচ্ছে, আপনি যে কথা বলেছিলেন এবং এখন যে সংশোধন করছেন, এই তিন চার বছরের মধ্যে তা পাল্টে দিচ্ছেন। আমরা জানি, human memory is very short, কিন্তু এতো সর্ট নিশ্চয় নয়। তারপর আপনি বলছেন, প্রো-ভাইস চ্যান্সেলার এ্যাপয়েণ্টমেণ্টের ব্যাপারে আইন যেটা আছে, সেটা গণতান্ত্রিক পদ্ধতিতেই হচ্ছে। এবং সেটা হওয়া উচিত। আপনি এই ব্যাপারে তিন চার বছর আগে এই কথা বলেছিলেন। আজকে আপনি সেখান থেকে সরে আসছেন। আমার মনে হয়, পুনরায় যদি খোঁজ করে দেখেন তাহলে দেখবেন ভাইস, চ্যান্সেলার নির্বাচনের ব্যাপারে যে প্রথায় নির্বাচনের কথা বলেছিলেন, প্রোভাইস-চ্যান্সেলারের কেন ভয় পেলেন? ইউ. জি. সি-র রিপোর্ট মডার্ন এ্যাড্ট সম্পর্কে যে রিপোর্ট প্রোভাইস চ্যান্সেলার এ্যাপয়েণ্ট সম্পর্কে—সেখানে একজিকিউটিভ কাউন্সিল পাওয়ারস এন্ড ডিউটিজ ডিফাইনড করে দিয়েছিল। এবং আচার্য উপাচার্য এবং প্রোভাইস চ্যান্সেলার এ্যাপয়েণ্টমেণ্টের ব্যাপারে শিক্ষামন্ত্রীর সঙ্গে আলোচনা করে করবেন। শুধু তাই নয়, আপনার বক্তব্য আমি আরও একটু তুলে ধরছি। আপনি নিজে যে কথা বলেছেন, আজকে সেই কথাগুলি ডিনাই করছেন। ১৯৬৫ সালে উনি যখন বিরোধী দলে ছিলেন—এখন অবশ্য পরিবেশ ভাল হয়েছে, তখন আপনি বলেছিলেন, দীর্ঘ ২০ ঘণ্টা আলোচনা করার পর সরকার পক্ষ বিশ্ববিদ্যালয় বিল ব্রুট মেজরিটির জোরে পাশ করিয়ে নেবার চেষ্টা করছেন। আজকে আমাদেরও সেই কথা, আপনারা এটা ব্রুট মেজরিটির জোরে পাশ করবেন। আমরা তারিফ করি, মাননীয় শিক্ষামন্ত্রী সুনিপুন পরিচালকের মত বিশ্ববিদ্যালয়ের মুণ্ড ছেদ করছেন। আজকে বিশ্ববিদ্যালয়ের সংস্কৃতিকে নস্যাত করবার চেষ্টা করছেন। এই বিলের মধ্য দিয়ে কলকাতা বিশ্ববিদ্যালয়ের ঐতিহ্যের শ্বেত শতদলের মধ্য আমলাতান্ত্রিক কীটের অনুপ্রবেশ করবার ব্যবস্থা করেছেন। এই বিল দীর্ঘ আলোচনা করার পর আমাদের বক্তব্য পেশ করেছি। আজকে কলকাতা বিশ্ববিদ্যালয়ের যেটুকু ঐতিহ্য আছে, তা নষ্ট করবার ব্যবস্থা করছেন। আপনি এর উন্নতির ব্যবস্থা করলেন না। আজকে বিশ্ববিদ্যালয়ের সাহায্য বৃদ্ধি না করে বিশ্ববিদ্যালয়ের সম্প্রসারণের কথা না বলে বিশ্ববিদ্যালয়ের পরিচালন-ব্যবস্থাকে নিজেদের হাতে আনবার চেষ্টা করেছেন। আপনারা এখানেও সেই আমলাতান্ত্রিক প্রথা প্রবর্তন করছেন।

এই বিলের দীর্ঘ আলোচনায় আমরা আমাদের বক্তব্য উপস্থিত করেছি যে, কলকাতা বিশ্ববিদ্যালয়ের যেটুকু ঐতিহ্য আছে, যেটুকু অটোনমি আছে, তাও নষ্ট করবার চেষ্টা করছেন। আমি বলছি, আপনি এখন তাই করছেন এবং উন্নতির চেষ্টা করলেন না। বিশ্ববিদ্যালয় সম্প্রসারণের কথা না বলে বিশ্ববিদ্যালয় পরিচালন

ব্যবস্থা নিজের হাতের মধ্যে এনে একটা আমলাতান্ত্রিক ব্যবস্থা সৃষ্টি করছেন। এখন আপনি করছেন কি? বিশ্ববিদ্যালয়কে আলিমুদ্দিন স্ট্রীটের একটা ব্রাঞ্চ অফিস তৈরী করছেন। এই রকম একটা অবস্থা আপনি সৃষ্টি করছেন। কলকাতা বিশ্ববিদ্যালয়কে নিয়ে বর্তমান মুখ্যমন্ত্রীর সেই সময় বিরোধী দলের নেতা হিসাবে বলেছিলেন এটা কতকগুলি ফ্যামিলির জমিদারী। আজকে আমরাও বলছি, কলকাতা বিশ্ববিদ্যালয় আপনাদের পার্টির নয়, সি. পি.-এম পার্টির জমিদারী, যার হেড অফিস হচ্ছে আলিমুদ্দিন স্ট্রীট। ক্যালকাটা ইউনিভার্সিটি ওদের ব্রাঞ্চ অফিস, আজকে পার্টি একে কুক্ষীগত করছে কলকাতা বিশ্ববিদ্যালয়ের সমস্ত কিছু ঐতিহ্যকে জলাঞ্জলি দিয়ে। ১৯৬৫ সালে যে কথা আপনি বলেছিলেন, সংস্কৃতির মুণ্ডচ্ছেদ হচ্ছে, সেই কথা আমরা আজ বলছি, আপনি এর মুণ্ডচ্ছেদ করছেন। কলকাতা বিশ্ববিদ্যালয়ের এতদিনের ঐতিহ্যকে, আপনার কথায়, ম্লান করে দিয়ে সরকার তার কর্তৃত্বকে পুরোপুরি প্রতিষ্ঠা করার জন্য চেষ্টা করেছেন। আমাদের সেক্সপিয়ারের ম্যাকবেথের কথা মনে পড়ে। লেডি ম্যাকবেথ যেমন ডানকানকে হত্যা করল, তেমনি ভাবে আজ শিক্ষামন্ত্রীর দুষ্ট বুদ্ধির প্ররোচনায়, যিনি ওর পাশেই বসে থাকেন, কলকাতা বিশ্ববিদ্যালয়কে হত্যা করবার জন্য চেষ্টা করছেন। শেষকালে ম্যাকবেথকে যেমন বিবেকের দংশনে অনুতাপ করতে হয়েছিল, তেমনি আমরাও জানি একদিন আসবে যখন শিক্ষামন্ত্রী মহাশয়কেও বিবেকের দংশনে অনুশোচনা করতে হবে। আজ তিনি যে কাজ করলেন সেই কাজের মাধ্যমে শিক্ষা জগতে একটা কলঙ্ক সৃষ্টি করলেন। শিক্ষাজগতে আপনি যে কলঙ্ক সৃষ্টি করে যাচ্ছেন, এর সমস্ত দায়-দায়িত্ব আপনাকে একদিন বহন করতে হবে। আপনি আজকে যে বিল নিয়ে এসেছেন সেটা একটা কালাকানুন হয়ে থাকবে। ১৯৭৯ সালে আপনি বলেছিলেন, কোন কমিটির রিপোর্টের ভিত্তিতে করলেন—আর আজ আপনি কোন্ কমিটির রিপোর্টের ভিত্তিতে করলেন, গজেন্দ্রগাদকর কমিটি, গনি কমিটির রিপোর্টে করলেন? কমিশনের রিপোর্টের ভিত্তিতে বিলটি নিয়ে এসেছেন। একমাত্র কমিশনের রিপোর্টের ভিত্তি ছাড়া আর কোন ভিত্তিতে এটা হতে পারে না। সুতরাং এই বিলের আমরা বিরোধিতা করছি। বিলের বিরোধিতা শুধু করছি না, আমরা দাবী করছি, শিক্ষামন্ত্রী এই বিলটি প্রত্যাহার করে নিন। আমরা মনে করি, আজকে উচ্চ শিক্ষার পীঠস্থান ধ্বংস হতে চলেছে। আমরা বলব, বাঙালীর শিক্ষা এবং সংস্কৃতির প্রধান উৎস আজকে শুকিয়ে যাচ্ছে। আপনারা একদিন বলেছিলেন, এই শিক্ষা প্রতিষ্ঠান আশু মুখার্জি, শ্যামাপ্রসাদ মুখার্জির নাকি জমিদারী। আজকে কার জমিদারী হতে চলেছে? একি আপনাদের জমিদারী হতে যাচ্ছে না?

আলিমুদ্দিন ষ্ট্রীটের জমিদারী হতে যাচ্ছে না ? এ্যাপয়েণ্টমেণ্টের কথা বলেছেন। ইমার্জেন্সী পাওয়ার আছে। এ্যাডমিনিষ্ট্রেসন কখন চলতে পারে না, যদি এ্যাডমিনিষ্ট্রেটিভ হেড কোন রকম অর্ডার পাশ করতে না পারেন। ভাইস-চ্যানসেলর যদি কিছু করতে যান, তাহলে মতামই নিতে হবে সিনডিকেট কিম্বা সিনেটের।

[ 2-40-2-50 P. M. ]

সিলেক্সান কমিটি এবং সিন্ডিকেটের সংগে তাঁর মত না মিললে একটা এ্যাপিল ছিল আচার্যের কাছে। আজকে এই আইনটা করে সেটাও উঠিয়ে দিচ্ছেন। ধরুন, একটা পরীক্ষা বন্ধ করার প্রয়োজন হয়ে পড়লো, পরীক্ষাটা হঠাৎ বন্ধ করলেন ভি. সি. সেটা সিনেট বা সিন্ডিকেট এ্যাপ্রুভ করলো না—এই হলে অবস্থাটা কি দাঁড়াবে ? মুখ্যমন্ত্রীও অনেক সময় অনেক কাজের ব্যাপারে এমার্জেন্সী অর্ডার পাশ করেন, সেটা আপনারা সকলেই জানেন, কাজেই এই এমারজেন্সীর সময় অবস্থাটা কি হবে সেটা ভাবা দরকার। আজকে আপনারা ভাইস—চ্যান্সেলারকে রবার ষ্টাম্পে পরিণত করে দিচ্ছেন—তাঁর কোন অধিকারই নেই। সিনেট একটা বড় বডি প্রায় ১৫০ জন মেম্বার তাতে আছেন, সিন্ডিকেটও একটা বড় বডি, এতগুলি লোক একসঙ্গে কি কোন এ্যাডমিনিষ্ট্রেশান চালাতে পারেন ? আমি বলছি, গণতন্ত্রের নামে কোলকাতা বিশ্ববিদ্যালয়ের ঐতিহ্য, সংস্কৃতি এবং মানের মুণ্ডচ্ছেদ আপনার দ্বারা হচ্ছে। স্কুল, কলেজ, ইউনিভার্সিটি কিম্বা হাসপাতাল আমার মনে হয় এগুলি দলের কুক্ষিগত করে না রাখাই বাঞ্ছনীয়। এগুলি এমন লোকেদের দ্বারা পরিচালিত হওয়া দরকার যারা সত্যিকারের কাজ করবে। আমরা জানি, আপনি এই বিল কখনও আনতেন না যদি—সেখানে ভাইস—চ্যান্সেলার হতেন। যে প্রেফারেনসিয়াল ভোটের কথা আপনি বলেছিলেন ১৯৭৯ সালের মূল আইনে এবং সেখানে যে বলেছিলেন মাইনরিটিরা বলার সুযোগ পাবে, তারা নাম দেবার সুযোগ পাবে, সেই প্রেফারেনসিয়াল ভোট যার আপনি এ্যাডভোকেট ছিলেন তাকে আজকে আপনি দূর করে দিয়ে সিমপেল মেজরিটির কথা বলছেন। আজকে যদি ভাইস চ্যান্সেলার হ'ত তাহলে আপনি এসব করতেন না। সে এউনিভার্সিটির একটা কলঙ্ক। আমি এই জন্য বলছি, তার কারণ, তাঁর বিরুদ্ধে জাজমেন্ট আছে। সেখানে জাষ্টিস বি. সি. রায়ের জাজমেন্ট আছে। মহাদেব দত্ত ভার্সেস ক্যালকাটা ইউনিভার্সিটি—ক্যালকাটা উইকলি নোটের ৮৬৯ পাতায় দেখুন সেখানে বেরিয়েছে এই ভাইস—চ্যান্সেলার সম্পর্কে। সেখানে যা

বলা আছে সেটা হচ্ছে—The petitioner being appointed a member of the said Rule Framing Committee attended some of the meetings of the Committee and found to his distress that the proceedings of Committee were being conducted in an extremely arbitrary manner and cavalier fashion by the Chairman of the said Committee, Professor R. K. Podder and that the minutes were not properly recorded by the Secretary of the Committee. It also became apparent that Professor R. K. Poddar, Dr. S. L. Sarkar. and some other learned members of the Committe were operating as a clique with a clear pre-conceived design and motive to oust the petitioner from the said Institute and to relegate the Institute to the position of a mere appendage to the department of the Applied Mathematics of the University in gross devision from the earlier resolution of the. of the various bedies of the University.

সুতরাং সেখানে দেখা যাচ্ছে যে ম্যালিসিয়াসলি করেছেন। হাইকোর্টে দেখা যাচ্ছে যে রমেন পোদ্দারের বিরুদ্ধে স্ট্রিকচার রয়েছে। আজকে গজেন্দ্র গদকর কমিটি—

··( গোলমাল )

**শ্রীশচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, বলা যায় ?

**মিঃ স্পীকার ঃ**—ওনাকে বক্তৃতা করতে দিন। আপনার কথা পরে শুনবো। যদি না বলা যায় তাহলে এক্সপাঞ্জ করে দেব।

**শ্রীআবদুস সাত্তার ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয়কে এই কথা বলতে চাই, আপনি জানেন যে এই বিলের ব্যাপারে ভাইস-চ্যান্সেলর, প্রাক্তন ভাইস-চ্যান্সেলর এবং অনেক শিক্ষাবীদ-এর বিরোধিতা করেছেন। শুধু তাই নয়, এই বিলের ব্যাপারে বর্তমান ভাইস-

চ্যান্সেলর এবং প্রাক্তন যারা ছিলেন, তারা সকলে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটা একটা স্মারকলিপি দিয়েছেন। কিন্তু আজকে সেই সমস্ত শিক্ষাবিদদের ব্যাপারটা আপনি শেষ করে দিলেন। আজকে সংখ্যালঘুদের মতের যে কথা আপনারা বারেবারে বলেন, তাদের অধিকারের যে কথা বলেন, সেই সংখ্যালঘুদের প্রিফারেন্সিয়াল ভোটের যে ব্যবস্থা ছিল, এক কথায় সব কিছু শেষ করে দিয়েছেন। আমি যে কথা বলতে চাই যে কমিটির রিপোর্টে আমাদের ডঃ কিরণ চৌধুরী, সুব্রত মুখার্জী, ডঃ জয়নাল আবেদিন, মাননীয় সদস্যরা যে যে নোট অব্ ডিসেন্ট দিয়েছেন, তাতে দেখবেন যে ভাইস-চ্যান্সেলার এ্যাপোয়েন্টমেন্টর ব্যাপারে কতকগুলি প্রসিডিওর সেই রিপোর্টে আছে। আজকে আপনি যে বিল এনেছেন তাতে একটা রিপোর্টকেও কনসিডার করেন নি। গজেন্দ্র গদকর কমিটি কিম্বা কোঠারী কমিশন ইত্যাদি একটাও আপনি বিবেচনা করেন নি। গজেন্দ্র গদকর কমিটি বলেছিলেন, if in the opinion of the Vice Chancellor the emergency has arisen which requires immediate action he shall take such action as he deems necessary shall report the same at the next meeting to the authority in the ordinary course would have dealt with the matter : এই জিনিসও কনসিডার করা হয়নি। শুধু তাই নয়, গজেন্দ্র গদকর কমিটির ১৯৬৯ রিপোর্টে যা অবজার্ভ করা হয়েছে, সেটা হচ্ছে, We have been given consideration to the appointment of the Vice Chancellor. তারপরে ১৯৭৯ সালের রিভিশনে বলা হয়েছে, We are of view that the best system of appointment of the Vice Chancellor would be for the Visitor to appoint the Vice Chancellor from amongst a panel of names submitted to him by a committee the appropriate Government should, to some extent, be involved. That is why we have recommended in 3 patterns proposed by us for a nominee of the Visitor on the said Committee. Pattern No 1 (a) A nominee of the Visitor, (b) Two nominees of the Executive Council ( Syndicate ).

[ 2-50-3-00 P. M. ]

তিনটে প্যাটার্ন দেওয়া আছে।

Pattern—1—(a) A nominee of the Visitor. (b) Two nominees of the Executive Council ( Syndicate ).

Pattern -2— (a) A nominee of the Visit.
(b) A nomiee of the Chairman, U. G. C.
(c) A nominee of the Executive Council ( Syndicate )

Pattern—3 (a) A nominee of the Visitor.
(b) A nominee of the Chairman, U. G. C.
(c) 3 nominees of the University.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে তিনটে প্যাটার্ন দেওয়া হয়েছিল, এই তিনটের কোনটাই এখানে ফলো করা হয়নি। একমাত্র প্যাটার্ন ছাড়া আর কিছু মানা হয়নি। তারপরে Education Commission ( 1948—49 ) recommended that the "Chancellor should appoint the Vice-Chancellor upon the recommendation of the Executive Council (i. e., the Syndicate ) which should submit one name only to him. He may of course refer the name back if he considers it unsuitable." আপনারা যদি একটা নামও পাঠান, তাহলেও চ্যান্সেলরের একটা সে থাকে, চ্যান্সেলর যদি মনে করেন this man is not suitable এবং চ্যান্সেলর যদি মনে করেন, আপনারা একজন অশিক্ষিত লোকের নাম ভাইস-চ্যান্সেলর করার জন্য পাঠাতে পারেন, একজন পঞ্চায়েত্ প্রধানের নাম ভাইস-চ্যান্সেলর করার জন্য পাঠাতে পারেন যদি আপনারা মনে করেন, একজন অশিক্ষিত লোককে করার প্রয়োজন আছে। কিন্তু সেখানে চ্যান্সেলর যদি মনে করেন, this man is unfit to be the Vice-Chancellor of the Calcutta University. এবং সেই জন্য তিনি আবার রেফার ব্যাক্ করতে পারেন সিন্ডিকেটে। কিন্তু আপনারা ১৯৭৯ সালের আইনে বলেছিলেন, সিন্ডিকেটের হাতে সমস্ত ক্ষমতা থাকা উচিত নয়, সেনেটের হাতে থাকা উচিত। এখন আবার সিন্ডিকেটকে সমস্ত পাওয়ার দিচ্ছেন। তার মানে আগে যা বলেছিলেন, এখন তার উল্টো কথা বলছেন। The Education commission ( 1964-66 ) which reconsidered many

of the recommendations of the 1948-49 Commission recommended that "in view of the present situation in many of our Universities, we recommend for the time being, the adoption of what is called the Delhi Pattern or some suitable variation of it. The Commision also recommended that the Chancellor shall appoint the Vice-Chancellor from a panel of three names selected by a Committed consisting of three names two of whom are to be nominated by the Syndicate, at least one of whom should be a representative of the Syndicate but should not be a paid employee of the University. The third member should he nomminated by the Chancellor, who should also appoint one of the three members as Chairman of the Committee. "All members of the committee should be known for their eminence and integrity to ensure that the selection would not be open to pressure, back-door influence or other forms of canvassing".

এ ছাড়া আর কিছু সেখানে বলে দেওয়া নেই। তার পরে কোঠারী কমিশন কি বলেছে, দেখুন, When the oppoint of Vice-Chancellor becomes a matter of prestinge and power politics the pattern will be taken as lost.

এখন আপনাদের কাছে ভাইস-চ্যান্সেলর হবার প্রধান ক্রাইটেরিয়ান হচ্ছে পার্টির লোক হতে হবে, তাঁর শিক্ষাগত যোগ্যতা বা অন্যান্য যে সমস্ত কোয়ালিটি থাকা দরকার সে গুলি কোন ক্রাইটেরিয়ানই নয়। আপনারা কি বলতে পারেন আজকে যিনি ভাইস চ্যান্সেলর হয়েছেন, Is he inferior to Ramendra Nath Podar ? Consult.

মন্ত্রী মহাশয়ের সংঙ্গে কনসাল্ট করার পরে চ্যান্সেলর তিন জন প্রার্থীর শিক্ষাগত যোগ্যতা ইত্যাদি বিচার করে শ্রীভট্টাচার্য্যকে এ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন। এখন এই বিল আনা হচ্ছে কেন, যেহেতু রমেন পোদ্দারকে ভাইস-চ্যান্সেলর করা হয়নি, আপনাদের পার্টির লোককে* করা হয় নি, সেহেতু তাড়াহুড়া করে আজকে এই বিল নিয়ে এসেছেন। এ ছাড়া আর কি কারণ আছে? বিশ্ববিদ্যালয় কি এমন রসাতলে যাচ্ছিল, না কি এমন কারণ হলো যে তাড়াহুড়া করে এই বিল নিয়ে এলেন ?

[ Note * Expunged as ordered by the Chair. ]

সুতরাং এটা কি অশোভন নয়? আমার মনে হয় এটা অশোভন। আজকে যেভাবে বিলটি নিয়ে এসেছেন—আজকে যারা শিক্ষা জগতের সঙ্গে যুক্ত আছেন, যারা আপনাদের পার্টির সঙ্গে যুক্ত নয় তারা ধিককার জানাচ্ছেন। আপনাকে পুতুল নাচাচ্ছে, আলিমুদ্দিন ষ্ট্রীট দড়ি টানছে আর আপনি নাচছেন। আপনার নিজস্ব কোন বক্তব্য নেই, নিজের বিবেককে জলাঞ্জলি দিয়ে এই বিলটি নিয়ে এসেছেন। ক্যালকাটা ইউনিভার্সিটির যে অটোনমি ছিল, আপনি ১৯৭৯ সালে প্রথমেই সেই স্বাধিকার নষ্ট করেছেন। সেই অটোনমিকে আরোও শেষ করে ফেলেছেন। আজকে ক্যালকাটা ইউনিভার্সিটির কোন স্বাধিকার থাকছে না। আজকে আলিমুদ্দিন ষ্ট্রীট, সিনেট এবং সিণ্ডিকেট কি এ্যাডমিনিষ্ট্রেসান চালাতে পারবে? তারপর ডেলিগেসান অফ পাওয়ার—ভাইস-চ্যান্সেলার যদি মনে করেন কাউকে পাওয়ার ডেলিগেট করবেন, অন্য কেউ থাকবে তাহলে প্রাওর এ্যাপ্রুভাল নিতে হবে সিনেট এবং সিণ্ডিকেটের—এই সিদ্ধান্ত আপনি করেছেন। কেন করলেন? ডেলিগেসান অফ পাওয়ারের জন্য প্রাওর এ্যাপ্রুভাল নিতে হবে কেন? ভাইস-চ্যান্সেলারকে রাবার ষ্ট্যাম্প করেছেন। তাঁর নিজস্ব বলে কিছু থাকবে না, সিনেট এবং সিণ্ডিকেট চালাবে। দৈনন্দিন তাদের মিটিং করতে হবে। সিনেট এবং সিণ্ডিকেটের মিটিং করে চালাতে হবে। পরীক্ষা কখন হবে না হবে, কখন বন্ধ হবে না হবে তারাই ঠিক করবে। সুতরাং গণতন্ত্রের নামে আপনারা বাঁশ ঢোকাচ্ছেন। তাই নয়, কয়েকদিন আগে একটা পত্রিকায় বেরিয়েছে মিঃ এম. এম. চক্রবর্তী যিনি বর্তমানে যাদবপুর ইউনিভার্সিটির ভাইস-চ্যান্সেলার, তিনি এক মহা সম্মেলনে প্রিসাইড করে বলেছিলেন 'That the Left Front ; Government, should change its Educational Policy immediately'.

তিনি ক্যালকাটা ইউনিভার্সিটি বিল সম্পর্কেই বলেছেন। সেখানে সন্তোষ ভট্টাচার্য্য ছিলেন। সমস্ত ভাইস-চ্যান্সেলাররা এই বিলের বিরুদ্ধে বলেছেন। অতীতের যারা ভাইস-চ্যান্সেলার তাঁরাও এই বিলের বিরুদ্ধে বলেছেন। কোঠারী কমিশন থেকে আরম্ভ করে গজেন্দ্র গাদকার কমিশন, ইউ. জি. সির যেসব কমিশন আছে, তাদের যে নির্দেশ আছে তার একটাও ফলো করছেন না। আপনারা একটাই ফলো করছেন সেটা হচ্ছে পার্টির নির্দ্দেশ। আজকে ইউনিভার্সিটিকে পার্টির কুক্ষিগত করতে চাচ্ছেন। সেকেণ্ডারী এডুকেসান বোর্ডকে কুক্ষিগত করেছেন। হায়ার সেকেণ্ডারী এডুকেসানকে কুক্ষিগত করেছেন আর ক্যালকাটা ইউনিভার্সিটিকে পার্টির কুক্ষিগত করতে যাচ্ছেন। ক্যালকাটা

[ Note * Expunged as ordered by the Chair. ]

ইউনিভার্সিটির যে ঐতিহ্য ছিল—যেখানে স্যার আশুতোষ মুখার্জী ভাইস-চ্যান্সেলার ছিলেন, বিধান চন্দ্র রায় যেখানে ভাইস-চ্যান্সেলার ছিলেন, যেখানে সত্যেন সেন ভাইস চ্যান্সেলার ছিলেন, ডঃ সর্বপল্লী রাধা কৃষ্ণান যেখানে শিক্ষক ছিলেন, মেঘনাথ সাহা যেখানে ছিলেন সেখানে আপনি নিয়ে আসছেন রমেন পোদ্দারকে। সুতরাং এই ঐতিহ্যটাকে নষ্ট করবেন না। এই বিলে ভাইস-চ্যান্সেলারের কোন অটোনমির কথা রাখছেন না। আপনি নিজেই বলেছিলেন প্রো-ভাইস-চ্যান্সেলার এ্যাপয়মেন্ট হবে ইন কনসালটেসান উইথ দি ভাইস-চ্যান্সেলার এ্যান্ড দি মিনিষ্টার। এটা আপনি তুলে দিয়েছেন। সিনেট এবং সিণ্ডিকেট সমস্ত কিছু পরিবর্তন করছে। আমার মনে হয় উপাচার্য্যের সমস্ত ক্ষমতাকে একেবারে শেষ করে দেওয়ার জন্য এই বিল এনেছেন। আচার্য্যের কথা ছেড়ে দিন, তিনি বাইরে থাকেন। প্রথম আলিমুদ্দিন ষ্ট্রীটে মিটিং করবেন ভাইস-চ্যান্সেলার কাকে করা হবে না হবে তারপর ব্রাঞ্চ অফিসে ক্যালকাটা ইউনিভার্সিটি সেই সিদ্ধান্ত নেবেন।

[ 3-00—3-10 p.m. ]

সুতরাং আজকে আমরা এই বিলটিকে বলছি এটা কালাকানুন। আজকে কোঠারি কমিশন থেকে আরম্ভ করে যত কমিশন বসেছে তার সমস্ত কমিশনে আপনি দেখিয়ে দিন আপনি যে পদ্ধতি অবলম্বন করেছেন যে সিনেট, সিনডিকেট তারাই ফাইনাল করবে সেই রকম আছে। ইউ. জি. সি থেকে আরম্ভ করে একটা কমিশন আপনি দেখান, আপনি যে পন্হা অবলম্বন করেছেন—সেই ইউ. জি. সি কিম্বা কোন কমিশন যা করে নি, আপনি আপনার বর্ত্তমান পদ্ধতি—সেখানে তাঁরা সেটা অবলম্বন করেছেন। আপনি যখন প্রথম বিলটি নিয়ে আসেন তখন এবং আপনি নিজে অবজেক্টস এ্যান্ড রিজনসে বলেছিলেন যে গজেন্দ্র গদকর এবং গণি কমিটির রিপোর্ট অনুসারে এবং সেই লাইনে আপনি নিজে এ্যামেণ্ডমেন্ট নিয়ে এসেছিলেন। কিন্তু আজকে আপনি কোন লাইনে নিয়ে এসেছেন? গণতন্ত্রী করণ, আরও গণতন্ত্রী করণ। সেদিন বলেছিলেন সিনেটকে পাওয়ার দেওয়া উচিত, কেননা সেখানে সব মানুষের প্রতিনিধি আছেন অথচ আজকে আপনি বলছেন যে সিনডিকেটকে ক্ষমতা দেওয়া উচিত, এইভাবে আপনার গণতন্ত্রীকরণের যে কথা এ গণতন্ত্রীকরণ আপনি কতবার করবেন? সুতরাং আপনার এই গণতন্ত্রীকরণটা আমার মনে হয় এক এক সময় এক এক রকমের। A Reply to the Charges Against Higher Education

নামে একটা পুস্তিকা বের করে তাতে বলেছিলেন "Malicious and frivolous charges have been levelled against Higher Education" আমি বলছি যে সমস্ত চার্জেস আমাদের বিরুদ্ধে দিয়েছেন এগুলি নট মেলেসিয়াস, নট ফ্রিভোলিয়াস। কিন্তু আপনি পঞ্চম পৃষ্ঠায় বললেন "The charges made against Higher Education in West Bengal are all baseless and frivolous," আমি সেই সমস্ত চার্জ আপনার বিরুদ্ধে নিয়ে এলাম। Are these baseless and frivolous ? আপনার কথা তুলেই আমি বলছি, আপনি আগে যে কথা বলেছিলেন সেকথা তুলে আমি আপনাকে বললাম। কিন্তু প্রকৃতপক্ষে শিক্ষামন্ত্রীর কথা যে যুক্তিগ্রাহ্য নয় তার মূল কারণ ডঃ সনতোষ ভট্টাচার্য্য মহাশয়কে না করা। এটা একটা রাজনৈতিক প্রশ্ন এবং এ ছাড়া আজকে আপনার অন্য কোন প্রশ্নই নেই। আসল প্রশ্ন হচ্ছে রাজনৈতিক প্রশ্ন। এই রাজনৈতিক প্রশ্নের কারণেই আপনারা এই এ্যামেণ্ডমেন্টটা নিয়ে এসেছেন। সুতরাং এর পরে আপনারা দেখবেন সেই পুস্তিকার দশম পৃষ্ঠায় লিখেছেন "Political opinions have never weighed with us for the selection of the Vice-Chancellor". Is it so ? যদি আপনি বলেন যে আপনি পলিটিক্যাল ওপিনিয়ণে করেন নি তাহলে আমি বলব যে আপনি অসত্য ভাষণ দিয়েছেন। আজকে পলিটিক্যাল ওপিনিয়নই হচ্ছে মূল কারণ, আজকে এই পলিটিক্যাল কারণ না থাকলে এই এ্যামেণ্ডমেন্ট আনা হোতো না। আপনি দশম পৃষ্ঠায় বলেছেন—"There is no substance in the charge that the management of Calcutta University is subject to the dictates of a few political men'! এটা আপনি নিজে বলেছেন। আমি বলছি Calcutta University is not subject to the dictates of a few political men. এবং যাঁদের হেড অফিস ইজ এ্যাট আলিমুদ্দিন ষ্ট্রীট। আপনি যখন ডঃ পোদ্দারকে ১৯৭৮ সালে প্রো-ভি.সি (এ্যাকাডেমিক) করেছিলেন, তখন ১৯৭৯ সালে তাঁকে উপাচার্য হিসাবে নিয়োগ করতে ফ্রন্ট ঠিক করেন। তদানিন্তন রাজ্যপাল শ্রী টি. এন. সিং ছিলেন আচার্য্য। তদানিন্তন ইউ. জি. সির চেয়ারম্যান ছিলেন ডঃ সতীশ চন্দ্র। প্রথমে রাজী হননি। কিন্তু যেহেতু পোদ্দার মহাশয় ছিলেন প্রয়াত প্রমোদ দাশগুপ্তের এবং বর্তমান লেবার মিনিষ্টারের আত্মীয়, সেইহেতু ফ্রন্ট রাজি হলেন এবং তদানিন্তন কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী ডঃ প্রতাপ চন্দ্র চন্দ্র রাজি না হলেও শেষ পর্যন্ত তদানিন্তন প্রধানমন্ত্রী শ্রীমোরারাজি দেশাইয়ের হস্তক্ষেপের ফলে তাঁর এ্যাপয়েন্টমেন্ট হয়। ১৯৭৮ সালে প্রো-ভি. সি-

[ Note * Expunged as ordered by the Chair. ]

( এ্যাকাডেমিক ) হবার আগে ডঃ পোদ্দার রিসার্চ ইনষ্টিটিউটের প্রোফেসর-ইন-চার্জ মাধব ভট্টাচার্য্যকে সরিয়ে দিয়েছিলেন। তারজন্য তিনি কেস্ করেছিলেন। এ-সম্পর্কে হাইকোর্টের একটি রায়-ও আছে। সুতরাং সমস্ত কিছুতেই দেখতে পাচ্ছি ডঃ পোদ্দার করাপশনের পথে গেছেন। আপনারা ১৯৮০ সালে যখন বিশ্ববিদ্যালয় আইন সংশোধন করেন, তখন বলেছিলেন যে সেখানে জুডিশিয়াল কমিটি করে ভি. সি এবং প্রো-ভি. সিকে রিমুভ করতে পারা যাবে। আইন করে ক্ষমতাটা কেড়ে নিলেন, কারণ তাঁর বিরুদ্ধে এনকয়ারী যাতে না হয়। আজ এমন অবস্থা সৃষ্টি করেছেন যে এ্যাকাউনটেবিলিটির কোন সুযোগই থাকছে না, যার ফলে সেনেট এবং সিণ্ডিকেট যদি কোন মিস্-এ্যাপ্রোপ্রিয়েশন করেন তারজন্য কে দায়ী, বা কে করেছে, সেটা ধরা যাবে না। আজকে উপাচার্য যেমন রেসপনসিবিলিটি অফ দি গভর্ণর, মিনিষ্টাররাও তেমনি লেজিসলেটিভ এ্যাসেম্বলির কাছে দায়বদ্ধ। আজকে যা করতে যাচ্ছেন তাতে সেনেট এবং সিণ্ডিকেট কিন্তু কারো কাছে দায়বদ্ধ থাকছে না। সো ফার এ্যাজ দি সেনেট এ্যাণ্ড সিণ্ডিকেট আর কনসার্ণড, আজকে তাঁদের একসেসিভ পাওয়ার ডেলিগেট করা হচ্ছে এই বিলে। এটা শেষ পর্যন্ত হাইকোর্টে যাবে বলে মনে করি। তাঁরা কি ভাবে, কি নিয়মে ভি. সি, প্রো-ভি. সি-নিয়োগ করবেন সেটা তাঁদের হাতেই ছেড়ে দিচ্ছেন আজকে। আপনারা যা করছেন তাতে মনে হচ্ছে বাই শোয়িং হ্যাণ্ড সব কিছু হয়ে যাবে। আমি জানতে চাই তার প্রোসেস্‌টা কি হবে? আজকে সেই প্রোসেস্‌টা পর্যন্ত তাঁদের হাতে ছেড়ে দিচ্ছেন। সুতরাং আজকে এই যে কালা কানুনের বিরুদ্ধে আমরা এখানেই নয়, বাইরেও বক্তব্য রাখবো। এই কালা কানুন করবার একমাত্র উদ্দেশ্য হচ্ছে কলকাতা বিশ্ববিদ্যালয়কে আজকে একটা রাজনৈতিক দলের, বিশেষ করে সি. পি. এম. পার্টির কুক্ষিগত করবার জন্য এই আইনটা এনেছেন। এই আইন আনবার কোন কারণ ছিল না। আজকে ডঃ পোদ্দার যদি ভি. সি হতেন তাহলে এই আইন আসতো না। আপনি এই উদ্দেশ্যটা কখনও বলেননি। বলতে পারবেনও না। আপনার নিশ্চয়ই বিবেক দংশন করছে। আজকে চাকরী রক্ষা করবার জন্য আপনি কিছু বলতে পারছেন না। সেই কারণে আমি বলবো যে আজকে একটা কালা কানুন নিয়ে এসেছেন। দয়া করে আজকে শিক্ষাবিদদের মত নিন্, শিক্ষকদের মত নিন্, অধ্যাপকদের মত নিন্, আগেকার ভি. সি-দের মত নিন্, বর্তমান ভি. সি-র মত নিন্। মত নেবার পর যদি দেখেন যে এই বিল সমীচিন, নিশ্চয়ই আনবেন। আজকে তাঁদের মত গ্রহণ করেননি। *আমি আগের দিন বলেছিলাম যে এ-ব্যাপারে আপনারা সবার

[ Note * Expunged as ordered by the Chair. ]

মত গ্রহণ করুন, কিন্তু তা না নিয়ে আরবিট্রেরিলি এবং ম্যালিসাসলি এই বিলটা নিয়ে এসেছেন। এই বিলের পেছনে কোন যুক্তি নেই।

[ 3-10—3-20 p.m. ]

এই বিলের পেছনে কোন যুক্তি নেই। এই বিল একমাত্র রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়েই এনেছেন। তাই আমি এই বিলের বিরোধীতা করছি।' আমি আশা করি, আপনি যদি সত্যিকারের বিবেচক হন তাহলে এই বিল প্রত্যাহার করে নেবেন। আমরা জানি আপনি এটা প্রত্যাহার করতে পারবেন না। সেই জন্য আমরা সব জায়গায় এবং গ্রামে গিয়ে এই কালা কানুনের বিরুদ্ধে সোচ্চার হবো। আপনারা আগে বলেছিলেন যে এই ইউনিভারসিটি একটা ফ্যামিলি— শ্যামা প্রসাদ মুখার্জী এবং আশুতোষ মুখার্জী—হাতে রেখে দিয়েছেন। এটা তাদের জমিদারী বলে আখ্যা দিয়েছিলেন। আজকে তাদের জমিদারী আপনারা শেষ করে ফেলেছেন। এটা এখন আপনাদের জমিদারীতে পরিণত করতে চাইছেন। ক্যালকাটা ইউনিভারসিটিকে আপনারা শেষ করে ফেলছেন। এর স্বাধিকার বলে কিছু থাকবে না, ঐতিহ্য বলে কিছু থাকবে না। আমরা ম্যাকবেতের ঘটনা জানি। ম্যাকবেত তাঁর স্ত্রীর প্ররোচনায় ডানকানকে হত্যা করেছিল। তারপর তাঁকে অনুশোচনা করতে হয়েছিল। আপনি এখন ম্যাকবেতের রোলে প্লে করছেন। আপনি কয়েক জনের প্ররোচনায় এই সব কাজ করছেন, আপনাকেও একদিন অনুশোচনা করতে হবে। এই কথা বলে এই বিলের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শচীন সেন** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। আপনি শেষ পর্যন্ত আমাকে অনুমতি দেবার জন্য ধন্যবাদ জানাচ্ছি। আমাকে আগে অনুমতি দিলে ভালো হতো। বিরোধী দলের নেতা আব্দুস সাত্তার সাহেব অন্ততঃ ডজন বার, মিনিমাম ১২-১৪ বার তিনি একটা শব্দ ব্যবহার করেছেন। তিনি কটুক্তি করেছেন প্রাক্তন উপাচার্য রমেন পোদ্দারকে নিয়ে। এমন কি তিনি কটুক্তি করেছেন—যিনি আমাদের এই সভার সদস্য নন—সরোজ মুখার্জী সম্পর্কে। যাঁরা এই হাউসের সদস্য নন, যাঁরা এই আলোচনায় অংশগ্রহণ করতে পারেন না, যাঁরা বাইরের মানুষ তাঁদের সম্পর্কে এই ভাবে কটুক্তি করা যায় না। যদি না যায় তাহলে আপনাকে আমি অনুরোধ করবো যেন তাঁর বক্তব্য এক্সপাঞ্জ হয়ে যায়।

Note * Expunged as ordered by the Chair.

**মিঃ স্পীকার** ঃ—যে মেম্বার এই হাউসে থাকে না তার নাম নেওয়া যায় না। আপনিও নামটা না করতে পারতেন। যদি এই হাউসের মেম্বার নয় এমন কোন লোকের নাম করা হয় তাহলে সেই নামগুলো বাদ যাবে।

**শ্রী সুভাষ গোস্বামী** ঃ—মাননীয় স্পীকার স্যার, আপনি জানেন যে আইন ছিল ১৯৫০ সালে, দেশ স্বাধীন হবার পর সংবিধান অনুসারে কাজ চলতে শুরু করার পর থেকে, সংবিধান চালু হবার পর থেকে আজকে ৩৪ বছর পার হয়েছে। ভারতবর্ষের সংবিধান আমাদের সকলের কাছে পবিত্র বলে জানি। কিন্তু তার পরিবর্জন এবং পরিবর্ধন সেটা লক্ষ্যণীয় নয়, প্রয়োজনে এটা সকল সময় করতে হবে। এই বছর পর্যন্ত আমার যা জানা আছে, ৩৪ বছরে ৪৬ বার সংবিধান সংশোধন, পরিবর্জন এবং পরিবর্ধন ইতিমধ্যে হয়ে গেছে। কলিকাতা বিশ্ববিদ্যালয় বিলের উপর বক্তব্য রাখতে গিয়ে সাত্তার সাহেব যে ভাবে, যে মনোভাব নিয়ে বক্তব্য রাখলেন তাতে যেন ব্যাপারটা তাঁর কাছে অবিশ্বাস্য, তাঁর কাছে ব্যাপারটা যেন ভয়ানক অপরাধের, যেন ভয়ানক কান্ড করে ফেলেছেন। এই ভাবে তিনি তাঁর বক্তব্য উপস্থিত করেছেন। আমরা জানি যে কোন আইন রচনা করার সময় আমাদের যাঁরা রচয়িতা থাকেন তাঁরা অনেক বিবেচনা করে আইন রচনা করেন।

কিন্তু তাকে বাস্তবে প্রয়োগের প্রশ্নে বলতে হয় তা অভিজ্ঞতার মধ্যে দিয়েই আসে। সেই অভিজ্ঞতা থেকে শিক্ষা নিয়ে প্রয়োজনীয় সংশোধন হতেই পারে। কাল, সময় এবং যুগের পরিবর্তনে, সমাজের বিভিন্ন দ্বন্দ্ব, বিভিন্ন সংঘাত ও আবর্তের মধ্যে দিয়েই যে ঘাত-সংঘাত প্রতিদিন সমাজে ঘটে চলে তার সঙ্গে কোন কিছুই স্থায়ী রূপ নিয়ে থাকতে পারে না। কারণ, তার কতকগুলি মৌলিক বিষয় থাকে, যেগুলি অপরিবর্তনীয় কাঠামোর উপর নির্ভরশীল। সেই কাঠামো-গুলি সব সময় পরিবর্তন করা যায় না—একটা জায়গায় সেগুলি দাঁড়িয়ে থাকে। কোন কিছু না ঘটলে পরে সেই ধরণের মৌলিক পরিবর্তন হয় না বা করা যায় না। মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীমহাশয়কে আমি প্রথমেই অভিনন্দন জানাই এই জন্য যে, তিনি অত্যন্ত সময়োচিত সময়ে, অত্যন্ত যথাযথ ভাবে, শিক্ষার স্বার্থে প্রয়োজনীয়, কলকাতা বিশ্ববিদ্যালয়ের স্বার্থে এবং সামগ্রিক ভাবে পশ্চিম বাংলার শিক্ষা জগতের স্বার্থে এই বিল এখানে এনেছেন। আমি ব্যক্তিগত ভাবে এর জন্য তাঁকে অভিনন্দন জানাই। গণতন্ত্র রক্ষার প্রয়োজনে, শিক্ষাক্ষেত্রে গণতন্ত্র প্রবর্তন এবং প্রসারিত করার যে বাধা ছিল, সেগুলিকে অপসারিত করে কার্যকরী পদক্ষেপ তিনি গ্রহণ করেছেন। সেই সমস্ত বাধাকে প্রয়োজন বোধে দূরে সরিয়ে দিয়ে

এই ধরণের সংশোধন আসবে এবং বারেবারেই তা আসবে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের '৭৯'র আইনে পুরানো যে সমস্ত বিষয় ছিল, তা দিয়েই বিশ্ববিদ্যালয় পরিচালিত হ'ত। যে ধরণের আইনবলে ভারতবর্ষের বিশ্ব-বিদ্যালয়গুলি পরিচালিত হয়ে থাকে, তা থেকে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের আইনের একটা গুণগত মৌলিক বিশেষত্ব আছে। আমি মাননীয় সাত্তার সাহেবকে আপনার মাধ্যমে জিজ্ঞাসা করি—উনি বলুন—ভারতবর্ষের মধ্যে ৬টি রাজ্য বাদে কংগ্রেস শাসিত যে রাজ্যগুলি আছে, সেখানকার বিশ্ব-বিদ্যালয়গুলি কলিকাতা বিশ্ববিদ্যালয়ের মত গণতান্ত্রিক ভাবে নির্বাচন হয়? উনি একটা বিশ্ববিদ্যালয়ের নাম করুন, যেখানে বিগত ২০ বছরের মধ্যে নির্বাচন হয়েছে? ভারতবর্ষের মধ্যে অনেক বিশ্ববিদ্যালয়ই আছে। সৌরাষ্ট্র থেকে গৌহাটী আর কাশ্মীর থেকে কন্যাকুমারিকা পর্যন্ত সর্বত্র প্রায় ১০৫ টি বিশ্ববিদ্যালয় আছে। উনি একটি বিশ্ববিদ্যালয়ের নাম বলতে পারবেন, যেখানে গণতান্ত্রিক উপায়ে নির্বাচন হয়ে পরিচালিত হয়? আমাদের পরিচালিত বিশ্ববিদ্যালয়গুলি হচ্ছে—উত্তরবঙ্গ, বর্ধমান, যাদবপুর, কল্যাণী এবং রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়। এগুলির মধ্যে একটি জায়গায় দেখাতে পারবেন, যেখানে নির্বাচিত প্রতিনিধিদের দ্বারা গণতান্ত্রিক ভাবে বিশ্ববিদ্যালয়ের প্রশাসন কার্য্য পরিচালিত হয় না? আপনার না হয় বলা শেষ হয়ে গিয়েছে, কিন্তু আপনার দলে পরবর্ত্তী বক্তারা আছেন, তাঁদের শিখিয়ে দিন, তাঁরা বলুন দেখি? উনি এখানে গণি কমিটির কথা, গজেন্দ্র গাদকার, কোঠারী কমিশনের কথা উল্লেখ করেছেন। বিরোধীদলের নেতাকে দেখে দুঃখ হয়, ওঁর বক্তব্যও আমাদের শুনতে হয়। হয় উনি গণি কমিটি, কোঠারী কমিশন বা গজেন্দ্র গাদকার ইত্যাদির নাম শোনেন নি অথবা বইপত্র নাড়াচাড়া করেন নি। আমাকে বলতেই হচ্ছে উনি পড়েন না। কারণ কলকাতা বিশ্ববিদ্যালয়ের ৭৯'র আইনে কমিশন যে সমস্ত সুপারিশ করেছেন—শিক্ষাকে গণতন্ত্রীকরণের জন্য—সেই সুপারিশ-গুলির মূল সুপারিশ বা নির্দ্দেশ নিয়েই কলকাতা, উত্তরবঙ্গ এবং বর্ধমান বিশ্ববিদ্যালয় পরিচালিত হচ্ছে। আমাদের বামফ্রন্ট সরকারই এই আইনগুলি রচনা করেছেন। শুধু তাই নয়, সামগ্রিক ভাবে শিক্ষার গণতন্ত্রীকরণের স্বার্থে যে দৃষ্টিভঙ্গী হওয়া দরকার, সেই দৃষ্টিভঙ্গী নিয়েই বিশ্ববিদ্যালয়ে উচ্চশিক্ষার জন্য আইন রচিত হয়েছে। আপনারা লক্ষ্য করে দেখবেন, ৩০ বছর ধরে এই ধরণের ক্ষমতা বিশ্ববিদ্যালয়ে ছিল না। প্রাইমারী, মাধ্যমিক উচ্চমাধ্যমিক—সমস্ত ক্ষেত্রেই গণতান্ত্রিক ব্যবস্থার দ্বারা পরিচালিত হয়ে থাকে। ভারতবর্ষের সমগ্র অঞ্চল

থেকে বিচ্ছিন্ন করার একটা দৃষ্টিভঙ্গী নিয়ে এখানে মাননীয় সদস্য উল্লেখ করেছেন। সেই সঙ্গে বর্তমান শিক্ষাক্ষেত্রে গণতন্ত্র ও স্বাধিকারের কথা তুলেছেন। আমি একটা নমুনা দিচ্ছি। বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ের আইন পার্লামেণ্টে পাশ করা হয়েছে। কি আছে তার মধ্যে? কেবলমাত্র একটা আইন পাশ করেই যদি বলা হয়, সবকিছু গণতান্ত্রিক হয়ে গেছে, তাহলে সে সম্বন্ধে কিছু বলার আছে বলে আমি মনে করি না।

[ 3-20 —3-30 p.m. ]

সেখানে ছাত্র, শিক্ষক, কর্মচারীর কোন রকম ট্রেড ইউনিয়ন অধিকার, শিক্ষকদের ব্যক্তিগত দাবি-দাওয়া উত্থাপন করার কোন সুযোগ বিশ্ববিদ্যালয়ের প্রেমিসেসের মধ্যে থাকবে না। আপনারা এই আইনকে গলাধঃকরণ করছেন তার বিরুদ্ধে যখন প্রতিবাদ করেছি তখন আপনারা চুপ করে থেকেছেন। ওই ব্রুট মেজরিটির কথা বলছেন আপনার যে আইন পাশ করলেন সেটাই কার্য্যকরী করলেন। সেখানে বলার সুযোগ পর্যন্ত দেওয়া হয়নি। যাই হোক, বিশেষ করে আপনাদের মুখে, বিশেষ করে কংগ্রেস-এর মুখে গণতন্ত্রের কথা শোভা পায় না। আর যাই বলুন না কেন কলকাতা বিশ্ববিদ্যালয়ের সব সময় লেখা থাকে না, কোন আইনেই লেখা থাকে না। পাশাপাশি কতগুলি রীতি চলে যাকে কনভেনশান বলে। সেই কনভেনশানগুলি সংসদীয় গণতন্ত্রের মধ্যে আছে। ইংল্যাণ্ডকে ফলো করে আমাদের সংবিধানের কাঠামো তৈরী। দৃষ্টি-ভঙ্গীতে আমাদের সংবিধানে ট্রিকিউলার হেডস্ থাকে। যেমন ইংল্যাণ্ডের রাণী আছেন, আমাদের রাষ্ট্রপতি আছেন এবং রাষ্ট্রপতি ও প্রধানমন্ত্রীর ক্ষমতার বিতর্ক রাজেন্দ্র প্রসাদের সমকালে পণ্ডিত জহরলাল নেহেরুর সময়ে তার মীমাংসা হয়ে গেছে। প্রধানমন্ত্রী নির্বাচিত পার্লামেন্টের নেতা এবং সংখ্যাগরিষ্ঠ দলের নেতা। সুতরাং তার হাতেই প্রকৃত প্রশাসন এই বিষয়ে কোন দ্বন্দ্ব, সংশয় ছিল না। সুতরাং তার অবসান হয়ে গেছে। আমাদের এটা আনন্দের কথা যে বিভিন্ন তর্ক-বিতর্ক বারে বারে উঠেছে। বিভিন্ন জায়গায় বিভিন্ন প্রশ্ন উঠেছে শিক্ষায় গণতান্ত্রিকরণের প্রশ্ন যেভাবে রাখা হয়েছিল ১৯৭৯ সালে আমরা বিস্মিত হয়েছি। আমরা বিস্মিত হয়েছি যে গণতন্ত্রের সর্বনিম্ন তাৎপর্য্য বুঝতে সাত্তার সাহেব কেন স্বয়ং রাজ্যপাল যাকে প্রতিনিধি হিসাবে পাঠান হয়েছে, নাম উল্লেখ করে বলতে পারি তিনিও বুঝতে পারেন নি। ব্যাখ্যা করে বলতে পারি তিনি কিভাবে প্রভাবিত হলেন। যারা

নাকি ইনট্রালেকচুয়াল জগতের নেতা বলে তাদের মনে করে, সংবাদ পত্রের সমস্ত এডিটর সংবাদ পত্রের কর্ত্তা ব্যক্তি রিপোর্টাররা পরের দিনের সংবাদ পত্রে বার করলেন সিনেটের নির্বাচন সম্বন্ধে। সিনেটের নির্বাচনের দিকে যদি লক্ষ্য করেন তাহলে বিস্মিত হবেন। একটা কাগজের নিউজে নেম বেনার নিউস ডাঃ পোদ্দার ডিফিটেট, রমেন পোদ্দার ডিফিটেট লেফট ফ্রন্ট্র পরাজিত, সন্তোষ ভট্টাচার্য্য বিজয়ী। সবচেয়ে বেশী ভোট পেয়েছেন, তার তাৎপর্য কি পেয়েছেন তার মানে, তাৎপর্য্য কি? সেখানে প্রোপরশনাল রিপ্রেজেনটেশানে সেখানে আনুপাতিক ভিত্তিতে নির্বাচনে ৩টি নামের থেকে রাজ্যপাল উপাচার্য্য হিসাবে নির্বাচন করবেন। কম ভোট কে পেল এটা প্যানেলের অন্তর্ভুক্ত হয়েছে। তবে এখানে একটা প্রশ্ন আছে। বেশী ভোট কে পেল, কম ভোট কে পেল এটা প্যানেলের অর্ন্তভুক্ত, হয়তো পেল না কিন্তু প্যানেলে যে মুহূর্ত্তে অন্তভুর্ক্ত হয়ে গেল সেই মুহূর্ত্তে কমবেশী ভোট থাকে না। এই জিনিষটা খবরের কাগজ বুঝতে পারল না। এই জিনিষ সাত্তার সাহেবের লোক বুঝল না, এই জিনিষ রাজ্যপালও বুঝলো না, আমরা কি বলবো? খুব আশ্চর্য্যের ব্যাপার, গ্রামের কৃষকের ঘরের ছেলে রাজ্যপাল হলে সেও এই জিনিষটা বুঝতে পারতো। আপনাদের ক্ষোভের কিছু নেই, ওই নিধিরাম সর্দারের ছেলেই একদিন রাজ্যপাল হতে পারবে। সেই অবস্থার আমরা সৃষ্টি করতে চাই। শিক্ষাকে আমরা দ্বারে দ্বারে পেঁৗছে দিতে চাই। সেই উদ্দেশ্য নিয়েই আমরা এগিয়েছি। শিক্ষার সুযোগ থেকে যাতে বঞ্চিত না হয়, তাদের মধ্যে শিক্ষা-ব্যবস্থা পেঁৗছে দেওয়ার জন্যই এই ব্যবস্থা করা হয়েছে। একজন গ্রামের কৃষককে যদি বোঝান যায় সেও বুঝবে আনুপাতিক হারে নির্বাচন, হিসাব নিয়ে যদি দেখা যায় তাহলে দেখবো গ্রামের একটা নিরক্ষর কৃষকও বুঝবে ৪ জনের মধ্যে ৩ জন সমান পর্য্যায়ে কিন্তু আপনারা বুঝবেন না। এজন্যে আপনাদের বিভিন্ন ভাষাভাষি ব্যবস্থা থাকা দরকার। মহান মহান ব্যক্তি যারা নিজেদের আশুতোষের উত্তরসূরী বলে দাবী করেন তারাও আনুপাতিক হারের ফলাফল বোঝান মুস্কিল, এর তাৎপর্য্য বোঝাতে আমরা অক্ষম।

[ এই অসংগতির কারণ হল প্রচার যন্ত্র আপনাদের হাতে রয়েছে। ঐক্যের কথা তো অনেক শুনি। রমেন পোদ্দার, না সন্তোষ ভট্টাচার্য্য আমি তার মধ্যে যাচ্ছি না। আমার বক্তব্য হচ্ছে আপনাদের সবকিছু জানা থাকা সত্ত্বেও ঘটনার গতি কিন্তু একটা ভয়ংকর রূপ ধারণ করেছে। এতদিন পর্যন্ত কোলকাতা বিশ্ববিদ্যালয়ে কি নিয়ম ছিল? প্রথাগত ব্যবস্থার কোনদিন কি ব্যতিক্রম হয়েছে? আজ একটা আংশিক বিতর্ক উঠেছে এবং আমাদের রাজ্যপালকে তার

Note * Expunged as ordered by the Chair.

মধ্যে নিয়ে যাওয়া হয়েছে। রাজ্যপাল একজন সাধারণ নাগরিক নন, তাঁকে কতগুলি নিয়ম-কানুন মেনে চলতে হবে। রাষ্ট্রপতি এক নম্বর নাগরিক হওয়া সত্ত্বেও নিয়ম-কানুনের দ্বারা তিনি সবচেয়ে বেশী শৃংখলিত। তিনি নিরামিষ খাবেন, না আমিষ খাবেন তা পর্যন্ত বলা আছে। তিনি রমেন পোদ্দারকে ঠিক করবেন—না সন্তোষ ভট্টাচার্য্যকে ঠিক করবেন সেটা তিনি বলতে পারেন না। ভারতবর্ষের প্রচলিত কনভেনসন, প্রচলিত ব্যবস্থা কাউকে এই ক্ষমতা দেয় নি। কিন্তু তা সত্ত্বেও তিনি সেই কাজ করলেন এবং কেন করলেন সেটা আমি বলছি। আমরা লক্ষ্য করেছি তিনি রাজনীতির জন্য এটা করলেন। আমরা লক্ষ্য করেছি বিশিষ্ট বিশিষ্ট পণ্ডিত, অধ্যাপকরা রাজ্যপালের কাছে ডেপুটেসন দিয়ে বলেছেন সর্বোচ্চ ভোট সন্তোষবাবু পেয়েছেন, কাজেই তাঁকেই উপাচার্য হিসেবে নিয়োগ করতে হবে। শুধু তাই নয়, আরও দেখেছি, দিল্লীশ্বরী আসছেন, তাঁর বীরপুত্র আসছেন—বিরাট অভ্যর্থনার ব্যবস্থা এবং পায়ে তেল মর্দন করে বলা হচ্ছে, একমাত্র আপনারাই পারেন একটা কিছু করতে এবং তার ফলেই এটা হয়েছে। বর্তমানে যে আইন এসেছে তাতে আমি দায়িত্ব নিয়েই বলছি আচার্য্যের সমস্ত ক্ষমতা কেড়ে নিয়ে আমরা তা নির্বাচিত সংস্থার হাতে দিতে চাই। দুই আর দুই মিলে চার হয় এটা যে বুঝবে, এইটুকু সাধারণ জ্ঞান যার আছে সেই গণতন্ত্রের কথা বুঝবে এবং সেই ব্যবস্থাই করা হয়েছে। রাজ্যপাল এই আইনে সহি না করে যাবেন কোথায়? তাহলে তাঁকে পদত্যাগ করতে হবে, তাহলে তিনি সংবিধান লংঘন করবেন। অর্থাৎ আপনাদের প্ররোচনায় তিনি যা করলেন তার ফল তাঁকে ভোগ করতে হবে। স্যার, অত্যন্ত উদ্দেশ্যমূলক ভাবে এটা করা হয়েছে এবং সেই উদ্দেশ্যটা কি? এর উদ্দেশ্য কি শুধুমাত্র সন্তোষ ভট্টাচার্য্যকে উপাচার্য করা? আমি বলছি এর উদ্দেশ্য আরও সুদূরপ্রসারী। পশ্চিম-বাংলায় বামফ্রন্ট সরকারের ইতিবাচক ভূমিকা সারা ভারতবর্ষে রোমাঞ্চ সৃষ্টি করেছে, মানুষের মধ্যে আশা-ভরষা জাগাচ্ছে। বামফ্রণ্ট সরকার শিক্ষাক্ষেত্রে গণতন্ত্রকে রক্ষা করছে এবং তাকে কেন্দ্র করে যে পরিস্থিতির উদ্ভব হয়েছিল তার উপর আঘাত হেনেছে। আজকে আমাদের রাজ্যপাল কনফ্রনটেসন—এ লিপ্ত হলেন, সংঘর্ষে লিপ্ত হলেন, এটা দুঃখজনক ঘটনা। এই যে ভারতবর্ষে এতগুলো রাজ্যপাল আছেন তাতে আপনারা একটা দৃষ্টান্ত দেখতে পারেন যে, কোন জায়গায় এটা করা সম্ভব হয়েছে? সাত্তার সাহেব আমাদের দেখাতে পারবেন না যে, কোথাও এরকম ঘটনা ঘটেছে। কিন্তু দেখলাম এখানে সেই রাজনীতি করা হয়েছে। কাজেই একে সহজ, সরল করা ছাড়া আর কোন পথ

Note * Expunged as ordered by the Chair.

নেই এবং সেই জন্যই এই সিদ্ধান্ত নেওয়া হচ্ছে। আমরা ওঁদের সময়কার অরাজক অবস্থা থেকে দেশকে পরিত্রাণ করেছি, ছাত্র, শিক্ষক এবং শিক্ষাবিদ্‌দের সমস্যা নিয়ে চিন্তা করেছি। কোলকাতা বিশ্ববিদ্যালয়ে যাকে বলে শিক্ষার বিকেন্দ্রীকরণ সেটা আমরা করেছি। আজকে আর রবীন্দ্রনাথের মাথা ছিন্ন হয় না, বিদ্যাসাগরের মাথা কর্তন হয় না এবং হার্ডিঞ্জ হোস্‌টেল থেকে কেউ রিভলভার, বোমা, পটকা নিয়ে বেরোয় না। এই জিনিস আজ আর হচ্ছেনা বলে ওঁদের খুব আক্ষেপ। এখন নির্দিষ্ট সময় পরীক্ষা হচ্ছে, নির্দিষ্ট সময় পরীক্ষার ফল বেরুচ্ছে। এখন আর কেউ টেবেল-এ সোর্ড, ভোজালি নিয়ে পরীক্ষা দিচ্ছে না, কাগজ কলমের মাধ্যমেই পরীক্ষা দিচ্ছে। কাজেই অবস্থার এই যে পরিবর্তন হয়েছে তাতে ওঁদের আপশোষ তো হবেই।

[ 3-3o-3-40 P. M. ]

ওঁরা এই পশ্চিমবাংলার বুকে, কলকাতা বিশ্ববিদ্যালয়ের বুকে এবং শিক্ষার ক্ষেত্রে একটা নৈরাজ্য সৃষ্টি করেছিলেন। আজকে সেই অবস্থাকে দূর করা সম্ভব হয়েছে। এবং তাকে সম্ভব করার প্রশ্নে নিশ্চয় আমরা এই কথা বলবো না যে রমেন পোদ্দার একা সেটা করেছে। তার সঙ্গে লক্ষ লক্ষ ছাত্র-ছাত্রী, হাজার হাজার অধ্যাপক শিক্ষক, হাজার হাজার শিক্ষা অনুরাগী মানুষ, তারা ঐক্যবদ্ধ হয়ে সংযতভাবে বাংলার মান-সম্মান, মর্যাদাকে রক্ষা করার জন্য ঐ পাপকে চিরকালের মত কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে দূর করেছে। আজকে কাদের হাতে ক্ষমতা দেওয়া হয়েছে—আজকে তাদের হাতে ক্ষমতা দেওয়া হয়েছে—আপনারা তো লেখাপড়া জানেন—আপনারা দেখুন কাদের হাতে ক্ষমতা দেওয়া হয়েছে। একজন মনোনীত লোকের হাতে ক্ষমতা না দিয়ে কার হাতে ক্ষমতা দিয়েছি। নির্বাচিত সিনেট—এবং সেখানে কারা নির্বাচিত করেন? আণ্ডার গ্রাজুয়েট কলেজগুলিতে যারা আছে সেই অধ্যাপকরা নির্বাচিত করে পাঠিয়েছেন, পোষ্ট গ্রাজুয়েট যারা আছে তারা নির্বাচিত করে প্রতিনিধি পাঠিয়েছে, ছাত্ররা নির্বাচিত করে প্রতিনিধি পাঠিয়েছে, কলকাতা বিশ্ববিদ্যালয়ের যারা গ্রাজুয়েট তাদের থেকে নির্বাচিত প্রতিনিধি এসেছে এবং সমাজের বিভিন্ন অ শ থেকে আংশিক নির্বাচিত প্রতিনিধি সেখানে এসেছে। এই রকম একটা নির্বাচিত সংস্থাকে বৃদ্ধাংগুষ্ট দেখিয়ে যদি একটার পর একটা কাজ হয় তাকে তো ক্ষমা করা যায় না। তাকে নিশ্চয় প্রতিহত করতে হবে।

No e * Expunged as ordered by the Chair.

পশ্চিমবাংলার যে শিক্ষা-ব্যবস্থা সেখানে তা করা সম্ভব হয়েছে। আজকে তাকে ক্ষতিগ্রস্ত করার জন্য যদি কোন আক্রমণ হয় তাকে রুখতে হবে এবং সেই আক্রমণ রোখার জন্যই এই আইন আনা ছাড়া অন্য কোন পথ উচ্চ শিক্ষামন্ত্রীর সামনে ছিল না। আমি তাঁকে অভিনন্দন জানাবো, ধন্যবাদ জানাবো। সন্তোষ ভট্টাচার্য্যকে উপাচার্য্য নিয়োগ করা হয়েছে, এবং যেটা উনি করেছেন—এই রকম একটা অন্যায় রাজ্যজুড়ে আমরা তার প্রতিবাদ করেছি, এই রকম একটা নজীরবিহীন ঘটনা যা কোন রাজ্যপাল করে নি সেই রকম একটা কাজ উনি করলেন—সমস্ত রীতিনীতি সংবিধান সমস্ত কিছু লঙ্ঘন করে। তা সত্ত্বেও আমরা মেনে নিয়েছিলাম। কিন্তু তারপর কি করা হোল? দেখবেন বিশ্ববিদ্যালয়ের ইতিহাসে এই রকম নাই। আপনি বিশেষ আইনের ক্ষমতার কথা বলছেন। আমরাও বুঝি যে, যে কাজ করবেন চেয়ারে বসে তার কোন বিশেষ ক্ষমতা থাকা উচিত। কিন্তু তার কোন কৈফিয়ৎ দেবার জায়গা থাকবে না কোথায়ও? সে কি ইচ্ছামত সেটা প্রয়োগ করবে? ডাইভোর্সের কথা তো আমাদের সংবিধানে বলা আছে। এবং আমাদের অধিকারও আছে। তার বলে আপনি দিনে কতবার ডাইভোর্স করেন? সুতরাং অধিকার থাকলেই তা প্রয়োগ করতে হবে? এখানে কি হয়েছে? গত দেড় মাসের মধ্যে কি এমন ঘটনা ঘটেছে? আপনারা সত্যেন সেনের কথা বললেন। উনি সবচেয়ে দীর্ঘস্থায়ী উপাচার্য। সেই উপাচার্যের সমস্ত সময় কালের মধ্যে কতবার বিশেষ ক্ষমতা প্রয়োগ করেছিলেন? মাত্র একবার করেছিলেন এবং আমরা সেটা করিয়েছিলাম। পশ্চিমবাংলার শিক্ষার স্বার্থে সেটা আমরা করিয়েছিলাম। সিন্ডিকেট আপত্তি করেছিল। নেতাজী নগর কলেজকে এ্যাফিলিয়েসন দেওয়া হবে না। আমরা ছাত্র আন্দোলনের উত্তাল তরঙ্গ সৃষ্টি করে কলকাতা বিশ্ববিদ্যালয়ে হাজার হাজার ছাত্র জমায়েত করার পর সত্যেন সেনকে দিয়ে ঐ ৯।৬ ধারা প্রয়োগ করিয়েছিলাম। ডাঃ সুবোধ মিত্র করেন নি, অন্য কোন উপাচার্য্য করেন নি। রমেন পোদ্দার ১০ বছর ছিলেন ভাইসচ্যান্সেলার একবারও প্রয়োগ করেন নি। আর গত দেড় মাসে কি এমন জরুরী অবস্থা হোল, যাতে দুজন স্পেশ্যাল অফিসার নিয়োগ করতে হবে?* সিনেট এবং সিন্ডিকেট নির্বাচিত সংস্থা যাদের হাতে দায়িত্ব আছে, তাদেরকে বৃদ্ধাংগুষ্ট দেখিয়ে কোন রকম মর্যাদা না দিয়ে স্পেশ্যাল অফিসার নিয়োগ করে দেওয়া হোল। শুধু সেইখানেই তার ইতি নয়, পশ্চিমবাংলার কলকাতা বিশ্ববিদ্যালয় একটা অত্যন্ত স্বয়ংনির্ভর কেন্দ্র, কিন্তু সেখানে পরীক্ষা নিয়ে সমস্যা হয়, অভিভাবকদের মধ্যে ভয়ের সঞ্চার হয় বিশ্ববিদ্যালয়ের এই অভিজ্ঞতা

Note * Expunged as ordered by the Chair.

আছে যা পশ্চিমবাংলার মানুষ দেখেছে—এমন সময় দেখেছে, এমন বছর দেখেছে ১৯৭৩ সাল যে বছর কালো বছর বলে পরিচিত যে বছরে এই কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে একজন গ্রাজুয়েট বেরোয় নি, একটা ইঞ্জিনীয়ার বেরোয় নি, একজন ডাক্তার বেরোয় নি।

সেই জায়গায় ওঁরা পরীক্ষা বানচালের উদ্দেশ্যে স্পেশাল অফিসার নিয়োগ করলেন এবং সাথে আরও ৬ জন একজামিনেশনের কর্মচারীকে বদলি করলেন। যখন পরীক্ষা সুষ্ঠুভাবে করাবার জন্য আরও বেশী লোক, আরও বেশী উদ্যোগী লোকের দরকার সেখানে এই সমস্ত লেখাপড়ার কাগজ পত্র ঠিক করার জন্য, সেই সময় লক্ষ্য করা গেল, তিনি বদলি করলেন এবং এটা নাকি এমন জরুরী যে ৯-এর ৬ ধারা প্রয়োগ না করলে এই বদলি করা যাবে না. সুতরাং এটা অতীব জরুরী একটা অবস্থা এবং তিনি জরুরী অবস্থা প্রয়োগ করলেন। এই ভাবে ইউনিভার্সিটি চলবে? আমরা সেই কনফ্রনটেশন চাই না, সন্তোষ ভট্টাচার্য্য মহাশয় আছেন, তাঁর বিরুদ্ধে কিছু করতে চাই না। আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রীর কাছে যখন তিনি দেখা করতে এসেছেন, তখন তিনি পরিষ্কার ভাবে বলেছেন, আমরা আপনাকে তাড়াতে চাই না। আপনি হয়েছেন, আপনি আমাদের পশ্চিমবঙ্গ সরকারের যে শিক্ষানীতি, শিক্ষায় গণতন্ত্র প্রতিষ্ঠা নির্দিষ্ট সময়ে পরীক্ষা হওয়া, টোকাটুকি বন্ধ করা, নৈরাজ্য বন্ধ করা, যেগুলো আমরা করেছি, তার সঙ্গে আপনি সহযোগিতা করুন, আপনাকে আমাদের দাস হতে বলছি না, গোলাম হতে বলছি না, আত্মসমর্পণ করতে বলছি না, একজন সাধারণ গণতান্ত্রিক নাগরিক হিসাবে, শিক্ষাবিদ হিসাবে আপনার যা ভূমিকা, ঐ চেয়ারে বসে তার রেসপন্সিবিলিটি পালন করুন। তারপরই গিয়ে তিনি স্পেশাল অফিসার নিয়োগ করলেন। মুখ্যমন্ত্রীর ঘর থেকে বেরিয়ে বিশ্ববিদ্যালয় পর্য্যন্ত দু কিলোমিটার দুরত্ব পেরিয়ে গিয়েই তিনি স্পেশাল অফিসার নিয়োগ করলেন। বেরিয়ে গিয়ে ৬ জনকে তিনি বদলি করলেন। এই ঘটনা কি নীরব দর্শকের ভূমিকায় থেকে আমরা দেখবো? আমরা আবার পশ্চিমবাংলার, কলকাতার মান-সম্মানের, শিক্ষা জগতের, সব কিছুর সংঙ্গে জড়িত যে কলকাতা বিশ্ববিদ্যালয় এর ইতিহাস, ঐতিহ্য, সমস্ত কিছু তাকে আবার ধুলায় লুণ্ঠিত হতে দেব? তারই জন্য অত্যন্ত সময়োচিত পদক্ষেপ নিয়েছেন আমাদের উচ্চ-শিক্ষামন্ত্রী। আমি আবার ধন্যবাদ জানাবো মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়কে এবং প্রয়োজন হলে নিশ্চয়ই আরও প্রয়োগের অভিজ্ঞতা দিয়ে, কাজে যদি কোন

---

**Note *** **Expunged as ordered by the Chair.**

বাধা আসে, শিক্ষায় গণতন্ত্র প্রতিষ্ঠার প্রশ্নে, গণতান্ত্রিক প্রশাসনিক ব্যবস্থা চালু করার প্রশ্নে যদি আগামীদিনে কোন বাধার সম্মুখীন আমাদের হতে হয়, সেই বাধাকে আইনের সাহায্যেই আমাদের পরিবর্ত্তন করতে হবে। এই বলে যে সংশোধনী বিল এসেছে, মাননীয় মন্ত্রী মহাশয় যা এখানে উপস্থিত করেছেন, আমি তাকে স্বাগত জানিয়ে, সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার** :—ডঃ কিরণ চৌধুরী, আমার একটা প্রশ্ন আছে, সেদিন আপনি হাউসে ছিলেন না। মাননীয় সদস্য দেব প্রসাদ সরকার মহাশয় একটা প্রশ্ন তুলেছিলেন, যাঁরা সিলেক্ট কমিটির মেমবার হবেন, যদি তাঁরা totally opposed to the Bill হন, তাহলে তাঁরা on principle member হতে পারেন না, এটাই হচ্ছে পার্লামেন্টারী কনভেনশন। if you totally oppose the Bill you should not accept the membership of the Select Committee আপনারা তো কেউ সেদিন হাউসে ছিলেন না। আমি উনাকে বলেছিলাম, কোন মেমবার টোটালি অপোজিং দি বিল, সেটা তো আমার পক্ষে বলা সম্ভব নয়, either he will say that I am totally opposed to the Bill আমি মেমবার হচ্ছি না, or I accept the part of the Bill এই জন্য আমি মেমবার হচ্ছি। বাদ বাকি আমি অপোজ করছি। আমি শুধু আপনার কাছ থেকে জানতে চাইছি কথাটা, এই প্রশ্নটা উঠেছে, মিঃ মুখাজীর পার্লামেন্টারী প্রাকটিশের মধ্যেও লেখা আছে, সিলেক্ট কমিটিতে কারা যেতে পারে, কারা যেতে পারে না। আপনি কি টোটালি অপোজ দি বিল অর পার্টলি অপোজ দি বিল ?

**Dr. Kiran Choudhuri** :—The matter of the fact is that I am opposing the Bill.

**Mr. Speaker** :—Then you are opposing the entire Bill ?

**Dr. Kiran Choudhuri** :—Yes Sir.

**Mr. Speaker** Then on principle you could not hold the membership of the Select Committee.

**Dr. Kiran Choudhuri** :—Sir, nobody has drawn my attention to that point. Even the Hon'ble Minister for Higher Education has not also drawn my attention to this point.

**শ্রীদেব প্রসাদ সরকার** :—স্যার, আমি যে প্রশ্নটা তুলেছিলাম সেদিন, আজকে সেটা আপনি ক্লারিফাই করলেন এবং তার থেকে দেখা গেল সিলেক্ট কমিটির মধ্যে যুক্ত এই রকম মেম্বার, যাঁরা টোটালি অপোজ টু দি বিল, ইফ ইউ বি সো, তাহলে এই বিলটা সিলেক্ট কমিটি থেকে যখন পাশ হয়ে আসবে—বিলটা ইনভ্যালিড হয়ে যাবে। because the composition of the Select Committee is illegal.

**Mr. Speaker** :—I do not agree with you.

[ 3-40-3-50 P. M. ]

**Dr. Kiron Choudhury** : The Calcutta University Act 1979 came into force very recently and it is not even three months that the Vice Chancellor under the provisions of the University Act, 1979 has been appointed. The time is too short for giving a fair trial to the Act. The changes of a fundamental nature that have been contemplated in the amendment bill before the House which has also been brought close to the heel of the controversy regarding his appointment to the present Vice Chancellor make the intention of bringing the Bill suspect

Sir, Honible Minister for Higher Education sought to explain about the hurry in bringing the four amendments of the Bill. When the Bill was introduced before the House by referring to 4 amendments brought in one single session presumably by the Congress Ministry, I hope, he does not mean that he has brought this pience of legislation in a spirit of competition. Sir, the amendment is too palpable to be camouflaged by any garb of democracy. The Vice Chancellor was appointed by the Chancellor. Principle is that the Vice-Chancellor should be appointed from the most suitable persons available. He did no more, no less far from the recommenda-

tion of the Education Commission, 1964-66 where it has been laid down and recomended whatever the mode of appointment of Vice Chancellor, it must choose the best person available.

And it is for no other circmmstance than this, that attempt has been made to remove him from the position he was enjoying as a Chancellor with regard to the appointmtnt of Vice-Chancellor according to the Act of 1979.

Now, Sir, my Leader, the Leader of the Opposition, Mr. Abdus Sattar had referred in details about the different commission. Two points are given in this connection. Education Commissions are composed of experts and it is customary for the universities and for the Goverment to pay its regard to those recommendations. Every Government does it before bringing forward any piece of legislation before the House and gives adequate consideration to the basic principles laid down by these commissions and committees. Now, Sir, the first point is who is to appoint the Vice-Chancellor ? There is no report of any Education Commission or any Education Committee beginning from the Education Commission of 1948 down to the Ghani Committee, no Commission has ever recommended that the appointment should be done by anybody other than the Chancellor. This is one point of the question. But again the question emanates as to from whom he would appoint the Vice-Chancellor ? In one single instance, i. e., the Education Commission of 1948-49, there was a recommendation that the Syndicate shall recommend only one name to the Chancellor and he should appoint him. But there is a very peculiar proviso. In case the Visitor or the Chancellor, whatsoever, is unable to accept the name submitted to him, he may, of course, refer back the name to the Syndicate which has sent it to him. But there is no such provision kept here. Now,

there are other commissions, which have recommended—almost every one—that a panel of names, not more than three, should be formed, selected by a committee—but never the Syndicate or the Senate. Barring one single Education Commission, no other Commission or Education Committee has recommended that the names of the persons to be sent to the Chancellor for appointment as Vice chancellor should be elected or selected by the Senate or Syndicate. Everytime, it has been pointed out that three persons' names should be selected by a Committee and that Committee must be composed of persons of impeccable character, persons who will not be amenable to any back door pressure

[ 3-50-4-00 P. M. ]

Now, Sir, considered from that point of view, the amendment is infirm because it gives the authority in the hands of the Syndicate—a close body. Now my Leader has already drawn the attention of our Hon'ble Education Minister to a matter which the present Minister had actually said in 1979 in his speech with regard to the mode of election of the persons to be sent up to the Chancellor for appointment of Vice-Chancellor. He had said there that the Senate would elect three persons according to proportional representation by means of a single transferable votes I am not going into the merits of who got how many first preferential votes. I consider the point that all of them got the qualifying votes. But one thing is that the person, appointed, got the highest first preference vote. Certainly, that would be rather quite all right. To elect the second man, second person, who has got rather the second qualifying votes as the President of India, I think, you will not agree. Can you just have the person who has got the second highest

first preferential votes to become the President of India for the simple reason that he has got the equal number of qulifying votes ? You cannot do that. So here the question is, whether he has got the highest number of first preferential votes. Second question is whether he has the fittest person. If he was not the fittest, according to the understanding of the Chancellor, he might have appointed the second person. Nobody would prevent motivated him. But today, we find that the whole thing has been termed motivated only out of the political considerations. It appears, particularly, from the speech of the speaker of the other side, the Hon'ble Minister, Shri Subhas Chakraborty who had given the whole background story of the appointment of the Vice-Chancellor—if there is any conclusion of what he has said, it is quite clear that because the Chancellor had not accepted the recommendation—not recommendation but rather the intention of the Minister for Higher Education, he must suffer, and he must be totally eliminated. That comes to be his conclusion. Now, Sir, it is a regressive step. You say once that every minority group must have the opportunity of getting their votes reflected in the total result of the election, and on this basis, you granted propoitional representation in the Act of 1979. But now, you say, the more democratic method is the simple voting. This thing has merged in the worst form from the Select Committee. Originally, it was simple majority of the total number of the members' votes, both of the Sente and Syndicate. But now, this simple majority of the members present for voting for arguments' sake only a handful of persons, if the number is little above the quorum, what will then happen ? Just about 17/20 percent of the total number of the members of the Syndicate or Senate will be able to form the panel and recommend one name to the Chancellor.

Now I come back to the first point. Suppose one name is sent and if it is unsuitable the Chancellor, has the opportunity to refer it back to the Senate or Syndicate, whatever the case may be kept open to the Chancellor ? Nowhere in any Act in the Universities of India there is any provision which precludes the appointing authority i. e. Chancellor or the Visitor from either referring back the individual or the entire panel to the Senate, Syndicate or the Committee whichever might be recommending the names. Here you know, there is no democracy rather there is denigration of democracy. Now, with regard to the emergency power. Sir, You will agree with me, that now-a-days it is very difficult for an educational institution to control emergent and urgent situations. When extra ordinary measures become necessary, even the, on occasions, they have to exercise special power. For this special power in the Act it was laid down, that should there be any dispute between the Syndicate and the Vice-Chancellor with regard to approval of any action, the final decision would be taken by the Chancellor. But now peculiarly enough, when a step is taken in an emergent or an urgent situation, the measure has got to be post facto approved by the Senate or Syndicate whatever it may be the case. But the moment the Syndicate or Senate will disagree there begins a dispute. When there is a dispute between the two you are making one of the disputants, the arbiter of the case. The Syndicate says—whatever it says is final but it militates against the basic principles of justice, it cannot be accepted. Now, Sir, there is another big point which has been totally lost sight of. There may be many urgent and emergent situations when the step is taken the matter is finished and when the matter is reported to the Syndicate, or Senate it is absolutely useless whether Syndicate agrees or approves of it or not because whatever is to be done

has already been done—call it a mischief or something else. You have not ensured against that possibility. Now I will come to the next point -- delegation of powers. No administration can be effectively carried on if the head of the institution has to borrow power for the method of delegation of powers from an extraneous body. The internal administration must be left to the head of the institution. The Syndicate or Senate may lay down the principles. The head of the institution is the executive officer—highest executive. If the highest executive is not given power of delegation and if power of delegation has to be earned with prior approval of the Syndicate what happens? Subordinate officers will Carry favour with the members of the Syndicate and try to by-pass the Vice-Chancellor.

[ 4-00-4-10 P.M. ]

That will encourage insubordi nation, that will encourage indiscipline because there will be people who will all the time seek the favour of just the influential section of the Syndiacate and get their things done bypassing the Vice-Chancellor. Sir, if it is not the intention of the Minister for Higher Education to bring the entire University into a deadlock then this amendment must be withdrawn.

( At this stage the blue light was lit )

Sir, kindly give me one or two minutes' time. I shall just finish. Sir, I have one point more with regard to the Selection Committee. The Selection Committee, for the purposes of appointment of teachers and non-teachers, is a creature of the Syndicate. The Syndicate, it is expected, is composed of persons who know their business. They will appoint the committee of

experts and the committee of experts after considering the qualifications of the candidates shall recommend one or two names, and if for reasons, any valid reasons whatsoever, very convincing reasons, the Syndicate feels that the recommendation is not acceptable they might put down the appointment and send it back to the committee for reconsideration. But if after reconsideration, the committee feels that their recommendations since they are experts—all the members of the Syndicate are not experts—are for the best suited persons for the appointment, the Vice-Chancellor should accept, the Syndicate must accept the recommendations. But if eventually the Syndicate will not accept the recommendations there must be some person to take an objective view after having gone into the details of the qualifications of all the candidates and who, Sir, other than the Chancellor is the person to take such a view ? Considering all these points you can very well understand that this Amendment Bill is entirely unwanted, it is only the result of a revengful motive, if I should say this, and whatever I have said about the appointment of the Vice-Chancellor is also true in the case of the appointment of the two Pro-Vice-Chancellors. Sir, there are two Pro-Vice-Chancellors, one for Business and Finance and another for Academic purpose. They are subordinate officers next to the Vice Chancellor. They are two pillars to support the Vice-Chancellor. If they are such persons in whom the Vice-Chancellor cannot repose his trust then the entire administration will collapse. That is why the Commission ( 64-66 ) recommended that the Vice-Chancellor should appoint the Heads of Departments of different subjects by rotation as Pro-Vice Chancellors. In the 1979 Act. It was very fair that the Chancellor should appoint the Pro-Vice-Chancellors after consulting the Vice-Chancellor and the Minister for Higher Education. Sir, there is no earthly

reason why this should be changed. Three things automatically arise out of this discussion.

Sir, give me one minute more I hope Education Minister will answer whether they would have brought this piece of legislation if the person whom they wanted to appoint as the Vice-Chancellor would have been actually appointed.

Sir, the second point is whether he has any special reason to bring in that legislation for the University of Calcutta only. Why the University of Calcutta should be the only University where there is need of democratisation? Why not the same practice should be made for Burdwan and Jadavpore or other Universities? Sir, the Vice-Chancellor of Jadavpore University who is the spokesman of the Vice-Chancellors' Association—I think he is the President of the Vice-Chancellors' Association—demanded that uniform law must be there to guide all the universities of West Bengal. But why, on earth, an amendment Bill has been brought only for the purpose of Calcutta University? Our Minister for Higher Education told us in the Select Committ e meeting that different universities must have different laws. But, I think this is unfair.

I hope, Sir, the Minister for Higher Education will kindly answer my question as to whether it is a fact or not that the whole legislation has been hastened only to forestall the appointment of the Pro-Vice Chancellor, Business and Finance. If the Minister kindly replies to the questions of mine, I will be satisfied.

Thank you very much, Sir.

**শ্রী অনিল মুখার্জী:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিরোধীদলের সদস্যারা এই বিলের উপর বক্তৃতা রাখতে গিয়ে যে সব বক্তব্য বলেছেন সেগুলি বিরোধীদলের নেতা হিসাবে সাত্তার সাহেবের কাছ থেকে আমরা আশা করিনি। ব্যক্তিগতভাবে তিনি মন্ত্রী মহাশয়কে যে ভাবে গালাগালি করেছেন এটা একজন বিরোধীনেতা

হিসাবে মোটেই শোভা পায় না এবং পশ্চিমবঙ্গের বিরোধীদলের নেতা এই রকম কথাবার্তা বলবেন এটা আমরা আশা করিনি। যাই হোক, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ওনারা, কংগ্রেসীরা, শিক্ষার জন্য খুব ক্রন্দন শুরু করেছেন পশ্চিমবঙ্গের শিক্ষাকে বাঁচাবার জন্য। ১৯৪৭ সালের পর থেকে আজকে সারা ভারতবর্ষে শিক্ষার অবস্থাটা--ইন্দিরা কংগ্রেস, বা কংগ্রেস সরকার— কোন অবস্থায় এনেছেন সেটা একটু লক্ষ্য করুন। ১৯৪৭ সালে দেশের জনসংখ্যা ছিল ৩৩ কোটি ৯০ লক্ষ, সেই ৩৩ কোটি ৯০ লক্ষের মধ্যে নিরক্ষরের সংখ্যা ছিল ২৯ কোটি ৫০ লক্ষ, শিক্ষিত ছিল মাত্র ৪ কোটি ৪০ লক্ষ আর দীর্ঘ দিন ধরে যাঁরা অনেক প্রাথমিক শিক্ষা-কেন্দ্র, মাধ্যমিক শিক্ষা কেন্দ্র, অনেক কলেজ সারা ভারতবর্ষে করেছেন, করে আজকে সেই জায়গায় শিক্ষার হার বেড়ে গিয়ে ২৯ পারসেন্ট হয়েছে। আমি ১৯৭৪ সাল পর্য্যন্ত হিসেব দিচ্ছি, সারা ভারতবর্ষে নিরক্ষরের সংখ্যা হল ৪১ কোটি ৪০ লক্ষ। ওঁদের লজ্জা লাগা উচিত। আজকে, ১৯৪৭ সালে স্বাধীনতার সময় যে জনসংখ্যা ছিল তার চেয়ে ৭ কোটি ৩০ লক্ষ লোককে আরও বেশী নিরক্ষর করেছেন। তার পরে আরও ১০ বছর গেছে, আরও বেশী নিরক্ষরের সংখ্যা আপনারা বৃদ্ধি করেছেন। সুতরাং সারা ভারতবর্ষে নিজেদের ভেষ্টেড ইনটারেসটে নিরক্ষরতা বৃদ্ধি করেছেন আর এখানে এসে এখন সমালোচনা করছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কংগ্রেসীরা বলার সময় যে কথা বললেন আমি সেই কথাটাই বলছি, কংগ্রেসের নীতি ছিল, তাঁরা বললেন—Senate means most representative in character and it should be the supreme policy making body. এটাই কংগ্রেসের নীতি ছিল। যখন এই বিশ্ববিদ্যালয় বিল আনা হয়েছিল তখন ঐ বেঞ্চ থেকে বলেছিলেন, ওঁদের নীতি ছিল যে সিনেট হবে সুপ্রীম পলিশি মেকিং বডি।

[4-10—4-20 p. m.]

আজকে যখন এই বামফ্রন্ট সরকার সেই সেনেটকে সুপ্রিম পলিসি মেকিং বডি হিসাবে তৈরী করতে যাচ্ছেন, আজকে যখন গণতান্ত্রিক অধিকার তার উপর দিতে চাচ্ছেন, আজকে যখন সংখ্যাগরিষ্ঠ ভোটের কথা আনছেন—তখন ওঁরা আপত্তি করছেন। এই হাউসে এমন অনেক মেম্বার আছেন এবং অতীতেও ছিলেন, যাঁরা এক ভোটের ব্যবধানে নির্বাচিত হয়ে এম. এল. এ হয়েছিলেন। আজকে প্রেসিডেন্ট ইলেকশনের কথা বলুন, পার্লামেন্ট নির্বাচনের কথাই বলুন, মেম্বার নির্বাচিত হন কিভাবে? নির্বাচিত হন বাই মেজরিটি ভোটে। এ্যাসেম্বলি মেম্বার নির্বাচিত হন

বাই সিম্পিল, মেজরিটি ভোট এবং বিভিন্ন রাজ্যগুলিতেও বাই সিম্পিল্ মেজরিটি ভোটেই সেখানে মেম্বাররা নির্বাচিত হন। আজকে সেনেট ও সিণ্ডিকেটের ক্ষেত্রে সেই সিম্পিল্ মেজরিটি ভোট যদি করতে চাওয়া হয় তাহলে আপত্তি কেন ? আজকে পার্লামেন্টে যদি প্রোপোরশনাল রিপ্রেজেন্টেশন ভোট হোত তাহলে তো শ্রীমতী ইন্দিরা গান্ধীকে পদত্যাগ করতে হোত কারণ পার্লামেন্টে তাঁর ভোটের যে ভাগ তাতে তিনি হয়তো ইলেকটেডই হ'তেন না। সেখানে কিন্তু প্রোপোরশনাল রিপ্রেজেনটেশন ভোটের প্রিন্সিপল্ টানা হয় না। ডঃ কিরণ চৌধুরী যে কথা বললেন সেটাতো রাজনীতির কথা। আজকে রাজনীতি তো ওঁরাই করছেন। বামফ্রন্ট সরকার যত গণতন্ত্র নিয়ে আসছেন, যত গণতন্ত্রীকরণ করছেন, ওঁদের রাগটাও তত বাড়ছে। আমরা লক্ষ্য করেছি, যখন আজকে আমরা গণতান্ত্রিক পদ্ধতিতে গভর্ণিং বডি তৈরী করছি ওঁরা নোমিনেটেড্ বডি তৈরী করতেন— বিষোদ্গার করছেন। ওঁদের স্বাধিকার রক্ষা কমিটির নাম করে সমাজের উপরতলার বড়লোকদের স্বার্থে গরীব মানুষের বিরুদ্ধে ওঁরা মাঝে মাঝেই নেমে পড়েন রাস্তায়। আজকে চ্যান্সেলর এ্যাপয়েণ্টমেন্টের কথা বলছেন, কিন্তু ওঁদের ইউনিভার্সিটি গ্র্যান্ট কমিশনের যে কমিটি হয়েছিল, তাঁদের রিপোর্ট নিশ্চয়ই ডঃ কিরণ চৌধুরী পড়েছেন। সেই রিপোর্টে বলেছে যে চ্যান্সেলর, যিনি হবেন সেন্ট্রাল ইউনিভার্সিটির, সেখানে ভিজিটর হিসাবে হবেন প্রেসিডেন্ট। আর ষ্টেট ইউনিভার্সিটির ক্ষেত্রে ভিজিটর হিসাবে গভর্ণর হবেন চ্যান্সেলর। অর্থাৎ তাঁরা এক্স-অফিসিও হবেন। কিন্তু এ্যাকচুয়ালী পাওয়ার তাঁরা একসারসাইস্ করবেন না অফিশিয়ালি। একথা স্পষ্ট করে ইউনিভারসিটির ক্ষেত্রে বলেছে ঐ রিপোর্টে। তাহলে সুপ্রিম পাওয়ার কে একসারসাইস্ করবেন ? সুপ্রিম পাওয়ার একসারসাইস্ করবেন ষ্টেট। অফিশিয়ালি এক্ষেত্রে চ্যান্সেলারের কোন এক্তিয়ার নেই। সুতরাং এ্যাডমিনিষ্ট্রেটিভ পাওয়ার একসারসাইস্ করবারও তাঁর কোন এক্তিয়ার নেই একথা স্পষ্ট করে বলে দিয়েছে রিপোর্টে। এখানে Report of the Committee on Governance of Universities and Colleges-University Grants Commission, 1971 ইউ. জি. সি কর্তৃক গঠিত কমিটি ১৯৭১ সালে যে রিপোর্ট পেশ করেছিলেন, যেটা কেন্দ্রীয় সরকার দ্বারা প্রকাশিত, সেই রিপোর্ট আপনাদের কাছে পড়ছি। এখানে বলছে—' In order that the Universities may perform their functions properly, their autonomy should be scrupulously respected by the legislatures and the executive, though there would be some spheres in which the State may exercise supervisory authority

over the administration of the Universities, and that should only be through the Visitor, as indicated later. In the scheme which we recommend, the President will be the Visitor of the central Universities, and the Governor will be Visitor of the state Universities."

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তারপর কমিটি রেকমেণ্ড করেছে ভিজিটরসদের পাওয়ার কি হবে। সেখানে বলেছে, 'The concept of the university autonomy does not exclude the broad supervisory functions of the State over the administration of the universities. The visitor has such supervisory power তারপর বলেছে The State Governors are similarly described as visitors of the universities in the respective States। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা লক্ষনীয়, এটা ভালো করে আপনি লক্ষ্য করুন, আমি অনুরোধ করবো ডাক্তার কিরণ চৌধুরী মহাশয়কে এই বিষয়ে চিন্তা করার জন্য এবং পরে যে বক্তা বলবেন তিনি যেন এর জবাব দেন। চ্যান্সেলার এজ্ এ ভিজিটর হিসাবে নিযুক্ত হবে। গভর্ণর এজ ভিজিটর হিসাবে নিয়োগ হবে। তারপর বলেছে—The powers that we propose to recommend for the visitor are really such as are essentially the supervisory powers of the State, and are not the powers that ought to be exercised by the Head of the University' অর্থাৎ Head of the University, i. e. Chancellor কোন পাওয়ার থাকবে না। পাওয়ার থাকবে স্টেটের; স্টেটের সুপারভাইসারী পাওয়ার থাকবে। চ্যান্সেলারের নাম সই করা ছাড়া কোন কিছু করার থাকবে না। চ্যান্সেলারের ক্ষমতা কেন্দ্রীয় সরকার স্বীকার করে। চ্যান্সেলার যা করবেন সমস্ত রাজ্য সরকারের নির্দেশ অনুযায়ীই করবেন। সেটা যদি না করেন তাহলে বে-আইনী কাজ করবেন এবং সেটা আইন বহির্ভূত কাজ করবেন। এটা কেন্দ্রীয় সরকার পছন্দ করে না। ইউনিভার্সিটি গ্র্যান্টস কমিশন পছন্দ করে না। এখানে বলা হচ্ছে As our recommendation will show, we contemplate the appointment of Chancellor and recommend that the Chancellor should have the privilege of presiding over the convocation of university. This is the only privilege that has been given to the Chancellor, to

preside over the convocation and nothing else. But he would not be saddled with any. মাননীয় উপাধ্যক্ষ মহাশয় লক্ষ্য করুন এবং মাননীয় সদস্য কিরণ চৌধুরীকে লক্ষ্য করতে বলছি, কংগ্রেস বেঞ্চকে এটা শুনতে বলছি। But he would not be saddled with any administrative responsibility or authority. সুতরাং চ্যান্সেলার এর কোন এডমিনিসট্রেটেড রেসপনসিবিলিটি অথবা অথরিটি থাকতে পারে না, বিশ্ববিদ্যালয়ের যে উচ্চ প্রতিষ্ঠান ইউনিভারসিটি গ্রান্ট কমিশন সেই গ্রান্ট কমিশন বলছে যে চ্যান্সেলারকে কোন এডমিনিসটেটিভ পাওয়ার, কোন রেসপনসিবিলিটি অথবা কোন অথরিটি দেওয়া চলবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এটা লক্ষ্য করুন—In other words the idea in making the recommendations is to associate some distinguished citizens in the States with the University মাননীয় উপাধ্যক্ষ মহাশয় লক্ষ্য করুন distinguished citizens should be associated with the Uni/ersity, not that, someone may exercise the power—that power is not vested in him. বিশ্ববিদ্যালয়ের মঞ্জুরী কমিসন যে ক্ষমতা অনুমোদন করেছে সেই ক্ষমতা হলো, রাজ্য সরকারকে তার সুপারভাইসারী ক্ষমতা দিয়েছে এবং চ্যান্সেলারকে কোন প্রসাশনিক ক্ষমতা বা কোন অথরিটি দেওয়া হয়নি। অথরিটির মধ্যে যা বলেছে, সেখানে ভাইস-চ্যানসেলারকে কোন অথরিটি দেওয়া হয় নি, এই রেকমেনডেসানের মধ্যে বিশ্ববিদ্যালয়ের বিশ্ববিদ্যালয়ের অথরিটি কার? আমি তাদের রেকমেনডেসান শুনিয়ে দিচ্ছি। এই মডেল এ্যাক্ট অফ দি ইউনিভার্সিটি, সেখানে বলেছে ৩ টি মাত্র অথরিটি হিসাবে প্রদান করা হয়েছে। এক হলো সেনেট, দ্বিতীয় হলো সিনডিকেট এবং তৃতীয় হলো এ্যাকাডেমিক কাউনসিল। এই তিনটি হচ্ছে অথরিটি। যারা একমাত্র অথরিটি অফ দি ইউনিভার্সিটি—সেখানে ভাইস-চ্যান্সেলারকে অথরিটি হিসাবে অথরিটি মডেল এ্যাক্টের মধ্যে কোথাও উল্লেখ করা হয় নি। ডাঃ কিরণ চৌধুরী মহাশয় নিজে দীর্ঘদিন শিক্ষকতা করেছেন, ইউনিভার্সিটি গ্রান্ট কমিস্যান নিশ্চয়ই পড়েছেন। তিনি নিশ্চয়ই জানেন কে the real authority of the University, i e. Senate, Syndicate and Academic Council, not the Vice-Chancellor. মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এর থেকে বোঝা যাচ্ছে স্টেট গভর্ণমেণ্টের উপর ইউনিভার্সিটি গ্রান্ট কমিসন বিশ্ববিদ্যালয়ের অথরিটি দিচ্ছে। তারা এটা স্পষ্ট করে বলে দিচ্ছে চ্যান্সেলারের কোন এ্যাডমিনিসট্রেটিভ অথরিটি এক্সারসাইজ করতে পারবে না। স্টেট তার সমস্ত সুপারভাইসারী পাওয়ারে

থাকবে। সেখানে যদি আজকে প্যানেল তৈরী হয়, স্টেটকে উপেক্ষা করে কোন চ্যান্সেলার যদি তার নিজের এডমিনিসট্রেটিভ পাওয়ার এক্সারসাইজ করে তাহলে সেটা বে-আইনী না আইনসংগত ?

[ 4-20—4-30 p. m. ]

অতীতে এই হাউসের মধ্যে কংগ্রেসীরা যে কথা বলেছিলেন—মাননীয় মন্ত্রী শম্ভুবাবু ১৯৬৫ সালেও সেই কথা বলেছিলেন। কংগ্রেসী বন্ধুরা এই সিলেকট্ কমিটির আগে যে সিলেকট্ কমিটির মিটিং হয়েছিল, সেখানে বলেছিলেন— Supreme policy making body is the Senate, but not the Vice-Chancellor or any authority, এবং সেখানে পাওয়ার ভেষ্ট করবে। শম্ভুবাবুকে কোট করে ও'রা বলেছিলেন, সিনেট এবং সিণ্ডিকেটকে ক্ষমতা দিন। নোট অফ ডিসেন্টে গত বারের সিলেক্ট কমিটিতে কংগ্রেসীরা এই কথা বলেছিলেন। কংগ্রেস আজ তাঁদের নীতি বদলাচ্ছেন। যেই সন্তোষবাবু নির্বাচিত হয়েছেন, তখনই কংগ্রেস অন্য কথা বলছেন। তাঁরা মুখে বলেন রাজনীতি করি না। রাজনীতি করিনা বলেই আজ দেখছি রাজনীতি করছেন। রবীন্দ্রনাথের একটি কথা এই প্রসঙ্গে মনে পড়ে। একজন তাঁকে জিজ্ঞাসা করেছিলেন, তিনি তো একজন সাম্প্রদায়িক? রবীন্দ্রনাথ তখন বলেছিলেন, কেন? তিনি তখন বলেছিলেন, আপনি কেবলই ব্রাহ্ম ব্রাহ্ম করেন। তখন রবীন্দ্রনাথ তাঁকে বলেছিলেন, 'তুমি কেহে বাবু, তুমি তো নাস্তিক তুমিই তো একজন সাম্প্রদায়িক লোক।' ও'রা এখানে বলেন রাজনীতি করি না, কিন্তু এই সব কথাবার্তা সারা পশ্চিমবাংলায় বলে তোলপাড় করে বেড়াচ্ছেন। ৬ মাস আগে ও'রা এক কথা বলেন, আবার ৬ মাস পরে অন্য কথা বলেন। যেই মাত্র সন্তোষ ভট্টাচার্য্য নির্বাচিত হয়ে গেলেন, সেই মাত্র এই কথা বলছেন। মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন, তা তো সন্তোষ বাবুর ক্ষেত্রে প্রযোজ্য হচ্ছে না। এই সংশোধনীর বলে সন্তোষবাবু উৎখাত হচ্ছেন না। সন্তোষবাবুর ক্ষেত্রে এটা প্রযোজ্য হচ্ছে বলে যদি ও'দের ধারণা হয়ে থাকে, তাহলে বলতে হয়, ও'রা বিলটি ভাল করে পড়ে দেখেন নি। এটা এ্যাপ্লিকেবল হবে নতুন করে আগামী দিনে যিনি নির্বাচিত হবেন, তাঁর ক্ষেত্রে। এটা তো রেট্রোস্পেক টিভ এফেকট্ হতে পারে না। পরবর্ত্তী সময়ে ভাইস-চ্যান্সেলার পদে যখন ইলেকশান হবে, তখন এটা প্রযোজ্য হবে। অতএব, ও'দের ভয়ের কোন কারণ নেই। শিক্ষামন্ত্রী এখানে যে সংশোধনী

Note * Expunged as ordered by the Chair.

এনেছেন, তা গণতন্ত্রীকরণের কথা চিন্তা করেই এনেছেন। এটা আগেই আসা উচিত ছিল। আইন তো কখনও স্ট্যাটিক্ হতে পারে না। আমি ডঃ কিরণ চৌধুরী মহাশয়কে বলি. উনি তো বহু দিন ধরে কলেজের সঙ্গে যুক্ত ছিলেন, আমিও শিক্ষাকার্যে এক সময় যুক্ত ছিলাম। উনি এখানে বলেছেন, এত কম সময়ের মধ্যে একটি আইনের সংশোধনী আনা উচিত নয়। কিন্তু কংগ্রেসী আমলে দেখা গেছে, একই সেসানে তিন বার সংশোধনী আনা হয়েছিল। জ্ঞান সিং সোহন পাল মহাশয় একদিন পার্লামেন্টারী এ্যাফেয়ার্স মিনিষ্টার ছিলেন, উনি একজন বিশিষ্ট ভদ্রলোক, উনিই বলুন না, একই সেসানে এই ধরণের সংশোধনী একটা আইনের উপরে সেই সময়ে এসেছিল কিনা? আশা করি, উনি এ কথা স্বীকার করবেন। এই কথাগুলো তো সাধারণ ভাবে সকলের জানার কথা। সুতরাং এই সংশোধনী নতুন কিছু নয়, এই এ্যামেন্ডমেন্ট কখনই পার্লামেন্টেরিয়ান বার হতে পারে না। এটা ডায়নামিক। গণতন্ত্রীকরণের প্রয়োজনে এটা করা হয়েছে। এটা আপনাদেরই নীতি, সেটাকেই আজ কার্যকরী করা হচ্ছে। একথা আপনারা অতীতে বলেছিলেন। কিন্তু আজ সন্তোষ ভট্টাচার্যের প্রয়োজনে রাজনীতি করছেন। এই ভাবে রাজনীতি করে গোটা পশ্চিমবাংলায় একটা জল ঘোলা করবার চেষ্টা করছেন। কিরণবাবু তো একটা কলেজে অধ্যক্ষ ছিলেন। ১৯৭২-৭৭ সালের সেই অন্ধকার দিনগুলোর কথা এরই মধ্যে ভুলে গেলেন? বিশ্ববিদ্যালয়ের পরীক্ষা কেন্দ্রগুলিতে মস্তানরা রিভালভার নিয়ে দাঁড়িয়ে থেকে অধ্যাপকদের মেরেছে। তাঁদের বলেছে, আমাদের টুকতে দাও। দিনের পর দিন কলেজগুলিতে এই অবস্থা চলেছে। এখন আর সেই অবস্থা নেই। আজই তো পাবলিক এ্যাকাউন্টস্ কমিটির রিপোর্ট দিয়েছেন সাত্তার সাহেব—কলেজগুলিতে কিভাবে দিনের পর দিন বেআইনী ভাবে টাকা খরচ হয়েছে, তা বলা হয়েছে। লক্ষ লক্ষ টাকা বাড়ি তৈরীর জন্য নিয়ে মিসইউস্ করেছে। পাবলিক এ্যাকাউন্টস্ কমিটি যে রিপোর্ট দিয়েছে, তার মধ্যে এই সব কথা লেখা আছে। শিক্ষাক্ষেত্রে যে নৈরাজ্য, বিশৃংখলা, অরাজকতা ছিল, আজ আর সেই অবস্থা নেই। তাই তো আমরা দেখি, ১৯৪৭ সালে ভারতবর্ষে যেখানে ৩৩ কোটি মানুষ নিরক্ষর ছিল, আজ তা বেড়ে ৫০ কোটিতে দাঁড়িয়েছে। কংগ্রেসের ৩০ বছরের শাসনে, তাদের নীতির ফলে দেশে আজ নিরক্ষরতা বেড়ে গেছে। সমগ্র দেশ আজ কেন্দ্রীয় শিক্ষা নীতির ফলে কলুষিত হয়েছে।

---

Note * Expunged as ordered by the Chair.

তারপরও আপনারা কোন মুখে সমালোচনা করেন আমি বুঝতে পারছি না। আপনাদের কোন নীতি নেই, সারা ভারতবর্ষের জন্য আপনারা কোন শিক্ষা-নীতি গ্রহণ করতে পারেন নি। আপনারা পাঞ্জাবে এবং আসামে কি করেছেন? ভারতবর্ষ স্বাধীন হবার পর দেখছি সাম্প্রদায়িকতার বীজ, প্রাদেশিকতার বীজ দেশে রয়েছে এবং এগুলি রয়েছে আপনাদের শিক্ষা-নীতির ফলে। আপনাদের নীতির ফলেই আজকেও ভারতবর্ষে নানা রকম সংকীর্ণতা রয়েছে। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনি যখন লাল আলো জ্বালিয়ে দিয়েছেন তখন আমি বক্তব্য শেষ করতে বাধ্য হচ্ছি।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী**ঃ মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি প্রথমেই একটা দুর্ভাগ্যের কথা বলব। ১৯৬৯ সালে তৎকালীন সরকারের শিক্ষামন্ত্রী এই বিধানসভায় যখন ইউনিভার্সিটি বিল নিয়ে এসেছিলেন, তখন বর্তমান উচ্চ শিক্ষা-মন্ত্রী শম্ভুবাবু এবং নির্মলবাবু দৃপ্তকণ্ঠে ঘোষণা করেছিলেন, এত ভাল সংশোধন আর হয় না, অনেক ভেবে-চিন্তে, ঘষে-মেজে এই সংশোধনী আনা হয়েছে। কিন্তু আজকে এঁরা গণতন্ত্রের নাম করে কোলকাতা বিশ্ববিদ্যালয়ের সুনাম মসীলিপ্ত করছেন এটা খুব দুঃভাগ্যের কথা। সংখ্যাধিক্যের জোরে এই বিল পাশ হবে জানি। মাননীয় মন্ত্রী সুভাষবাবু সুবক্তা হতে পারেন কিন্তু অনেক অসত্য ভাষণ দিয়েছেন। স্যার, একটি কথা অত্যন্ত স্পষ্ট যেদিন বর্তমান রাজ্যপাল এই রাজ্যে এসেছেন, সেদিন থেকেই এঁরা তাঁকে ভাল চোখে দেখছেন না। যেদিন এঁরা বুঝেছেন উপাচার্য রমেন পোদ্দারকে যেতে হবে সে দিন থেকেই বিশ্ববিদ্যালয়ের উপর এঁদের কোপদৃষ্টি পড়েছে। কাজেই এটা কোন নূতন কথা নয়, এটা এঁদের পূর্ব পরিকল্পিত। এ, পি, শর্মা যখন রাজ্যপাল হয়ে পশ্চিমবাংলায় এলেন তখন থেকেই মুখ্যমন্ত্রী অসন্তুষ্ট কারণ তাঁকে নাকি এ ব্যাপারে কিছু বলা হয়নি। আমি বুঝতে পারছি না রমেন পোদ্দার হেরে যাওয়াতে সরকার পাগলের মত ছুটোছুটি করছেন কেন? আমি পশ্চিমবাংলার মানুষের কাছে একটির পর একটি ঘটনা তুলে ধরতে চাই। আমরা জানি আর এস. পি-র. সদস্যরা সিনেটের ভোটে অংশগ্রহণ করেন নি। ৮ই ডিসেম্বর কাগজে যখন এই কথা বেরুল তখনই এদের মাথা খারাপ হয়ে গেল কারণ যেভাবে ভোট হওয়া উচিত ছিল সেইভাবে হয় নি। এঁরা ১৮ই ডিসেম্বর রমেন পোদ্দারকে সুপারিশ করলেন এবং বললেন, আমরা আশা করি আচার্য তাঁদের এই সুপারিশ মেনে নেবেন।

---

Note * Expunged as ordered by the Chair.

[ 4-30—4-40 p. m. ]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তারপর সংবাদপত্রে দেখা দেল আচার্য উপাচার্য হিসাবে তিনি নাকি রমেন পোদ্দারের নাম গ্রহণ করেন নি যদিও তিনি ৭৬টি ভোট পেয়েছেন। দৈনিক বসুমতী, সরকারী কাগজে বেরিয়েছে যে তাঁকে উপাচার্য করা হোল না। আমি জানি না, একটা উপাচার্য নিয়োগের ব্যাপারে একটা সরকার কি করে এইরকম মাথা গরম করতে পারে। ওঁরা আবার সরকার চালাচ্ছেন? শম্ভুবাবু পণ্ডিত লোক—তিনি একজন অধ্যাপক। কিন্তু একটা উপাচার্যের ক্ষমতা খর্ব করার করার জন্য পশ্চিমবাংলার মানুষের কাছে তিনি হেয় হয়ে থাকবেন—ইতিহাসে একথা লেখা থাকবে। পশ্চিমবাংলার কলকাতা বিশ্ববিদ্যালয়ের একটা ঐতিহ্য আছে এবং ভারতবাসী হিসেবে নয়, একজন বাঙ্গালী হিসাবে তার জন্য আমরা গর্ব অনুভব করি। আপনারা আজকে সেই ঐতিহ্যকে ধুলায় মিশিয়ে দিতে চলেছেন। গজেন্দ্র গদকর কমিটি যে সুপারিশ করেছিল, তাকে নস্যাত করে, গণতন্ত্রের নাম করে গণতন্ত্রকে শ্মশানে পরিণত করে আপনারা এই বিল পাশ করিয়ে নিচ্ছেন। আমরা জানি আপনারা ক্ষমতার জোরে এই বিল পাশ করিয়ে নেবেন। সুভাষবাবু বললেন যে সন্তোষ ভট্টাচার্য মহাশয়কে মুখ্যমন্ত্রী মহাশয় আশ্বাস দিয়েছেন। কিন্তু যেদিন থেকে সন্তোষ ভট্টাচার্য মহাশয় উপাচার্য হলেন সেদিন থেকে মুখ্যমন্ত্রীর মাথা গরম হয়ে গেল। জানি না কিভাবে একটা রাজ্যের মুখ্যমন্ত্রীর একটা উপাচার্যের নিয়োগের ব্যাপারে মাথা গরম করেন। তিনি কোয়েম্বাটুর যাবার সময় এয়ারপোর্টে প্রেসে বলে বসলেন যে সন্তোষ ভট্টাচার্য নাকি রাজ্যপালের মনোনীত প্রার্থী। ৩১শে ডিসেম্বর থেকে যেইমাত্র উপাচার্য হলেন সন্তোষ ভট্টাচার্য মহাশয়, অমনি ৫ই ফেব্রুয়ারী মুখ্যমন্ত্রী এই কথা বললেন। তারপর আমরা একটার পর একটা ঘটনা দেখতে পেলাম কিভাবে পশ্চিমবাংলার মানুষের মুখে ধামাচাপা দেবার চেষ্টা করেছেন। সুভাষবাবু ভাল করে বললেন, রাজ্যপাল নাকি অন্যায় কাজ করেছেন। একজন বাঙ্গালী হিসাবে তিনি কি করে এই কথা বললেন জানি না। সরোজ মুখার্জি ২৬শে ফেব্রুয়ারী ঘোষণা করে দিলেন যে রাজ্যপালের বিরুদ্ধে বিক্ষোভ দেখানো হবে। যেহেতু তিনি রমেন পোদ্দারকে উপাচার্য করেন নি। আনন্দবাজার কাগজে বেরিয়েছে ৯ই ফেব্রুয়ারী যে মুখ্যমন্ত্রী উপাচার্যকে ডেকে বলেছেন তাঁরা নাকি তাঁর সঙ্গে সহযোগিতা করবেন। সি-পি-আই, আর-এস-পি, উপাচার্য হিসাবে সন্তোষ ভট্টাচার্যকে মেনে নিয়েছিলেন। দুর্ভাগের কথা *শুধু মানতে পারেন নি ওদের প্রধান শরিক সি, পি, এম। আর, এস, পি, ফরোয়ার্ড ব্লক

Note * Expunged as ordered by the Chair.

ওঁদের চাপে পড়ে মানতে বাধ্য হয়েছিলেন। একের পর এক মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে সব মাথা খারাপ হয়ে গেল। ৫ই ফেব্রুয়ারী আনন্দবাজার কাগজে বেরুলো যে উপাচার্যকে কালো পতাকা দেখানো হয়েছে। এবং আচার্য অর্থাৎ রাজ্যপালকেও কালো পতাকা দেখানো হয়েছে এই নিয়োগ ব্যাপারে। এবং ওদের তরফ থেকে এই নির্দেশ দেওয়া হয়েছে। এই কি সহযোগিতার মনোভাব? এইভাবে কি ওঁরা উপাচার্যের সংগে সহযোগিতা করতে চান? এতেই প্রমাণ হয় বামফ্রন্ট সরকার এবং বামফ্রন্টের চেয়ারম্যান কি পথে চলতে চান। ৩১শে ডিসেম্বর উপাচার্য কার্য-ভার হাতে নিলেন, আর ৬ই জানুয়ারী তাঁরা এইসব নির্দেশ দিতে লাগলেন। এই কাজ কি একটা বিবেকবান লোক করে? আইন যা আছে সেই আইন মতই কাজ করার জন্য আচার্য ও উপাচার্যকে কালো পতাকা দেখানো হোল যে সন্তোষ ভট্টাচার্য যে উপাচার্য হয়েছেন, তিনি উপযুক্ত লোক কিনা।

পশ্চিমবাংলার মানুষের কাছে আপনারা মুখ দেখাবেন, এখানে নির্বাচিত প্রতিনিধি হিসাবে ভোটের ব্যবধানে আপনারা জিতে এসে হয়তো হাত চাপড়ে পাশ করিয়ে নেবেন। কিন্তু আমি আপনাদের হুঁশিয়ার করে দিই, এই কালা কানুন কোনও দিন আইনে পর্য্যবসিত হবে না। যদি প্রয়োজন হয় হাইকোর্ট, সুপ্রীম কোর্ট, প্রত্যেকটি আদালতে আপ্রাণ চেষ্টা করবো। আমরা গণ আন্দোলনের মাধ্যমে এই কালা আইন বন্ধ করে দেবো। যেদিন সন্তোষ ভট্টাচার্য্য মহাশয় উপাচার্য্য হিসাবে নিযুক্ত হলেন, সেদিন থেকে এঁদের মাথা গরম হয়ে গেল। তার আগে শম্ভুবাবু নিজে গিয়ে রাজ্যপালের কাছে কাগজ দেখিয়ে এসেছিলেন, উনি প্লেস করে এসেছিলেন, এবং সকলের উপযুক্ত যোগ্যতার কথা বলে এসেছিলেন। আমি জানতে চাই, যে আইন ছিল, সেই আইনেই আচার্য্য এর উপাচার্য্য নিয়োগ করার অধিকার আছে কি না, পারেন কি না এবং তিনি ঠিক করেছেন কি না? আপনাদের পছন্দ হয়নি, আপনাদের পছন্দ না হলে অন্যায় হবে, এটা আমরা ধরে নিচ্ছি। আপনাদের পছন্দ হয়নি বলে কৃষি বিশ্ববিদ্যালয়ে যেখানে আচার্য্য গেলেন, সেখানেও কালো পতাকা দেখানো হলো। এস. এফ. আই-এর ছাত্ররা দেখছি কালকে যে সমাবর্ত্তন অনুষ্ঠান হয়ে গেল সেখানেও বয়কট করলো। কিছু কিছু সেকশনের কর্মচারী, তারাও বয়কট করলো। কি দেখাচ্ছেন, সহযোগিতার মনোভাব? যেদিন থেকে আপনারা শুরু করেছেন, পশ্চিমবাংলার মানুষের কাছে একটা জিনিস দেখাচ্ছেন, দম্ভ ভরে ক্ষমতা বলে আপনারা সব আইন পাশ করবেন। শম্ভুবাবু আপনি কোন্ মুখে গণতন্ত্রের কথা বলছেন? আমি যদি আপনাকে একটার পর একটা প্রমান করে

Note * Expunged as ordered by the Chair.

দিই, এটা গণতন্ত্রীকরণ নয় ? আপনি দেখুন, আপনার আগের আইনে ছিল, বিশ্ব-বিদ্যালয়ের ক্ষেত্রে যে ষ্ট্যাচুট আছে, সেই ষ্ট্যাচুট যদি চেঞ্জ করতে হয়, তাহলে আগে ছিল উপাচার্য্য এবং উপাচার্য্যের সঙ্গে পরামর্শ করে করতে হবে। এখন করা হয়েছে কি ? নিজের হাতে ক্ষমতা কুক্ষিগত করার জন্য, মন্ত্রী মহাশয়ের সঙ্গে পরামর্শ করার জন্য আপনি রেকমেণ্ড করেছেন। That is you are controlling the power. This is democracy. This is democracy in your sense. Now you come to the next point. যদি কোনও রকম অর্ডিন্যান্স জারী করার প্রয়োজন লাগে, আগে রাজ্যপাল করতেন, এখন মন্ত্রীর পরামর্শ মত করতে হবে। You are controlling that power from inside. যদি কোন অর্ডিন্যান্স, কোন আইন করতে হয় তাহলে আগে রাজ্যপালই করতে পারতেন, এখন মন্ত্রীর পরামর্শ মত তিনি করবেন। আপনি বলতে পারেন, আজকে পশ্চিমবাংলার মানুষের কাছে গণতন্ত্রী-করণের কথা বলছেন, পশ্চিমবাংলার মানুষের কাছে বলছেন, আমরা যে বিলটা এনেছি, অনেক উদার দৃষ্টিভংগী নিয়ে এসেছি। সিনেট এবং সিণ্ডিকেটের মাধ্যমে সমস্ত কাজ হবে। আমরা কি জানতে পারি একটা কথা, অন্যান্য সব বিশ্ববিদ্যালয় থেকে গেল, কিন্তু কলকাতা বিশ্ববিদ্যালয় নিয়ে আপনাদের এত মাথা খারাপ হয়ে গেল কেন ? আরও তো বিশ্ববিদ্যালয় আছে, যেগুলোতে নিয়ম পদ্ধতি অন্য আছে, কিন্তু চার পাঁচটা সেকশন চেঞ্জ করে আপনি করলেন কি, আচার্য্য এবং উপাচার্য্যের ক্ষমতা খর্ব করে দিয়ে মন্ত্রীর পরামর্শ মত এবং সিনেট, সিণ্ডিকেটের মাধ্যমে আপনি রাজত্ব চালাবেন। আমি বলি, কলকাতা বিশ্ববিদ্যালয়কে কেন রাজনীতির উর্ধে রাখতে পারলেন না ? যদি কলকাতা বিশ্ববিদ্যালয়কে রাজনীতির উর্ধে রাখতে পারতেন, সমস্ত বিশ্ববিদ্যালয়কে যদি রাজনীতির উর্ধে রেখে এখানে যদি বিল আনতেন তাহলে আমরা সমবেত ভাবে সমর্থন করতে পারতাম। আজকে এনেছেন কেন ? নিজেদের রাজনৈতিক স্বার্থ চরিতার্থ করার জন্য এই বিল আনা হয়েছে। যেহেতু রমেন পোদ্দার মহাশয় নিযুক্ত হতে পারেন নি, সেই হেতু আপনাদের মাথা খারাপ হয়ে গেল। আপনারা চান না উপাচার্য ভাল হোক। You want a good servant, you want a good slave to carry out your orders.

[4-40—4-50 p. m. ]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই রমেন পোদ্দার মহাশয় যখন ছিলেন তখন সত্যেন বোস ইনসটিটিউটে তালা বন্ধ করে দিয়েছিলেন। অত্যন্ত দুর্ভাগ্যের বিষয়, যারা ডক্টরেট করে তারা দাঁড়িয়েছিল। কলকাতা হাই কোর্টের বিচারপতি জাষ্টিস

Note * Expunged as ordered by the Chair.

বি. সি. রায় রায় দিলেন। জাষ্টিস রায়ের সেই রায়কে উপেক্ষা করে উনি একটা চিঠি লিখলেন। কাকে লিখলেন? উচ্চ শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শম্ভুবাবুকে নয়, মুখ্যমন্ত্রীকে চিঠি লিখলেন। তিনি লিখলেন কি? তিনি লিখছেন, D. O. No. 10/21981 dated 17th January, 1981. Dear Mr. Basu, I will be very glad to meet you personally and produce the papers. I request you to kindly give a date for meeting you. দুর্ভাগ্যের বিষয়, তাতে কি ছিল? তার বিরুদ্ধে ১৬ টি মামলায় কলকাতা বিশ্ববিদ্যালয় পরাজিত হয় এবং তিনি মুখ্যমন্ত্রীর কাছে ইণ্টারভিউ চেয়েছিলেন, আপনার কাছে নয়। কারণ তিনি জানেন, মুখ্যমন্ত্রীও জানেন যে বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্য যদি ব্যক্তিত্বসম্পন্ন লোক হন অথবা আচার্য্য যদি ব্যক্তিত্বসম্পন্ন লোক হন, আপনাদের কথা মত যদি কাজ না করেন তাহলে তাকে ফেলে দিতে হবে। তাই আমি আপমার মাধ্যমে স্মরণ করিয়ে দিতে চাই, কলকাতা বিশ্ববিদ্যালয় নিয়ে আপনারা ছিনিমিনি খেলবেন না। আপনারা নিজেদের স্বার্থ সিদ্ধি করার চেষ্টা করে কলকাতা বিশ্ববিদ্যালয়কে মসীলিপ্ত করছেন, গণতন্ত্রের সমাধি রচনা করেছেন, গজেন্দ্র গাদকর কমিশনের সুপারিশ থেকে প্রত্যেকটি কমিশনের সুপারিশের সমাধি রচনা করেছেন। আজকে বিধানসভা থেকে যদি এই আইন পাশ হয় তাহলে বিশ্ববিদ্যালয় কবরস্থ হবে। তাই আমাদের এই কালো ব্যাজ ধারণ—আমরা পরিষ্কার ভাবে জানাতে চাই, আপনারা যে আইন করতে চাইছেন, যে আইনের মাধ্যমে কলকাতা বিশ্ববিদ্যালয় পরিচালনা করতে চাইছেন, সেই অগণতান্ত্রিক আইনের বিরুদ্ধে সারা পশ্চিমবাংলার মানুষ আন্দোলন করবে, প্রতিরোধ করবে। আর একটি কথা আমি শেষ বারের মত বলে দিই, আপনি ঠুঁটো জগন্নাথ হতে পারেন, কিন্তু ঠুঁটো জগন্নাথ হলেও আপনার ক্ষমা নেই। জনগণ যখন উত্তর চাইবে তখন শিক্ষা মন্ত্রী হিসাবে আপনাকেই প্রত্যেকটি প্রশ্নের জবাবদিহি করতে হবে, জ্যোতিবাবু করবেন না। It is undemocratic and most unfortunate that you have introduced and it is going to be passed by the Assembly by the brood majority that you enjoy. মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি তাই মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর মানসিকতার কাছে আবেদন করব, আপনি যে বিল এনেছেন, এই বিল উইথড্র করে নিন, পাশ করবেন না। ১৯৭৯ সালেও আপনাদের কোন উদ্দেশ্য সাধিত হয়নি। আপনাদের মনোমত লোককে উপাচার্য্য করা যায়নি বলে মাথা খারাপ হয়ে গিয়ে এই সংশোধনী বিল এনেছেন। আমি তাই এই বিলের পূর্ণ বিরোধিতা করে গণতন্ত্রের স্বার্থে এই গণতন্ত্রের মন্দিরে দাঁড়িয়ে বিলটি প্রত্যাখ্যান করার দাবী জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুভাষ বসু ঃ** স্যার, অন এ পয়েণ্ট অব অর্ডার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য বক্তব্য রাখতে গিয়ে রমেন পোদ্দার সম্পর্কে বললেন তিনি মুখ্যমন্ত্রীর চামচা, আজ্ঞা-বহ।

( ভয়েস ঃ তার থেকেও বেশী )

তিনি ছিলেন বলেই আপনাদের বোমা তৈরীর কারখানা বন্ধ হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যিনি এই হাউসের সদস্য নন, তাঁর সম্পর্কে যেসব উক্তি করেছেন আপনি সেগুলি সব এক্সপাঞ্জ করে দেবেন।

**শ্রীসাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার একটি পয়েণ্ট অব অর্ডার আছে। মাননীয় সদস্য এখানে এমন ব্যক্তির নাম করেছেন যিনি এই সভার সদস্য নন। তিনি বামফ্রণ্টের চেয়ারম্যানের নাম এখানে উল্লেখ করেছেন। যেহেতু উনি এখানকার সদস্য নন, সেই জন্য আপনার কাছে আমার অনুরোধ আপনি তার নামটা এক্সপাঞ্জ করে দিন।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** যাঁরা এখানকার সদস্য নন, তাদের নাম থাকবে না।

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয় যে ক্যালকাটা ইউনিভার্সিটি ( এ্যামেণ্ডমেণ্ট ) বিল, ১৯৮৪ যেটা সিলেক্ট কমিটি দ্বারা নির্ধারিত সেই বিল যা আজকে এনেছেন, সেই বিল সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। স্যার, আপনি জানেন, ১৯৭৯ সালের ১৯ শে সেপ্টেম্বর পশ্চিমবঙ্গ বিধানসভায় কোলকাতা বিশ্ববিদ্যালয় বিল পাশ হয়। বর্তমানে উপাচার্য নিয়োগ করার ক্ষেত্রে এবং সহ-উপাচার্য নিয়োগ করার ক্ষেত্রে আচার্য রাজ্যপালের ক্ষমতাকে সংকুচিত করে এবং নির্বাচিত সংস্থা সিনেট, সিণ্ডিকেটের ক্ষমতাকে সম্প্রসারিত করে এই বিল আনা হয়েছে। এই বিলটি যে প্রেক্ষাপটে আনা হয়েছে সেই প্রেক্ষাপটটি বাদ দিয়ে এই বিলের উদ্দেশ্য ব্যাখ্যা করা সমীচীন হবে না। মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী তাঁর ষ্টেটমেণ্ট অব অবজেক্টস এ্যাণ্ড রিজিনসে বলেছেন যে, গণতন্ত্রীকরণের প্রয়োজনে এই বিলটি তিনি এনেছেন। বাস্তবিকই ক্রাকস অব দি প্রবলেমস এই জায়গায়—যথার্থই গণতন্ত্রীকরণের জন্য এই বিলটি আনা হয়েছে, নাকি কোলকাতা বিশ্ববিদ্যালয়ে দলীয় স্বার্থ পাকাপোক্ত করার উদ্দেশ্যে এই বিল আনা হয়েছে—আজকে আমাদের বিচার্য বিষয় এটাই। আজকে যে সংশোধনীগুলি পেশ করা হয়েছে সে সম্বন্ধে বলতে গিয়ে আমি ফ্যাকটসের উপর কয়েকটি কথা বলছি।

Note * Expunged as ordered by the Chair.

স্যার, ১৯৭৯ সালের ১৯ শে সেপ্টেম্বর যখন এই বিলটি এই বিধানসভায় এসেছিল তখন আমি এই বিলের ১৩ টি ধারার উপর ২৩ টি সংশোধনী দিয়েছিলাম এবং সেদিন এই বিধানসভায় বিরোধীদল হিসাবে একমাত্র এস. ইউ. সি. দলই উপস্থিত ছিল। আমি সুদীর্ঘ এক ঘণ্টা এই বিলের উপর এবং সংশোধনীগুলির উপর আলোচনা করি এবং শুধু আলোচনাই নয় তার উপর ভোটাভুটিও দাবী করি রেকর্ড রাখার জন্য। আপনারা মেজরিটির জোরে সেই সমস্ত সংশোধনীগুলি বাতিল করে দেন। ১৯৭৯ সালে সংশোধনীগুলি বাতিল করলেন কেন এবং আজকে এই সংশোধনীগুলি এতদিন বাদে আনছেনই বা কেন ? ব্যাপারটা কি এই রকম—সেদিন এস. ইউ. সি. বুঝতে পেরেছিল আর আপনারা পারেন নি, আজকে ৪ বছর পরে আপনারা বুঝছেন সেইজন্য এনেছেন ? না, ব্যাপারটা এত সহজ নয়। আমরা জানি, সেদিন সংশোধনীগুলি গ্রহণ করা হয়নি অন্য কারণে। কি কারণে ? কারণ হচ্ছে, তখন সিনেট এবং সিণ্ডিকেট ইয়েট টু বি ফরমড, তখনও গঠিত হয়নি। সেদিন সিণ্ডিকেট, সিনেট কি রূপ দেবে, আপনাদের বামফ্রণ্টের একক কতৃত্বে সেটা আসবে কিনা সে সম্পর্কে অনিশ্চয়তা ছিল এবং সেটা ভবিষ্যতের ব্যাপার ছিল সুতরাং সিনেট এবং সিণ্ডিকেটের উপর ক্ষমতা অর্পণ করাতে আপনাদের ভয় ছিল, আশংকা ছিল। পাশাপাশি আপনারা ভেবেছিলেন আচার্য, রাজ্যপাল, তিনি বিশ্ববিদ্যালয়ের ডে টু ডে ফাংসানিং-এ লিপ্ত থাকেন না, তিনি ঐ পদটি অলংকৃত করেন এ্যাজ এ টেটুলার হেড কাজেই রাজ্যপাল বা আচার্যকে শিখণ্ডি খাড়া করে বা বামফ্রণ্ট তাকে সামনে রেখে বিশ্ববিদ্যালয়ের ব্যাপারে তাঁকে দিয়ে যে কোন কাজ করাবেন। এই ইলুসানে আপনারা কাজ করেছিলেন। কিন্তু আনফরচুনেটলি এবারে বিশ্ববিদ্যালয়ে উপাচার্য নিয়োগের প্রশ্নে বামফ্রণ্ট যখন দেখলেন তাঁদের সেই ক্যালকুলেসান ফেল করলো, তাঁদের দলীয় লোককে ওখানে উপাচার্য নিয়োগ করতে পারলেন না রাজ্য-পালের মাধ্যমে তখন তাঁরা এই বিলের কথা ভাবলেন।

[ 4-50—5-00 p. m. ]

সুতরাং ঐ ষ্টেটমেণ্ট অব অবজেক্ট এ্যাণ্ড রিজন-এর যতখানি ডেমোক্রাসির কথা বলুন, আসল উদ্দেশ্য হচ্ছে এই। এখানে তিনি দেখেছেন যে সিনেট এবং সিনডিকেটে মোটামুটি তাদের কর্তৃত্ব কুক্ষিগত, এদের ক্ষমতা দেওয়া চলে এবং এদের ক্ষমতা দিলে বিশ্ববিদ্যালয়ে কর্তৃত্ব রক্ষা করা যাবে, সেই দিক থেকে ক্ষমতা দিচ্ছেন, গণতন্ত্রের জন্য নয়। দ্বিতীয় কথা হচ্ছে, তিনি যদি গণতন্ত্রের কথাই ভাববেন তাহলে

ডেমোক্রাটাইজেশান—কমপ্রিহেনসিভ বিল, কমপ্রিহেনসিভ এ্যামেণ্ডমেণ্ট হল না কেন? আরো বলা যায় যে চ্যান্সেলর যিনি, বিশ্ববিদ্যালয়ের প্রধান কর্মকর্তা, যেটা সিনেট, সিণ্ডিকেটের দ্বারা নির্বাচিত পদ—এটা কেন চেঞ্জ করলেন না? আপনারা বিশ্বের বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের নজির এখানে দিয়েছেন। এটা কেন এ্যামেণ্ড করলেন না? আমি সেদিনও বলেছিলাম এবং আজও বলছি যে এগুলি সাম্রাজ্যবাদী চিন্তা-ভাবনার জের। যিনি বিশ্ববিদ্যালয়ের প্রধান, পদাধিকার বলে সেই প্রধানের পদ কেউ অলংকৃত করতে পারেন না, এটা নির্বাচিত হওয়া দরকার। ইফ ইউ মিন ডেমোক্রাসি, এটা নির্বাচিত হওয়া দরকার। কিন্তু গণতন্ত্রের নামে সেই জায়গায় আপনারা গেলেন না। সেখানে কেন গেলেন না? না, সেখানে আবার বিপদ আছে। ওখানে যেতে গেলে কেন্দ্রীয় সরকারের সঙ্গে, শ্রীমতী ইন্দিরা গান্ধীর সংগে ডাইরেক্ট কনফ্লিক্টে যেতে হয়, সেখানে আবার বোঝাপরার ব্যাপার আছে, সেখানে হাত দেওয়া চলবে না। তারপরে আসছি সিনেটের কমপোজিশনের প্রশ্নে। এখানে আনডেমোক্রাটিক যে সমস্ত প্রভিশন-গুলি রয়েছে সেগুলি কেন চেঞ্জ করলেন না? আপনারা শ্রমিক, কৃষক, শিক্ষক, এদের প্রতিনিধিত্ব সিনেটে দিচ্ছেন বলে দাবী করেন। কিন্তু তারা কিরকম প্রতিনিধি? তারা সব নমিনেটেড এবং এই রকম ৯ জন সদস্য আছেন। হোয়াই নোমিনেটেড? হোয়াই নট ইলেকটেড? এটা যদি ডেমোক্রাসি মিন করতেন তাহলে সেখানে নমিনেশান চেঞ্জ করতেন। কাজেই এই সব জিনিস হচ্ছে। সরকারী হস্তক্ষেপের কথা বলেছেন। ৪৯ ধারায়, ৪৫ ধারায় ইনসপেকশনের নামে ষ্টেট গভর্ণমেণ্ট যে কোন ব্যাপারে হস্তক্ষেপ করতে পারে—কলকাতা বিশ্ববিদ্যালয়, কলেজ যে কোন ব্যাপারে ডেমোক্রাটাইজেশান মিন করলে এই জিনিসগুলি সংশোধন হত। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি নিজে বলেছেন, আপনার নোট অব ডিসেণ্টে কি আছে? আজকে মডেল এ্যাক্ট-এর কথা বলা হয়েছে। মডেল এ্যাক্ট কমিটি সিনেটের সবচেয়ে প্রতিনিধিত্ব মূলক গণতান্ত্রিক ভাবে নির্বাচিত সংস্থা—এটাই সুপ্রীম পলিসি মেকিং বডি হওয়া দরকার। আপনার নোট অব ডিসেণ্টে সেই কথাই বলা আছে। কিন্তু আপনি কি করছেন? আপনি সিনেটের তুলনায় সিণ্ডিকেটের হাতে বেশী ক্ষমতা দিচ্ছেন। এমন কি যে সংশোধন এনেছেন, সেখানে আমরা দেখছি যে উপাচার্য যাদের নিয়োগ করা হবে সিণ্ডিকেট তাদের নাম ঠিক করবেন। একজন করুন, আর ৩ জন করুন, উইদিন দ্যাট ফ্রেমওয়াক সিনেটকে ওয়ার্ক করতে হবে। ৩ জন করলে ৩ জনের মধ্যে একজনকে নিয়োগ করবেন, দিস মাচ। কিন্তু সিনেট যদি মনে করে ৩ জনের নাম সিণ্ডিকেটে পাঠিয়ে যে দেয়ার নেমস আর সুইটেবল ফর দি পোষ্ট অব ভাইস চ্যান্সেলার, তাহলে আপনি তাদের সে ক্ষেত্রে কোন যোগ্য ব্যক্তিকে ভাইসচ্যান্সেলার করার কি সুযোগ দিচ্ছেন?

কাজেই এই ক্ষেত্রে দেখা যাচ্ছে যে সিনেটের তুলনায় সিণ্ডিকেটকে বেশী ক্ষমতা দেওয়া হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে দেখা যাচ্ছে যে তারা যে ভাবে গণতন্ত্রের কথা বলেন, যে ভাবে বিল এনেছেন, রিয়েলি যে উদ্দেশ্যের কথা আমি বলেছি, বিহাইণ্ড দিস ইজ সেকটারিয়ান মোটিভ—এ ছাড়া অন্য কোন কারণ থাকতে পারে না।

বিশ্ববিদ্যালয়ের কাজ আরো গণতান্ত্রিক পদ্ধতিতে করার জন্যই যদি এটা আনা হয়ে থাকে, তাহলে এ-ব্যাপারে একটা কমপ্রিহেনসিভ এ্যামেণ্ডমেণ্ট আনতে পারতেন এবং সে ব্যাপারে পাবলিক ওপিনিয়ন সিভ্ করতে পারতেন। বিশেষ করে শিক্ষক সংস্থাগুলির মতামত নিতে পারতেন, শিক্ষক সংস্থা 'কুটা' বা অন্যান্য যে সমস্ত সংস্থা-গুলি আছে তাঁদের মতামত সিক্ করতে পারতেন। এই বিলের প্রতি তাঁরা তাঁদের মতামত নেননি। বিশ্ববিদ্যালয় বিল সম্বন্ধে শম্ভুবাবু এবং নির্মলবাবু দু'জন মন্ত্রীই 'কুটা'র মতামত চেয়েছিলেন, তখন তাঁরা লিখিতভাবে বিলের মধ্যে নাম্বারস অফ্ এ্যানোমালিস দেখিয়েছিলেন। কিন্তু তাঁদের সেই মতামতকে আপনারা কোন মর্যাদা দেননি। এর পরেও আপনারা গণতন্ত্রের কথা বলছেন! এই অবস্থায় এত তড়িঘড়ি করে কি প্রয়োজন ছিল সিলেক্ট কমিটি করে এই বিল আনার? শুধু মাত্র রাজ্যপাল, আচার্যকে পাল্টা শিক্ষা দেবার জন্যই এটা নিয়ে এসেছেন। যেহেতু তিনি আপনাদের নিজেদের মনোনীত ব্যক্তিকে উপাচার্য করেননি, সেহেতু তাঁকে পাল্টা শিক্ষা দেবার উদ্দেশ্য ছাড়া আর অন্য কোন উদ্দেশ্য তড়িঘড়ি করে এই বিল আনার পেছনে নেই। আপনারা গণতন্ত্রের মহিমাকীর্তন করছেন। গণতন্ত্রের বড়ই দুরবস্থা। এই যদি গণতন্ত্রের চেহারা হয়, তাহলে এই গণতন্ত্রের হাত থেকে আপনারা পশ্চিম-বাংলার মানুষকে অব্যাহতি দিন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বলা হচ্ছে বিশ্ববিদ্যালয়ে অগণতান্ত্রিক কাজ হচ্ছে। তা আমি এই প্রসঙ্গে মন্ত্রী মহাশয়কে বলব যে, এই অগণতান্ত্রিক কাজের প্রভিসন তো আপনারাই রেখেছিলেন। রাজ্য-পালকে আচার্য করে রাখবার কি দরকার ছিল? কেন্দ্রীয় হস্তক্ষেপের ভয় আছে বলে? আমরা তো বলেছিলাম, রাজ্যপাল, রাজ্যসরকার, রাজ্য মন্ত্রীসভা কেউ শিক্ষাক্ষেত্রে হস্তক্ষেপ করতে পারবে না, নির্বাচিত সেনেট্, সিণ্ডিকেটের উপর সমস্ত ক্ষমতা দেওয়া হোক এবং সেই অনুযায়ী আমরা বিশ্ববিদ্যালয়ের বিলে এ্যামেণ্ডমেণ্ট দিয়েছিলাম, কিন্তু ইউ রিজেক্টেড দোজ এ্যামেণ্ডমেণ্টস। আজকে আপনারা বলছেন, অগণতান্ত্রিক কাজ হয়েছে উপাচার্য নিয়োগের ক্ষেত্রে। হ্যাঁ, অগণতান্ত্রিক কাজ হয়েছে বলবেনই তো, আপনাদের ইভিল ডিজাইন যেটা ছিল সেটা ফ্রাসট্রেটেড্ হয়েছে, আপনাদের সর্বনাশ হয়েছে। কি সর্বনাশ হয়েছে? রমেন পোদ্দার মহাশয়—আপনাদের

Note * Expunged as ordered by the Chair.

মনোনীত ব্যক্তি—আবার উপাচার্য হিসাবে নিয়োগ হননি। তার ফলে আপনাদের এস. এফ. আই'র কলকাতা বিশ্ববিদ্যালয়ে যে ইউনিয়ন আছে তাকে হাজার হাজার টাকা পাইয়ে দেওয়া যাচ্ছে না। আমি এখানে কারো ফেভারে বা এগেনেস্ট বলছি না, রাজ্যপাল রমেন পোদ্দারকে উপাচার্য না করে কি এমন অগণতান্ত্রিক কাজ করেছেন, কি এমন অন্যায় কাজ করেছেন? নিয়ম অনুযায়ী, আইন মোতাবেক তিনি এ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন। উপাচার্য্য হিসাবে নিয়োগের জন্য যাঁদের নাম ছিল, তাঁদের বায়োডাটা দেখুন, প্রাক্তন উপাচার্য রমেন পোদ্দারের চেয়ে বর্তমান উপাচার্য সন্তোষ ভট্টাচার্য কি ইনফিরিয়র? রমেন পোদ্দারের চেয়ে সন্তোষ ভট্টাচার্যের কোয়ালিফিকেসন কি কম? রাজ্যপাল উভয়ের বায়ো-ডাটা পরীক্ষা করেছেন। তারপর দু'জনেই ভোটে নির্বাচিত হয়েছিলেন। তার পরে শেষ প্রশ্ন হচ্ছে রাজ্যপাল উপাচার্য নিয়োগের বিষয়ে শিক্ষামন্ত্রীর সঙ্গে পরামর্শ করছেন। কিন্তু তিনি পরামর্শ মানতেও পারেন নাও পারেন, ইট ইজ্ নট ম্যানডেটরি। তিনটি নাম তাঁর কাছে গেছিল ইন দি ইনটারেষ্ট অফ্ এডুকেশন তিনি যে কোন একটি নামের প্রার্থীকে নিয়োগ করবেন এবং তাই তিনি করেছেন। বেআইনী কাজ তিনি কি করেছেন? এর মধ্যে অগণতান্ত্রিক কি কাজ হয়েছে, তা আমরা দেখতে পাচ্ছি না। যদি এমন দেখতাম যে, বর্তমান উপাচার্য প্রাক্তন উপাচার্য থেকে ইনফিরিয়র, তাহলেও না হয় একটা প্রশ্ন ছিল। সুতরাং এটা অগণতান্ত্রিক কিছু নয়।

[ 5-00—5-10 p m. ]

এগুলি গণতন্ত্রের প্রশ্ন নয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমরা দেখতে পাচ্ছি, পশ্চিমবাংলায় শুধু নয়, সারা ভারতবর্ষে এই শিক্ষার উপর গণতান্ত্রিক অধিকারের উপর, স্বাধিকারের উপর এক চরম আঘাত নেমে এসেছে, একটা মারাত্মক বিপদ নেমে এসেছে। মিনিমাম গ্যারান্টি অফ ডেমোক্রাসি, অটোনমি অফ্ এডুকেসান। সেই শিক্ষার স্বাধিকারের উপর কেন্দ্রের কংগ্রেস সরকার এবং এই রাজ্যের বিগত কংগ্রেস সরকার তারা যেমন হস্তক্ষেপ করেছে তেমনি এই বামফ্রন্ট সরকারও তাদের চেয়ে উন্নত দৃষ্টান্ত স্থাপন করতে পারেনি। বরং আমি বলবো, কংগ্রেস সরকারকে টেক্কা দিয়েছেন এই স্বাধিকার হরণের প্রশ্নে। আপনারা কলিকাতা বিশ্ববিদ্যালয়ের স্বাধিকার যেভাবে হরণ করেছেন, বিগত কংগ্রেস জনমতের ভয়ে এতটা নগ্ন আক্রমণ করতে ভরসা পায়নি, কিন্তু আপনারা সেই জিনিস করেছেন। কার হাত শক্তিশালী করছেন? আপনারা জানেন ইতিহাসের কথা, সমাজ-বিজ্ঞানের কথা—আজকে

Note * Expunged as ordered by the Chair.

ভারতবর্ষের যে সংকটগ্রস্থ পঁুজিবাদ—এই পঁুজিবাদী সমাজ-ব্যবস্থার যে দ্বন্দ্ব, সেই দ্বন্দ্বের হাত থেকে মুক্তি পাবার জন্য ভারতবর্ষের মানুষেরা যে পাল্টা চিন্তা-ভাবনা, যে আকুতি, যে প্রগতিশীল চিন্তা-ভাবনার জন্ম দিতে চাচ্ছে, সেই সংকধগ্রস্থ পঁুজিবাদ তাদের সেই চিন্তা- ভাবনাকে মেরে দিতে চাচ্ছে। সমাজ-মননকে সংকটগ্রস্থ পঁুজিবাদ তার স্বার্থে পার্টান করতে চাচ্ছেন। সমাজ-মননকে পার্টান করার ক্ষেত্রে এডুকেসান ইজ এ ভেরী পাওয়ারফুল ইনস্ট্রুমেণ্ট, শিক্ষা-ব্যবস্থা অত্যন্ত শক্তিশালী হাতিয়ার। সেই শিক্ষা-ব্যবস্থার স্বাধিকারকে এই সরকার হরণ করতে চাচ্ছেন, কুক্ষিগত করতে চাচ্ছেন। কুক্ষিগত করে এই পঁুজিবাদী সমাজব্যবস্থায় বিশ্ববিদ্যালয়ের স্বাধিকারকে হরণ করে গোলাম তৈরীর কারখানায় পর্যবসিত করতে চাইছেন। এই স্লেভ মেনটালিটি সৃষ্টির উদ্দেশ্য কংগ্রেসেরও ছিল, তারাও স্বাধিকারের উপর আক্রমণ করেছে, বামপন্থীরাও সেই ফ্যাসীবাদী আক্রমণ করছে। প্রাগমেটিক আউটলুকের সাথে ডেমোক্রাসির কোন সম্পর্ক নেই। এইভাবে স্বাধিকারের উপর আঘাত হানছেন, ফলে এক সর্বনাশ। বামপন্থার আদর্শের প্রতি যাদের যথার্থ আনুগত্য আছে আমি তাদের আবেদন করবো, এই নেতারা আজকে তাদের কোথায় নিয়ে যাচ্ছেন, বামপন্থাকে কোথায় নিয়ে যাচ্ছেন ? শিক্ষার স্বাধিকার কিভাবে হরণ করছেন। অবশ্য এরজন্য পে করতে হবে। আমাদের দেশে যে ফ্যাসিবাদ আসছে সেই ফ্যাসিবাদ আপনাদের ক্ষমা করবে না। এই কথা বলে এই বিলের বিরোধিতা করে, এই বিলটির আন-ডেমোক্রাটিক ডিজাইন-এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅমলেন্দ্র রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় যে সংশোধনী বিল এখানে উত্থাপন করেছেন, আমি তাকে পুরো সমর্থন জানাচ্ছি। আমি তাঁকে আরো ধন্যবাদ জানাচ্ছি এইজন্য যে তাঁর গায়ে গণ্ডারের চামড়া নেই। এটা বুঝতে পারছি, ওদিকে যারা বসে আছেন তাঁদের গায়ে গণ্ডারের চামড়া আছে বলে তাঁদের গায়ে লাগেনি, আসল আঘাত কোথায় হবে সেই বোধ এখনও বোধ হয় জাগ্রত হয়নি। কিছুক্ষণ আগে এস. ইউ. সির বক্তব্য শুনলাম। উনি বললেন রাজ্যপালকে মন্ত্রী পরামর্শ দিয়েছেন বা আচার্যকে মন্ত্রী পরামর্শ দিয়েছেন। আচার্যের ইচ্ছা হলে পরামর্শ মানবেন নাহলে মানবেন না। খুব সুন্দর বুঝেছেন পার্লামেণ্টারী ডেমোক্রাসী, উনি লেজিসলেটার, তাই নিজের মর্যাদাবোধ আজকে এই জায়গায় এসে দাঁড়িয়েছে।

সুতরাং কোথায় আঘাত লাগছে সেটা বোঝানোর জন্যই, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি খুচরো কথার মধ্যে যাব না। এখানে ৯টা সেকসান সংশোধন করতে

চাওয়া হয়েছে। আমি কোন খুচরো সংশোধনগুলি নিয়ে আলোচনা করতে চাই না। আমি এখানে সবচাইতে গুরুত্বপূর্ণ যে সংশোধনী সেইটা সম্পর্কেই আমার সমস্ত আলোচনা সীমিত করতে চাই। সেটা কি? কি বলা হয়েছিল আইনে? যে আইন করা হয়েছিল সেই আইনে উপাচার্য কিভাবে নির্বাচিত হবেন নির্দিষ্ট করে দেওয়া হয়েছিল। তিন জনের প্যানেল তৈরী হবে, সেই প্যানেল থেকে আচার্য্য এক জনকে বেছে নেবেন। কিন্তু মন্ত্রীর সঙ্গে পরামর্শ করে তাঁকে বেছে নিতে হবে। কনসালটেসন কথাটা আছে, ইংরাজী শব্দ, ডিক্সনারী এখানে আছে, শব্দটার মানে কি? কনসালটেসন, ওয়াচ কাউনসিল অর এ্যাডভাইস অফ / এই এ্যাডভাইস কথাটা কনসটিটিউসনের ফাণ্ডামেণ্টাল যে সমস্ত আর্টিকেলস আছে রাজ্য সরকার কিভাবে চলবে, রাজ্যসরকারের মন্ত্রীরা কিভাবে চলবেন, এখানকার কনসটিটিউসন্যাল হেড হিসাবে রাজ্যপাল কিভাবে চলবেন। সেখানে এই এড এ্যাণ্ড এ্যাডভাইস কথাটার পরিষ্কার অর্থ করে দেওয়া আছে। পরামর্শ দিলেন, মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর ব্যক্তিগত পরামর্শ? ব্যক্তিগতভাবে তিনি দিতে গিয়েছিলেন? তিনি গিয়েছিলেন দায়িত্বশীল মন্ত্রী হিসাবে, কাউনসিল অফ মিনিষ্টারস, এই রাজ্যে যে আছে তার একজন সদস্য হিসাবে। রাজ্যপাল, আচার্য একই ব্যক্তি এবং আমি বলতে চাই রাজ্যপাল কি কনসটিটিউসনের উপরে? আজকে যদি এখানে কোন আইন হয়, সেই আইনের কোন বিধান যে সংবিধানের বিধান কেউ নাকচ করে দিতে পারে? এটুকু বিচার-বুদ্ধি তাঁদের নেই, বিশ্বাস করতে হবে? আমি দেখলাম নোট অফ ডিসেণ্ট দিয়েছেন আর কেউ নয় বিরোধীদলের নেতা, সাত্তার সাহেব। কি বলেছেন? ডিসক্রিসনের কথা ব্যবহার করেছেন। রাজ্যপাল নাকি তাঁর ডিসক্রিসন কনসালটেসন করেন, কোথায় পেয়েছেন? সংবিধানের কোথায় আছে যে রাজ্যপাল যে কনসালটেসন করবেন, মন্ত্রীসভার সঙ্গে করতে বাধ্য, না করে তাঁর কোন কাজ করার অধিকার নেই, একতিয়ার নেই। এ কথার ব্যাখ্যা কি এই রকম ভাবে হবে? আজকে দুটো মোটেই আলাদা নয়, দুটোকে আলাদা করে দেখা একটা মানসিক ফিগমেণ্ট অফ ইমাজিনেসন, তাছাড়া কথা কিছু নয়। আমরা অন্ততঃ জিনিষটাকে এভাবে দেখি না, দেখছি না, দেখব না এবং সেজন্যই আমরা আপত্তি করছি? পার্লামেণ্টারী ডেমোক্রেসির মূলে কুঠারাঘাত করা হয়েছে বলে। আজকে এখানে খুচরো ঝগড়ার কথা বলে কোন লাভ নেই। ওসব খুঁজতে গেলে অনেকেরই অনেক কিছু বেরিয়ে পড়বে। হাইকোর্টের ষ্ট্রিকচারের কথা বলেছেন, হাইকোর্ট তো রায় দিয়ে বসে আছেন অনেকের বিরুদ্ধে। কিন্তু আপনাদের মনে নেই, নাম তো করা যাবে না, সে রকম বহু তাবড় তাবড় নেতা আপনাদের, তাদেরকে রক্ষা করার জন্য চেষ্টা করছেন না? যাক, সেসব খুচরো

ঝগড়ায় কোন লাভ নেই। * ভাল না * ভাল, ঝগড়াটা সেখানে নয়, অন্য জায়গায়। ভাল বলেছেন, সত্য বাপুলী মহাশয়, সেই ঝগড়ার কথাটা এখানে উত্থাপন করেছেন এবং আমাদের অধ্যক্ষ মহাশয়ও ভাল করেছেন। আমি ঐ যে ১৯৭৯ টা এখানে তুলেছিলাম, ইচ্ছা করেই তুলেছিলাম। কারণ, এই আলোচনাটা যদি না হয় তাহলে সমস্ত আলোচনাটা অবাস্তব হবে। হ্যাঁ, ঠিক করা হয়েছে। আচার্যের ক্ষমতা কেড়ে নেওয়া হয়েছে। যদি বলেন ঠিক করা হচ্ছে। রাজ্যপাল, আচার্য্য তাঁর হাতে সমস্ত ক্ষমতা কেন্দ্রীভূত হলে গণতন্ত্র হয়?

[5-10—5-20 p. m.]

কে বলেছে যে সমস্ত ক্ষমতা যদি উপাচার্যের হাতে কেন্দ্রীভূত থাকে তাহলেই গণতন্ত্র থাকে? আজকে প্রপোরশনাল রিপ্রেজেন্টেশন সিষ্টেম মানে বুঝতে পারলেন না। স্বয়ং উপাচার্যই বুঝতে পারেননি। এমন কি নোট অফ ডিসেন্ট পর্যন্ত দিয়েছেন ডঃ কিরণ চৌধুরী। তাতে দেখলাম যে প্রপোরশনাল রিপ্রেজেন্টেশন সিষ্টেম বাই ট্রান্সফারেবল ভোটস্—তার অর্থ উপাচার্য হিসাবে রাজ্যপাল প্রকাশ্যে কিছু বলেননি যে কেন রামকে ছেড়ে শ্যামকে বাছাই করা হয়েছে। একথা আপনারা বলছেন এবং আপনারা নোট অফ ডিসেন্ট তুললেন। আপনারা যেকথা বলছেন—মেজরিটি ভোট? আজকে কি নীল সাহেবকে এখানে ডাকতে হবে? তিনিতো মরে কবে ভূত হয়ে গেছেন। প্রপোরশন্যাল রিপ্রেজেন্টেশন সিষ্টেম কাকে বলে সেটা বোঝাবার জন্য আপনাদের কাছে কি নীল সাহেবকে আনতে হবে? দুঃখের কথা হচ্ছে উপাচার্য কিন্তু সঠিক বাছাই করেছিলেন—এই কথা বলেননি, আপনারা বলছেন যে বেশীরভাগ ভোট যিনি পেয়েছেন তাকে বাছাই করা হয়েছে। বেশী ভোটের প্রশ্ন এখানে আদৌ ওঠে না। যদি রাজ্যপাল এবং উপাচার্য অন্য কারণ দেখাতেন, সেটা যুক্তিসঙ্গত হোত। কিন্তু আপনারা হাউসে এসে যেসব কথা চিৎকার করে বলছেন, সেইসব কথাতো উপাচার্য এই সিদ্ধান্ত গ্রহণ করলেও তিনি বলেননি। কেন্দ্রীয় সরকারের কথায় আসুন। আজকে রাজ্যপাল যাঁদের নিয়োগ করা হচ্ছে তাঁদের প্রত্যেকের বায়ো-ডাটা নিচ্ছেন এবং তার ভিত্তিতে তাঁদের নির্বাচিত করছেন এবং এইভাবেই আমাদের এখানেও নিয়োগ করেছেন। আজকে সেইকথা কিন্তু তিনি বলেননি, সম্পূর্ণ নীরব থেকেছেন। সেইজন্য আমি বলতে চাই, ইট ইজ এ পলেটিকাল কন্স্পিরেসী। আউট এ্যান্ড আউট ইট ইজ এ পলেটিকাল কন্স্পিরেসী। কলকাতা বিশ্ববিদ্যালয়কে নিয়ে আজকে সেই রাজ্যপাল উপাচার্য হিসাবে তিনি একটা ন্যাশ্টি

---

Note * Expunged as ordered by the Chair.

পলেটিকাল গেমস্য়ে লিপ্ত হয়েছেন—এটাই হচ্ছে বড় কথা। এই জিনিস পশ্চিমবাংলায় চলতে পারে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওঁরা হাউসে বলছিলেন, শর্মাজী যেদিন থেকে এসেছেন সেদিন থেকেই নাকি আমরা তাঁকে সহ্য করতে পারছিনা, সেদিন থেকেই নাকি নানা কথা বলছি ও'র বিরুদ্ধে। হ্যাঁ, আমরা বলেছি। বলার সঙ্গত কারণ ছিল, আমরা সন্দিগ্ধ হয়েছিলাম। কারণ যেভাবে শর্মাজীকে মনোনীত করে এখানে পাঠানো হয়েছিল সেটা প্রিসিডেণ্ট নয়। সমস্ত প্রিসিডেণ্টকে নস্যাৎ করে দিয়ে শ্রীমতী গান্ধী তাঁকে এখানে মনোনীত করে পাঠিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলছি পার্লামেণ্টে দাঁড়িয়ে হোম মিনিষ্টার শ্রী ওয়াই. ভি. চ্যাভন ২৩শে ফেব্রুয়ারী, ১৯৬৮ তারিখে ঘোষণা করে বলেছিলেন যে, The Governor is appointed by the President by warrant under his and seal and as an extra constitutional convention the Chief Minister of the State concerned is informally consulted before making the appointment. এবং এরপর আর একজন হোম মিনিষ্টার—অবশ্য তখন পর্যন্ত তিনি ছিলেন মিনিষ্টার অফ ষ্টেট, আজকে হোম মিনিষ্টার—শ্রী ভি. সি. শুক্লা পার্লামেণ্টে দাঁড়িয়ে বলেছিলেন, "As an extra constitutional convention hither to practice do not informally consult the Chief Minister of the State concerned before appointing the Governor. Government do not propose to depart from this convention". এই কনভেনসান ভারতবর্ষের অনুসারেই চাওয়া হয়েছিল। কিন্তু শর্মাজীকে পাঠানোর সময় সেই কনভেনসান অনুসারে করা হয় নি। সেই জন্যেই সন্দেহ হয়েছিল যে এই শর্মাজীকে অন্য কারণে পাঠানো হচ্ছে। এতো তাড়াতাড়ি তিনি যে ধরা পড়ে যাবেন সেটা ভাবা যায় নি। পাড়াগাঁয়ের একটা কথা আছে—কার্ত্তিকের খড় বেরিয়ে পড়েছে। পাড়াগাঁয়ের লোকেরা এই খড়কে খ্যাড় বলে। তারা বলে কার্ত্তিকের খ্যাড় বেরিয়ে পড়েছে। কার্ত্তিককে দেখতে ভালো। কিন্তু তাকে যখন জলে ফেলে দেওয়া হয় তখন তার খ্যাড় বেরিয়ে পড়ে। কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ব্যাপারটা এতো তাড়াতাড়ি যদি না ঘটতো, এই ভাবে খোলাখুলি লোকের সামনে না আসতো তাহলে বোঝা যেত না। আমি যে কথা বলতে চাই সেটা হচ্ছে এই যে আচার্য্য, যিনি রাজ্যপাল, তিনি যে কাজ করেছেন সেটা বলতে পারতেন। তাঁর যদি দ্বিমত থাকে, তিনি যদি ভিন্নমত পোষণ করেন তাহলেও তিনি মন্ত্রী মহাশয়কে বলতে পারতেন, আপনারা ডিসকাসন করেছেন? আপনারা আলোচনায় তুলেছেন? নোট অফ ডিসেণ্ট-এ আমি তার মধ্যে যাচ্ছি না। বাধা দিয়ে লাভ হয় না। আপনারা পেনোরাস বক্স তৈরী করেছেন, আপনাদেরই

মিস্টারজিকে ফাংসান করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই যদি আপত্তি থাকে—রাম বা শ্যামের ব্যাপারে—কেন আপত্তির কথা বললেন না পরিষ্কার করে? তখন তিনি রাজ্যপাল, কেউ কিছু তাঁকে বলতে পারবেন না। আর দুষ্কর্মের সময় আচার্য্য। তখন নাম নেওয়া সম্ভব নয়। সেই জন্য আমি বলতে চাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপত্তি যদি থাকে উনি বলতে পারতেন আমাদের মন্ত্রী মহাশয়কে যে, দেখুন এটা আপনার ব্যক্তিগত মত হয়ে যাচ্ছে। আপনাদের আমার কথা জানাচ্ছি। কন্সটিটিউসনে আছে রাজ্যপালের যদি সন্দেহ হয় যে মন্ত্রী মহাশয় যে সুপারিশ করেছেন সেই সুপারিশ তাঁর ব্যক্তিগত সুপারিশ, তাহলে তিনি এ্যাট বেট কন্সটিটিউশনাল প্রভিসান অনুযায়ী তিনি মন্ত্রী মহাশয়কে বলতে পারেন বা মুখ্য-মন্ত্রীকে বলতে পারেন যে ক্যাবিনেটের ডিসিসান কি জানান। ক্যাবিনেটের ডিসি-সানের যে প্রয়োজন আছে সেই কথা বলা নেই? এই অবস্থার পরিপ্রেক্ষিতে আজকে সমস্ত জিনিষটা বিচার-বিবেচনা করতে হবে। কেন আপনারা চিৎকার করছেন সব অগণতান্ত্রিক হয়েছে বলে? কোথায় সমস্ত ক্ষমতা সিনডিকেটকে দেওয়া হচ্ছে, সিনেটকে দেওয়া হচ্ছে?

(এই সময় কোন একজন বিরোধী পক্ষের মেম্বার বলে উঠলেন, বুকে হাত দিয়ে বলুন)

বুকে হাত দেবার কিছু নেই। আমরা যা বলি খোলাখুলিই বলি। আমরা যা করি খোলাখুলিই করি। আমরা কিছু লুকিয়ে-ছাপিয়ে করি না। কারণ লুকানো কোন ব্যাপার আমাদের নেই। আপনারা সমস্ত কাজ গোপনে করেন। আপনারা যেমন রাজভবনে গিয়ে গোপন আঁতাত করেন এবং সেখানে কথাবার্তা বলেন। সেখানে আপনারা যে কথা বলে দেবেন সেই ভাবে কাজ হতে পারে না। কিন্তু আমরা যা বলি প্রকাশ্যে বলি, খোলাখুলি বলি। সেই জন্য এই কথা আমি খোলাখুলি বলছি।

(গোলমাল)

**শ্রীসুব্রত মুখার্জী:** উনি রুল ৭৯ কথা তুলে ভুল করছেন।

**মিঃ স্পীকার:** He is not going beyond the note of dissent.

**শ্রীঅমলেন্দ্র রায়:** নোট অফ ডিসেণ্ট যদি আলোচনা করতে হয় তাহলে নোট অফ ডিসেণ্ট সম্বন্ধে যে বক্তব্য আবদুস সাত্তার সাহেব রেখেছেন সেটা অভিনব। এই

ব্যাপারে আলোচনা করার সময় আমার নেই। যদি সময় থাকতো তাহলে ভালো করে বলতে পারতাম। তিনি বলেছেন এ্যাকাউনটেবিলিটি কথা।

[ 5-20—5-30 p. m. ]

এ্যাকাউণ্টেবল বলতে কি বলছেন? প্রেসিডেণ্টের কথা বলছেন। যিনি Head and advise of the Central Council of Ministers সেই অনুযায়ী বললেন। আর যেখানে গভর্ণরের কথাটা ব্যবহার করছেন, সেখানে কোয়ালিফায়িং ক্লজটা রাখলেন না। তখন বললেন কি? Governor is not accountable to this Legislature. অভিনব ব্যাপার, বাহবা। কি ব্যাখ্যা? এই হচ্ছে নোট অফ ডিসেণ্টের কথা। আমি সাত্তার সাহেবকে সেই জন্য জানাতে চাই accountability of the Governor in Parliament শুধু এ্যারাইজ করে When there is President's Rule, অন্য সময় হয় না। আপনি নোট অফ ডিসেণ্টের কথা তুলেছেন বলেই একথা বললাম। অন্য কোন কারণ নেই। উনি তো ক্যাবিনেটের কাছে রেফার করেন নি এবং ওঁকে বললেন না? উনি চোরা-গোপ্তা একটা সিদ্ধান্ত নিয়ে বসলেন। এখানেই আঘাত করা উচিত। আপনারা * * কথা ও * * কথা তুলেছেন। আপনাদের কি মর্যাদাবোধ নেই? রাজ্যপাল, যিনি নাথিং বাট ফিগার হেড্ বা কনষ্টিটিউশানাল হেড, আর কিছু নন, তিনি আমাদের রাজ্যে এসে এই ভাবে ইউনিভার্সিটির সঙ্গে গভর্ণমেণ্টের ঝগড়া বাধিয়ে দেবেন, এই ভাবে ইনটেলেকচুয়্যাল ইনটেলেকচুয়্যালে ঝগড়া বাধিয়ে দেবেন, আমরা কি সব ভেড়ার পাল? পশ্চিমবাংলার মানুষকে তিনি কি মনে করেন? তিনি এইভাবে চক্রান্ত করে উদ্দেশ্য হাঁসিল করবার চেণ্টা করবেন, আর আমরা চুপচাপ বসে থাকবো? সেটা কখনই সম্ভবপর নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সেইজন্য মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। তিনি ঠিক করেছেন। কেন থাকবে একজন ব্যক্তির হাতে ক্ষমতা? কেন একজন স্বৈরাচারীর হাতে ক্ষমতা থাকবে? আপনারা স্বৈরতন্ত্রের বিরুদ্ধে, মাঝে মাঝে এই কথা বলে থাকেন। এখানে স্বৈরতন্ত্রের কাজ করা হয়েছে বলে কি বোঝায় না? এই কথা কি আপনারা বোঝেন না? একটা ক্যাবিনেট ও তার রিপ্রেজেনটেটিফকে অগ্রাহ্য করে কাজ করবেন একজন? কনস্টিটিউশন্যাল ফিগার হেড এই ভাবে কাজ করবেন? এতে আমরা অপমানবোধ করি। অপমানবোধ আপনাদের না থাকতে পারে, কিন্তু আমাদের কাছে। বিধানসভার ভেতরে ও বাইরে আপনারা বসে থাকতে পারেন, কিন্তু আমরা থাকব না। আমরা বলে রাখি, এই

Note * Expunged as ordered by the Chair.

লড়াইয়ের নিষ্পত্তি যদি বিধানসভার ভেতরে না হয়, তাহলে এর সমর্থনে আমরা গ্রামের অভ্যন্তর পর্যন্ত যাব, সমর্থন আদায় করব সমস্ত মানুষের, এগিয়ে যাব আমরা। কিন্তু এই ভাবে একটা পলিটিক্যাল ওয়েপন দেখানো বা পলিটিক্যালি ব্ল্যাক-মেল করবার চেষ্টাকে কখনই আমরা মেনে নেব না। সহজ কথা এই ভাবেই বলা দরকার। আমি সম্পূর্ণ সমর্থন করছি মাননীয় সুভাষ চক্রবর্তী মহাশয়ের বক্তব্যকে। তিনি বলেছেন, মন্ত্রীমহাশয় ঠিক কাজই করেছেন। তাঁর সমস্ত ক্ষমতা কেড়ে নেওয়ার জন্য হচ্ছে। ডেলিবারেটলি কেড়ে নেওয়া হচ্ছে। অগণতান্ত্রিক কিছু হয়নি। ক্ষমতা কার? সিনেট, সিন্ডিকেটের। কোন লেসার পার্টের হাতে ক্ষমতা থাকবে না। এতদিন তাঁকে ক্ষমতা দেওয়া হয়েছিল। হি কুড নট ইউস ইট, তিনি এবিউস অফ পাওয়ার করেছেন। পাওয়ার যিনি এবিউস করেছেন—সিনেট, সিন্ডিকেটের পাওয়ারকে যিনি খর্ব করেছেন, তাঁর হাতে ক্ষমতা কখনই যেতে পারে না। এখানে হোয়াট ইজ রঙ? কোথায় ডেমোক্রাসির নরম্সে আটকাচ্ছে? মেজরিটি অব ১৭ পারসেন্টের শাসনে আপত্তির কথা বলেছেন। কিছু লোক নাকি ভাইস-চ্যান্সেলারকে ইলেক্ট করবেন? আমি এখানে জানিয়ে দিতে চাই—আপনাদের অনেকেই নিজের নিজের কনস্টিটিউয়েন্সি থেকে ১৫-২০ হাজার ভোটে ইলেকটেড হয়ে এসেছেন না! আপনারাই আবার ডিকটেটরশিপ অফ ৫১ পারসেন্টের কথা বলছেন। আমাদের দেশের এপাশে, ওপাশে এখন তো ডিকটেটরশিপ চলছে বলতে হয়। ডিকটেটরশিপ ইন ইন্ডিয়া অলসো, ডিকটেটরশিপ ইন অল স্টেটস্ অফ ইনডিয়া। ৫১ পারসেন্ট মেজরিটি হলেই নাকি ডিকটেটরশিপ হয়? অদ্ভুত কথা? এইসব কথা বলে বাজার গরম করার যত চেষ্টাই করুন না কেন—আমি বলতে চাই—এই যে বিল এখানে আনা হয়েছে, তার একটি বিশেষ দিক আছে। এতে লজ্জার কি আছে, ভয় পাওয়ার কি আছে। আপনারাই * * * * নিয়ে বলছেন আমরা ওর মধ্যে নেই, এর চেয়ে আরো বড় ঝগড়া আছে ওসব আপনারা বুঝবেন না। এই কথা বলে এই সংশোধনী বিলের পূর্ণ সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী:** অধ্যক্ষ মহাশয়, আমার পয়েন্ট অফ অর্ডার হচ্ছে কলকাতা বিশ্ববিদ্যালয়ের এ্যামেন্ডমেন্ট বিলের আলোচনার সময় হোয়েদার উই কান ডিসকাস অ্যাবাউট দি অ্যাপয়েন্টমেন্ট অফ দি গভর্ণর অর নট? কান উই ডিসকস ইট ইন দি এ্যাসেম্বলী?

---

Note * Expunged as ordered by the Chair.

**মিঃ স্পীকার :** When is the bar ?

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** আপনি আপনার রুলিং দেবেন কিন্তু আমি মনে করি, There is a bar. I feel that this Assembly cannot discuss about the appointment of Governor, because appointment of the Governor is made by the President.

**Mr. Speaker :** The only bar is we cannot use the name of the Governor in course of a debate.

**Shri Satya Ranjan Bapuli :** Whether we can challenge the appointment of the Governor or not.

**Shri Abdus Sattar :** I feel that this Assembly has got no power to discuss about the appointment of the Governor, because he is appointed by the President.

**Mr. Speaker :** As I have already said that the only bar is that the name of the Governor cannot be used in course of a debate.

**Shri Satya Ranjan Bapuli :** আমার পয়েন্ট অফ অর্ডারের রুলিংটা তো আপনি দিলেন না।

**Mr. Speaker** : আমার রুলিং হচ্ছে I do not agree with you. When I disagree with you I rule out your point of order. The only bar is the name of the Governor cannot be used in course of a debate. It is not a question of challenge, it is a question of discussion. We can always discuss, we can always criticise but we cannot only use the name of the Governor in course of a debate.

**শ্রীআবদুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলে অংশগ্রহণ করার আগে আমি অন্য একটি প্রসঙ্গ বলতে চাই। স্যার, অমল বাবুর মত বক্তার উত্তর দিতে হবে তার জন্য নিজেকে একটু সেকি ফিল করছিলাম। আমি দেখলাম উনি উল্টাপাল্টা কথা বলে রাজ্যপাল এবং আচার্য্য-র মধ্যে গন্ডগোল করে ফেললেন। আমরা জানি

রাজ্যপাল রাজ্য সরকারের সুপারিশ মানতে বাধ্য। বিরোধী দলে কানাই দে যখন সদস্য হিসাবে ছিলেন তখন এই ধরণের একটা কথা যখন উঠেছিল ঐ ৫১ সালে তখন কানাইবাবু বলেছিলেন, ভাইস চ্যান্সেলার নিযুক্ত করবার যে ব্যবস্থা করেছেন তাতে দেখছি চ্যান্সেলার শিক্ষামন্ত্রীর সঙ্গে পরামর্শ করে ভাইস চ্যান্সেলার নিযুক্ত করবেন। এর জন্য শিক্ষামন্ত্রীর সঙ্গে পরামর্শ করবার কি প্রয়োজন আছে তা আমি জানি না। স্যার, এটা আমার কথা নয়, ওদেরই দলের লোকের কথা।

[ 5-30—5-40 p. m. ]

যাহোক আজকে উল্টো-পাল্টা কথা বলছেন। মন্ত্রীর সুপারিশ না মেনে গভর্ণর অগণতান্ত্রিক কাজ করেছেন। তাই যদি হয় তাহলে এই বিলকে জনমত সংগ্রহের জন্য জনসাধারণের কাছে পাঠানো হোক। এই কথা আমরা দাবী করছি বলে কি অন্যায় কাজ হয়েছে? পাবলিক ওপিনিয়ন চাইতে আপনাদের বাধাটা কোথায়? কিন্তু আপনারা সেটা এড়িয়ে যাচ্ছেন। আজকে যিনি লিডার অব দি হাউস মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এই ক্যালকাটা ইউনিভারসিটি বিল ১৯৫১ সালে ৫ই মার্চ যখন আলোচনার জন্য এই হাউসে আনা হয়েছিল, তখন তিনি লিডার অব দি অপোজিসন ছিলেন এবং তিনি এই হাউসে দাঁড়িয়ে বলেছিলেন Let the educationists give tneir opinion ; Let the professors, college teachers, school teachers and everybody—let them give their opinion. And them the members of the Committee before whom this Bill is being placed would be in a better position to judge the particular provisions of the Bill. আজকে আমরাও সেই রকমভাবে পাবলিক ওপিনিয়ন চাওয়ার জন্য বলছি। এখন তো মুখ্যমন্ত্রী এই হাউসের নেতা। তিনি তাঁরই কথা মত এটা পাবলিক ওপিনিয়নের জন্য পাঠান। কিন্তু দেখছি আমাদের এই প্রস্তাব অস্বীকার করার চেষ্টা করা হচ্ছে। ডেমোক্রাসির কথা বলছেন? The Perils of Democracy by Herbert Agar—Democracy is not simply the rule of the people or the rule of the majority. The majority can be as oppressive as a tyrant, and can thus be anti-democratic. সেখানে পরিষ্কারভাবে এই কথা বলা আছে। অর্থাৎ ৫১% পারসেণ্ট হলেও ডিক্টেটরসিপ এসে পড়ে। মাননীয় সাত্তার সাহেব যা বলেছেন সেটা যুক্তিসঙ্গত কথা। গভর্ণর হচ্ছেন চ্যান্সেলার, তিনি চ্যান্সেলার হিসাবে ভাইস-চ্যান্সেলার নিয়োগ করবেন।

তিনি কি ক্যাবিনেট-মিনিষ্টারের রেকমেণ্ডেসনে এখানে কাজ করবেন? সুভাষ চক্রবর্তী মহাশয় বললেন তিনি মিনিষ্টারের পরামর্শ না শুনে অন্যায় কাজ করেছেন। আমি এই রকম একাধিক নজীর দিতে পারি যে এই হয়েছে। আমি এখানে একটু পড়ে দিচ্ছি। The Governor In the Indian Constitution—a new perspective by Sibranjan Chatterjee, Page 149 Mr. R. R. Diwakar as Chancellor is said to have appointed Mr. Dukhan Ram, a well-known Eye Surgeon, as Vice-Chancellor, of Bihar University without mentioning the matter either to the Chief Minister or the Education Minister. শিক্ষামন্ত্রী বা মন্ত্রীসভাকে না জানিয়েই চ্যান্সেলার ভাইস-চ্যান্সেলারকে নিয়োগ করেছিলেন। মিঃ আর. আর. দুয়েকার ছাড়াও আরও অনেক নজির আছে। Mr. Ayyangar again refused to give extension for the second term to Mr. P. L. Srivastava as Vice-Chancellor of the Bihar University even though the Education Minister, Mr. S. N. Sinha was very much insistent, the Chief Minister remaining neutral. In the appointment of Bisheshwar Prasad as Vice-Chancellor of the Bhagalpur University, he did not consult the Chief Minister. এ কেসও আছে। ভাগলপুর ইউনিভারসিটিতে এই জিনিস ঘটেছে। এই রকম বহু নজীর আছে। আজকে এখানে আচার্য নূতন কিছু করেন নি। তিনি যে করেছেন সেটা আগেও ঘটেছে। একটা কোর্ট কেস আসে এবং সেই কেসের রায়ও আমার কাছে। তাতে বলা হয়েছে গভর্ণরের ভাইস-চ্যান্সেলারের এ্যাপয়েণ্টমেণ্ট দেবার ক্ষমতা আছে। একটা কেস হয়েছিল Joti Prasad Upadhyay Vs. Kalka Prasad case, AIR 1962, Vol. 49.

সেই কেসের রায়ে বলছে It is only when the Governor exercises the executive power that he can be equated with the State Government and consequently when he discharges the functions and duties of Chancellor, he cannot be deemed to be acting as the head of the executive and to be acting as the State Government. Vice-Chancellor is appointed by the Governor in his capacity as Chancellor of the University, distinct from his office as the head of the Executive, and the appointment cannot be deemed to have been made by, nor can the office of the Vice-Chancellor be said

to be under, the State Government by virtue of the appointment having been made by the Governor in another capacity. এখানে ভাইস-চানসেলারের ক্ষমতা সম্বন্ধে কোর্টের রায় বলে দিয়েছে, তবুও আজকে রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে এরা বহু কথা বলছেন। অমলেন্দ্র বাবু একটু উত্তেজিত হয়ে কি বললেন, রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে কথা বললেন, হাঁ, পলিটিক্যালি আমরা করছি, আমরা তো এই কথাটাই বলতে চাইছিলাম, উনি রাগতঃ স্বরে সেটা স্বীকার করলেন। যাই হোক, সুভাষ চক্রবর্তী মহাশয় বললেন ক্যালকাটা ইউনিভার্সিটি নাকি দুর্নীতি মুক্ত হয়েছে, দুর্নীতি মুক্ত করতে পেরেছেন। আমি জানিনা, ফেল করা ছেলেকে পাশ করানোটা দুর্নীতি দূর কি না, উনাকে রেফারেন্স দিয়ে দিচ্ছি, Roll Cal. Comb. No. 1787 Shri Subhasish Banerjee and Roll. Cal. Comb. No. 2649. Shri Asit Roy বি. এস. সি. পার্ট ওয়ানে ১৯৭৯ সালে এরা পরীক্ষা দিয়েছিল, তারা ফেল করলো, তারপর তাদের মার্কশিট ট্যামপার্ড করে পাশ করানো হলো এবং তাদের পাশ করা মার্কশিট ইশ্যু করা হয়ে গেল।

( গোলমাল )

আমি নাম্বার দিয়ে দিলাম, এই নাম্বার দুটো নিয়ে গিয়ে ভেরিফাই করে দেখুন। যখন কন্ট্রোলার অব একজামিনেশনের দৃষ্টি আকর্ষণ করা হলো, তখন ডি. সি. এনফোর্সমেণ্ট ব্রাঞ্চের কাছে চিঠি গেল। ডি. সি. এনফোর্সমেণ্ট ব্রাঞ্চ, তৎকালীন ডেপুটি কমিশনার, এনফোর্সমেণ্ট, ক্যালকাটা, এস. কে. গুহ, উনি একটা চিঠি লিখলেন, গোপাল ব্যানার্জী কন্ট্রোলার অব একজামিনেশন, ইউনিভার্সিটি অব ক্যালকাটা তাঁকে বলেছেন It is left that a prima facie case can be started against the persons. I would therefore, request you to send me a formal complaint so that the case can be started against them followed be necessary investigation যেখানে ডি. সি. এনফোর্সমেণ্ট ব্রাঞ্চ বলছেন যে মার্কশিটে ট্যামপার্ড করিয়ে কয়েকজন সরকারী দলের লোক ফেল করা ছেলেকে পাশ করিয়েছে, সেইগুলোর বিরুদ্ধে যদি কেস করা যায় তাহলে তাদের *বিরুদ্ধে প্রাইমাফেসে অভিযোগ আছে। সেখানে দেখতে পেলাম সরকার নীরব হয়ে গেলেন, রমেন পোদ্দার নীরব হয়ে গেলেন। যেহেতু তাঁর দলের লোকেরা এই সব কুকীর্তিগুলো করেছে। এই তো আপনারা দুর্নীতি দূর করেছেন। এই সব রিপোর্ট আমার নয়। Reply to the charges made against the Higher Education Minister in West Bengal. ওঁদের বিরুদ্ধে চার্জ আনা হয়েছে,

Note * Expunged as ordered by the Chair.

চার্জের বিরুদ্ধে উত্তর দিচ্ছেন, উনারই ঐ বই এর ১২ পাতায় এক জায়গায় লেখা আছে, আনন্দবাজার পত্রিকায়, উনার কি রাইট—উনি বলছেন, বিশ্ববিদ্যালয় এবং কলেজ সমিতির পক্ষে অধ্যাপক দিলীপ চক্রবর্তী সাংবাদিকদের বলেন, গত পার্ট ওয়ান পরীক্ষায় অভিজ্ঞতায় তারা দেখেছেন বর্ধমান, উত্তরবঙ্গ এবং কলকাতা বিশ্ববিদ্যালয়ের পরীক্ষা চলাকালে অন্ততঃ ১০০টি হিংসাত্মক ঘটনা ঘটেছে, কিন্তু পুলিশ নিষ্ক্রিয় ছিল।

এই বইটা আমার নয়, এই বইটা মাননীয় শিক্ষামন্ত্রী পাবলিশ করেছেন, তাঁর বিরুদ্ধে তাঁর ডিপার্টমেন্টের যে সব এ্যালিগেশন এসেছে, সেই সব চার্জের রিপ্লাই দিতে গিয়ে উনি নিজেই সেটা বলেছেন, বইটার ১২ পাতায় ছেপে বের করেছেন। এই তো আপনারা শিক্ষার ক্ষেত্রে দুর্নীতি দূর করেছেন। ৩০/৮/৭৯ তারিখে আনন্দ-বাজার পত্রিকায় বেরিয়েছে এটা। ওঁরা বললেন, এত বড় ঔদ্ধত্য ভাইস চানসেলারের? উনি নাকি মুখ্যমন্ত্রীর ঘর থেকে আড়াই কিলোমিটার দূরে বিশ্ববিদ্যালয়, সেখানে গিয়ে পেঁছিতে না পেঁছিতেই দুজন স্পেশাল অফিসারকে এ্যাপয়েণ্টমেণ্ট দিয়ে দিলেন। যদি দুজন স্পেশাল অফিসারকে এ্যাপয়েণ্টমেণ্ট দেওয়াটা অন্যায় হয়ে থাকে, তাহলে উনাদের আমলে ২৯ জন স্পেশাল অফিসারকে এ্যাপয়েণ্টমেণ্ট দেওয়া কি অন্যায় নয়? রমেন পোদ্দার কোন অজুহাতে ২৯ জন স্পেশাল অফিসারকে এ্যাপয়েণ্টমেণ্ট দিয়ে-ছিলেন? শুধু তাই নয়, উনি চলে যখন যাচ্ছেন, উনি যখন বুঝতে পারছেন যে উনাকে আর অন্যায় ভাবে অগণতান্ত্রিক ভাবে রাখা যাবে না, গায়রে জোরেও রাখতে পারবেন না, শম্ভু ঘোষের হুংকার, মুখ্যমন্ত্রীর দাপটে সেখানে কাজ হবে না, তখন ২০০ জন লোককে এ্যাপয়েণ্টমেণ্ট দিয়ে চলে গেলেন ২ রা জানুয়ারী ১৯৮৪ সালে তারা জয়েন করলো। এটা কি? দুজন স্পেশাল অফিসারকে এ্যাপয়েণ্টমেণ্ট দিলেন, সেটা তো ক্যালকাটা হাইকোর্ট থেকে রায় পেয়েছেন, তাদের এ্যাপয়েণ্টমেণ্ট বৈধ বলা হয়েছে। আপনারা তো সেখানে কিছু বললেন না? শুধু তাই নয়, একজনের নাম বলে দিচ্ছি, ষ্টেট্‌সম্যানের একজন সাংবাদিক, অচিন্ত্য বাবু, যেহেতু তিনি সি. পি. এম. মার্কা লোক, যেহেতু তিনি মার্কসবাদী কম্যুনিষ্ট পার্টির সঙ্গে যুক্ত—ইউনিভার্সিটির ইতিহাসে এইরকম কোনও দিন হয়নি বাইরে থেকে এই রকম ভাবে স্পেশাল অফিসার নিয়োগ করা, কিন্তু আপনারা করেছেন, ঐ ষ্টেট্‌সম্যানের অচিন্ত্য বাবুকে স্পেশাল অফিসার নিয়োগ করা হয়েছে। ক্যালকাটা ইউনিভার্সিটির মত ঐতিহ্যশালী একটি বিশ্ববিদ্যালয়ে বাইরের আপনাদের দলের একজন লোককে এ্যাপয়েণ্টমেণ্ট দিয়ে দিলেন। সন্তোষবাবু তা করেন নি। আমরা জানি, আচার্যের সঙ্গে আপনাদের মতবিরোধ হয়েছে। আচার্য আপনাদের কাজগুলো মেনে নেননি

---

Note * Expunged as ordered by the Chair.

বলে আজকে তাঁর বিরুদ্ধে বিষোদ্গার করার জন্য এই ভাবে বিভিন্ন ক্ষেত্রে আপনারা রুখে দাঁড়িয়েছেন।

[ 5-40—5-50 p. m. ]

আপনারা যখন এই সমস্ত কথা বলেন, কলকাতা বিশ্ববিদ্যালয়ের দুর্নীতির বিরুদ্ধে কথা বলেন, ডঃ রমেন পোদ্দারের প্রশংসা করার জন্য অনেক কিছু প্রস্তাব আনতে চান তখন আমি তাঁর আর একটি ইতিহাস আপনাদের কাছে পড়ে দিচ্ছি। ডঃ রমেন পোদ্দার ওয়েষ্ট বেঙ্গল কলেজ এ্যাণ্ড ইউনিভার্সিটি টিচার্স এ্যাসোসিয়েসনের জেনারেল সেক্রেটারি কালী বন্দ্যোপাধ্যায়ের স্ত্রী শ্রীমতী কমলা বন্দ্যোপাধ্যায়ের পি. এইচ ডি, থিসিসের একজামিনার ৯/৬ তাঁর বিশেষ ক্ষমতা প্রয়োগ করে মনোনীত প্রার্থী নিয়োগ করে দিলেন। কলকাতা বিশ্ববিদ্যালয়ের ডিগ্রী হোল্ডাররা গর্ববোধ করেন যে আমরা কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে পাশ করে এসেছি। কিন্তু আমাদের ভাবতে অবাক লাগে যে, সেই কলকাতা বিশ্ববিদ্যালয়ে পি. এইচ. ডি. থিসিস সাবমিট করে একজন কমরেডের স্ত্রী পি. এইচ. ডি. হবেন তার জন্য এক্সপার্ট পর্যন্ত মনোনীত করে দিচ্ছেন ভাইস-চ্যানসেলর নিজেদের লোক দিয়ে—এই হচ্ছে কলকাতা বিশ্ববিদ্যালয়ের অবস্থা। আপনারা বলবেন আমরা কলকাতা বিশ্ববিদ্যালয়ের অনেক দুর্নীতি দূর করে এসেছি। আপনারা কোথায় কলকাতা বিশ্ববিদ্যালয়ের দুর্নীতি দূর করছেন? স্বজন পোষণ হচ্ছে, দলীয় লোকদের পি. এইচ. ডি. পাইয়ে দেওয়া হচ্ছে, দলীয় ফেল করা লোকদের পাশ করিয়ে দেওয়া হচ্ছে। এই যদি দুর্নীতি দূর করা হয় তাহলে আমরা সেইরকম দুর্নীতি দূর করতে চাই না। গত ৩ বছর আগে যারা ল পরীক্ষায় বসেছেন, দেখা গেল ল পরীক্ষা দিতে গিয়ে এস. এফ. আই. এর ছেলেদের জন্য আলাদা হল করে দেওয়া হ'ল। আমাকে বহু ছেলে বলেছে, এস. এফ. আই. এর একটা চিঠি করে দিতে পারবেন? এটা হলে আমরা আলাদা হলে গিয়ে পরীক্ষা দিতে পারব। আপনারা তার বিরুদ্ধে কোন কথা বলেন নি। কলকাতা বিশ্ববিদ্যালয়ে এত বেশী দুর্নীতি হয়েছে ভাষায় বলা যায় না। আর রমেণ পোদ্দার সেই দুর্নীতির কোন তদন্ত করছেন না। বিশ্ববিদ্যালয় আইনে আছে যে, তদন্ত করা যাবে। ১৯৭৯ সালের যে আইন ছিল সেই আইন আপনারা ১৯৮০ সালে এসে পাল্টে দিলেন। কারণ তদন্ত করলে ঝুলি থেকে বেড়াল বেরিয়ে পড়বে, এই কথা যে বললেন, সত্যিই সেই ঝুলি থেকে বেড়াল বেরিয়ে পড়তো। সেইজন্য আপনারা তদন্ত করতে ভয় পেলেন। প্রত্যেকটি ক্ষেত্রে

---

Note • Expunged as ordered by the Chair.

ভাইস চ্যানসেলর প্রোটেকসান দিচ্ছেন। শিক্ষাক্ষেত্রে সুস্থ পরিবেশ বজায় রাখতে পেরেছেন? রমেন পোদ্দারের বিরুদ্ধে ব্যক্তিগত রাগ নেই। যারা বলছেন তাঁকে এ্যাটাক করা যাবে না, তাঁর উপাচার্য্য হওয়ার আগের এ্যাকটিভিটি কনডেম করি না। পশ্চিমবাংলা সরকার বিশ্ববিদ্যালয়ে অনেক টাকা দেন। সেই টাকা নিয়ে কেউ যদি তছরূপ করে এবং সেই তছরূপের নায়ক যদি রমেন পোদ্দার হন তাহলে তার বিরুদ্ধে আমাদের বিষোদ্গার আছে এবং আমরা বিষোদ্গার করব এবং সেই কৈফিয়ৎ দেবার জন্য মন্ত্রী মহাশয় আছেন। ভাইস চ্যানসেলর যদি এখানে না আসতে পারেন তাহলে মন্ত্রী মহাশয় তার এ্যাকটিভটির জবাব দেবেন। ডঃ রমেন পোদ্দার কলকাতা বিশ্ববিদ্যালয়ের সমস্ত প্রথা ভেঙে দলীয় রাজনীতি নিয়ে চলতে আরম্ভ করলেন। আমি একটি উদাহররণ দিচ্ছি। বিশবভারতী বিশ্ববিদ্যালয় কেন্দ্রের অধীন। আপনারা তো কেন্দ্রের বিরুদ্ধে কথা বলেন, এটা একটু ভাল করে শুনুন। এই বিশবভারতী বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্য যখন অম্লান দত্ত ছিলেন সেই সময় আমি একদিন তাঁর কাছে একটি কনফারেন্সে এ্যাটেন্ড করার জন্য গিয়েছিলাম। তিনি আমাকে চিঠি দিয়ে জানিয়ে দিলেন, একটি বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্য থাকাকালীন তাঁর পক্ষে কোন রাজনৈতিক বা দলীয় সংগঠনের সঙ্গে যুক্ত হওয়া সম্ভব নয় এবং সেই কণফারেন্সে, সেমিনারে আমার যাওয়া উচিত নয়। আমার পক্ষে সেই সংগঠনের সভায় যাওয়া সম্ভব নয়। আমি যতদিন একটি পদে থাকব ততদিন নিজের ইনডিভিজুয়্যালিটি মেনটেন করে চলব। এই কথা তিনি আমাকে চিঠি দিয়ে জানিয়েছিলেন এবং তীব্র দুঃখ প্রকাশ করেছিলেন। আর এই রমেন পোদ্দারের ক্ষেত্রে আমরা কি দেখলাম? কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্য থাকাকালীন এস· এফ· আই· এর সম্মেলনে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে ষড়যন্ত্র করে বক্তৃতা দিতে আরম্ভ করলেন। যদি তার আমন্ত্রণ পত্রে রমেন পোদ্দার থাকতো তাহলে আমার কিছু বলার ছিল না। কিন্তু সেখানে কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্য, রমেন পোদ্দার এই কথা থাকবে কেন? কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্য পদে থেকে রাজনৈতিক সংগঠনের হয়ে বক্তৃতা রাখবেন, কোন রাজনৈতিক সংগঠনের মিছিলে গিয়ে হাজির হবেন, এটা কোন্ ধরণের ভদ্রতা? এটা কি ধরণের বিশ্ববিদ্যালয়ের ঐতিহ্য রক্ষা করা হচ্ছে, আমরা জানিনা। আজকে প্রত্যেকটি ক্ষেত্রে দলবাজী চলছে। আজকে বিশ্ববিদ্যালয়ে এমন একটা অবস্থায় এসে দাঁড়িয়েছে যে কর্মচারীরা কাজ করতে পারছেন না। কারণ কর্মচারীরা বলছেন আমরা কাজ করতে গেলে শাসকদল কাজ করতে দিচ্ছে না। তারা বলছেন কোনরকম কো-অপারেট করতে পারবেন না। ভাইস-চ্যানসেলর কি দোষ করেছেন, তিনি অন্যায় কোথায় করেছেন? তারা বলছেন

---

Note * Expanged as ordered by the Chair.

ভাইস-চ্যানসেলরের সঙ্গে কোনরকম কো-অপারেট্ করবেন না। ভাইসচ্যানসেলর বলছেন আমি ভাল ভাল কাজ করছি, সরকারের কাছে সহযোগিতা চাইছি। যদি দলের লোক নিয়োগ করতে না পারেন তাহলে কি করবেন? আমি জানি তাদের নিজেদের দলের লোক থাকলে যে সমস্ত কেলেঙ্কারী করেছেন সেগুলি ফাঁস হত না তাঁদের নিজেদের দলের লোকদের দিয়ে সেন্টেনারি হলের উইদাউট ইনভাইটিং এনি টেণ্ডার রিনোভেসন করলেন। সেখানকার এয়ার কনডিসন খারাপ হয়ে গেল, সাউণ্ড খারাপ হয়ে গেল, তার জন্য বেশ কিছু টাকা খরচ করে ফেললেন।

সেখানে কোন টেণ্ডার ডাকলেন না, দলের লোককে দিয়ে করালেন। মার্কসিট খারাপ হ'ল—তার জন্য রমেন পোদ্দার করলেন কি? তিনি দিল্লীতে কমরেড হরকিষণ সিং সুরজিতের ভাই-এর কাছে সেসব পাঠিয়ে দিলেন ট্যাবুলেশানের জন্য। দিল্লীতে গিয়ে ট্যাবুলেশান হ'ল, একগাদা অফিসার এখান থেকে দিল্লী গেলেন, তাদের প্লেন ভাড়া বাবদ ৫০ হাজার টাকা খরচ হ'ল, তার ফল কি হ'ল? মার্কসিট যা এলো তাতে দেখা গেল ইতিহাসের নম্বর ফিজিক্সের জায়গায় উঠেছে, ফিজিক্সের নম্বর ইতিহাসের জায়গায় উঠেছে। রমেন পোদ্দারের আমলে এইভাবে কোলকাতা বিশ্ববিদ্যালয় চলেছে। আজকে সেই রমেন পোদ্দারকে যদি ভাইস চ্যানসেলার করা না হয় তাহলে অন্যায়টা কোথায় হয়েছে? আজকে আমরা দেখলাম রমেন পোদ্দারকে ভাইসচ্যানসেলার করতে না পারার জন্য আপনারা গোটা কোলকাতা বিশ্ববিদ্যালয় আইনটার পরিবর্তন করতে চলেছেন। আপনাদের এই কাজ কখনই মানা যায় না। আমি তো বুঝতে পারছি না, আজকে যে বিল এনেছেন তা দিয়ে কোলকাতা বিশ্ববিদ্যালয়ের স্বার্থকে কতখানি রক্ষা করা যাবে। যে বিল এসেছে তাতে ইলেকসানের পদ্ধতি কি হবে সেটা জানা নেই, সেটা ঠিক করবে সেনেট। সেটা চ্যানসেলারকে ঠিক করতে দেওয়া হচ্ছে না কেন? স্যার, আজকে পশ্চিম-বংগের অবস্থা যা তাতে দেখতে পাচ্ছি রাজ্যপাল পর্য্যন্ত নির্ভয়ে কোন সভা ইত্যাদিতে যেতে পারছেন না। তিনি কোন সমবর্তন উৎসবে গেলে তাঁকে লাঠির আঘাত খেতে হয়, পুলিশকে লাঠিচার্জ করতে হয়। এই যেখানে অবস্থা সেখানে হাঁত তুলে যদি ভোট হয় তাহলে সেখানে সিনেট বা সিণ্ডিকেটের সদস্যরা কি নির্ভয়ে ভোট দিতে পারবেন? ভোটের পদ্ধতি কি হবে—গোপন ব্যালটে হবে, না, বাই সোয়িং হ্যাণ্ড হবে সেটাও সিনেট বলে দেবে। এই অবস্থার যদি দেখা যায় একটা ভোটের ব্যবধানে হারজিত হবে তাহলে সেখানে ঠ্যাংগাড়ে বাহিনীকে নিয়ে এসে ওরা বলবে, তোমরা এখানে দাঁড়াও, যে যে হাত তুলে আমাদের ভোট না

Note * Expunged as ordered by the Chair.

দেবে তাদের বাইরে বেরুতে দেবে না। স্যার, দলের স্বার্থ কিভাবে রক্ষা করতে হয় সে বুদ্ধিটা ওদের খুব ভালোই আছে সেটা আমরা জানি। এ ব্যাপারে ওদের নোবেল প্রাইজ দেওয়া যেতে পারে। পশ্চিমবংগের স্বার্থকে জলাঞ্জলি দিয়ে কি ভাবে দলের স্বার্থকে রক্ষা করা যায় সেটা ওরা ভালভাবেই জানেন এবং সেই অনুযায়ী এখানে কাজ করছেন। আমরা জানি, ওদের দলের মধ্যেও বিরোধ আছে। ওরা সি. পি. এম-এর আশ্রিত, সি. পি. এম-এর দয়ায় ওরা আছেন। আজকে শম্ভুবাবু সি. পি. এম যদি বলে নমিনেশান দেব না তাহলে দেখা যাবে নিজের দলের হয়ে দাঁড়িয়ে উনি ওর জামানত রক্ষা করা তো দূরের কথা ৫০০ ভোট পাবেন কিনা সন্দেহ। আমি তো ওঁর জেলার লোক, আমি সবই জানি যে ওঁর ক্ষমতা কতটুকু। অমলেন্দু-বাবুর অবস্থাও ঠিক তাই। সি. পি. এম-এর দয়ায় জিতে এসেছেন, কাজেই সি. পি এম যা বলবে সেই কথাই ওঁদের হাউসে এসে বলতে হবে। স্যার, আমরা জানি, মুর্সেদ কুলি খাঁ একটা সম্প্রদায়ের সবচেয়ে বিরোধী হয়েছিলেন কারণ তিনি অন্য একটি সম্প্রদায় থেকে এসেছিলেন। এঁরাও ঠিক তাই—ফরোয়ার্ড ব্লক থেকে সি. পি. এম-এর মন্ত্রীসভায় এসেছেন। আর. এস. পি থেকে এসেছেন, কাজেই ওঁরা সি. পি. এম-এর থেকে বেশী বিপ্লবী হবেন সেটা আমরা জানি। স্যার, আমি বলব এই কানুন একটি কালা কানুন শুধু নয়। এই বিল এনে পশ্চিমবাংলার শিক্ষা ক্ষেত্রে যে একটা ঐতিহ্য ছিল, কলকাতা বিশ্ব-বিদ্যালয়ের যে সুনাম ছিল তা নষ্ট করা হচ্ছে। দলের স্বার্থকে রক্ষা করার জন্য দলবাজী করার জন্য, স্বজনপোষণের জন্য, দুর্নীতিকে প্রশ্রয় দেবার জন্য নতুন করে সরকার এই সংশোধনী এনেছেন। কোলকাতা বিশ্ববিদ্যালয়ের স্বাতন্ত্রকে রক্ষা করার স্বার্থে এবং এর স্বাধিকারে যে হস্তক্ষেপ করা হচ্ছে তা রক্ষা করার স্বার্থে এই বিলের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুভাষ চক্রবর্তী**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে ভাগলপুর বিশ্ব-বিদ্যালয়-এর উপাচার্য নিয়োগ সম্বন্ধে উল্লেখ করা হয়েছে, সে সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। আমার কথা হচ্ছে, সেখানে আইনটা যে ভাবে আছে তার কোন ব্যতিক্রম করে রাজ্যপাল সেটা করেন নি।

[ 5-50—6-00 P. M. ]

**শ্রী নারায়ণদাস মুখার্জী**ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় শিক্ষা-মন্ত্রী মহাশয় যে কলকাতা বিশ্ববিদ্যালয় সংশোধনী বিল এই হাউসে এনেছেন, তাকে আমি পূর্ণ সমর্থন করে দু একটি কথা বলতে চাই। ইতিপূর্বে আমাদের

পক্ষ থেকে যারা বক্তৃতা দিয়েছেন, বিশেষ করে * * তাদের কথার মধ্যেই আমাদের কথার প্রতিধ্বনিত হয়েছে। এই বিল যেটা আনা হয়েছে সরকার পক্ষ থেকে, এই বিলের উদ্দেশ্য প্রধানতঃ দুটি। একটি হচ্ছে, সিনেট এবং সিণ্ডিকেটের উপরে অধিকতর ক্ষমতা অর্পণ করা। আর দ্বিতীয় হচ্ছে, বিশ্ব-বিদ্যালয়ের পরিচালনার ক্ষেত্রে রাজ্যসরকারের সমস্ত নিয়ন্ত্রণ যাতে মুক্ত হয় এবং তাকে রিয়েল অটোনমাস বডিতে পরিণত করা। এই দুটো উদ্দেশ্য নিয়ে এই বিলটা আনা হয়েছে এবং এটা সিলেক্ট কমিটিতেও দেওয়া হয়েছিল। বিরোধী পক্ষের সদস্যরা যে নোট অব ডিসেন্ট দিয়েছিলেন, সেখানে অনেকগুলি প্যারাগ্রাফ আছে। প্রত্যেকটি প্যারাগ্রাফে ভাইস চ্যান্সেলার এবং চ্যান্সেলরের যে ক্ষমতা রয়েছে প্রচলিত রীতিতে, সেটাই রাখার জন্য বলা হয়েছে। সেখানে অন্য কোন যুক্তি নেই। প্রচলিত ব্যবস্থায় চ্যান্সেলর এবং ভাইস—চ্যান্সেলরের যে ক্ষমতা আছে সেটাকে রাখা ছাড়া আর কোন যুক্তি নেই। দেবপ্রসাদবাবু যে কথা বলেছেন, আমার মনে হয় উনি ঠিক বুঝতে পারেন নি। উনি বলেছেন, চ্যান্সেলর, ভাইস চ্যান্সেলর নিয়োগ করেছেন, এতে সুপিরিয়রিটি, ইনফিরিয়রিটির কি আছে? উনি বেশী ভোট পেয়েছেন সে জন্য ওনাকে নিয়োগ করেছেন। আর মাননীয় সদস্য সত্যবাপুলী মহাশয়, এই বিল সম্পর্কে বক্তব্য রাখতে গিয়ে * * নিন্দা এবং সন্তোষ ভট্টাচার্য্যের প্রশস্তি গাইলেন। আর মান্নান সাহেব কি বললেন বোঝা গেল না। তিনি কেবল দুর্নীতি সম্পর্ক বললেন, এই বিল সম্পর্কে কোন কথা তার কাছ থেকে শুনলাম না। বিলের কথা বাদ দিয়ে শুধু জাল—জোচ্চুরী করা হয়েছে, পার্টিবাজী করা হয়েছে ইত্যাদি এই সব কথা বলে গেলেন। আমি তাকে জিজ্ঞাসা করি যে আপনারা কি করেছিলেন? বিল সম্পর্কে আলোচনা না করে শুধু * *, * * রাজ্যপাল এই করেছেন, ওই করেছেন ইত্যাদি এই সব কথা বললেন। এই বিলের মুল দুটি উদ্দেশ্য আছে। একটা সহজ কথা তাদের কাছে জিজ্ঞাসা করতে চাই। সেটা হচ্ছে, সিনেট এবং সিণ্ডিকেটের নির্বাচিত প্রতিনিধিদের হাতে বেশী ক্ষমতা থাকবে—এটা তারা চান, কি চান না, সেটা তারা বলুন? বিশ্ববিদ্যালয়ের পরিচালার ক্ষেত্রে রাজ্য সরকারের যেটুকু নিয়ন্ত্রণ ছিল সেই নিয়ন্ত্রণ মুক্ত হয়ে সত্যিকারের অটোনমাস বডিতে পুপান্তরিত হয়—এটা আপনারা চান কি না সেটা বলুন? তাহলে জিনিসটা পরিষ্কার বোঝা যাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মনে করি যে এই বিল অত্যন্ত সময়োচিত বিল। এই বিলের প্রয়োজনীয়তা কি সেটা আমাদের সুভাষবাবু বলেছেন। আজকে যদি কেউ প্রশ্ন তোলে যে

---

**Note * Expunged as ordered by the Chair.**

চ্যান্সেলরের প্রয়োজনীয়তা কি? আমরা জানি যে ব্রীটিশ কলোনিয়াল সিসটেম অব এডুকেশান থেকেই চ্যান্সেলর পদের সৃষ্টি হয়েছিল। আর যে সমস্ত শিক্ষা প্রতিষ্ঠানগুলি রয়েছে সেখানে এই রকম কোন নিয়ম নেই। বিশ্বভারতীতে যে চ্যান্সেলর আছেন, তাঁর ভূমিকা কি? তাঁর ভূমিকা হচ্ছে, সমাবর্তন উৎসবে ভাষণ দেওয়া। আমরা চাই বা না চাই একদিন এই প্রশ্ন উঠবে যে চ্যান্সেলরের ভূমিকা কি এবং তার কোন প্রয়োজনীতা আছে কি না? কাজেই মূল প্রশ্নটা বুঝতে হবে। সে জন্য একথা বলতে চাই যে বর্তমান বামফ্রন্ট সরকারের যে দৃষ্টিভংগী, সেটা হচ্ছে দীর্ঘদিন ধরে যে সমস্ত গণতান্ত্রিক কাঠামোগুলিতে নির্বাচন না করে অবরুদ্ধ অবস্থায়রাখা হয়েছিল, সেগুলিতে পুনরায় নির্বাচন করা এবং গণতন্ত্রের প্রসার ঘটান এবং সেই চেষ্টা সরকারের তরফ থেকে চলছে এবং এই বিল তারই একটা বহিঃ প্রকাশ।

এই বিল সেই দৃষ্টিভঙ্গীর পরিচায়ক। এতে বিভিন্ন মহল থেকে এত গালাগাল-মন্দ করার কি যে কারণ তা আমরা বুঝে উঠতে পারছি না! সংবাদপত্রে দেখছি, এই বিলকে একটা বিরাট 'কালা-কানুন' বলে অভিহিত করা হচ্ছে। ব্যাপারটা কি? এই বিলের মাধ্যমে বিশ্ববিদ্যালয়ের কি পরিবর্তন ঘটান হচ্ছে? সবই তো ঠিক থাকছে, বিশ্ববিদ্যালয় কাঠামো ঠিক থাকছে, চ্যানসেলর থাকছেন, ভাইস-চ্যানসেলর থাকছেন, প্রো-ভাইস চ্যানসেলর থাকছেন। শুধু সামান্য একটু পরিবর্তন করা হচ্ছে। ভাইস-চ্যানসেলর এবং প্রো-ভাইস-চ্যানসেলর নিয়োগের ব্যাপারে সামান্য একটু পরিবর্তন করা হচ্ছে। চ্যানসেলরই তাঁদের নিয়োগ করবেন, কিন্তু তার আগে সিণ্ডিকেট্ তিন জনের নাম প্রস্তাব করে সেনেটের কাছে পাঠাবে, সেনেট তাঁদের মধ্যে থেকে একজনকে নির্বাচিত করে চ্যানসেলরের কাছে পাঠাবে এবং চ্যানসেলর তাঁকে এ্যাপয়েণ্টমেণ্ট দেবেন। এটা অগণতান্ত্রিক, আর গণতান্ত্রিক পদ্ধতি হলো চ্যানসেলর নির্বাচিত তিন জনের মধ্যে থেকে নিজের খুশী মত একজনকে নিয়োগ করবেন? স্যার, বিরোধী বন্ধুরা এখানে বিভিন্ন শিক্ষা কমিশনের বক্তব্য থেকে কোটেশন দিলেন। আমি ওঁদের জিজ্ঞাসা করি স্বাধীনোত্তর ভারতবর্ষে কেন্দ্রীয় সরকার যে এডুকেশন কমিশন করে-ছিলেন সেই কমিশনের সুপারিশগুলি কি ওঁরা ওঁদের রাজত্বকালে মেনেছিলেন? ওঁরা সে সবের একটাও মানেননি। ১৯৪৮ সালের রাধাকৃষ্ণাণ কমিশনের সুপারিশগুলি কি ওঁরা মেনেছিলেন? বিশ্ববিদ্যালয় কাঠামো, পরিচালন ব্যবস্থা, লাইব্রেরিস ইত্যাদির ক্ষেত্রে যে সুপারিশগুলি ছিল তার একটাও ওঁরা মানেননি। লক্ষ লক্ষ টাকা ব্যয় করে এক একটা কমিশন হয়েছে, কিন্তু কোন কমিশনের কোন সুপারিশই ওঁরা মানেননি। ঐ যে মুদালীয়ার সেকেণ্ডারি এডুকেশন কমিশন হয়েছিল, তার সুপারিশ কি মেনে ছিলেন? মানেননি। ডঃ চৌধুরী কোঠারী কমিশনের সুপারিশ থেকে

কোটেশন দিলেন, আমি তাঁকে জিজ্ঞাসা করি, তাঁরা যখন রাজ্যের ক্ষমতায় ছিলেন তখন কি তাঁরা ঐ কমিশনের সুপারিশগুলি মেনেছিলেন? না মানেননি, কিছু মানেননি। সামগ্রিকভাবে কোথাও কিছু মানেননি। কোথাও একটা লাইন, কোথাও শেষের দুটো লাইন, কোথাও মাঝখান থেকে কিছু, এই ভাবে নিয়ে শিক্ষা কাঠামো দাঁড় করিয়েছিলেন। সুতরাং আজকে এই যে সংশোধনী প্রস্তাবটি আনা হয়েছে, এটা নিয়ে এত হৈ-চৈ-এর কোন কারণ নেই। স্যার, ওঁরা রাধাকৃষ্ণাণ কমিশনের সুপারিশের কথা বলেছেন, সিলেক্ট কমিটিতে নোট অফ্ ডিসেণ্ট দিয়েছেন। আমিও রাধাকৃষ্ণাণ কমিশনের সুপারিশের প্রতি ওঁদের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে এই সংশোধনী বিলের মাধ্যমে যে প্রস্তাব করা হয়েছে তা রাধাকৃষ্ণাণ কমিশনের সুপারিশের সঙ্গে সামঞ্জস্যপূর্ণ। চ্যানসেলর যে কাজ করেছেন তা contrary to the recommendation of the Radhakrishnan Commission এটা আমি আগেই বলেছি, এখন বলছি রাধাকৃষ্ণাণ কমিশন বলছে, 1. The Chancellor should appoint the Vice-Chancellor upon the recommendation of the executives. শেষ লাইনে বলেছে, 2. The executive should forward one name only to the Chancellor. He can, of course, refer the name back, but cannot init initiate the appoint himself, but cannot initiate the appoint himself, But cannot initiate appoint himself. এটা ওঁরা একটু লক্ষ্য করুন। আমি বিশেষ করে দেবপ্রসাদ বাবুকে বলছি যে, তিনি একটু ভাল করে শুনবেন। এখন এখানে ঘটনাটা কি ঘটল? উনি তিন জনের মধ্যে থেকে ইচ্ছে মত ইনিসিয়েট্ করে একজনকে এ্যাপয়েন্টমেণ্ট দিলেন। তাহলে ব্যাপারটা কি হলো? কমিশনের বক্তব্য থেকে তো ওঁরা কোটেশন দিলেন, তা ওখানে কি বলা হয়েছে? কমিশনের বক্তব্যকে তো কনট্রারি করা হয়েছে এবং এটাই ব্যাপার। ডঃ চৌধুরী কোঠারী কমিশনের বক্তব্য থেকে কোটেশন দিলেন। আমি ওঁকেই জিজ্ঞাসা করছি, কমিশনের রিপোর্টে কি বলা হয়েছে? ওখানে বলা হয়েছে যে, দি বেণ্ট ম্যানকে বেছে নেওয়া হবে, এখন প্রশ্ন হচ্ছে, কে বাছবে? সেনেট, সিণ্ডিকেটের মেম্বাররা যোগ্যতার ভিত্তিতে ভাইস-চ্যানসেলর হিসাবে কাউকে বেছে নিতে পারবেন না? তাঁরা ঠিক করতে পারবেন না? সেনেট, সিণ্ডিকেটে যে সমস্ত আউটস্ট্যাণ্ডিং এ্যাকাডেমিক পার্সোনালিটিরা রয়েছেন, তাঁরা ঠিক করতে পারবেন না, ঠিক করতে পারবেন একা চ্যানসেলর। এমন একদিন আসবে, যে দিন দেখা যাবে যে, এমন একজন চ্যানসেলর এসেছেন যাঁর কোন দিন বিশ্ববিদ্যালয়ের শিক্ষার সঙ্গে কোন সম্পর্ক ছিল না, বিশ্ববিদ্যালয় শিক্ষা সম্পর্কে কোন অভিজ্ঞতা নেই।

[6-00—6-10 p. m.]

তিনি যে কি তাও জানি না, তিনি যদি করেন সেটা গণতান্ত্রিক আর সিনেট, সিণ্ডিকেটের সদস্যরা যায়া বিশেষ যোগ্যতার ভিত্তিতে নির্বাচিত হয়েছেন, সেই নির্বাচিত সংস্থা তারা যে সুপারিশ করে তাহলে সেটা হবে অগণতান্ত্রিক—এটা কবে ঠিক হলো ? কে ঠিক করলো ? তাই বলছি, যে বিল আনা হয়েছে সেই বিলকে শিক্ষার স্বার্থে, উচ্চ শিক্ষার স্বার্থে, কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সুষ্ঠু পরিচালনার স্বার্থে এবং সামগ্রিক শিক্ষা জগতের স্বার্থে সম্পূর্ণভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনির্মলকুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী যে ক্যালকাটা ইউনিভার্সিটি এ্যামেন্ডমেন্ট বিল' ৮৪-সিলেক্ট কমিটি কর্তৃক যেভাবে প্রেরিত হয়েছে-যেটা তিনি উত্থাপন করেছেন সেই বিলটিকে সমর্থন করে সংক্ষেপে দু একটি কথা নিবেদন করতে চাই। একটি কথা উঠছে, এই বিল খুব তাড়াহুড়ো করে আনা হয়েছে, এর মধ্যে গণতান্ত্রিক পদ্ধতি অনুসরণ করা হয়নি। এই বিল যেভাবে আজকে এই বিধানসভায় বিবেচিত হচ্ছে তার চেয়ে গণতান্ত্রিক পদ্ধতি আর কি হতে পারে ? এটা সংশোধনী বিল, সিলেক্ট কমিটিতে যাওয়ার কোন প্রয়োজন ছিল না, কিন্তু যেহেতু তর্ক উঠেছে, বিরোধিপক্ষরা বলেছেন সেহেতু তারজন্য সিলেক্ট কমিটি করা হলো, অধিবেশন হলো, তাদের সংশোধনী বিবেচনা করা হলো এবং ভিন্নমতকেও বিবেচনার সময় দেওয়া হলো। মাননীয় সদস্য শ্রীদেবপ্রসাদ সরকার বলেছেন যখন আপনি এই দপ্তরের দায়িত্বে ছিলেন-আমি সাময়িকভাবে এই দপ্তরের দায়িত্বে ছিলাম কারণ শম্ভুবাবু তখন অসুস্থ ছিলেন—তখন আমি নাকি কলকাতা বিশ্ববিদ্যালয়ের শিক্ষক সমিতিতে বলেছিলাম কোনরকম সংশোধন বা বিশ্ববিদ্যালয়ের কিছু হলে পরামর্শ নেওয়া হবে। একথা আমার কথা নয়, শম্ভুবাবু-ও বারেবারে বলেছেন, এটা সরকারের কথা। আমরা মতামত নিয়েই করি। এই বিল যখন সিলেক্ট কমিটিতে আলোচনা করা হয় ঐ কুটার ( সি. ইউ. টি, এ ), যে অভিমত সেই অভিমত লিখিত আকারে সদস্যদের মধ্যে বণ্টন করা হয়েছে, তাদের মতামত বিবেচনা করা হয়েছে। সংবাদপত্রে অন্যান্য যারা বলেছেন তা নিয়েও আলোচনা করা হয়েছে। বিরোধী পক্ষ থেকে বারেবারে বলা হয়েছে * * * নির্বাচিত হননি বলেই এই পরিবর্তন আনা হয়েছে। সত্য কথা, ঠিক তো, কারণটি কি ? * নিযুক্ত হলো কি হলো না এটা বড় কথা

Note * Expunged as ordered by the Chair.

নয়। এখানে দেখিয়ে দেওয়া হলো ফাঁকি দিয়ে আইনের কিভাবে অপপ্রয়োগ করা যায়। তিনি কি করলেন, আবার বললে বলবেন, ভাসুর ঠাকুরের নাম করা যাচ্ছে না—রাজ্যপাল এই অপব্যবহার করলেন। আইনে ছিল সিনেট থেকে ৩টি নাম যাবে। এই ৩টি নামের মধ্যে উচ্চ শিক্ষামন্ত্রীর পরামর্শ অনুযায়ী রাজ্যপাল নিয়োগ করবেন। উচ্চশিক্ষামন্ত্রী পরামর্শ দিলেন যে * করা হোক। রাজ্যপাল অর্থাৎ আচার্য পরামর্শ মানলেন না। অতীতে এই জিনিষ কখনও হয়নি। তিনি শিক্ষামন্ত্রীর কথা অগ্রাহ্য করে অন্য একজনকে করলেন। দেখা গেল একজন আচার্য, যিনি দিল্লীর দ্বারা নিযুক্ত—তিনি নির্বাচিত সরকারের অভিমতকে অগ্রাহ্য করে কি করে কাজ করতে পারেন। সিনেটের কথাও আচার্য শুনলেন না। গণতন্ত্রীকরণের কথাও উঠেছে। যখন আমরা ইতিমধ্যে বলেছিলাম, মন্ত্রীর একটা বক্তব্য থাকবে। কেন থাকবে? বিশ্ববিদ্যালয়ের উপাচার্য নিয়োগে মন্ত্রীর কথা কেন থাকবে?

এবার সংশোধনীতে মন্ত্রীকে বাদ দিয়ে দেওয়া হোক, মন্ত্রীর সংগে পরামর্শ করার কোন দরকার নেই। নির্বাচিত সিনেট, সিনডিকেটের পরামর্শ মত বা তাদের প্যানেল থেকে একটা নাম পাঠাবেন। মন্ত্রীকে সরিয়ে দেওয়া হোক তাতে আমাদের কোন আপত্তি নেই। আমরা থাকলে বলবেন রাজনৈতিক। মন্ত্রীর কথায় কেন উপাচার্য্য হবে? এখানে মন্ত্রীকে বাদ দেওয়া হল, তাতে বললেন কেন বাদ দেওয়া হল? বড় অদ্ভুত কথা—ডাইনে গেলেও বিপদ, বামে গেলে বিপদ। আপনাদের প্রতিবাদ করতে হবে বলে প্রতিবাদ করা। আজকে এঁরা বলছেন যে সমস্ত শিক্ষার সংগে যাঁরা যুক্ত সেই সব শিক্ষক, ছাত্র ইত্যাদি সবাই আমাদের এই সংশোধনীর বিরুদ্ধে—খুব ভাল কথা। আমরা কি চাইছি? নির্বাচিত সিনেট, সিণ্ডিকেট তাঁদেরকে ক্ষমতা দেওয়া যায়, ভাল তো, এটা তো একজনের জন্য হচ্ছে না। সবাই যদি আমাদের বিরুদ্ধে থাকেন নির্বাচিত সিনেট, সিনডিকেটে গিয়ে তাঁরা উপাচার্য্য নিয়োগ করবেন। আমাদের পছন্দ মত হবে না হয় ওদের পছন্দ মত হবে। নির্বাচনের উপর আমাদের বিশ্বাস আছে। সিনেট, সিনডিকেটে যদি নির্বাচনের মধ্যে দিয়ে আমাদের পছন্দ নয় এমন লোকও উপাচার্য্য হন আমাদের আপত্তির কিছু নেই। আমরাই তো এটা বলতে চেয়েছি। অধ্যাপক * * সিনেটের সর্বাধিক সদস্যের সমর্থন পেয়েছিলেন, তিনিই আচার্য্যের কাছে সই নিয়ে এসেছিলেন। তিনি সরকারের বা কারোর মত মানলেন না, সিনেটের সদস্যদের মত মানলেন না, সংখ্যালঘিষ্টের মত নিয়ে করে দিলেন। এর নাম কি গণতন্ত্র? এই ছিদ্রগুলো আমরা দূর করতে চাই। সেজন্যই এই জিনিষটা আমরা এনেছি। দ্বিতীয় কথা যেটা, সেটা আরও গুরুত্বপূর্ণ। শুধু গণতন্ত্রীকরণের কথা নয়, অচলাবস্থার কথা।

Note * Expunged as ordered by the Chair.

দীর্ঘকাল কলিকাতা বিশ্ববিদ্যালয় পরিচালনার সংগে আমি যুক্ত ছিলাম, সিনেট, কাউনসিল ইত্যাদিতে। ওখানে ডঃ কিরণ চৌধুরী মহাশয় আছেন, অধ্যক্ষ শ্রীঅমিয় বন্দ্যোপাধ্যায় মহাশয় আছেন। আমি এবং ডঃ কিরণ চৌধুরী মহাশয় এক সংগে বরাবর অধ্যাপক সত্যেন সেনের আমলে বলিনি যে নয়-ছয়, নাইন সিক্স করা চলবে না। কিরণ বাবু বলতে পারেন যে আমি সেদিন এই কথা বলিনি? হ্যাঁ, জরুরী অবস্থায় কাজ করতে হবে। কিন্তু সেটা যদি সিনডিকেট পছন্দ না করে। সিনেট, আনডার গ্রাজুয়েট কাউনসিল করতে হবে, কিন্তু সিনডিকেট জানল না, কেস করে দিলেন। অদ্ভুত। সিনেটের অধিকাংশ সদস্য একদিকে আছেন, উপাচার্য্য সেখানে সংখ্যাগরিষ্ঠ সদস্যদের অগ্রাহ্য করে কাজ করলেন, সিনেট সিণ্ডিকেটকে বললেন মানিনা। চ্যান্সেলর এবং ভাইস-চ্যান্সেলরের এ্যাকটিভিটির রিলেসনটা এভাবে চলতে পারে না। নির্বাচিত সিনেট, সিনডিকেট বাতিল হয়ে গেল। এটা চলতে পারে না। তাই বলা হয়েছে। সংশোধনীতে উপাচার্য্যের ক্ষমতা কেড়ে নেওয়া হয় নি। তিনি নিশ্চয় জরুরী অবস্থায় তাঁর ক্ষমতা ব্যবহার করবেন। সিনেট না মানে সিনডিকেটে যাবে, ইউ. জি. সি. না মানলে সিনেটে আবার ফিরে আসবে। তাহলে অসুবিধাটা কোথায়? গণতন্ত্রে এত ভয় কেন? আমরা চাইনা যে বিশ্ববিদ্যালয়ে অচলাবস্থার সৃষ্টি হোক, এই কনফ্রনটেসন চলতে পারে না। অধ্যাপক সন্তোষ ভট্টাচার্য্য মহাশয়কে করা বা না করা—আচার্য্য নিয়োগ করেছেন, আমরা বলেছিলাম সেই নামটা সিনেট, সিণ্ডিকেটের সংগে একসংগে চলুন। অধ্যাপক সত্যেন সেনের সংগে আমার অনেক মত বিরোধ থাকা সত্ত্বেও আমরা একসংগে চালিয়েছি, কিন্তু সেটা হল না। কিছু মানুষ গোলমাল করতে চাইছেন। তার জন্য আজকে এই আবেদন করছি যে কলকাতা বিশ্ববিদ্যালয় আমাদের মাতৃসমা। ভারতবর্ষের প্রথম তিনটি বিশ্ববিদ্যালয়ের মধ্যে অন্যতম। সেখানে যাতে অচলাবস্থা না হয়, ঠিকভাবে যাতে কাজ চলতে পারে এবং এখন যাঁরা চালাবেন তাঁরা যাতে ঠিকভাবে চলতে পারেন সেজন্য আসুন এই সংশোধনটিকে সবাই মিলে সমর্থই করি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার:** এই বিষয়টি শেষ হবার কথা ছিল ৬-১০ মিনিটে। আপানাদে অনুমতি নিয়ে এক ঘন্টা সময় বাড়াবার জন্য বলছি। এখনও তিন জন বক্তা বাকী আছেন। আশা করি সকলের মত আছে, এক ঘন্টা সময় বাড়ান হল।

**শ্রীবঙ্কিম বিহারী মাইতি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয় যে বিল উত্থাপন করেছেন সেই বিলকে আমি পূর্ণ সমর্থন করছি।

[ 6-10—6-20 p. m. ]

এই বিল উত্থাপনের আগে সিলেকট্ কমিটিতে কনসিডার হয় এবং সিলেকট্ কমিটির মাধ্যমে এই বিল রচনা হয়। এই সিলেকট কমিটিতে সব রাজনৈতিক দলের প্রতিনিধিরাই ছিলেন—তাঁরা এই বিল পাশ করেছেন এবং এই বিল গণতান্ত্রিক পথে পদক্ষেপ নিয়ে এগিয়ে দিয়েছেন মাননীয় শিক্ষামন্ত্রী। সেনেট ও সিণ্ডিকেটে নির্বাচিত প্রতিনিধি যাঁরা, তাঁদের ভোটাধিক্যে এখানে সমস্ত কাজ হবে—এই কথা এখানে বলা হয়েছে এবং উপাচার্য সেইভাবে নিয়োগ করা হবে—এটাও বলা হয়েছে। এর আগে আমাদের তরফ থেকে বলা হয়েছে যে বৃটিশ আমল থেকে যে পদ্ধতি চলে আসছিল তা আজ পর্যন্ত ছিল। আজও উপাচার্যের ক্ষমতা নিশ্চিৎ থাকবে, ক্ষমতা খর্ব করা হচ্ছে না। এতে বলা হয়েছে যে গণতান্ত্রিক পথে আপনাকে চলতে হবে। আজকে সেনেট এবং সিণ্ডিকেটের প্রতিনিধিরা আসছেন নির্বাচিত হয়ে। তাঁরা যে বক্তব্য রাখছেন, যে কাজ করবেন বা মত প্রকাশ করবেন—তা আপনাকে সমর্থন করতে হবে, এই কথা বলা হয়েছে। তাই বলি, আজকে উপাচার্যের ক্ষমতাকে হ্রাস করা হচ্ছে—এই কথা যদি কেউ মনে করে থাকেন, তাহলে বলবো ভুল করছেন। আজকে দেবপ্রসাদ সরকার মহাশয় বলছিলেন, "উপাচার্য নিয়োগ সম্পর্কে আমরা যখন বলেছিলাম সিণ্ডিকেট এবং সেনেট-এর ভোটাধিক্য নিয়ে করা হোক—সেদিন আমাদের প্রস্তাব অগ্রাহ্য হয়েছিল"। দূরদৃষ্টির পরিচয় সেদিন তিনি দেখিয়েছিলেন ঠিকই কিন্তু আজকে যদি সেটা করা হয়, নিশ্চয়ই তাঁর সমর্থন করা উচিৎ। কিন্তু তা তিনি করলেন না। এটা কিন্তু ঠিক হোল না। আমার মনে আছে সেদিন এটা কেন করা হয়নি। এই কাঠামোয় একবার ভেবেই কি সংশোধন করা যায়? আজকে বিরোধী পক্ষের যাঁরা এখানে আছেন, তাঁরা নিশ্চয়ই জানেন যে পার্লামেণ্টে যেমন বিলের উপর তাঁরা যে কোন সময় সংশোধনী আনেন এবং সংশোধনী গৃহীত হবার পর আবার সংশোধনী আনার প্রয়োজন হলে আবারও আনেন। আজকে এই বিলের সংশোধনী আসছে। প্রয়োজনে আবারও সংশোধনী আসতে পারে। ভয় দেখাবার জন্য বা ভীত হবার জন্য কেউ আমরা এখানে আসিনি। ভোটের উপর ভোট করে আমরা গণতন্ত্র চালাচ্ছি। অথচ সেই ভোটের উপর ভোট করতে কেন ভয় পাচ্ছেন আজ? আজ সেনেট এবং সিণ্ডিকেটে ওঁদের প্রভাব কমে গেছে, বিরোধী পক্ষ অর্থাৎ সরকারে যাঁরা বর্তমানে এখানে আছেন, তাঁদের প্রভাব বেড়েছে। একদিন ওঁদের প্রভাব ছিল, ভবিষ্যতে আবার আসতে পারে। এই যে সংশোধনী হচ্ছে, এর ফলে হয়তো একদিন ওঁরা লাভবানই হবেন। অতসব ভয়ের কোন কারণ আমি দেখতে পাচ্ছি না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ওঁরা দুর্নীতির কথা বলছেন। দুর্নীতি বরাবরই বিশ্ববিদ্যালয়ে আছে। ১৯৭০ থেকে ১৯৭৬ পর্যন্ত বিশ্ববিদ্যালয়ে যে দুর্নীতি ছিল সেকথা ওঁরা ভালভাবেই জানেন। তখন চুরিবাজী, বোমাবাজীর মধ্যে দিয়ে ছেলেরা পরীক্ষা না দিয়ে পাশ করেছে। কয়েকজন মিলে সেখানে সবকিছু করতেন। সেটা আর বোধ হয় সম্ভবপর হবে না। যদি আজকে এই বিল সংশোধিত হয় তাহলে যেভাবে ওঁরা চলতে চাইছেন, শিক্ষকদের নিয়ে যেভাবে দলবাজী করতে চাইছেন তা আর চলবে না। আজকে ওঁরা কালো ফিতে পরে এসেছেন। নিশ্চয়ই এর ভেতর রাজনীতি আছে। যদি নির্ভিক ভাবে রাজনীতিকে সরিয়ে শিক্ষা জগতে দুর্নীতি মুক্ত করতে চান তাহলে আমার মনে হয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন সেই বিলকে পূর্ণ সমর্থন করা উচিৎ। এটা গণতন্ত্রের প্রথম পদক্ষেপ। গণতান্ত্রিক শিক্ষা-ব্যবস্থা চালু করার জন্য যে বিল এখানে আনা হয়েছে সেটা সভার সম্মতি পাবে বলে আমি মনে করি। সেই যদি করতে হয় তাহলে এই যে গণতান্ত্রিক সংশোধনী এসেছে, যে সংশোধনী উত্থাপন করা হয়েছে সেটা সমর্থন করা উচিৎ। তাই মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন, যেটা সিলেক্ট কমিটির মাধ্যমে পাস হয়ে এসেছে তাকে আমি পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবিভূতিভূষণ দে:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে সংশোধনী বিল মাননীয় শিক্ষামন্ত্রী এনেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে দু-একটা কথা বলতে চাই। বিরোধী সদস্যদের কাছ থেকে আমি দুটি জিনিষ জিজ্ঞাসা করতে চাই। আগে ওনারা যখন শিক্ষা-ব্যবস্থায় ছিলেন তখন কি এটা গণতন্ত্রীকরনের কথা চিন্তা করে-ছিলেন ? একবারও কি তাঁরা নির্বাচিত সংস্থার হাতে ক্ষমতা দিয়েছিলেন ? আজকে এই বিলের মাধ্যমে সেনেট এবং সিণ্ডিকেটের মাধ্যমে তাদের হাতে ক্ষমতা দেওয়া হয়েছে। এই বিলে বলতে চাওয়া হয়েছে এই ইউনিভারসিটির ব্যাপারে সেনেট এবং সিণ্ডিকেটে তাঁরা শেষ কথা বলবেন। ওনারা আবার গণতন্ত্রের কথা বলেন। এর কারণ নিজেদের দলের মধ্যে তো কোন গণতন্ত্র নেই। নিজেরাই নিজেদের মধ্যে মারামারি করেন। সেই কারণেই তারা নির্বাচিত প্রতিনিধিদের হাতে ক্ষমতা দিতে চান না। তাঁদের দলের মধ্যে তো কোন নির্বাচন হয় না। তাঁরা সৈরাচারী, ক্ষমতায় থেকে তাঁদের এই ধরনের মনোভাব গড়ে উঠেছে। নির্বাচিত প্রতিনিধিদের হাতে যাতে ক্ষমতা না যায় তার চেষ্টা করছেন। এই বিরোধী পক্ষের সদস্যরা একের পর এক বলেছেন যে শিক্ষা নিয়ে রাজনীতি করা হচ্ছে। আমি সবিনয়ে বিরোধী পক্ষের সদস্যদের কাছে প্রশ্ন করতে চাই, এখানে একজন ইতিহাসবিদ আছেন—ডাক্তার কিরণ চৌধুরী—তাঁর

কাছে প্রশ্ন রাখতে চাই। আপনি বলুন তো ইতিহাস থেকে কবে কোথায় শিক্ষা, সংস্কৃতি এবং শিল্প থেকে রাজনীতি বিচ্ছিন্ন ছিল? শিক্ষা, শিল্প, সাহিত্য এবং সংস্কৃতি সমাজ থেকেই উৎপত্তি হয়। সমাজ থেকে রাজনীতিকে বিচ্ছিন্ন করা যায় না, এটা করা সম্ভব নয়। শিক্ষার ক্ষেত্রে রাজনীতি আমরা করেছি এবং করছি। তবে রাজনীতির মধ্যে একটা পার্থক্য আছে। বৃটিশ সাম্রাজ্যবাদ যখন এই দেশ শাসন করে তখন তাদের শিক্ষার ক্ষেত্রে একটা রাজনীতি ছিল। সেই রাজনীতি হচ্ছে যে দেশের মধ্যে অল্প সংখ্যক মানুষকে শিক্ষিত করা। ওনারাও সেই রকম ভাবে শিক্ষাটাকে অল্প সংখ্যক লোকের মধ্যে আটকে রেখে দিয়েছেন। ৩৬ বছর দেশ স্বাধীন হবার পর থেকে কেন্দ্রে আপনাদের সরকার প্রতিষ্ঠিত আছে। শিক্ষার ক্ষেত্রে এই সরকারের রাজনীতি হচ্ছে কম সংখ্যক লোককে শিক্ষিত করা। কারণ তা না করতে পারলে আপনাদের শাসন যন্ত্র ধরে ফেলবে। আজকে ৩৬ বছরের পরেও কেন্দ্রীয় সরকার ১৯৮২-৮৩ সালে যে মূল বাজেট পেস করা হয়েছে তা হলো ২৮ হাজার কোটি টাকা। তার মধ্যে শিক্ষা খাতে খরচ করা হয়েছে ৩৬০ কোটি টাকা মাত্র। ১৯৮৩-৮৪ সামে মূল বাজেট হচ্ছে ৩৫ হাজার কোটি টাকা। আগের বছরের তুলনায় মূল বাজেটে ৭ হাজার টাকা বেড়ে গেল। কিন্তু শিক্ষা খাতে ব্যয় আগের বছরের চেয়ে কমে গেল। ১৯৮৩-৮৪ সালে শিক্ষা খাতে ব্যয় করা হয়েছিল ৩৪৬ কোটি টাকা। আপনাদের লজ্জা হওয়া উচিৎ। আপনারা আবার শিক্ষার ব্যাপারে বলেন! আজকে দেখুন কেন্দ্রীয় সরকার শিক্ষা খাতে যে ব্যয় করে তা মূল বাজেটের ০.৯৯ পারসেন্ট। সেখানে পশ্চিমবালার বামফ্রন্ট সরকার শিক্ষা ক্ষেত্রে রাজনীতি করেও মূল বাজেটের ২৫ শতাংশ শিক্ষা খাতে ব্যয় করছে। এই জিনিষ সারা ভারতবর্ষের মানুষ দেখছে। শুধু তাই নয়, আজকে যে বিল এসেছে এই বিল অত্যন্ত সময়পোযোগী।

[ 6-20—6-30 p. m. ]

কিন্তু আমরা দেখছি যে, ইউনিভার্সিটিতে যেখানে ১৫ দিন অন্তর মিটিং হ'ত, সেখানে বর্তমান ভাইস চ্যান্সেলার সিনেট ও সিন্ডিকেটের মিটিং না ডেকে, সিনেটেকে ডিঙ্গিয়ে, নির্বাচিত সংস্থাকে উপেক্ষা করে ৪ মাসে মাত্র ৪টি সিনেট মিটিং করেছেন। নির্বাচিত সংস্থা এই সিনেটকে অবহেলা করা হচ্ছে। আজকে আমরা দেখছি, উপাচার্য নির্বাচিত সংস্থা সিনেট এবং সিন্ডকেটকে উপেক্ষা করে রাজ্যপালের সঙ্গে পরামর্শ করে রাজভবন থেকে বিশ্ববিদ্যালয় পরিচালিত করে চলেছেন। সিনেট এবং

সিণ্ডিকেটের মতামতকে তিনি অগ্রাহ্য করে চলেছেন। শুধু তাই নয়, একটু আগে আপনারা এখানে বলে গেছেন, প্রাক্তন উপাচার্য * * একজন কলংকিত নায়ক। আপনাদের কাছে সবিনয়ে বলি,—একটু ভেবে দেখবেন—১৯৭৫ সালে, শ্রীমতী ইন্দিরা গান্ধীর জরুরী অবস্থা চলাকালীন সঞ্জয় গান্ধীকে ডেকে এনে সম্মানিত করেছিলেন। তিনি বিজ্ঞান সমাজের কাছে বক্তৃতা দিয়েছিলেন। ডঃ চৌধুরীর একথা তাঁর বক্তব্যের মধ্যে উল্লেখ করা উচিত ছিল। সেদিন ভাইস চ্যান্সেলার ছিলেন * *। * * সম্বন্ধে এখানে নানা কথা বলে গেলেন। আপনাদের আমলে যে গণ টোকাটুকি চালু করেছিলেন, * * মহাশয় এসে তা বন্ধ করেছেন। তাঁর আমলেই নির্দ্ধারিত সময়ে সমস্ত পরীক্ষার ব্যবস্থা করতে পেরেছিলেন। সিন্ডিকেটের মিটিংয়ে তাঁর ভূয়সী প্রশংশা করা হয়েছিল। বিশেষ আজনৈতিক কারণে আপনারা তা পারেন নি। আপনারা বলছেন উপাচার্য এক ভয়ংকর বিপদের সম্মুখীন। উপাচার্য কোরাম বিহীন সিণ্ডিকেটের মিটিং করে নিজের সিদ্ধান্তকে কার্যকরী করার চেষ্টা করছেন। বিশ্ববিদ্যালয়'এর মত একটা অটনমি সংস্থার একনায়কতন্ত্র কায়েমের ঝোঁক তাঁর মধ্যে দেখা দিয়েছে। কলিকাতা বিশ্ববিদ্যালয় আমাদের ভারতবর্ষের মধ্যে একটি বৃহত্তম বিশ্ববিদ্যালয়, এর অধীনে প্রায় আড়াই লক্ষ মত ছাত্র-ছাত্রী পড়াশোনা করেন। এই রকম একটা সংস্থা, যেখানে এত ছাত্র-ছাত্রী পড়াশোনা করেন, তাকে ব্যাহত করে একনায়কতন্ত্রী'র মত আচরণ করে খেয়াল-খুশীমত চলছেন। এই রকম দাম্ভিক উপাচার্যের হাতে ক্ষমতা ছেড়ে দিতে পারি না। ৮'এর ৩ উপধারায় বলা হয়েছে এ্যাজ দি চ্যান্সেলর মে ডিসাইড। এর পরিবর্তে বলতে চাই এ্যজ দি স্টেট গভর্ণমেন্ট মে ডিসাইড। আপনারা এক্ষেত্রে বলেছেন রাজ্য সরকারের কোন মতামত বা বক্তব্য চলবে না, চললে পলিটিক্যাল প্রেসারাইজ করা হয়। ১৯৮৪ সালের কলিকাতা বিশ্ববিদ্যালয়ের মোট ৯ কোটি টাকা বাজেটর মধ্যে পশ্চিমবঙ্গ সরকার দিলেন ৬ কোটি টাকা, ২ কোটি আসবে বিশ্ববিদ্যালয়ের নিজস্ব আয় থেকে আর কেন্দ্রীয় সরকার দিচ্ছেন ৫০ লক্ষ টাকা। এ বিষয়ে আপনাদের মতামত তো এখানে জানালেন না? কেন্দ্রীয় সরকার সংশোধনী এনে শিক্ষাকে যৌথ তালিকায় নিয়ে গেলেন। এটা কোন ধরনের রাজনীতি? অতএব আমাদের ক্ষেত্রে শিক্ষা সংকোচনের নীতি হচ্ছে ইত্যাদি যত মিথ্যা কথাই বলুন বা যেভাবেই বলুন না কেন তাকে সত্য বলে চালিয়ে দিতে পারবেন না। সরকার এখন এখানে ভাবছেন, চ্যান্সেলরের পদকে কি ভাবে নির্বাচিত করা যায়। আমরা মনে করি, কলিকাতা বিশ্ববিদ্যালয়ের মত একটা শিক্ষা প্রতিষ্ঠানে যে কেউ এসে উমেদারি করবেন, সেটা ঠিক নয়। ভাইস

---

Note * Expunged as ordered by the Chair.

চ্যান্সেলর যেমন নির্বাচিত পদ, সেই রকম চ্যান্সেলারের পদকেও নির্বাচিত করতে হবে। ট্রেড ইউনিয়নের কেউ এসে সেখানে মাতব্বরী করবেন, সেটা হবে না। চ্যান্সেলরের নির্বাচনের সময়ে তাঁর এ্যাকাডেমিক কোয়ালিফিকেশন এবং এ্যাকাডেমিক সাইড আমাদের দেখতে হবে। এই কথা বলে আমি পুনরায় এই বিলকে সমর্থন জানিয়ে এবং বিরোধিদের সমস্ত বক্তব্যকে খণ্ডন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশম্ভু চরণ ঘোষ:** মাননীয় স্পীকার মহাশয়, আজকের বিতর্কে বিরোধী দলের পক্ষ থেকে কতগুলি মূল প্রশ্ন তোলা হয়েছে তার মধ্যে একটি হল বিশ্ব-বিদ্যালয় সম্পর্কিত স্বাধিকারের প্রশ্ন। বিরোধীদলের মাননীয় সদস্যরা প্রশ্ন তুলেছেন আমরা যথাযথভাবে বিশ্ববিদ্যালয়ের স্বাধিকারকে মর্যাদা দেই কিনা? আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য অত্যন্ত সুস্পষ্টভাবে জানাতে চাই এই বিলের মূল উদ্দেশ্য হচ্ছে বিশ্ববিদ্যালয়ের স্বাধিকারকে সুরক্ষিতভাবে প্রতিষ্ঠিত করা। বিশ্ববিদ্যালয়ের স্বাধিকারের অর্থে আমি মনে করিনা এটা কোন লিগ্যাল কনসেপ্ট অথবা কোন কন্সটিটিউসন্যাল কনসেপ্ট। স্বাধিকারকে গ্রহণ করতে হবে এথিক্যাল কনসেপ্ট হিসেবে অথবা এ্যাকাডেমিক কনসেপ্ট হিসেবে। সেই হিসেবে আমরা যদি বিশ্ব-বিদ্যালয়ের স্বাধিকারকে বিচার করি তাহলে বিধানসভার মাননীয় সদস্যগণের পূর্ণ অধিকার আছে বিশ্ববিদ্যালয়ের গণতন্ত্র সম্পর্কে আলোচনা করে, বিশ্ববিদ্যালয়ের নীতি সম্পর্কে আলোচনা করে তাঁদের মত প্রকাশ করে একটা উপযুক্ত আইন রচনায় সাহায্য করা। সেইজন্য মাননীয় সদস্যগণ যখন উপস্থাপিত বিলের উপর তাঁদের মতামত প্রকাশ করছেন তাতে তাঁরা বিশ্ববিদ্যালয়ের স্বাধিকারকে কখনও ক্ষুণ্ণ করছেন না। বিশ্ববিদ্যালয়ের স্বাধিকারের প্রশ্নে গজেন্দ্র গদকার কমিটি অত্যন্ত সুস্পষ্টভাবে আলোচনা করেছেন। তাঁরা বলেছেন, This concept—university autonomy—does not question that in a democratic society like ours the legislatures are ultimately soverign and have the right to discuss the question of policy relating to education including higher education which means that legislature can determine the structure of university, its rights and obligations.

অর্থাৎ বিশ্ববিদ্যালয়ের স্বাধিকারের প্রশ্নে এখানে আমরা আলোচনা করে তাকে সুরক্ষিতভাবে প্রতিষ্ঠিত করার ক্ষেত্রে সাহায্য করতে পারব। বিশ্ববিদ্যালয়ের স্বাধিকারের ক্ষেত্রে আরও দুটি দিক আছে। একটি হচ্ছে, বিশ্ববিদ্যালয়ের অভ্যন্তরে আর একটি হচ্ছে, বিশ্ববিদ্যালয়ের সঙ্গে বাইরের কোন সংস্থা বা

প্রতিষ্ঠানের সম্পর্কের ক্ষেত্রে। এক্ষেত্রেও গজেন্দ্র গদকার কমিটির রিপোর্টে অত্যন্ত সুস্পষ্টভাবে উল্লেখ করেছেন, There are two aspects of university, autonomy. No (1), autonomy within a university, No. 2, autonomy in relation to agencies and authorities external to it.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সবিনয়ে নিবেদন করতে চাই, বিশ্ববিদ্যালয়ের স্বাধিকার রক্ষার প্রশ্ন যখন আসে তখন আমরা সরকারের পক্ষ থেকে অত্যন্ত সচেতন হয়ে যাই। আমি মাননীয় সদস্যগণের কাছে দৃপ্তভাবে বলতে চাই, বিগত ৭ বছরে আপনারা একটা দৃষ্টান্তও দেখাতে পারবেন না, যেখানে সরকারের পক্ষ থেকে কখনও বিশ্ববিদ্যালয়ের স্বাধিকারকে ক্ষুন্ন করার প্রচেষ্টা হয়েছে। শিক্ষক নিয়োগের ক্ষেত্রে অথবা বিশ্ববিদ্যালয়ের নিজস্ব কাজকর্ম করার ব্যাপারে সরকারের পক্ষ থেকে বিশ্ববিদ্যালয়ের স্বাধিকারকে ক্ষুন্ন করার কোন রকম প্রচেষ্টা করা হয়েছে এরকম একটা দৃষ্টান্তও দিতে পারবেন না। এখন আমরা বিশ্ব-বিদ্যালয়ের ক্ষেত্রে সরকারের পক্ষ থেকে যেটুকু নিয়ন্ত্রণ ছিল তাও শিথিল করেছি। বিরোধীদল চীৎকার করছেন উপাচার্য্য এবং সহ-উপাচার্য্য নিয়োগের ব্যাপারে। নিয়ম ছিল আচার্য্য শিক্ষামন্ত্রীর সঙ্গে পরামর্শক্রমে একজনকে উপাচার্য্য হিসাবে নিয়োগ করবেন। আমরা এখন শিক্ষামন্ত্রী এবং আচার্য উভয়কেই বাদ দিয়েছি। অর্থাৎ সরকারের নিয়ন্ত্রণ করার যেটুকু সুযোগ ছিল তাকেও বাতিল করেছি। বিশ্ব-বিদ্যালয়ের স্বাধিকারকে পরিপূর্ণভাবে প্রতিষ্ঠা করবার জন্যই আমরা এটা বাতিল করেছি। কিন্তু আশঙ্কা কোথায়? আর একটা আস্পেক্ট যেটা আমি উল্লেখ করলাম, অটোনমি উইদিন এ ইউনিভার্সিটি, আশঙ্কা সেখানেই। আচার্য বিশ্ববিদ্যালয়ের একটা প্রয়োজনীয় অংশ। কিন্তু এবারে দেখলাম আচার্য বিশ্ববিদ্যালয়ের মাধ্যমে সেই স্বাধিকারকে ক্ষুন্ন করেছেন, আচার্য বিশ্ববিদ্যালয়ের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের রাজনীতি আমদানী করার চেষ্টা করেছেন। আমরা এই জিনিস বন্ধ করতে চাই। আমরা চাই বিশ্ববিদ্যালয়ের অভ্যন্তরেও অটোনমিকে প্রতিষ্ঠিত করতে হবে। যাঁরা চীৎকার করছেন তাঁরা জেনে রাখুন স্বাধিকারকে পরিপূর্ণভাবে প্রতিষ্ঠা করবার জন্য আমরা যখন আমাদের সুযোগ এবং অধিকার প্রত্যাহার করেছি ঠিক তেমনি ভাবে বিশ্ববিদ্যালয়ের অংশ হিসাবে আচার্যকেও সেটা করতে হবে। কিন্তু আচার্য এই যে ক্ষমতার অপব্যবহার করছেন, কেন্দ্রীয় সরকারের রাজনীতি আমদানী করার চেষ্টা করছেন তাকে বন্ধ করতে আমরা দৃঢ় প্রতিজ্ঞ এবং সেই জন্যই আচার্যের ক্ষমতা সম্পর্কে আমি বক্তব্য রেখেছি।

[ 6-30—6-40 p. m. ]

বিরোধীদলের নেতা এবং সুব্রতবাবু উপাচার্য নিয়োগ সম্পর্কে এখানে বলেছেন। আপনারা যদি গজেন্দ্র গদকার কমিটির রিপোর্ট এবং মডেল ইউনিভার্সিটি এ্যাক্ট ভালভাবে তলিয়ে দেখেন তাহলে দেখবেন সেখানে ৪ টি প্যাটার্নের কথা বলা হয়েছে। এক নম্বর প্যাটার্ন হিসেবে বলেছেন কোলকাতা বিশ্ববিদ্যালয় যেখানে আচার্য শিক্ষামন্ত্রীর সঙ্গে পরামর্শ করে উপাচার্য নিয়োগ করবেন। গজেন্দ্র গদকর কমিটির রিপোর্ট এবং মডেল ইউনিভার্সিটি এ্যাক্ট দ্বিতীয় দৃষ্টান্ত উল্লেখ করে বলেছেন চ্যানসেলর নয়, ভিজিটর অর্থাৎ রাষ্ট্রপতি প্যানেল থেকে একজনকে উপাচার্য হিসেবে নিয়োগ করবেন। সেই প্যানেল তৈরী করবেন কয়েকজন এক্সপার্ট। এক্সপার্ট কাউন্সিল থেকে দুজন আসবেন, প্রেসিডেন্টের নমিনি সেখানে থাকবেন এবং ৩ জনকে নিয়ে তাঁরা যে প্যানেল তৈরী করবেন তার মধ্য থেকে পরিদর্শক বা প্রেসিডেন্ট উপাচার্য নিয়োগ করবেন। তিন নম্বর মডেল হচ্ছে কর্ণাটক। বিশ্ববিদ্যালয়ের সিন্ডিকেট প্যানেল তৈরী করবেন এবং সেই প্যানেল আসবে সিনেটে এবং সিনেট তখন চূড়ান্তভাবে উপাচার্য নিয়োগ করবেন। অন্ধ্র বিশ্ববিদ্যালয়ে ব্যবস্থা রয়েছে সিনেট পরিপূর্ণভাবে নিজের ক্ষমতা বলে উপাচার্য নিয়োগ করবেন। সুব্রতবাবু নোট অব ডিসেন্ট দিয়েছেন। আমি তাঁকে বলব মডেল ইউনিভার্সিটি এ্যাক্ট-এ কি বলেছে সেটা দেখুন। সেখানে বলছে, The Committee is unable to recommend any one pattern as the most suitable one for all the Universities in India for the appointment of a Vice Chancellor. The Committee, however, indicates preference for the following two modes, namely, (i) that the Vice Chancellor should be nominated by the visitor/Government in the early stages and (ii) that he should ordinarily be eleted by the Court from among three persons recommended by a majority of the members of the Executive Council. Whatever be the mode the aim should be to secure the best persons available. অর্থাৎ বলা হচ্ছে, আর্লি স্টেজে ভিজিটর বা গভর্ণর ভাইস-চ্যানসেলর নিয়োগ করবেন, কিন্তু সাধারণভাবে সিনেট বা কোর্ট সিন্ডিকেট থেকে যে প্যানেল আসবে মেজোরিটি ভোটের মাধ্যমে তা থেকে নিয়োগ করবেন। আমরা এটাই অনুসরণ করেছি। মডেল ইউনিভার্সিটি এ্যাক্ট বামফ্রন্ট সরকার তৈরী করেননি, কেন্দ্রীয় সরকার ভারতবর্ষের সমস্ত বিশ্ববিদ্যালয়ের জন্য মডেল

ইউনিভার্সিটি এ্যাক্ট তৈরী করেছেন। সেখানে যে সুপারিশ রয়েছে সেই অনুযায়ী এখানে আমরা উপাচার্য নিয়োগের সিদ্ধান্ত করেছি। আমি আপনাদের কাছে অত্যন্ত স্পষ্টভাবে এবং জোরের সঙ্গে বলতে চাই যে, কোন রকম রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে এটা করা হয়নি। বিরোধীদল চীৎকার করে বলছেন, ভাইস-চ্যানসেলরের জরুরী ক্ষমতা কেড়ে নেওয়া হয়েছে। ১৯৬৬ সালের কোলকাতা বিশ্ববিদ্যালয় আইনে কি ছিল? সেখানে আছে সেকসন নাইন, সাব-সেকসন সিক্স অনুযায়ী উপাচার্য জরুরী ক্ষমতা প্রয়োগ করতে পারেন শুধুমাত্র কাজ করার ক্ষেত্রে। সিনেট অথবা সিন্ডিকেটকে ইনফর্ম করবেন। আমরা ১৯৭৯ সাল এর আইনে কি বলেছিলাম? বলেছিলাম যে, না, এ্যাপ্রুভ করিয়ে নিতে হবে। নিশ্চিতভাবে জরুরী ক্ষমতা থাকবে। এ্যাপ্রুভ করিয়ে নিতে হবে। আর যদি এ্যাপ্রুভ করার ক্ষেত্রে কোন অসুবিধা দেখা দেয়, চূড়ান্ত নিষ্পত্তি হবে চ্যানসেলারের কাছে, এটাই ছিল। আমরা এবার কি সংশোধন করলাম, না, ভাইস চ্যানসেলারের নিশ্চয়ই জরুরী ক্ষমতা থাকবে বিশ্ব-বিদ্যালয় পরিচালনা করার ক্ষেত্রে কিন্তু ব্যক্তির কাছে কিছু নিষ্পত্তি হবে না। আমি যদি সিনেট সম্পর্কে কোন সিদ্ধান্ত গ্রহণ করি, সিনেটের পরবর্ত্তী সভায় এক মাসের মধ্যে অনুমোদন করিয়ে নিতে হবে। সিন্ডিকেট সম্পর্কে যদি কোন সিদ্ধান্ত গ্রহণ করি, সিনেটে অনুমোদন করিয়ে নিতে হবে। অন্য কোনও বডি সম্পর্কে যদি সিদ্ধান্ত গ্রহণ করি, সেখানে সিন্ডিকেটে অনুমোদন করিয়ে নিতে হবে। মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি,—এঁরা চিৎকার করছেন, আপনারা কি করেছেন? গত বৃহস্পতিবার দিল্লীর রাজ্যসভায় একটা বিল পাশ করেছেন, ২২ তারিখে বিশ্বভারতী এ্যামেন্ডমেন্ট বিলে, রিপোর্ট অব দি জয়েন্ট কমিটি, সেখানে কি বলেছেন? একটুখানি পড়ে দিচ্ছি, Section. 14, Sub-Section. 3 তাতে বলেছেন "The Upacharya (Vice-Chancellor) may, if he is of opinion that immediate action is necessary on any matter, exercise any power conferred on any authority of the University by or under this Act and shall report to such authority the action taken by him on such matter." Section proviso কি বলছেন, "Provided further that any employee of the University, who is aggrieved by the action taken by the Upacharya (Vice-Chancellor) under this sub-section, shall have the right to appeal against such action to the Karma-Samity (Executive Council) within ninety days from the date on which such action is communicated to him and thereupon the Karma-Samiti (Execu-

tive Council) may confirm, modify or reverse the action taken by the Upacharya (Vice-Chancellor) " নাকচ করার ক্ষমতা আপনারা দিয়েছেন বিশ্বভারতী বিলে। বিশ্বভারতী আইন গত বৃহস্পতিবার ২২শে মার্চ রাজ্যসভা গ্রহণ করেছে এবং সেখানে অত্যন্ত পরিষ্কার ভাবে আপনারা জরুরী ক্ষমতা দিয়েছেন, আবার কর্মপরিষদকে ক্ষমতা দিয়েছেন নাকচ করে দেওয়ার। আমরা এখানে কি করেছি, আমরা বলেছি আচার্য্যের কাছে যাওয়ার দরকার নেই। আমরা বলেছি কর্ম পরিষদ সিণ্ডিকেট অথবা সিনেট চূড়ান্ত নিষ্পত্তি করবে। অর্থাৎ উপাচার্য্য জরুরী ক্ষমতা প্রয়োগ করার সময় সচেতন থাকবেন, সতর্ক থাকবেন। উনাকে অনুমোদন করিয়ে নিতে হবে। জরুরী অবস্থার সময় * * * যেমন স্বৈরতন্ত্রী হয়ে উঠেছিলেন, কলকাতা বিশ্ববিদ্যালয়ের কোন উপাচার্য্য যাতে স্বৈরতন্ত্রী না হতে পারেন, এই উদ্দেশ্য নিয়ে এই সংশোধন আনা হয়েছে।

(গোলমাল)

**শ্রীসুব্রত মুখার্জী :** * * স্বৈরতন্ত্রী, এই কথাটা উইথড্র করুন।

**শ্রীশম্ভুচরণ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হাউসের কাছে অত্যন্ত স্পষ্ট ভাবে রাখতে চাই, যারা বিশ্ববিদ্যালয়ের স্বাধিকার রক্ষার প্রচেষ্টাকে খর্ব করার জন্য, বাধা দেবার জন্য চেষ্টা করবে, হাজার চেষ্টা করলেও একে তারা বন্ধ করতে পারবেন না।

[6-40—6-50 P. M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইভাবে গোলমাল হলে বলা খুব মুসকিল।

(এই সময় কংগ্রেস (ই)-র বহু সদস্য একসঙ্গে উঠে বলতে আরম্ভ করেন।)

(গোলমাল)

**শ্রীআবদুস সাত্তার :** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার।

**মিঃ স্পীকার :** Let the Minister first finish his speech, then I will hear your point of order.

**শ্রীশম্ভুচরণ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, ওরা এত উত্তেজিত হচ্ছেন কেন জানি না। আমি আপনার মাধ্যমে অত্যন্ত পরিষ্কারভাবে বলতে চাই যে, আমরা

Note * Expunges as ordered by the Chair.

একটা বিশেষ দৃষ্টিভঙ্গীর মাধ্যমে সংশোধনী আনবার চেষ্টা করেছি। আপনাদের রাজনৈতিক স্বার্থে আঘাত হয়েছে বলেই আপনারা এত চীৎকার শুরু করে দিয়েছেন। আপনারা বুকে হাত দিয়ে বলবেন, এই সংশোধনী বিলে একটি ধারা আছে তার জন্য প্রতিবাদ করছেন ? সংশোধনী বিলে অত্যন্ত পরিষ্কার ভাবে বলা হয়েছে, কোন শিক্ষক নিয়োগের ক্ষেত্রে সিলেকসান কমিটির সুপারিশ যদি গ্রহণ না করে তাহলে চূড়ান্ত নিষ্পত্তি হবে আচার্য্যের কাছে ? আমরা মনে করি না যে আচার্য্য শিক্ষক নিয়োগের ক্ষেত্রে চূড়ান্ত সিদ্ধান্ত গ্রহণ করবেন। আমি আপনার মাধ্যমে রাখতে চাই, সিলেকসান কমিটির সম্পর্কে গজেন্দ্র গাদকর কমিটির সুপারিশ উল্লেখ করা হয়েছে। সেখানে সিলেকসান কমিটির সুপারিশ গ্রহণ অথবা বর্জন করবে একজিকিউটিভ কাউনসিল অথবা সিন্ডিকেটের কোন ব্যক্তি বিশেষ সিদ্ধান্ত গ্রহণ করে শিক্ষক নিয়োগ করবেন, এই ঘটনা ঘটতে দিতে পারে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি দৃষ্টান্ত এখানে পরিবেশন করতে চাই। বেশিদিন আগেকার কথা নয়, ১৯৮১ সালে যাদবপুর বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে এই রকম একটি ঘটনা* ঘটেছিল। সেখানে শ্রীমতী ব্যানার্জি বলে অর্থনীতির একজন অধ্যাপিকা সম্পর্ক সিলেকসান কমিটি যখন সুপারিশ করে, তখন বিশ্ববিদ্যালয় কাউনসিল সেই সম্পর্কে প্রশ্ন তুলে নতুন ভাবে এ্যাডভার্টাইজমেণ্ট করার জন্য সিদ্ধান্ত গ্রহণ করে। সেই সময় দেখা যায় তদানীন্তন আচার্য্য বিশ্ববিদ্যালয় কাউনসিল-এর মতামতকে উপেক্ষা করে সরাসরি রাজভবন থেকে নির্দেশ দিয়ে নিয়োগপত্র পাঠিয়ে দিলেন। শেষ পর্যন্ত বিশ্ববিদ্যালয় যখন তাকে নিয়োগ করল না সেই নিয়ে আদালত পর্যন্ত মামলা গড়িয়েছিল। আমরা চাই না যে কোন বিশ্ববিদ্যালয়ে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে আচার্য্যের কথাই শেষ কথা হবে। আমরা চাই বিশ্ববিদ্যালয়ে শিক্ষক নিয়োগের এ্যাকাডেমিক বডি হিসাবে সিনডিকেটের বক্তব্য সেখানে প্রাধান্য পাক। সেইজন্য আমরা সিণ্ডিকেটের উপর পুরো দায়িত্ব দিয়েছি, আচার্য্যের কথা শেষ কথা হতে পারে না। নতুন কিছু অভিজ্ঞতার মধ্য দিয়ে আমরা এই জিনিস লাভ করেছি এবং সেই হিসাবে এই সংশোধনী এনেছি। ষ্ট্যাটুট, অর্ডিন্যান্স, রেগুলেসন সম্পর্কে নতুন কোন নিয়ন্ত্রণের কথা বলা নেই। যেহেতু সেখানে অর্থের প্রশ্ন জড়িত আছে, সেই জন্য বলা হয়েছে আচার্য্য তাকে অনুমোদন করবেন, কিন্তু সেখানে রাজ্য সরকারের পরামর্শ গ্রহণ করতে হবে। টাকা দিল্লী থেকে আসবে না, টাকা দিতে হবে রাজ্য সরকারকে এবং সেইটুকুই নিয়ন্ত্রণ আমরা রেখেছি যেখানে

---

**Note * Expunges as ordered by the Chair.**

অর্থের প্রশ্ন জড়িত আছে। মাননীয় স্পীকার মহোদয়, বিরোধী দলের সদস্যারা বিলের যথার্থতা অনুভব করে বিলটিকে সমর্থন করবেন। আমি সমস্ত সংশোধনী-গুলির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :** What is your point of order ?

**শ্রীআবদুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এই হাউসে বারেবারে রুলিং দিয়েছেন, হাউসের সদস্য ছাড়া বাইরের কারো নাম প্রকাশ করলে সেটা এক্সপাঞ্জ হবে। প্রধানমন্ত্রী সম্পর্কে তিনি স্বৈরতন্ত্রী ইত্যাদি অনেক কিছু কথা বলেছেন। * * সম্পর্কে তিনি অনেক কথা বলেছেন। তিনি এই হাউসের সদস্যা নন। আমাদের মেম্বাররা বলে না, এই কথা আমি বলছি না। আমাদের মেম্বাররা বলার পরে আপনি এক্সপাঞ্জ করে দিয়েছেন। আপনি নিজে এই ব্যাপারে উদ্যোগ নিয়েছিলেন।

**মিঃ স্পীকার :** আপনি প্রয়াত প্রমোদদা সগুপ্তের নাম করেন নি ?

**শ্রীআবদুস সাত্তার :** আপনি * * নাম এক্সপাঞ্জ করে দিয়েছেন।

**মিঃ স্পীকার :** * * নাম এবং অন্যান্য যে সব নাম ব্যবহৃত হয়েছে, সেগুলি সব এক্সপাঞ্জ হবে।

**শ্রীআবদুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীমহাশয় * * স্বৈরতন্ত্রী বলছেন, অথচ তিনি নিজে স্বৈরতন্ত্রী হয়ে একদিন যে কথা বলেছিলেন আজকে ঠিক তার উল্টো কাজ করছেন। তাহলে স্বৈরতন্ত্রী কে সেটা একটু ভাল করে নিজে বুঝে দেখুন।

**মিঃ স্পীকার :** আমি এক্সপাঞ্জ করে দিয়েছি।

**The motion that the Calcutta University (Amendment) Bill, 1984, as reported by the Select Committee by circulated for the purpose of electing public opinion thereon, was then put and a Division taken with the following result :—**

---

Note [* Expunged as ordered by the Chair ]

The Ayes being 18 and the Noes 149, the motion was lost.

Division—1

NOES

Abdul Bari, Shri Md.
Abdur Razzak Molla, Shri
Abdus Sobhan Gazi, Shri
Abul Hasnat Khan, Shri
Adak, Shri Nitai Charan
Anisur Rahman Biswas, Shri
Atahar Rahaman, Shri
Bagdi, Shri Natabar
Banerjee, Shri Amiya Bhusan
Banerji, Shri Radhika Ranjan
Basu, Shri Debi Prosad
Basu, Shri Nihar Kumar
Basu, Shri Subhas
Bauri, Shri Madan
Bera, Shrimati Chhaya
Bera, Shri Pulin
Bhattacharyya, Shri Gopal Krishna
Bhattacharyya, Shri Satya Pada
Bhowmik, Shri Kanai
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Hazari
Biswas, Shri Kamalakshmi
Biswas, Shri Kanti Chandra
Biswas, Shri Kumud Ranjan
Biswas, Shri Satish Chandra
Bora, Shri Badan
Chakrabarty, Shri Ajit
Chakraborti, Shri Subhas
Chakrabortty, Shri Umapati
Chakraborty, Shri Deb Narayan
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shrimati Nirupama
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shri Sailendra Nath
Chattopadhyay, Shri Dhrubeswar
Chattopadhyay, Shri Sadhan
Chattopadhyay, Shri Santasri
Choudhury, Shri Gunadhar
Chowdhury, Shri Benoy Krishna
Chowdhury, Shri Bikash
Chowdhury, Shri Sibendranarayan
Das, Shri Jagadish Chandra
Das Mahapatra, Shri Kamakshya-nandan
De, Shri Bhibuti Bhusan
De, Shri Sunil
Dey, Shri Lakshmi Kanta
Ghose, Shri Sambhu Charan
Ghosh, Shri Debsaran
Ghosh, Shri Kamakhya
Ghosh, Shri Malin
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Ramnarayan
Guha, Shri Kamal Kanti
Gupta, Shri Jyotsna Kumar
Hajra, Shri Sachindra Nath
Haldar, Shri Krishnadhan
Hazra, Shri Sundar
Hira, Shri Sumanta Kumar

আমরা সেটাও রিজেক্ট করেছি এবং বলেছি যে পার্ট টাইম হবে না। এই ব্যাপারে আবার রেলওয়ে বোর্ডকে লেখা হয়েছে, কিন্তু তারপরে তাদের কাছ থেকে এখনও পর্যন্ত কোন রিপ্লাই আমরা পাইনি যে এটা তার করবেন, কি করবেন না। সেখানে বলা হয়েছে যে according to the Factory Rules যা আছে সেই ভাবে করতে হবে। এখনও পর্যন্ত তাদের কাছ থেকে কোন রিপ্লাই পাইনি। আমরা কিছুদিন দেখবো তারপরে fiurther permade করতে হবে। কারণ রেলওয়ে বোর্ড একটা গভর্নমেন্ট অথরিটি, কাজেই We think about it. According to the factories act, further steps are to be taken.

বিধায়কদের জন্য নতুন বাড়ি নির্মাণের পরিকল্পনা

*৫০৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৭৭।) শ্রীগোপাল মণ্ডল: পরিষদীয় বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিধানসভার নিকট পশ্চিমবঙ্গের বিধায়কদের জন্য নতুন বাড়ি তৈরী করার কোন পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, কবে নাগাত উক্ত বাড়ি নির্মাণের কাজ আরম্ভ করা হবে?

শ্রীপতিত পাবন পাঠক: হ্যাঁ। আর্থিক বৎসর ১৯৮৪-৮৫ (অর্থাৎ এপ্রিল '৮৪ হইতে মার্চ '৮৫-র) রাজ্য পরিকল্পনা বাজেটে এই প্রকল্পের জন্য অর্থ বরাদ্দ হইলেই যত তাড়াতাড়ি সম্ভব ইহার নির্মাণ সংক্রান্ত কাজ আরম্ভ করা হইবে।

শ্রীবীরেন্দ্র নারায়ণ রায়: মাননীয় মন্ত্রী মহাশয় বললেন একটি নতুন বাড়ি এম. এল. এ. হোস্টেলের জন্য নির্মাণ করা হবে। আমি এই প্রসঙ্গে মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি যে, সেটি কোথায় হবে?

শ্রীপতিত পাবন পাঠক: হাই কোর্টের পাশে আমাদের একটা জমি আছে। আপাতত ওখানে করার জন্য চিন্তা-ভাবনা করা হচ্ছে। টাকা বরাদ্দ হলেই বাকি স্টেপ নেওয়া হবে।

শ্রীসত্যরঞ্জন বাপুলী: মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, এই ভবনে কি রকম অ্যাটাচড বাথ থাকবে?

অধ্যক্ষ মহোদয়: এই প্রশ্ন ওঠে না।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাইছি যে, নতুন ভবনে কতজন সদস্যের বাসস্থানের ব্যবস্থা হবে? কারণ বর্তমানে আমরা এম. এল. এ. হোষ্টেলে এক একটি ঘরে ৩/৪ জন করে সদস্য থাকি। সেই জন্যই আমি জিজ্ঞাসা করছি যে, ওখানে কি সব সদস্যের থাকবার ব্যবস্থা হবে।

**শ্রীপতিত পাবন পাঠক :** মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে আমি তাঁকে জানাচ্ছি যে, ভবনটির ভিত দশতলার এবং উপস্থিত চারটি তলা নির্মাণের পরিকল্পনা করা হয়েছে, ১ম ও ২য় তলায় প্রত্যেকটিতে বিধান সভার গ্রুপ ডি কর্মচারীদের বারটি করে কোয়ার্টার থাকবে। ৩য়-তলায় রান্নার ঘর, খাবার ঘর ও বিধান সভার সদস্যদের [illegible] জন্য দশটি ঘর এবং ৪র্থ-তলায় থাকবে বিধানসভার সদস্যদের থাকবার জন্য কুড়িটি ঘর। [illegible] আনুমানিক ব্যয় হইবে ৯৯, ৭৮, ০০০ টাকা।

**শ্রীসতীশচন্দ্র বিশ্বাস :** এখানে নতুন হোষ্টেল বিল্ডিং সম্পর্কে প্রশ্ন করা হয়েছে এবং মন্ত্রী মহাশয় উত্তর দিচ্ছেন, কিন্তু আমি তাঁকে জিজ্ঞাসা করছি বর্তমানের হোষ্টেলটির অবস্থা এবং সেখানকার খাওয়া-দাওয়ার ব্যবস্থা সম্পর্কে কি তিনি খোঁজ-খবর রাখেন?

**অধ্যক্ষ মহোদয় :** এই প্রশ্ন ওঠে না।

### রিষড়া সেবাসদন হাসপাতাল

*৪০৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৩।) **শ্রীকমল চ্যাটার্জী :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রিষড়া সেবাসদন হাসপাতালটি অধিগ্রহণ করিবার কোন পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) থাকিলে কবে নাগাত গ্রহণ করা হইবে?

(গ) ঐ হাসপাতালে কতজন ডাক্তার ও নার্স বর্তমানে আছেন?

[illegible]:

(ক) বর্তমানে কোন পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) ডাক্তার—২৬ জন, নার্স—৩৫ জন।

**শ্রীঅরুণকুমার গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, বর্তমানে এই হাসপাতালটিকে সরকার কোন টাকা দিচ্ছেন কিনা এবং যদি দিয়ে থাকেন, তাহলে কত করে দিচ্ছেন ?

**শ্রীরামনারায়ণ গোস্বামী :** পশ্চিমবঙ্গ সরকার ১৯৮২-৮৩ সালে ৬ লক্ষ ২৮ হাজার ৮৮৪ টাকা মঞ্জুর করেছিলেন, এ বছর ১৯৮৩-৮৪ সালে ৬ লক্ষ ৭৭ হাজার ৪৫৯ টাকা দেওয়া হয়েছে।

**Actual ex, enditure for Fisheries in the Budget**

*405. (Admitted question No *598.) **Dr Sukumar Roy :** Will the Minister of State in charge of the Fisheries Department be pleased to refer to the estimated provisions in the Plan Budgets for 1980-81, 1981-82 and 1982-83 under the heads of account 312—Fisheries and 512—Capital Outlay on Fisheries and to state the actual expenditure as percentage to the estimated provisions in the Budgets during 1980-81, 1981-82 and 1982-83 ?

**Shri Kiranmoy Nanda :**

| Year | Budget provision (Rs. in lakhs) | Actual Expenditure (Rs. in lakhs) | Percentage of Expenditure |
|---|---|---|---|
| (1) | (2) | (3) | (4) |
| **312—Fisheries** | | | |
| 1980-81 | 408.46 | 270.60 | 66.25 |
| 1981-82 | 441.86 | 214.99 | 48.52 |
| 1982-83 | 304.00 | 251.26 | 82.65 |
| **512 Capital Outlay on Fisheries** | | | |
| 1980-81 | 61.50 | 26,86 | 43.67 |
| 1981-82 | 79.50 | 18.07 | 22.73 |
| 1982-83 | 30.50 | 5.47 | 17.93 |

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ১৯৮০-৮১ সালে এ পর্যন্ত আপনার দপ্তরের যে এক্সপেনডিচার হয়েছে তার মধ্যে রাজ্যে কতকগুলি মৎস্য উৎপাদন প্রকল্প হাতে নিয়েছেন ?

**শ্রীকিরণময় নন্দ :** এরজন্য নোটিশ দেবেন, বলে দেবো।

**Pre-Matric stipends to Scheduled Castes and Scheduled Tribes students**

*406. (Admitted question No. *649.) **Shri Dhirendra Nath Sarkar** : Will the Minister-in charge of the Scheduled Castes and Tribes Welfare Department be pleased to state

(a) whether the State Government has any information regarding the rates of pre-matric stipends to Scheduled Castes ann Scheduled Tribe students in West Bengal as compared to the rates of stipends in Andhra Pradesh, Assam, Bihar, Madhya Pradesh, Uttar Pradesh and Gujarat ;

(b) if so, what is the position in the matter ; and

(c) whether the State Government has any proposal to increase the rates if stipends ?

**Dr. Sambhunath Mandi** : (a) The rates of pre-matric stipends to Scheduled Caste and Scheduled Tribe students in Andhra Pradesh, Assam, Bihar, Madhya Pradesh, Uttar Pradesh are not known to this Department. However, the rates of such stipend in West Bengal are as follows :

Hostel charges at the rate of Rs. 75/- per month per student for 12 months in a year.

The rate of book grants are as follows :

| | | |
|---|---|---|
| Class—V | .... | Rs. 10/- |
| Class—VI | .... | Rs. 30/- |
| Class—VII-VIII | .... | Rs. 70/- |
| Class IX | .... | Rs, 90/- |
| Class—X | ... | Rs. 50/- |

Maintenence charges are paid at the rate of Rs. 20/- per month per head for 12 months in a year to S. T. students only, where parents/guardians income does not exceed Rs. 3,600/- per annum. Compulsory charges are also paid to ST students at the rate approved by the D. I. of Schools.

(b) Does not arise.

(c) If fund position improves the question of enhancement of the rates of stipend will be considered.

**Shri Manohar Tirkey** —মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, guardian এর মাসিক ৩০০ টাকা হলে stipend দেওয়া হয়। এটা বাড়ানোর কোন পরিকল্পনা আছে কি?

**Dr Sambhunath Mandi** :—পরিকল্পনা তো আছে, আমাদের টাকার অবস্থা যদি ভাল হয়, নিশ্চয় বাড়ানো হবে।

**Dr. Manas Bhunia** :—Will the Honourable Minister-in-charge be please to state—he said that his department has no information regarding the pre-metric stipends to Scheduled Caste and Scheduled Tribe students in Andhra Pradesh, Assam, Bihar, Madhya Pradesh, Uttar Pradesh—is it not a matter of disgrace of the department concerned not to collect the information from the other States and give the replies on the floor of this House, when the question was put and he has taken a long time?

**Mr. Speaker** : Dr. Bhunia, the Honourable Minister is not expected to know what is happening in other States, and how he will get the information?

**শ্রীকমলাক্ষ্মী বিশ্বাস** :—আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি, দুই-তিনজন মজুরী খাটলে ১০ থেকে ১৫ টাকা পার হেড পায়। ৩ জন যদি রোজগার করে তাহলে ৩০ টাকা পেতে পারে এবং এতে করে মাসিক ইনকাম্ অনেক বেড়ে যায়। সুতরাং সেই পরিবারের কোন ছেলে ষ্টাইপেন্ড পাবে কি পাবে না?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি** :—ওখানে বলা আছে গার্জেন। বাবা, মাও হতে পারে। ওখানে গার্জেনের ইনকামের কথা বলা আছে। পরিবার অনেক বড় হতেও পারে।

শ্রীভুপেন্দ্রনাথ শেঠঃ—মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি— আপনি বলেছেন যে ফুড গ্রান্ট, হোষ্টেল গ্রান্ট দিচ্ছেন সিডিউল ট্রাইবসের জন্য কিন্তু প্রেসক্রাইব ফর্মে লেখা আছে সিডিউল ট্রাইবস, সিডিউল কাস্টের মেনটেনেন্স গ্রানটের টাকা সিডিউল ট্রাইবসরা পান, সেটা কি ভাবে পান?

ডাঃ শম্ভুনাথ মাণ্ডি: আমি তো বলেছিলাম যে আমাদের টাকার অবস্থা খুব একটা ভাল নয়। টাকার অবস্থা যদি ভাল হয়, আমরা সেটা চিন্তা-ভাবনা করছি।

**কৃষ্ণনগরে বিপ্রদাস পাল চৌধুরী জুনিয়ার টেকনিক্যাল স্কুল**

*৪০৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯২৫।) শ্রীসাধন চট্টোপাধ্যায়: শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলা সদর কৃষ্ণনগরে বিপ্রদাস পাল চৌধুরী জুনিয়ার টেকনিক্যাল স্কুলটির ভবনে ইনডাস্ট্রিয়াল ট্রেনিং সেন্টারটি বর্তমানে অবস্থিত আছে কি?

(খ) উক্ত স্কুলটি শিক্ষা বিভাগের আওতা হইতে শ্রম বিভাগের আওতায় আনিয়া একটি পূর্ণাঙ্গ ইনডাস্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউট-এ পরিণত করার কোন পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(গ) (খ) প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে,

(১) কতদিন ধরিয়া বিষয়টি বিবেচনার স্তরে রহিয়াছে, এবং

(২) কতদিনের মধ্যে পরিকল্পনাটি কার্যকরী হইবে?

শ্রীশান্তিরঞ্জন ঘটক:

(ক) উক্তস্কুল অভ্যন্তরে স্বতন্ত্র বাড়িতে সেন্টারটি অবস্থিত।

(খ) উক্ত স্কুল ও ইন্ডাষ্ট্রিয়াল সেন্টার এই দুটি শিক্ষা প্রতিষ্ঠানকে একত্রিত করে একটি পূর্ণাঙ্গ ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইনষ্টিটিউট হিসেবে পরিচালনের সম্ভাব্যতা আর্থিক, প্রশাসনিক ও অন্যান্য সংশ্লিষ্ট বিষয়াদির পরিপ্রেক্ষিতে বিচার-বিবেচনা করে দেখা হচ্ছে।

(গ) (১) শ্রম বিভাগে পর্য্যালোচনার পর গত আগষ্ট মাসে এ সম্পর্কিত নানা প্রয়োজনীয় বিষয়ে শিক্ষা বিভাগের মতামত চাওয়া হয়।

(২) নির্দিষ্ট সময় নির্ধারণ সম্ভব নয় কারণ বিষয়টি এখনো পরীক্ষা-নিরীক্ষার স্তরেরয়েছে, সুনির্দিষ্ট কোন পরিকল্পনার রূপ পায়নি।

**Godowns for storage of foodgrains**

*408. (Admitted question No. *939.) **Shri ABDUL MANNAN :** will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) whether the State Government has received any request from the Food Corporation of India to arrange for more godowns to face the problem of storage of foodgrains arriving from other States for distribution through the rationing system, and

b) if so, thc steps taken by the State Government to meet the requirements of F.C.I ?

***Shri Radhika Ranjan Banerji** :—(a) Food Corporation of India has been given 185 no. of Govt. godowns in and around Calcutta, which can store 1,40,860 M.T. of foodgrains and 135 no. of Govt godown in the districts capable of storing 2,78,880 M.T. of foodgrains. The total storage of these godowns being 2,19,740 M.T. Even then, Food & Supplies Deptt. received a proposal from Food Corporation of India to arrange for more godowns in and around Calcutta to accommodate imported wheat stock which will be discharged through ships at Calcutta Port.

(b) Food Corporation of India has been asked by this Deptt to locate suitable godowns in and around Calcutta and has been assured all assistance in the matter of hiring godowns where necessary. The District Magistrates have also been asked to look for suitable godowns at reasonable rent in their districts for use of Food Corporation of India. Food Corporation of India has been requested to construct godowns in West Bengal. West Bengal Govt assured help and assistance in all respect including acquisition of land.

ডাঃ অম্বিকা ব্যানার্জী :—মাননীয় মন্ত্রী মহাশয়, দয়া করে জানাবেন কি যে প্রপার গোডাউনের অভাবে কোন ফুড ড্যামেজ হচ্ছে কিনা ?

শ্রীরাধিকা রঞ্জন ব্যানার্জী :—এ রকম কোন খবর আমার কাছে সাধারণ ভাবে নেই। আপনার সুনির্দিষ্ট কোন প্রশ্ন থাকলে দেবেন, আমি উত্তর দেব।

**Harvest of Prawn**

*409. (Admitted question No. *945.) Shri SATYA RANJAN BAPULI : Will the Minister-in-charge of the Fisheries Department be pleased to state—

a) whether it is a fact that the Sunderban estuaries in West Bengal are suitable for reaping a big harvest of prawn by cheap system of production ; and

b) if so, the steps taken to exploit the potentials of this area and the results thereof ?

[ 1-40—1-50 P. M. ]

***409 Shri Kiranmay Nanda** :—(a) Yes. Sunderban Estuaries in W. Bengal are suitable for prawn culture with other varieties of brackish water fishes,

(b) Steps taken to exploit potentials in Sundarban areas are :—

i) under a pilot project 200 ha. area at Henry's Islanu ..as been taken up for prawn culture Out of this 200 ha. ;0 % has so far been developed and on the rest construcion work is nearing completion.

ii) A brackish water fish form is being set up in 40 ha. water areas at Dakshin Chandanpiri, 24-Parganas.

iii) At Jharkhali 550 ha. area is being developed with IFAD Assistance by the Sunderban Development Board under

the Development and Planning Department for brackish water fish culture.

iv) At Mahisani 430 ha. area is being developed with IFAD Assistance by the Sundarban Development Board under the Development and Planning Department for brackish water fish culture.

v) Identification of sites in Sundarban Area for development of suitable forest blanks for brackish water fish culture has been taken up.

vi) In the upper Sundarban paddy-cum-fishery is practised.

**Shri Satya Ranjan Bapuli :** Whether any project report has been prepared with regard to that subject or not ?

**Shri Kiranmay Nanda :** In which matter ?

**Shri Satya Ranjan Bapuli :** In the matter regarding prawn culture.

**Shri Kiranmay Nanda :** I have already informed you that several projects have been taken up.

**Shri Satya Ranjan Bapuli :** No, that is not my question. I want to know whether any project report has been prepared to know whether the scheme is feasible or not ?

**Shri Kiranmay Nanda :** We have set up a fact finding committee. After receiving the report of the fact finding committee I can give you the answer.

**Shri Satya Ranjan Bapuli :** Sir, I want to know whether any project report has been prepared or not ?

**Shri Kiranmay Nanda :** For every scheme there is a project report.

**Shri Satya Ranjan Bapuli :** How many project reports you have received and how many of these schemes have been implemented?

**Shri Kiranmay Nanda :** Already three projects have been implemented and one proj·ct is nearing completion.

**Shri Satya Ranjan Bapuli :** That means you have only four projects in West Bengal? Have you no other project in West Bengal ?

**Shri Kiranmay Nanda :** I have already told you brackish water fish culture has been taken up.

**Shri Satya Ranjan Bapuli :** That means there are four projects in the Sundarban not five projects—that I want to know.

**Shri Kiranmay Nanda :** Identification of sites in Sundarban Area for development of suitable forest blanks for brackish water fish culture has been taken up.

**শ্রীসত্যরঞ্জন বাপুলি :** মাননীয় স্পীকার মহাশয়, উনি হয়তো আমার ইংরেজী প্রশ্ন বুঝতে পারছেন না। আমি বাংলায় জিজ্ঞাসা করছি। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি সুন্দরবনের কোন অঞ্চলে কয়টি প্রজেক্ট করা হয়েছে এবং এ সম্পর্কে কোন রিপোর্ট আছে কিনা ?

**শ্রীকিরণময় নন্দ :** ব্র্যাক ওয়াটার ফিসারী প্রজেক্ট করতে গেলে ইণ্ডিয়া গভর্ণমেণ্টের এ সম্পর্কে যে সেল্ আছে সেখানে ভেট্ করতে হয়। যেখানে যেখানে ভেটিং পেয়েছি সেখানে সেখানে প্রজেক্ট তৈরী করেছি।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি :** মন্ত্রীমহাশয় জানাবেন কি—সুন্দরবনে পাঁচটি প্রজেক্ট আছে কিনা বা কতগুলো প্রজেক্ট আছে ?

**শ্রীকিরণময় নন্দ :** প্রজেক্ট হচ্ছে কন্টিনিউয়াস প্রসেস্। প্রজেক্ট আমরা তৈরী করছি এবং সেটা যাতে রূপায়ন করা যায় তার জন্য আমরা চেষ্টা করছি।

**Vacant Teaching posts in Burdwan and North Bengal Medical Colleges**

*410. (Admitted question No. *947) Shri PHANI BHUSAN ROY and Shri SOMENDRA NATH MITRA : Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

a) whether it is fact that some teaching posts are lying vacant in the Burdwan Medical College and North Bengal Medical College for a long time ; and

b) if so,—

i) the number of such posts which are lying vacant for more than three months in the above colleges as on 15th February, 1984, and

ii) what was the position of the vacancies in these colleges at the time of last inspection of these colleges by the Medical Council of India ?

**Dr. Ambarish Mukhopadhyay :** a) Yes.

b) (i) Burdwan Medical College, Burdwan—eight teaching posts.
North Bengal Medical College, Siliguri, Dist. Darjeeling—thirteen teaching posts which has been reduced subsequently.

(ii) As in b(i).

**Filling up of posts of teacher in North Bengal and Burdwan Medical Colleges**

*411. (Admitted question No. *1321 ) Shri SUNITI CHATTARAJ : Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

a) whether it is a fact that during inspection by the Medical Council of India some posts were temporarily filled at the North Bengal and Burdwan Medical Colleges by bringing qualified teachers from other institutions ; and

b) if so—

i) the number of such posts which were filled up in these Colleges three months before inspection by the Medical Council of India, and

ii) what is the present position of these posts ?

**Dr. Ambarish Mukhopadhyay** : A) No.

B) (i & ii) Does not arise.

**Dr. Manas Bhunia** : Will the Hon'ble Minister for Health and Family Welfare Department be pleased to state the number of vacant posts in Burdwan Medical College and North Bengal Medical College ? He had, in his reply, stated that 8 and 13 posts were lying vacant in the two Medical Colleges and that the number of vacant posts has been reduced. I want to know to which number it has been reduced ?

**Dr. Ambarish Mukhopadhyay** : In Burdwan Medical College, one teaching post in each of the Department of Forensic and State Medicine (included in the Department of Physiology), Physical Medicine, Bio-Physics (non-medical) and Blood Bank (included in Pathology)—Total 4 posts - Two posts in each of the Department of Preventive and Social Medicine and Radio Therapy—Total 4 posts. The grand total comes to 8 posts.

In North Bengal Medical College, Siliguri, one teaching post in each of the Department of Bio-Physics (non-medical and included in Physiology Department), Pharmacology, Blood Bank (included in Pathology Department), Forensic and State Medicine, Gynaecology and obstetrics—total 5 teaching posts. Two teaching posts in each of the Department of Preventive Social Medicine, Ophthalmology, Radio Therapy and Physical Medicine total 8 posts. The grand total come to 13 posts. After 15.2. 1984, one Lecturer each in Blood Banks joined both in Burdwan Medical College and North Bengal Medical College. One Lecturer of Ophthalmology joined in North Bengal Medical College after the aforesaid date. One Lecturer of Pharmacology and one Lecturer of Preventive Social Medicine (PSM) are expected to join North Bengal College shortly.

**Dr. Manas Bhunia :** Will the Hon'ble Minister-in-charge of Health and Family Welfare Department be pleased to state what was the comment of the Medical Council of India in respect of the recommendations concerned with the North Bengal Medical College and Burdwan Medical College ?

**Dr. Ambarish Mukhopadhyay :** I have not yet faced with the internal discussion of the Medical Council of India. No correspondence has been nade with me as yet.

**Dr. Manas Bhunia :** Sir, I think that the Hon'ble Minister must appreciate with our feelings that the two Medical Colleges, viz., Burdwan Medical College and the North Bengal Medical College should be recognised by the Medical Council of India.

**Mr. Speaker :** It is your feeling. You put question only.

**Dr. Manash Bhunia :** What is the present position with regard to the recognition of the colleges ?

Dr. Ambarish Mukhopadhyay : So far as our appreciation of the situation is concerned I can only say that status quo is being maintained and for the rest portion of your question you should better lobby in New Delhi.

## মুর্শিদাবাদ জেলায় কেরোসিনের অভাব

*৪১২। (অনুমোদিত প্রশ্ন নং *১২৬৬।) শ্রীশিশ মহম্মদ : খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ক) ইহা কি সত্য মুর্শিদাবাদ জেলায় কেরোসিন তেলের অভাব দেখা দিয়েছে;

খ) (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হলে তার কারণ কি; এবং

গ) উক্ত জেলায় কেরোসিন তেলের অভাব দূর করার জন্য সরকার কি ব্যবস্থা অবলম্বন করেছেন?

শ্রীরাধিকারঞ্জন ব্যানার্জী: (ক) মুর্শিদাবাদ জেলায় নয়। জানুয়ারী মাসের শেষ কয়েকদিন থেকে ফেব্রুয়ারী মাসের প্রথম সপ্তাহ পর্যন্ত জংগীপুর মহকুমায় কেরোসিন তেল সরবরাহের বিঘ্ন ঘটেছিল।

(খ) মুর্শিদাবাদ জেলার কিছু অংশ বিশেষতঃ জঙ্গীপুর ও সদর মহকুমা ইণ্ডিয়ান অয়েল কর্পোরেশনের বহরমপুরে অবস্থিত তালুক ডিপো (তালুক কেরোসিন ডিপো) থেকে কেরোসিন তেলের সরবরাহ পেত। উক্ত তালুক ডিপোতে হিসাব পদ্ধতির বদলের দরুন তেল সরবরাহের ব্যাপারে বিঘ্ন ঘটে।

(গ) উক্ত তালুক ডিপোর হিসাব পদ্ধতির পরিবর্তন করা হয়েছে এবং জঙ্গীপুর মহকুমাকে মৌড়ীগ্রাম ডিপোর সঙ্গে যুক্ত করা হয়েছে।

[ 1-50—2-00 p.m. ]

শ্রী শীশ মহম্মদ : মন্ত্রী মহাশয় বললেন যে বহরমপুরের তালুকে ডিপোর হিসাব সংক্রান্ত গোলমালের জন্য জানুয়ারী মাসের দিকে এবং ফেব্রুয়ারীর মাঝামাঝি কেরোসিনের অভাব ঘটেছিল। উনি কি বলবেন, তালুক ডিপোর কি গোলমালের জন্য এই বিভ্রাট ঘটেছিল?

শ্রীরাধিকারঞ্জন ব্যানার্জী: এটা কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে করা হয়। ভ্যামলে কমিটির সুপারিশ অনুসারে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের মত পশ্চিমবঙ্গে

দুটি তালুক আছে। পশ্চিমবঙ্গের সর্বত্র এ জিনিষ ঘটে না। ১৯৭৬ সালে এই দুটি তালুক স্থাপিত হয়েছিল। সিদ্ধান্ত সমস্ত রাজ্যগুলির জন্য নেওয়া হয়েছিল। সেগুলি প্রান্তিক সরবরাহ—টারমিনালের পরিপূরক হিসাবে সরবরাহ করার জন্য তাদের সুপারিশ গ্রহণ করা হয়েছিল। তবে আপনি হিসাবের গোলমালের জন্য হয়েছিল বলে সুনির্দ্দিষ্ট প্রশ্ন করলে উত্তর দিতে পারতাম। সুনির্দ্দিষ্ট প্রশ্ন করলে আমি নিশ্চয়ই উত্তর দিতাম।

**শ্রীঈশ মহম্মদ:** আপনি বলবেন কি, ঐ পিরিয়ডে কেরোসিন সরবরাহের অভাব হেতু এটা ঘটেছিল, এটা দূর করার কোন ব্যবস্থা অবলম্বন করেছিলেন কি?

**শ্রীরাধিকারঞ্জন ব্যানার্জী:** আমি চেষ্টা করেছিলাম। অন্য জায়গা থেকে যাতে কেরোসিন আসে, সেজন্য আমি চেষ্টা করেছিলাম। আপনি এ ব্যাপারে প্রশ্ন করলে আমি উত্তর নিশ্চয়ই দেব। আমার যতদূর মনে আছে, আমি জঙ্গীপুর মহকুমার জন্য চেষ্টা করেছিলাম।

**শ্রীহবিবুর রহমান:** জঙ্গীপুর মহকুমায় কেরোসিন তেল সরবরাহের জন্য কতজন এজেন্ট আছেন এবং তা বাড়াবার কোন পরিকল্পনা সরকার করছেন কি?

**শ্রীরাধিকারঞ্জন ব্যানার্জী:** একটা মহকুমায় সরবরাহ বৃদ্ধির জন্য কোন ব্যবস্থা আমরা করতে পারি না। কেন্দ্রীয় সরকারের কাছে সরবরাহ বৃদ্ধির জন্য দাবী করেছি। তাঁরা যদি সরবরাহ বাড়ান, তাহলে সমস্ত জায়গাতেই আমরা বাড়াব।

## বাঁকুড়ায় আদিবাসী মেয়েদের জন্য আবাসিক উচ্চবিদ্যালয়

*৪১৩। (অনুমোদিত প্রশ্ন নং *১২৭৮।) **শ্রীউপেন্দ্র কিসকু:** তফসিল জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি?

ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকার বাঁকুড়া জেলায় আদিবাসী মেয়েদের জন্য একটি আবাসিক উচ্চবিদ্যালয় স্থাপনের পরিকল্পনা করিয়াছেন; এবং

খ) সত্য হইলে,

১) উক্ত পরিকল্পনার জন্য রাজ্য সরকার কত টাকা মঞ্জুর করিয়াছেন, এবং

২) কবে নাগাত উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

ডঃ শম্ভুনাথ মাণ্ডী : ক) বর্তমানে ঐরূপ কোনো পরিকল্পনা নাই।

খ) প্রশ্ন ওঠে না।

(১) ঐ

(২) ঐ

শ্রীউপেন্দ্র কিস্কু : আগে কেন্দ্রীয় সরকার বিভিন্ন রাজ্যে এই সমস্ত পরিকল্পনা গ্রহণ করেছেন। এই রকম রেসিডেন্সিয়াল স্কুল করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে আপনি কোন চিঠিপত্র লিখেছেন কি?

ডঃ শম্ভুনাথ মাণ্ডি : কেন্দ্রীয় সরকারকে লিখেছিলাম। তাতে বলেছিলাম, তাঁরা ৫০ পারসেণ্ট ব্যয়ভার গ্রহণ করুন, আমরা ৫০ পারসেন্ট ব্যয়ভার গ্রহণ করব। উত্তরে তাঁরা বলেছেন, আমরা কিছু দিতে পারব না। বর্তমানে আমাদের আর্থিক অবস্থা খুব খারাপ। এইজন্য আমাদের পক্ষে এখন কোন পরিকল্পনা নেওয়া সম্ভব নয়।

শ্রীউপেন্দ্র কিস্কু : ওঁরা বলছেন, এই পরিকল্পনা গ্রহণ করা যাচ্ছে না। কেন্দ্রীয় সরকার কোন মাধ্যমিক বিদ্যালয়-এ এই রকম রেসিডেনসিয়াল স্কুল করছেন না। এই ব্যাপারে তাঁরা কোন কারণ জানিয়েছেন কি?

ডঃ শম্ভুনাথ মাণ্ডি : না, কোন কারণ জানাননি। তবে আমি লড়াই চালিয়ে যাচ্ছি।

## বাংলাদেশ থেকে মৎস্য আমদানী

*৪১৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০৮৬।) শ্রীমনোহর তিরকী : মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বর্তমানে বাংলাদেশ থেকে এ রাজ্যে মাসে কি পরিমাণ এবং কিভাবে মাছ আমদানী করা হয়?

শ্রীকিরণময় নন্দ : বর্তমানে বাংলাদেশ থেকে মাছ আমদানী করা হয় না।

শ্রীমনোহর তিরকী : বাংলাদেশ থেকে চোরাপথে এ রাজ্যে মাছ আসার কোন সংবাদ আপনার জানা আছে কি?

শ্রীকিরণময় নন্দ : তা আমি কি করে বলব? মাছ যাঁরা কেনেন, তাঁরাই বলতে পারেন।

শ্রীঅনন্ত কুমার বিশ্বাস: বর্তমানে বাংলাদেশ থেকে মাছ আনা হয় না। যেগুলি আসে, তা ধরে নিচ্ছি, অন্য উপায়ে এখানে আসে। সেখান থেকে যাতে এখানে মাছ আসে, তার জন্য ভারত সরকারের সঙ্গে এবং অন্যান্য রাজ্যের সঙ্গে যোগাযোগ করছেন। আমার প্রশ্ন হচ্ছে, বাংলাদেশ থেকে যাতে এখানে মাছ আসে, তার জন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তা বলে কিছু করা যায় কিনা, সেদিক থেকে কোন প্রচেষ্টা গ্রহণ করবেন কি?

শ্রীকিরণময় নন্দ: ১৯৮৩ সালের ফেব্রুয়ারী মাসে কলকাতাস্থিত ভারত সরকারের পররাস্ট্র মন্ত্রকের ব্রাঞ্চ সেক্রেট্যারিয়েট, ঢাকায় অবস্থিত ভারতীয় হাই কমিশনের অনুরোধক্রমে, পশ্চিমবঙ্গের কোন্ কোন্ সংস্থা বাংলাদেশ থেকে নিয়মিত মাছ আমদানী করতে আগ্রহী তার তালিকা চান। উত্তরে জানানো হয়, রাজ্য সরকারের সংস্থা স্টেট ফিসারিস্ ডেভলপ্মেন্ট কর্পোরেশন লিমিটেড্ বাংলাদেশ থেকে ইলিশ ও চিংড়ি মাছ আমদানী করতে চান। ১৯৮৩ সালের ডিসেম্বর মাসে ব্রাঞ্চ সেক্রেটেরিয়েট জানিয়েছেন যে বিষয়টি ভারতীয় হাই কমিশনের বিবেচনাধীন আছে। ব্রাঞ্চ সেক্রেটেরিয়েটের সঙ্গে এখনও পত্র বিনিময় চলছে।

**Promises of the Chief Minister to Indian Medical Council**

*415. (Admitted question No. *951) Shri HABIBUR RAHAMAN, Shri SOMENDRANATH MITRA: Will the Minister in-charge of the Health and Family Welfare Department be pleased to refer to the promises made by the Chief Minister to the representatives of India Medical Association on November 8, 1983 after the junior doctors' agitation and to state the steps taken by the State Government to meet the assurances given by the Chief Minister and with what results?

**Dr. Ambarish Mukhopadhyay**: In the light of the discussions the Chief Minister had with the representatives of the Indian Medical Association on Nov. 8, 1983, steps have been taken in regard to various issues which, inter alia, are as follows :—

a) The Public Service Commission, West Bengal Was moved for making recommendations in connection with recruitment to West Bengal Health Service.

b) 24-hours X-ray and other Laboratory Services have been arranged at the Medical College Hospital, Calcutta and the R. G. Kar Medical College Hospital, Cal.

c) Steps have been taken toensure regular attendance of various categories of employees in the State Hospitals and to step hooliganism in the hospital campuses, for the purpose of improvement of hospital services.

d) Government orders have been issued for payment of stipend to Post-graduate students.

e) Earlier, ceiling of emoluments for the members of the West Bengal Health Service, was removed.

**Dr. Manas Bhunia**: Will the Hon'ble Minister-in-charge of Health and family Welfare be pleased to State -- he must appreciate our feeling that in his reply, in (a) he has said that he has recommended to the P.S.C. for recruitment of doctors in the health services,—what are the number of doctors posted on 13.10.83 in different State Medical Colleges in Calcutta on supy duty basis ?

**Dr. Ambarish Mukhopadhyay**: My honourable friend should serve me a notice first then I can count the heads.

**Dr. Manas Bhunia**: Will the Hon'ble Minister-in-charge of Health and Family Welfare be pleased to state what are the principles of appointing the doctors on supy duty basis ?

**Dr Ambarish Mukhopadhyay**: I do not exactly follow the question put by the honourable member. Possibly he has asked me as to why we put the doctors under supy duty. Sometimes it is

the staff pattern that is there, and somebody might be available for meeting the situation—sometimes because of some more load of work—he is posted somewhre for the time being or for that matter he should be reserved. In certain cases definitely the doctor's difficulties are taken into consideration for positing in supy duties. Of late, there is a government order to the effect that everybody who should be on supy duty will have the same privileges of the doctors posted in various hospitals.

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস:** জুনিয়র ডাক্তারদের দাবীদাওয়া সম্পর্কে আপনি এবং মুখ্যমন্ত্রী ইতিপূর্বে বলেছেন যে বিবেচনা করা হচ্ছে। আমার প্রশ্ন হচ্ছে আপনাদের এই বক্তব্যের পরও জুনিয়র ডক্টর এ্যাসোসিয়েসনের পক্ষ থেকে মাঝে মাঝে এই যে হুমকী দিচ্ছে এবং আন্দোলন করছে, এর মধ্যে কোন রাজনৈতিক চক্রান্ত বা ষড়যন্ত্র দেখতে পাচ্ছেন কি ?

**Dr. Ambarish Mukhopadhyay :** We have already declared that there is a political overtone in the whole affairs.

**Mr. Speaker :** Question hour is over.

**তপশিলি ও আদিবাসী ছাত্রদের জন্য আশ্রমিক ছাত্রাবাস মঞ্জুর**

*৪১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৫।) **শ্রীসুরেন্দ্রনাথ মাঝি:** তফসিলী জাতি এবং উপজাতি কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৩-৮৪ আর্থিক বছরে তফসিলী ও আদিবাসী ছাত্রদের জন্য পশ্চিম বাংলায় কতকগুলি আশ্রমিক ছাত্রাবাস মঞ্জুর করা হইয়াছে; এবং

(খ) তন্মধ্যে পুরুলিয়া জেলায় কয়টি এবং কোথায় ?

**Minister for scheduled caste and schedulc Tribes Deptt.**

ক) এখনো পর্যন্ত দুইটি

খ) একটি

কুরুকটোপা জুনিয়ার হাইস্কুল,

পো: কুরুকটোপা,

পুরুলিয়া

**বিধিবদ্ধ ও সংশোধিত রেশনিং এলাকায় রেপসিড তেল সরবরাহের পরিমাণ**

*৪১৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২৩।) **শ্রীসুভাষ গোস্বামী :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

ক) রাজ্যের বিধিবদ্ধ ও সংশোধিত রেশনিং এলাকায় বর্তমানে মাথাপিছু কি পরিমাণ রেপসিড তেল সরবরাহ করা হয়; এবং

খ) উক্ত সরবরাহ বৃদ্ধির কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**Minister for Food and supply Deptt.**

(ক) বিধিবদ্ধ রেশনিং এলাকায় প্রতি সপ্তাহে মাথাপিছু ১৫০ গ্রাম রেপসিড তেল সরবরাহ করা হয়।

সংশোধিত রেশনিং এলাকায় প্রতি মাসের প্রথম পূর্ণ সপ্তাহ ও তৃতীয় পূর্ণ সপ্তাহে মাথাপিছু ৭৫ গ্রাম তেল অর্থাৎ প্রতি মাসে মাথাপিছু ১৫০ গ্রাম তেল সরবরাহ করা হয়।

(খ) কেন্দ্রীয় সরকার কর্তৃক রেপসীড তেলের বর্তমান বরাদ্দ ও সরবরাহ স্থিতিশীল ও পরিমান বৃদ্ধি হলে ভবিষ্যতে বিবেচনা করা হবে।

**সমুদ্রে মাছ ধরার কাজে ট্রলার ও যন্ত্রচালিত নৌকার ব্যবহার**

*৪১৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৪৩।) **শ্রীনীরোদ রায় চৌধুরী :** মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

ক) বর্তমানে রাজ্যে সামুদ্রিক মৎস্যের চাহিদা কত;

খ) গত এক বছরে কি পরিমাণ সামুদ্রিক মৎস্য ধরা হইয়াছে;

গ) এ ব্যাপারে সরকারী ট্রলারগুলির ভূমিকা কি;

ঘ) সমুদ্রগামী ধীবরদের জীবনের নিরাপত্তামূলক কোন ব্যবস্থা আছে কি; এবং

ঙ) সমুদ্রে মাছ ধরার ব্যাপারে কতগুলি যন্ত্র চালিত নৌকা ব্যবহৃত হচ্ছে?

**Minister for Fisheries Deptt.**

(ক) ন্যাশনাল কমিশন অন এগ্রিকালচার-এর হিসাব অনুসারে দৈনিক মাথা পিছু ৩০ গ্রাম মাছ প্রয়োজন এই ভিত্তিতে বছরে ৫ লক্ষ ৩৭ হাজার মেট্রিক টন মাছ প্রয়োজন। কিন্তু পশ্চিমবঙ্গের অধিবাসীদের খাদ্যাভ্যাসের ভিত্তিতে মৎস্যের

আনুমানিক চাহিদা বৎসরে ৮ লক্ষ ৮০ হাজার মেট্রিক টন। সামুদ্রিক মৎস্যের চাহিদার আলাদা কোন হিসাব নাই।

(খ) গত বছরে আনুমানিক ৫৩০০০ মেট্রিক টন সামুদ্রিক মৎস্য ধরা হইয়াছে।

(গ) সরকারী চারটি ট্রলার প্রধানতঃ সামুদ্রিক চিংড়ি ধরার কাজে ব্যবহৃত হয়। চিংড়ি মাছ-এর সঙ্গে অন্যান্য সামুদ্রিক মাছও এই ট্রলারগুলি ধরে থাকে। ১৯৮৩-৮৪ সালে ফেব্রুয়ারী মাস পর্যন্ত এই ট্রলারগুলি মোট ২১৯ মেট্রিক টন মাছ ধরেছে।

(ঘ) ধীবরদের জীবনের নিরাপত্তার জন্য দুর্ঘটনা জনিত বীমা প্রকল্প চালু করা হয়েছে। সমুদ্রগামী ধীবর সহ ৫০,০০০ মৎস্যজীবীকে ইতিমধ্যে এর আওতায় আনা হয়েছে।

(ঙ) সমুদ্রে মাছ ধরার জন্য যন্ত্রচালিত নৌকার সংখ্যা আনুমানিক ৯০০টি।

**Nine-point demands of West Bengal Health Service Association**

*419. (Admitted question No *963.) **Dr. AMBIKA BANERJEE** : will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) whether the State Government has examined the nine-point charter of demands of West Bengal Health Services Association, including the demands for removal of anomalies in the pay scales of Government doctors, 40 hours of work a week, compensatory leave for doctors against gazetted holidays, appointment of doctors to different posts including that of Secretary in the Health Department, abolition of confidential character rolls and formulation of a State Health Policy ; and

(b) if so, what is the present position in this regard ?

**Minister for Health and Famity welfare Deptt.**

a) Yes.

b) i) Steps have been taken for stopping vendalism in hospitals which is receiving.

ii) Discriminatory provisions about pay and allowances as pointed out, have been removed.

iii) Two W.B.H.S. officers have been appointed in the Secretariate.

iv) Fixation of duty hours at 40 per week has not been found feasible.

v) Special leave for 30 days is not found to be feasible.

vi) Abolition of Medical Attendance Rules has been considered in as much as orders have been issued entitling the Govt. doctors visiting ailing Govt. servants to reimbursement of travelling expenses subject to maximum of admissible Taxi fare.

vii) Revised policy on posting and transfer has been prescribed.

viii) State Health Policy is being worked out.

ix) Abolition of CCR has been considered and a revised format has been finalised.

**৭৭ তম জাতীয় কংগ্রেস অধিবেশনে চাল ও গম সরবরাহ**

*৪২০। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭৯।) **শ্রীলালবিহারী ভট্টাচার্য :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোলকাতায় অনুষ্ঠিত জাতীয় কংগ্রেস (ই)-র ৭৭ তম অধিবেশনে চাল ও গম সরবরাহ করা হয়েছিল কিনা ; এবং

(খ) হয়ে থাকলে, উহার পরিমাণ কত ?

**Minister for Food and Supplies Deptt.**

(ক) হ্যাঁ।

(খ) চাল ও গমের সরবরাহের পরিমাণ ছিল নিম্নরূপ ঃ—

চাল—১৩.৫ মেঃ টন।

গম—১৩.৫ মেঃ টন।

**ল্যাম্পস-এর মাধ্যমে কেন্দু পাতা সংগ্রহ**

*৪২১। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩৭।) **শ্রীনবনী বাউরী**: তফসিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে মোট কতগুলি ল্যাম্পস আছে ;

(খ) (১) মোট কতগুলি ল্যাম্পস কেন্দু পাতা সংগ্রহ করে থাকে ;

(২) ১৯৮২-৮৩ সালে টি ডি সি সি থেকে কেন্দু পাতা সংগ্রহের জন্য মোট কত টাকা ঋণ দেওয়া হয়েছিল ; এবং

(৩) টি ডি সি সি-এর মাধ্যমে কত টাকার কেন্দু পাতা কি পদ্ধতিতে বাজারে বিক্রি করা হয়েছে ?

**Minister for Schedule caste and Tribes welfare Deptt.**

(ক ৬৭ টি

(খ) ৩০ টি

(গ) ক্ষুদ্র বনজ সম্পদ, যথা—কেন্দুপাতা ও শালবীজ সংগ্রহের জন্য ১ কোটি ১৬ লক্ষ টাকা ঋণ দেওয়া হয়েছিল। কেন্দুপাতা সংগ্রহের জন্য প্রদত্ত ঋণের আলাদা কোন হিসাব রাখা হয় না।

(ঘ) ৫১ লক্ষ ৮ হাজার টাকার। ল্যাম্পস্ কর্তৃক সরাসরি বিক্রীর মাধ্যমে ও কমিশন এজেন্টদের মাধ্যমে এই বিক্রী হয়েছে।

**ম্যাসাঞ্জোর বাঁধ হইতে মৎস্য বিক্রয় বাবদ আয়**

*৪২২। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৮৪।) **শ্রীসাত্ত্বিক রায়**: মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮০ সাল হইতে ১৯৮২ সাল পর্যন্ত বীরভূম জেলায় ম্যাসাঞ্জোর বাঁধ হইতে কত টাকার মাছ বিক্রীত হইয়াছে ; এবং

(খ) উক্ত সময়ে উক্ত প্রকল্পে লাভ ও লোকসানের পরিমাণ কত ?

**Minister of States for Fisheries Deptt.**

(ক) ১৯৮০-৮১ সালে ম্যাসানজোর বাঁধ হইতে কোন মাছ বিক্রি হয়নি। ১৯৮১-৮২ এবং ১৯৮২-৮৩ সালে উক্ত বাঁধ হইতে মৎস্য বিক্রির মোট মূল্য ৫৭,৩৪৬ টাকা।

(খ) ঐ সময়ে উক্ত প্রকল্পে মোট ৪৮,৩২৯ টাকা লোকসান হয়।

**খাদ্য ও সরবরাহ দপ্তর কর্তৃক লাইসেন্স ফী বাড়িয়ে রাজস্ব সংগ্রহ**

*৪২৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৭২৭।) **শ্রীসুখেন্দু খান:** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৩-৮৪ সালে খাদ্য ও সরবরাহ দপ্তর কর্তৃক লাইসেন্স ফী বাড়িয়ে অতিরিক্ত রাজস্ব সংগ্রহ করা হইয়াছে কি ; এবং

(খ) (ক) প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, তাহার পরিমাণ কত ?

**Minister for Food and Supplies Deptt.**

(ক) বিভিন্ন বিধিবদ্ধ আদেশের বলে যে সমস্ত লাইসেন্স দেওয়া হয়ে থাকে তার প্রশাসনিক ব্যয় বিগত কয়েক বৎসরে খুব বেশী বৃদ্ধি পেয়েছে। এই বর্দ্ধিত ব্যয়ের কিয়দংশ মেটানোর জন্য বিভিন্ন লাইসেন্স ফি কিছুদিন পূর্বে বৃদ্ধি করা হয়েছে। বিগত ১৪/১৫ বৎসর লাইসেন্স ফির হার বাড়ানো হয়নি।

(খ) এই বাবদে আনুমানিক ৪৩ লক্ষ টাকা বেশী বাৎসরিক আয় হইবে।

**Appointment of a doctor of State Health Service as Secretary of Health Department**

*424. (Admitted question No. *1310.) **Shri Sk. ANWAR ALI:** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be plesed to state—

(a) whether the State Government has examined the demand for appointment of a doctor of the State's Health

Services as the Secretary of the Health and Family Welfare Department; and

b) if so,—

i) what is the contemplation of the State Government in the matter, and

ii) when is the State Government likely to take a final decision?

**Minister of State for Health and Family welfare Deptt.**

(a) & (b) (i)

The matter is under examination of the Government.

(b) (ii) Cannot be stated specifically at this stage.

**বিধিবদ্ধ এলাকার রেশন কার্ড**

*৪২৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৮২১।) **শ্রীগোপালকৃষ্ণ ভট্টাচার্য:** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে বিধিবদ্ধ এলাকার কত রেশন কার্ড আছে; এবং

(খ) মডিফায়েড এলাকায় কতজনকে ব্যক্তিগত রেশন কার্ড দেওয়া হয়েছে?

**Minister for Food and Supplies Deptt.**

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গের বিধিবন্ধ রেশন এলাকায় মোট ৯৭,২৮,৭০৭টি রেশন কার্ড আছে।

(খ) গত ৭ই মার্চ ১৯৮৪ সাল পর্য্যন্ত পশ্চিমবঙ্গে মডিফায়েড এলাকায় মোট ৩,৩৪,১৮,৯৩৫ জনকে ব্যক্তিগত রেশন কার্ড দেওয়া হয়েছে।

**কোচবিহারে এম জে এন হাসপাতালে স্থায়ী পুলিস ফাঁড়ি স্থাপন**

*৪২৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৫।) **শ্রীবিমলকান্তি বসু:** স্বাস্থ্য ও ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোচবিহার শহরের এম জে এন হাসপাতালে একটি স্থায়ী পুলিস ফাঁড়ি স্থাপনের কোন প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি; এবং

(খ) থাকিলে, কবে নাগাত এই প্রস্তাব বাস্তবায়িত হবে?

**Minister of State for Health and Family welfare Deptt.**

উঃ ১। (ক) না।

২। (খ) প্রশ্ন ওঠে না।

**রাজ্যে খাদ্যশস্য উৎপাদনের পরিমাণ**

*৪২৭। ( অনুমোদিত প্রশ্ন নং *২০৬১। ) শ্রীব্রজগোপাল নিয়োগী : খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৩-৮৪ সালে এ রাজ্যে কত লক্ষ টন খাদ্যশস্য উৎপাদন হয়েছে ; এবং

(খ) ১৯৭৪-৭৫ সাল থেকে বাৎসরিক এই খাদ্যশস্য উৎপাদনের পরিমাণ কত ছিল ?

**Minister for Food and Supplies Deptt.**

উঃ (ক) ১৯৮৩-৮৪ কৃষি বর্ষের সমস্ত খাদ্যশস্যের ফসল এখনো উঠেনি। কৃষি দপ্তরের রিপোর্ট অনুযায়ী এই বর্ষে আমন ধানের উৎপাদন ৫৯ লক্ষ টন-এর কিছু বেশী এবং আউস ধানের উৎপাদন ৭ লক্ষ টন। বোরো ধানের প্রত্যাশিত উৎপাদন অন্য সব বছরের উৎপাদনকে অতিক্রম করবে বলে আশা করা হচ্ছে এবং গমের উৎপদন গত বছরের তুলনায় বেশী হবে বলে আশা করা যাচ্ছে।

(খ) ১৯৭৪-৭৫ সাল থেকে বাৎসরিক খাদ্যশস্যের ( foodgrains ) উৎপাদনের বিবরণ এইরূপঃ ঃ—

( হাজার মেট্রিক টনের হিসাবে )

| বৎসর | মোট খাদ্যশস্য ( Total food grains ) |
|---|---|
| ১৯৭৪-৭৫ | ৭৮৫৬.৫ |
| ১৯৭৫-৭৬ | ৮৫৯২.৫ |
| ১৯৭৬-৭৭ | ৭৪৫৩.৮ |
| ১৯৭৭-৭৮ | ৮৯৭৩.৩ |
| ১৯৭৮-৭৯ | ৮০৪৪.৬ |
| ১৯৭৯-৮০ | ৭০৬২.৩ |
| ১৯৮০-৮১ | ৮২৮১-৯ |
| ১৯৮১-৮২ | ৬৫৫০.২ |
| ১৯৮২-৮৩ | ৫৮৫৬.৯ |

**রানীবাঁধ প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে শয্যা সংখ্যা বৃদ্ধি**

*৪২৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৩২।) **শ্রীরামপদ মাণ্ডি** : স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ?

(ক) বাঁকুড়া জেলার রানীবাঁধ প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে শয্যাসংখ্যা বৃদ্ধির কোন পরিকল্পনা লওয়া হইয়াছে কি ;

(খ) (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে কবে নাগাত ইহা কার্যকরী হইবে ;

(গ) (১) জেলা হাসপাতালে রোগী স্থানান্তরিত করিবার নিমিত্ত অ্যাম্বুলেন্স দেওয়ার পরিকল্পনা আছে কিনা ; এবং

(২) থাকিলে কোন্ কোন্ হাসপাতালে দেওয়া হইবে ?

**Minister of State for Health and Family welfare Deptt.**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) ১। নাই।

২। প্রশ্ন ওঠে না।

**জলপাইগুড়ি জেলায় প্রাথমিক ও সহায়ক স্বাস্থ্যকেন্দ্র স্থাপন**

*৪২৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪৭।) **শ্রীতারকবন্ধু রায়** : স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলায় প্রাথমিক ও সহায়ক স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের কোন পরিকল্পনা আছে কি ;

(খ) থাকিলে কয়টি ও কোথায় কোথায় উক্ত স্বাস্থ্যকেন্দ্রগুলি স্থাপিত হইবে ; এবং

(গ) কবে নাগাত উহা স্থাপিত হইবে ও ঐ বাবত কত অর্থ খরচ হইবে ?

**Minister of State for Health and Family welfare Deptt.**

উঃ (ক) ও (খ)-জলপাইগুড়ি জেলার ময়নাগুড়ি ব্লকের ভোটপট্টিতে একটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং নিম্নলিখিত ৪টি জায়গায় একটি করে সহায়ক স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের প্রস্তাব বিবেচনাধীন আছে :—

(১) মাদারিহাট ব্লকের টোটোপাড়ায়।

(২) ময়নাগুড়ি ব্লকের আমগুড়িতে।

(৩) ধ্পগ্ড়ি ব্লকের বানারহাটে—

(৪) বরপটিয়া নতুন বাস অঞ্চলে।

(গ) এখনই বলা সম্ভব নয়।

## গ্রামীন স্বাস্থ্য স্বেচ্ছাসেবী কর্মীদের ভাতা বৃদ্ধি

*৪৩০। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩৩।) **শ্রীসুভাষ নস্কর:** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গ্রামীণ স্বাস্থ্য স্বেচ্ছাসেবী কর্মীদের ভাতা বৃদ্ধির কোন সিদ্ধান্ত সরকারের বিবেচনাধীন আছে কি?

(খ) উক্ত কর্মীদের ভাতা বা ঔষধপত্রের জন্য গত তিন বছরে পশ্চিমবঙ্গ সরকারের প্রতি বছর কি পরিমাণ আর্থিক ব্যয় হয়েছে; এবং

(গ) বর্তমান আর্থিক বছরে ১৯৮৪ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত ঐ ব্যয়ের পরিমাণ কত?

**Minister of State for Health and Family Welfare Deptt.**

(ক) ভাতাবৃদ্ধির একটি প্রস্তাব ভারত সরকারের কাছে পাঠানো হয়েছে।

(খ) এই পরিকল্পনা সংক্রান্ত সমস্ত ব্যয়ভারই কেন্দ্রীয় সরকার বহন করেন।

(গ) পশ্চিমবঙ্গ সরকারকে উক্ত সময়ে কোনওরূপ আর্থিক-ব্যয় বহন করিতে হয় নাই।

## শিলদায় গ্রামীণ হাসপাতাল স্থাপন

*৪৩১। (অনুমোদিত প্রশ্ন নং *২৫১১।) **শ্রীপ্রশান্ত প্রধান:** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার বীনপুর থানার বেলপাহাড়ী ব্লকে শিলদায় একটি গ্রামীণ হাসপাতাল (রুরাল হসপিটাল) স্থাপনের কাজ কবে নাগাত শুরু হবে; এবং

(খ) বর্তমান বাজেটে উক্ত হাসপাতালের জন্য কত টাকা মঞ্জুর করা হয়েছে?

**Minister of State for Health and Family welfare Deptt.**

(ক) শিলদায় গ্রামীন হাসপাতাল নিৰ্ম্মানের কোন পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**হুগলী জেলায় উপ-স্বাস্থ্যকেন্দ্র নির্মাণ**

*৪৩২। (অনুমোদিত প্রশ্ন নং *২৫১৯।) **শ্রীমণীন্দ্র জানা** : স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলী জেলায় কোন্ কোন্ অঞ্চলে বর্তমানে উপ-স্বাস্থ্যকেন্দ্র নির্মাণের কাজ চলছে ; এবং

(খ) উক্ত উপ-স্বাস্থ্যকেন্দ্রগুলি কবে নাগাত চালু হবে বলে আশা করা যায় ?

**Minister of State for Health and Family welfare Deptt.**

(ক) খানাকুল ২ নং ব্লকে মারখানায় এবং জাঙ্গীপাড়া ব্লকের রাজবলহাটে।

(খ) সঠিক বলা সম্ভব নয়।

**পশ্চিম দিনাজপুরের স্বাস্থ্যকেন্দ্রে ভিজিটিং কমিটি**

*৪৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৭৮।) **শ্রীসুরেশ সিংহ** : স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলায় কোন্ কোন্ স্বাস্থ্যকেন্দ্রে ভিজিটিং কমিটি গঠন করা হয়েছে ;

(খ) এই কমিটিগুলির কাজ কি ; এবং

(গ) এই কমিটিগুলির সুপারিশ অথবা মতামত সরকার গ্রহণ করেন কি ?

**Minister of State for Health and Family welfare Deptt.**

উ: (ক) পশ্চিম দিনাজপুর জেলার সমস্ত স্বাস্থ্যকেন্দ্রে ভিজিটিং কমিটি গঠন করা হইয়াছে।

(খ) কমিটি প্রতি মাসে নির্দিষ্ট দিনের নির্দিষ্ট সময়ে স্বাস্থ্য কেন্দ্র পরিদর্শন করিয়া থাকেন। ভারপ্রাপ্ত চিকিৎসাধিকারিকের সঙ্গে সংযোগ স্থাপন করিয়া হঠাৎ পরিদর্শনেও আসিতে পারেন। স্বাস্থ্য কেন্দ্রের আভ্যন্তরীণ পরিচালন ব্যবস্থা পরিদর্শন করিয়া প্রয়োজনে প্রশাসানিক পরামর্শ দিয়া থাকেন। কমিটির সুপারিশ সমূহ স্বাস্থ্যকেন্দ্রে রক্ষিত পরিদর্শক পুস্তকে লিপিবদ্ধ করা থাকে। কমিটি তিন মাসে অন্ততঃ ১ বার মিলিত হইবেন স্বাস্থ্যকেন্দ্রের কার্যক্রম পর্যালোচনা করিবার জন্য।

(গ) কমিটিগুলির সুপারিশ বা মতামত বাস্তব দৃষ্টি ভঙ্গীতে বিচার বিশ্লেষণ করতঃ গ্রহণ ও কার্যকরী করা হইয়া থাকে।

(Unstaired questions to Which written answers were Laid on the table ):

### বাঁকুড়া ক্রীশ্চান কলেজ

১৩১। (অনুমোদিত প্রশ্ন নং ৪৬।) **শ্রীকাশীনাথ মিশ্র:** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া ক্রীশ্চান কলেজে স্থায়ী পরিচালন কমিটি গঠনের জন্য রাজ্য সরকার কোন আদেশ দিয়াছেন কি;

(খ) দিয়া থাকিলে, কবে নাগাত উহা কার্যকরী হইবে; এবং

(গ) উক্ত কলেজে এ পর্যন্ত স্থায়ী অধ্যক্ষ না থাকার কারণ কি?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) বাঁকুড়া ক্রীশ্চান কলেজ সংখ্যালঘু সম্প্রদায়ের দ্বারা প্রতিষ্ঠিত এবং পরিচালিত হওয়ায় উহা কলেজ সার্ভিস কমিশনের অধীনে পড়ে না। স্থায়ী অধ্যক্ষ নিয়োগের ব্যাপারে কলেজ কর্তৃপক্ষই যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন।

### সরকারী কর্মচারীদের বকেয়া ডি এ-র পরিমাণ

১৩২। (অনুমোদিত প্রশ্ন নং ৫৫।) **শ্রীকাশীনাথ মিশ্র:** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম বাংলার সরকারী কর্মচারীদের বকেয়া ডি এ-র পরিমাণ কত; এবং

(খ) উক্ত বকেয়া ডি এ কর্মচারীদের না দেওয়ার কারণ কি?

**অর্থ বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) ১লা এপ্রিল, ১৯৮২ পর্যন্ত কেন্দ্রীয় সরকারী কর্মচারীদের যে হারে মহার্ঘ ভাতা দেওয়া হয়েছে তা পশ্চিমবঙ্গ সরকারী কর্মচারীদের ইতিমধ্যেই দিয়ে দেওয়া হয়েছে। তবে ১লা এপ্রিল ১৯৮২ তারিখের পরে কেন্দ্রীয় সরকারী কর্মচারীদের আরও যে ছয় কিস্তি মহার্ঘ ভাতা দেওয়া হয়েছে তা এখনও পশ্চিমবঙ্গ সরকারী কর্মচারীদের দেওয়া যায় নি।

(খ) ১৯৭৯-৮০ সালে যখন এই রাজ্যে কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতার ব্যবস্থা চালু করা হয় তখন রাজ্য সরকার থেকে প্রস্তাব করা হয়েছিল যে এই ভাতা প্রদান বাবত সামগ্রিক ব্যয় কেন্দ্রীয় সরকারকে বহন করতে হবে। এই প্রস্তাব গ্রহণে কেন্দ্রীয়

সরকার অসম্মত এবং এখন পর্যন্ত এই খাতে কোনো টাকাই ঐ সরকারের কাছ থেকে আসে নি। এই পরিস্থিতিতে কয়েকটি কিস্তি বাকি পড়েছে।

### হাসপাতালগুলিতে ওষুধ সরবরাহ বিষয়ে অভিযোগ

১৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ৮৯।) **শ্রীদেবপ্রসাদ সরকার:** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্যের হাসপাতালগুলিতে ঠিকমত ঔষধ সরবরাহ না হওয়ার অভিযোগে জুনিয়ার ডাক্তাররা প্রত্যক্ষ আন্দোলনে অংশ গ্রহণ করার পর গত বৎসর রাজ্য সরকার পশ্চিমবঙ্গের ডিরেক্টর অব ড্রাগ কন্ট্রোল ডাঃ জনার্দন দাশকে উল্লিখিত অভিযোগ সম্পর্কে তদন্তের নির্দেশ দেন এবং তদনুযায়ী তদন্ত করে ডাঃ দাশ যে রিপোর্ট দিয়েছেন তাতে উল্লেখ করা হয়েছে যে হাসপাতালগুলিতে ঠিকমত ওষুধ সরবরাহের ক্ষেত্রে অন্যতম বড় বাধা অর্থাভাব এবং এই কারণে তিনি উক্ত রিপোর্টে হাসপাতালে ওষুধপত্রাদি সরবরাহের জন্য রাজ্য বাজেটে ব্যয়বরাদ্দ বৃদ্ধির সুপারিশ করেছেন ;

(খ) (ক) প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, এই রিপোর্ট পাওয়ার পর রাজ্য সরকার উল্লিখিত সমস্যা মোকাবেলার জন্য কার্যকরীভাবে নির্দিষ্ট কোন পরিকল্পনা গ্রহণ করেছেন কি ; এবং

(গ) করে থাকলে, সে পরিকল্পনাগুলো কি ?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) ডিরেক্টর অব ড্রাগ কন্ট্রোল ডাঃ জনার্দন দাস তাঁর রিপোর্টে "হাসপাতালগুলিতে ঠিকমত ওষুধ সরবরাহের ক্ষেত্রে অন্যতম বড় বাধা অর্থাভাব" এরূপ কোনও উল্লেখ করেন নি বা বাজেটে ব্যয়বৃদ্ধির সুপারিশ করেন নি।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

### বেসরকারী প্রতিষ্ঠানে লক-আউটের সংখ্যা

১৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ৯৬।) **শ্রীদেবপ্রসাদ সরকার:** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮২ ও ১৯৮৩ সালের প্রতি বছরে এই রাজ্যে কতগুলি বেসরকারী প্রতিষ্ঠানে লক-আউট হয়েছে ;

(খ) এই সমস্ত লক-আউটের জন্য ক্ষতিগ্রস্ত শ্রমিকের সংখ্যা কত ; এবং

(গ) উল্লিখিত লক-আউট প্রত্যাহার করার জন্য রাজ্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

**শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) ১৯৮২ সালে ৭৭টিতে এবং ১৯৮৩ সালে ৯৪টিতে।

(খ) ১৯৮২ ও ১৯৮৩ সালে এইসব লক-আউটের জন্য ক্ষতিগ্রস্ত শ্রমিকের সংখ্যা যথাক্রমে ৭৫,৮৯৭ এবং ৮৭,২৫৪।

(গ) সালিশীর মাধ্যমে লক-আউট প্রত্যাহারের চেষ্টা চলছে। ইতিমধ্যে (ক) অংশে উল্লিখিত ১৭১ ( ৭৭+৯৪ ) টি প্রতিষ্ঠানের মধ্যে ৭১ টি প্রতিষ্ঠানে লক-আউট প্রত্যাহৃত হয়েছে। ( সব সংখ্যা প্রভিশন্যাল )

**মাধ্যমিক বিদ্যালয়সমূহে আসনসংখ্যা সংক্রান্ত সরকারী নির্দেশ**

১৩৫। ( অনুমোদিত প্রশ্ন নং ১০২। ) **শ্রীদেবপ্রসাদ সরকার :** শিক্ষা ( মাধ্যমিক ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে বর্তমানে রাজ্যের মাধ্যমিক বিদ্যালয়সমূহে ছাত্রছাত্রীর আসনসংখ্যা ৭৫০ থেকে ৮০০-র মধ্যে নির্দিষ্ট রাখার সরকারী নির্দেশ বলবৎ আছে ; এবং

(খ) সত্য হইলে, মাধ্যমিক বিদ্যালয়ে পঠনপাঠনে ইচ্ছুক ছাত্রছাত্রী সীমাবদ্ধ আসনের জন্য যাতে ভর্তির সংখ্যার সুযোগ থেকে বঞ্চিত না হয় সে কথা বিবেচনা করে মাধ্যমিক বিদ্যালয়সমূহে আসনসংখ্যা নিয়ন্ত্রণের উল্লিখিত আদেশ শিথিল করার কথা সরকার চিন্তা করিয়াছেন কি ?

**শিক্ষা ( মাধ্যমিক ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় :**

(ক) না। (খ) প্রশ্ন উঠে না।

**কটন টেক্সটাইল শিল্পে ত্রিদলীয় চুক্তি**

১৩৬। ( অনুমোদিত প্রশ্ন নং ১৩৯। ) **শ্রীঅমলেন্দ্র রায় :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কটন টেক্সটাইল শিল্পে নতুন ত্রিদলীয় চুক্তি সম্পাদনে বিলম্বের হেতু কি ?

শ্রম বিভাগের মন্ত্রিমহাশয়ঃ বিভিন্ন শ্রমিক সংগঠনের পক্ষ থেকে যেসকল দাবী-দাওয়া মালিকপক্ষের নিকট পেশ করা হয় মালিকপক্ষ সেগুলি মানতে অক্ষমতা জ্ঞাপন করায় কটন টেক্সটাইল শিল্পে ত্রিদলীয় চুক্তি সম্পাদনে বিলম্ব হচ্ছে।

শিশু শ্রমিকদের স্বার্থ রক্ষায় আইন

১৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৪০।) শ্রীঅমলেন্দ্র রায়ঃ শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি শিশু শ্রমিকদের স্বার্থ রক্ষায় আইন প্রনয়নের কাজে কতটা অগ্রগতি হয়েছে?

শ্রম বিভাগের মন্ত্রিমহাশয়ঃ এই বিষয়ে বিভিন্ন আইন আছে। এসম্বন্ধে কী কী পরিবর্তন প্রয়োজন, তা সরকারের বিবেচনায় আছে।

ঠাকুরপুকুর ই এস আই হাসপাতাল ও সল্টলেকের নার্সেস হোস্টেলের নির্মাণকার্য—

১৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৪১।) শ্রীঅমলেন্দ্র রায়ঃ শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ঠাকুরপুকুর ই এস আই হাসপাতাল ও সল্ট লেকের নার্সেস হোস্টেল সম্পূর্ণ হতে কত দেরী হবে?

শ্রম বিভাগের মন্ত্রিমহাশয়ঃ সল্ট লেকের নার্সেস হোস্টেল এবং ঠাকুরপুকুর ই এস আই হাসপাতাল যথাক্রমে ১৯৮৪ সালের ডিসেম্বর মাসে ও ১৯৮৬ সালের ডিসেম্বর মাসের মধ্যে সম্পূর্ণ হবে বলে সময়সূচী নির্ধারিত হয়েছে এবং আশা করা যাচ্ছে তার মধ্যে কাজ দুটি সম্পূর্ণ হবে।

মিরিক লেক ফিশারীর উন্নয়ন

১৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৫) শ্রীঅমলেন্দ্র রায়ঃ মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মিরিক লেক ফিশারীর উন্নয়নে কিরূপ অগ্রগতি হয়েছে?

মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ মিরিক সরোবরে মৎস্য চাষের কাজ উন্নয়নের জন্য আমেরিকান রুই, ঘেসো রুই ও রুপালি রুই জাতীয় মাছ ইতিপূর্বেই ছাড়া হয়েছিল। মাছগুলি বর্তমানে তিন থেকে পাঁচ কেজি মত হয়েছে। ১৯৮৩-৮৪

সালেও ২৫,৭০০ টি রূপালি রুই ও মেসো রুই ছাড়া হয়েছে। মৎস্য শিকারীদের সুবিধার্থে দশটি মাছ ধরার মাচা তৈরী করা হয়েছিল কিন্তু নৌকা ভ্রমণ বিলাসীদের অসুবিধার জন্য উক্ত মাচাগুলি অচিরেই স্থানান্তরিত করে লেকের অন্য জায়গায় বসানো হবে এবং মৎস্য শিকারীদের পারমিট দেওয়া চালু হবে। ঐ সরোবরের মাটি, জল ও মৎস্য চাষের বিভিন্ন দিক পরীক্ষা করার জন্য একটি ছোট পরীক্ষাগার নির্মাণ করা হয়েছে এবং পরীক্ষার কাজ চলছে।

### ওষধি এবং ওষুধ উৎপাদন বৃদ্ধির কাজে অগ্রগতি

১৪০। (অনুমোদিত প্রশ্ন নং ১৫২।) **শ্রীঅমলেন্দ্র রায়ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, রাজ্যে ওষধি এবং ওষুধ উৎপাদন বৃদ্ধির কাজে কি অগ্রগতি হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** ১৯৭৭ সাল থেকে ১৯৮৪ সালের শুরু পর্যন্ত লাইসেন্সের পরিসংখ্যান থেকে দেখা যায় যে রাজ্যে ওষুধ উৎপাদন বৃদ্ধির ক্রমোন্নতি হচ্ছে। এ বিষয়ে সংশ্লিষ্ট তালিকা দ্রষ্টব্য।

### মুর্শিদাবাদ জেলায় গ্রামীণ ব্যাংক খোলার প্রস্তাব

১৪১। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৯।) **শ্রীঅমলেন্দ্র রায়ঃ** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—সম্প্রতি ২৪-পরগণা জেলায় একটি ব্যাংকের শাখা উদ্বোধন করতে গিয়ে কেন্দ্রীয় মন্ত্রী বলেন যে মুর্শিদাবাদ গ্রামীণ ব্যাংক খোলা হবে—এ সম্বন্ধে রাজ্য সরকার কোন খবর রাখেন কি?

**অর্থ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** হ্যাঁ, কেন্দ্রীয় সরকার সম্প্রতি রাজ্য সরকারকে জানিয়েছেন যে মুর্শিদাবাদ জেলায় একটি স্বতন্ত্র গ্রামীণ ব্যাংক খোলার প্রস্তাব অনুমোদিত হয়েছে।

### Non-utilisation of Estimated Budget on Dairy Development from 1980 to 1983.

**142.** (Admitted question No. 178.) **SHRI DEOKINANDAN PODDAR :** Will the Minister-in-charge of the Dairy Development Department be pleased to offer the estimated provisions in the

State Budget for 1980-81, 1981-82 and 1982-83 in respect of the Sixth Five Year Plan Schemes under the Heads of Account "311—Dairy Development" and "511—Capital Outlay on Dairy Development ( Excluding Public Undertakings )" and to state—

(a) the actual expenditure as percentage to the estimated provisions in the Budget Estimates during 1980-81, 1981-82 and 1982-83, and

(b) the reasons why a substantial portion of the funds provided for in the Budget Estimates could not be utilised during the periods mentioned above ?

**Minister-in-charge of the Animal Husbandry and Veterinary Services Department :**

(a) (Figures are in lakhs of Rs.)

| Year | Budget Estimate | Actuals |
|---|---|---|
| (1) | (2) | (3) |
| **"311—Dairy Development "** | | |
| 1980-81 | 16.60 | 3.43 |
| 1981-82 | 17.50 | 13.33 |
| 1982-83 | 17.42 | 25.96 |
| **"511 - Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings)."** | | |
| 1980-81 | 168.00 | 72.81 |
| 1981-82 | 119.50 | 16.18 |
| 1982-83 | 86.08 | 32.97 |

It is seen that during the three years 1980-81, 1981-82 and 1982-83 under review, the percentage of expenditure against the provisions made under the head "311 Dairy Development" was 20.66%, 76.17% and 149·0% respectively. Under the head "511—Capital Outlay on Dairy Development (Excluding Public Under-

takings) the percentage of expenditure against the provisions for the years 1980-81, 1981-82 and 1982-83 was 43.34%, 13.54% and 38.3% respectively.

(b) Lower expenditure under the heads "311—Dairy Development" and "511 - Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings)" during the years in question was due to :—

(i) non-finalisation of formalities for availing of foreign exchange for procurement of machine parts for Dairy Factories, non-finalisation of preliminaries for purehase of vehicles, non-procurement of chilling plant machines, non-receipt of pro-forma invoice from supplying firm for procurement of bottling plant, and

(ii) due to adoption of economy measures.

### বীরভূম জেলায় বেকার ভাতা প্রাপকদের সংখ্যা

১৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ২১৬।) শ্রীসুনীতি চট্টরাজ: শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলায় মোট কতজন বেকার হিসাবে বেকার ভাতা পাচ্ছেন; এবং

(খ) ১৯৮০-৮১ এবং ১৯৮১-৮২ সালে বীরভূম জেলায় কতজন বেকার সরকারী চাকরি পেয়েছেন?

**শ্রম বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) ১০,০৮৮ জন (১৯৮৪ সনের ৩১এ মার্চ পর্যন্ত)।

(খ) বীরভূম জেলার সিউড়ী ও রামপুরহাট—এই দুইটি কর্ম বিনিয়োগ কেন্দ্র মারফত মোট ৫২০ জন।

### বিভিন্ন শিক্ষাপ্রতিষ্ঠানে চাকরির সর্বশেষ বয়স সীমা

১৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৫।) শ্রীবিশ্বনাথ চৌধুরী: শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) প্রাথমিক, মাধ্যমিক, কলেজ ও বিশ্ববিদ্যালয়ে চাকরির সর্বশেষ বয়স সীমা এক কিনা; এবং

(খ) (ক) প্রশ্নের উত্তর 'না' হইলে একই ধরনের বৃত্তিতে নিয়োজিত ব্যক্তিগণের চাকরির বয়সের সীমার এই পার্থক্যের কারণ কি ?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় :**

(ক) সর্বক্ষেত্রে এক নয়।

(খ) কেবল বিশ্ববিদ্যালয় এবং মহাবিদ্যালয়ের শিক্ষকদের ক্ষেত্রে বিশ্ববিদ্যালয় মঞ্জুরী কমিশনের সুপারিশ প্রযোজ্য। এই সুপারিশের ভিত্তিতে এই সকল শিক্ষকদের চাকরি থেকে অবসর গ্রহণের বয়স সীমা ৬০ বৎসর এবং যথাযথ ক্ষেত্রে আরও ৫ বৎসর পর্যন্ত অর্থাৎ ৬৫ বৎসর পর্যন্ত পুনর্নিয়োগের ব্যবস্থা চালু করা হয়েছে।

প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষকদের ক্ষেত্রে বিশ্ববিদ্যালয় মঞ্জুরী কমিশনের নিয়মাবলী প্রযোজ্য নহে। তাঁহাদের ক্ষেত্রে চাকরির বয়স সীমা ৬০ বৎসর পর্যন্ত। তবে যাঁহারা ১-৪-৮১ তারিখে ৫৪ বৎসরের উর্ধ্বে কিন্তু ৫৭ বৎসরের নিচে ছিলেন, তাঁহারা ৬২ বৎসর বয়স অথবা ৩১-৩-৮৯ তারিখে (এর মধ্যে যেটা আগে হবে) এবং যাঁহারা ১-৪-৮১ তারিখে ৫৭ বৎসরের উর্ধ্বে ছিলেন তাঁহারা ৬৫ বৎসর বয়স অথবা ৩১-৩-৮৭ তারিখে (এর মধ্যে যেটা আগে হবে) অবসর গ্রহণ করবেন।

**Number of Registered Job-seekers**

**145.** (Admitted question No. 309.) **Shri SOMENDRANATH MITRA :** Will the Minister-in-charge of Labour Department be pleased to state—

(a) whether the State Government has any statistics in respect of the following :

(i) what was the rate of increase in the total employment in the organised sector in West Bengal as compared to the rate of increase in the numbers of registered job-seekers in the State during the period between July, 1977 to December, 1983 ?

(ii) What was the total employment in the organised sector and the number of registered job seekers in the State as on (i) 30th June, 1977 and (ii) 31 December, 1983 ?

(b) if so, the same may please be furnished.

**Minister-in charge of Labour Department :** (a) and (b) Yes. The required statistical information for the period ending on 31st December, 1982 are available for the present :

(i) A. 4.25 per cent.

B. 175.55 per cent,

(ii) A. 25,13,093 (as on 30th June, 1977)-

26,20,012 (as on 31st December. 1982)

B. 12,69,160 (as on 30th June, 1977)

34,97,245 (as on 31st December, 1982)

**High price of rice in open market during kharif season**

**146.** ( Admitted question No. 313. ) **Shri SOMENDRANATH MITRA :** Will the Minister-in-charge of Food and Supplies Department be pleased to state—

(a) whether it is fact that despite of bumper crop this kharif season in West Bengal the prices of rice in open market continue to remain high ;

(b) if so,

(i) the reasons for such high prices ;

(ii) whether the producers are getting the benefit of the prevailing high prices ; and

(iii) the steps taken and/or contemplated by the State Government in the matter ?

**Minister-in-charge of Food and Supplies Department :** (a) and (b) (i) No, it is not a fact. The State average open market retail price

of rice in the State in January and February 1984 is lower than that of the corresponding period of 1983. However, the price of rice has not come down appreciably. Because, prices of other commodities have not also come down appreciable due to inflation.

(ii) Yes, the producers are getting the benefit of the prevailing open market prices.

(iii) To stabilise the prices and to check any rise in prices the State Government has been repeatedly insisting on the Central Government to increase the Central allotments of foodgrains to this State to 4 lakh M.T. ( which was only 2.5 lakh M.T. althrough 1983 ). Besides, the Government is trying hard to increase the volume of distribution of cereals through public distribution system. In 1981, 21.09 lakh M.T. of cereals was distributed. For 1982, the quantity was 28.40 lakh M.T. and for 1983 it was 29.3 lakh M.T.

To increase the volume of distribution through public distribution system the State Government has moved the Government of India to allow import of 3. lakh M.T. of levy free rice from surplus States during 1983-84 kharif season, but no permission has yet been received Further, the Government has been encouraging the import of rice on trade account for which grant of licences to wholesalers who will import rice has been liberalised.

### ন্যূনতম মজুরী আইন ভঙ্গার বিরুদ্ধে আইনগত ব্যবস্থা

১৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ৫৫৬।) **শ্রীজয়ন্তকুমার বিশ্বাস:** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৩ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত ন্যূনতম মজুরী আইন না মানার জন্য কতগুলি কোম্পানীর বিরুদ্ধে আইনগত ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ?

**শ্রমবিভাগের মন্ত্রিমহাশয়:** ১৯৭৬ সাল হইতে সর্বমোট ১১,৩৬৯ টি ক্ষেত্রে আইনানুগ ব্যবস্থা নেওয়া হয়েছে। কোম্পানীর সংখ্যা সম্বন্ধে আলাদাভাবে তথ্য রাখা হয় না।

### Paddy-cum-fish cultivation

148 ( Admitted question No. 559.) **Shri ABDUL MANNAN**:— Will the Minister-in charge of the Fisheries Department be pleased to state that—

(a) whether the State Government has found that the wet land areas in the Hooghly-Matlah Estuarine System is suitable for paddy-cum fish cultivation particularly for prawn culture ;

(b) if so,

(i) the total area of such wet land and what percentage of such wet land is now under paddy-cum-fish cultivation ; and

(ii) the steps taken and/or proposed to be taken by the State Government to increase the area under paddy-cum-fish-cultivation in the Hooghly Matlah Estuarine System ?

**Minister-in-charge of the Fisheries Department** : (a) Yes

(b) (i) Total area under cultivation is about 27000 ha. Out of this about 80%of the area is now under paddy alternated with brackish water fisheries including prawn.

(ii) State Land Use Board is examining the issue The recommendation of the Board is awaited.

### Steps to control high prices of onion

149 ( Admitted question No. 570 ) **Shri ABDUL KARIM CHOUD URY**: Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state that—

(a) whether the State Government is contemplating to take steps to control onion prices in the State and to prevent high profiteering made by onion merchants in the State ;

(b) if so, what steps have been taken by the State Government to prevent spurt in prices of onions in the markets ?

**Minister-in charge of the Food and Supplies Department :** (a) The State Government, at present is not contemplating to fix up prices of onions with a view to control onion prices in West Bengal. During September to December of 1983 there was a rise in prices of onion throughout India. However, for the last three months there has been a declining trend in the prices of onion in the market.

(b) Does not arise.

**Out-break of Cholera in West Dinajpur district**

**150**. ( Admitted question No, 571 ) **Shri ABDUL KARIM CHOUDHURY** : Will the Minister-in-charge of Health and Family Welfare Department be pleased to state that—

(a) whether the State Government has information about the out-break of cholera in some areas in West Dinajpur district during September-October, 1983 due to contamination of major during water sources ;

(b) if so,

(i) the number of persons affected by the disease,

(ii) the steps taken by the State Government in the matter, and

(iii) the steps taken or proposed to be taken to prevent recurrence of such mishaps in future ?

**Minister-in-charge of Health and Family Welfare Department :** (a) Yes.

(b) (i) Number of persons affected up to 31-10-83—905.

(ii) The following steps were taken by Government to combat the outbreak—

(a) finding out of the individual cause ;

(b) thereafter necessary hospitalisation and treatment ;

(c) immunisation of the people of the affected areas ;

(d) disinfection of the water sources in the affected areas ;

(e) deployment of experts from Headquarters for investigation ;

(f) imparting of required health education.

(iii) It has been proposed to promote health education and make necessary immunisation and disinfection of water sources.

## কেন্দ্রীয় সরকার কর্তৃক চাল ও গম সরবরাহের পরিমাণ

**১৫১।** (অনুমোদিত প্রশ্ন নং ৫৯৬) **শ্রীঅনিল মুখার্জি:** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৩ সালের ১লা জানুয়ারী হইতে ৩১শে ডিসেম্বর পর্যন্ত কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গ রাজ্য সরকারকে প্রতি মাসে কত হাজার টন চাল ও গম সরবরাহ করেছে ;

(খ) ১৯৮৪ সালের জানুয়ারী মাস হইতে প্রতি মাসে কত হাজার টন বাড়তি চাল ও গম সরবরাহ করেছে ?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রি মহাশয়:** (ক) জানুয়ারী ১৯৮৩ থেকে ডিসেম্বর ১৯৮৩ পর্যন্ত এফ সি আই কর্তৃক পশ্চিমবঙ্গে চাল ও গমের মাসিক সরবরাহের বিবরণ নীচে দেওয়া হইল :—

( মেট্রিক টনের হিসাবে )

| মাস ( ১৯৮৩ ) | চাল | গম |
|---|---|---|
| জানুয়ারী ... ... ... | ১১৭,৬২২ | ১২৫,৮১১ |
| ফেব্রুয়ারী ... ... ... | ১২৫,০৫১ | ১৩১,৬১০ |
| মার্চ ... ... ... | ১৫৯,৪৮৮ | ১৫০,৫০৮ |
| এপ্রিল ... ... ... | ১২৯,৮৬০ | ১৩১,০৭৫ |
| মে ... ... ... | ১২৭,৩১৫ | ১০৫,১০৮ |
| জুন ... ... ... | ১১৭,২৬৩ | ১০৭,৪৪৬ |
| জুলাই ... ... ... | ১৩০,০৮৩ | ১১৯,০৫০ |
| আগষ্ট ... ... ... | ১২৯,৫৪৪ | ১৩৬,৬৫৪ |
| সেপ্টেম্বর ... .. ... | ১১৭,৫৩৮ | ১৩৫,২২২ |
| অক্টোবর ... ... ... | ১১৩,৬১৯ | ১৩০,৫২৮ |
| নভেম্বর ... ... ... | ৮৭,৭৮৪ | ১১৬,৮৬৪ |
| ডিসেম্বর ... ... ... | ৮৪,২২২ | ১৬০,৪৫২ |

(খ) এ পর্যন্ত প্রাপ্ত তথ্যে জানা যায় যে ১৯৮৪ সালের জানুয়ারীতে প্রায় ৯৩ হাজার টন চাল এবং প্রায় ১ লক্ষ ২৩ হাজার টন গম এফ সি আই সরবরাহ করেছে। জানুয়ারীতে চাল ও গমের কেন্দ্রীয় বরাদ্দ ছিল যথাক্রমে ১ লক্ষ ১০ হাজার টন এবং ১ লক্ষ ৬৬ হাজার ৫০০ টন।

**বারাসাত মহকুমা হাসপাতালে ব্লাড ব্যাঙ্ক স্থাপনের পরিকল্পনা।**

১৫২। ( অনুমোদিত প্রশ্ন নং ৬০৩। **শ্রীসরল দেব :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বারাসাত মহকুমা হাসপাতালে ব্লাড ব্যাঙ্ক স্থাপনের জন্য কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, কবে নাগাত উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হইবে ?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) আপাততঃ নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**Welfare provisions for Agricultural workers**

153. ( Admitted question No. 620. ) **Shri DHIRENDRANATH SARKAR, Shri SOMENDRA NATH MITRA :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) wheather the State Government has received any instruction from the Government of India for framing suitable legislation with adequate welfare provisions for the benefit of the agricultural workers in West Bengal ; and

(b) If so,—

(i) what are the instructions received by the State Government from the Centre.

(ii) the reasons why the State Government has so far not taken steps in the matter, and

(iii) what are the financial implications ?

**Minister-in-charge of the Labour Department :** (a) Yes,

(b) (i) The Central Government has requested the different

State Governments to proceed with framing of such legislatures by the State Governments.

(ii) The State Government has made some preliminary discussions with different organisations but further discussion will be necessary before taking concrete steps. Central assistance would also be necessary to discharge the financial implications of such measures.

(iii) This is being studied.

### সরকারী বিদ্যালয়সমূহে পরিচালন কমিটি

১৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ৬৩৭।) **শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায়ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যের সরকারী বিদ্যালয়সমূহে কোন পরিচালন কমিটি আছে কি এবং

(খ) থাকিলে, উক্ত পরিচালন কমিটি কিভাবে গঠিত হয়?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয়ঃ** (ক) না।

(খ) প্রশ্নই উঠে না।

### বি টি কলেজে ভর্তি বিষয়ে যোগ্যতা

১৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ৬৫৪।) **শ্রীশিবপ্রসাদ মালিকঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, অনার্স বা এম এ ব্যতীত কোন সাধারণ স্নাতক ছাত্র-ছাত্রীরা বি টি কলেজে ভর্তি হইতে পারিবে না; এবং

(খ) সত্য হইলে, তাহার কারণ কি?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয়ঃ** (ক) সত্য নহে।

(খ) প্রশ্ন উঠে না।

### নদীয়া জেলার বিভিন্ন মহাবিদ্যালয়ে জীববিজ্ঞান বিষয়ে শিক্ষা দানের প্রস্তাব

১৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ৬৬৬।) **শ্রীসাধন চট্টোপাধ্যায়ঃ** গত ৮-৯-৮৩ তারিখের প্রশ্ন নং *৩৮ (অনুমোদিত প্রশ্ন নং *১৫)-এর উত্তর উল্লেখে শিক্ষা

(উচ্চতর) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, নদীয়া জেলার কৃষ্ণনগর সরকারী মহাবিদ্যালয় সহ অন্যান্য মহাবিদ্যালয়ে জীববিজ্ঞান (বায়ো সায়েন্স) বিষয়ে শিক্ষা দেওয়ার ব্যাপারটি বর্তমানে কি পর্যায়ে আছে এবং কবে নাগাত উহা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) কৃষ্ণনগর সরকারী মহাবিদ্যালয়ে স্নাতক পর্যায়ে জীববিজ্ঞান বিষয় শিক্ষা দেওয়ার প্রস্তাবটি এখনও সরকারের বিবেচনাধীন আছে।

এ ছাড়া এই জেলার অপর একটি বেসরকারী মহাবিদ্যালয়ে উদ্ভিদবিদ্যা শিক্ষা দেওয়ার একটি প্রস্তাব বিবেচনাধীন আছে।

রানাঘাট ও নবদ্বীপ বিদ্যাসাগর মহাবিদ্যালয়ে জীববিজ্ঞান শিক্ষা দেওয়ার ব্যবস্থা চালু আছে। বিবেচনাধীন বিষয়গুলি কবে নাগাত বাস্তবায়িত হইবে তাহা এখনই বলা সম্ভব নয়।

## যোজনা খাতে কেন্দ্রীয় সাহায্য

১৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ৬৯৮।) **শ্রীগোপাল চক্রবর্তীঃ** অর্থ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বিগত সাত বৎসরে পশ্চিমবাংলার যোজনা খাতে কেন্দ্রীয় সাহায্যের পরিমাণ মাথাপিছু কত?

**অর্থ বিভাগের মন্ত্রীমহাশয়ঃ** বিগত সাত বৎসরে অর্থাৎ ১৯৭৭-৭৮ থেকে ১৯৮৩-৮৪ সাল পর্যন্ত পশ্চিম বাংলার যোজনা খাতে মাথাপিছু কেন্দ্রীয় সাহায্যের পরিমাণের বাৎসরিক হিসাব নীচে দেওয়া হল—

| | | টাকা |
|---|---|---|
| ১৯৭৭-৭৮ | ... | ১৯.০০ |
| ১৯৭৮-৭৯ | ... | ২৪.০৭ |
| ১৯৭৯-৮০ | ... | ২৬.১০ |
| ১৯৮০-৮১ | ... | ২৪.৮২ |
| ১৯৮১-৮২ | ... | ২৪.৪১ |
| ১৯৮২-৮৩ | .... | ২৬.৮৫ |
| ১৯৮৩-৮৪ | .... | ২৮.৭১ |

বিশদ বিবরণের জন্য নীচে তালিকা দেওয়া হল।

*Statement referred to in reply to question No. 157 (Admitted question No. 698)*

| আর্থিক বৎসর | | যোজনা প্রকল্পগুলির জন্য কেন্দ্রীয় সহায়তা (নরম্যাল) (কোটি টাকার হিসাবে) | পশ্চিমবঙ্গের জনসংখ্যা (কোটিতে) (রেজিস্ট্রার জেনারেল অফ ইণ্ডিয়া কর্তৃক স্বীকৃত) | যোজনা প্রকল্পগুলির জন্য মাথাপিছু কেন্দ্রীয় সহায়তা (টাকার হিসাবে) | পরিকল্পনা খাতে মোট খরচ (কোটি টাকার হিসাবে) | পরিকল্পনা খাতে মাথাপিছু খরচ (টাকার হিসাবে) |
|---|---|---|---|---|---|---|
| ১৯৭৬-৭৭ (প্রকৃত) | ... | ৫৪.৯২ | ৪.৯৮ | ১১.০০ | ২২৮.৮৯ | ৪৫.৯৬ |
| ১৯৭৭-৭৮ (প্রকৃত) | ... | ৯৬.৭২* | ৫.০৯ | ১৯.০০ | ২৭৮.৬২*** | ৫৪.৭৪ |
| ১৯৭৮-৭৯ (প্রকৃত) | ... | ১২৬.০৫ | ৫.২৫ | ২৪.০৭ | ৩০৮.৪৭ | ৫৮.৮৩ |
| ১৯৭৯-৮০ (প্রকৃত) | ... | ১০৯.৮৭ | ৫.৩৬ | ২৬.৯০ | ৩৫০.৯১ | ৬৫.৪৭ |
| ১৯৮০-৮১ (প্রকৃত) | ... | ১০৬.০৩ | ৫.৪৮ | ২৪.৮২ | ৪৪৯.২০ | ৮১.৯৭ |
| ১৯৮১-৮২ (প্রকৃত) | ... | ১০১.০৫** | ৫.৪৫ (১৯৮১ সালের আদমসুমারী অনুসারে) | ২৪.০৫ | ৪৭২.৭৮**** | ৮৮.[illegible]৮ |
| ১৯৮২-৮৩ (প্রকৃত) অস্থায়ী | | ১৪৬.০৪ | ৫.৪৫ (১৯৮১ সালের আদমসুমারী অনুসারে) | ২৬.৮৫ | ৪৪৭.৯০ | ৮২.[illegible]৮ |
| ১৯৮৩-৮৪ (বাজেট) | ... | ১৫৬.৪৭ | ৫.৪৫ (১৯৮১ সালের আদমসুমারী অনুসারে) | ২৮.৭১ | ৫৪০.০০ | ৯৯.৬৩ |

১৯৭৮ এর বন্যাত্রাণ বাবদ ৮৮.৯৩ কোটি টাকার অতিরিক্ত যোজনা সহায়তা বাদে।

* ১৪০.৬৬ কোটি টাকার অতিরিক্ত অগ্রিম যোজনা সহায়তা এবং ১৯৮২ সালের খরাত্রাণ বাবদ ৬৩.৬৬ কোটি টাকার অতিরিক্ত অগ্রিম যোজনা সহায়তা বাদে।

** প্রাকৃতিক দুর্যোগ (১৯৭৮ এর বন্যা) ত্রাণ এবং পুনর্বাসনের জন্য ১০০.৬০ কোটি টাকার খরচ বাদে।

**** খরাত্রাণ কার্যের জন্য ৪৮.৪১ কোটি টাকা খরচ বাদে।

**Non-utilisation of Estimated Budget on Animal Husbandry from 1980 to 1983.**

158. (Admitted question No. 709.) **Shri ABDUL KARIM CHOWDHURY:** Will the Minister-in-charge of the Animal Husbandry and Veterinary Services Department be pleased to refer to the estimated provisions in the State's Budget Estimates for 1980-81, 1981-82 and 1982-1983 in respect of the Sixth Five-Year Plan Schemes under the head of Accounts "310 - Animal Husbandry" and "510—Capital Outlay on Animal Husbandry" and to state the reasons why a substantial portion of the funds provided for Animal Husbandry and Capital Outlay on Animal Husbandry in the budget could not be utilised during the periods mentioned above?

**Minister-in-charge of the Animal Husbandry and Veterinary Services Department:**

| Year | Budget Estimates | Actuals | Reasons |
|---|---|---|---|
| **"310—Animal Husbandry."** | | | |
| 1980-81 | 3,06,18,000 | 1,63,73,924 | It is seen that during the three years 1980-81, 1981-82 and 1982-83 under review, the percentage of expenditure against the provisions made under the head "310 Animal Husbandry" was 53.48%, 66% and 94.12 respectively. |
| 1981-82 | 2,86,00,000 | 1 88,72,987 | The provision under the head in question is meant for meeting cost of staff, purchase of furniture, equipment and also for meeting office expenses and other contingent expenditure relating to the plan schemes. |
| 1982-83 | 2,27,15,000 | 2,13,80,705 | |

| Year | Budget Estimates | Actuals | Reasons |
|---|---|---|---|
| | | | So far as Animal Husbandry and Veterinary Services Department is concerned implementation of most of the plan schemes depends on various factors, like selection of sites, construction of buildings, selection and appointment of staff through different formalities, purchase of vehicles, etc As the year 1980-81 was the first year of the sixth plan, it was not possible to complete all the above mentioned preliminaries in respect of all the schemes proposed to be imple mented during the year in question. However, during the subsequent years the expenditure increased appreciably and during 1982-83 the saving was less than 6% only." |
| **"510—Capital Outlay on Animal Husbandry ( Excluding Public Undertakings")** | | | |
| 1980-81 | 3,16,15,000 | 1,07,96,746 | The provision under the head "510—Capital Outlay, etc." is meant mainly for construction work and as this department have to implement a good number of small schemes like construction of Veterinary Hospitals, dispensaries, establishment of different livestock farms and in each case the department has to |
| 1981-82 | 3,61,20,000 | 1,78,10 718 | |
| 1982-83 | 1,50,85,000 | 1,11,41,655 | |

| Year | Budget Estimates | Actuals | Reasons |
|---|---|---|---|
| | | | undertake some time consuming procedures like selection of sites, acquisition of land, preparation of estimates, finalisation of tender formalities, and thereafter, the actual expenditure on the construction works take place. As such, during the initial years of a plan, expenditure on construction work is on the lower side. It will be seen from the expenditure figures for the three years in question that figures of expenditure appreciably increased during the 2nd and the 3rd year of the current plan. |

**Illegal narcotics trade in Calcutta and its fringe areas**

**160.** ( Admitted question No. 1013. ) **Shri ABDUL MANNAN** : Will the Minister-in charge of the Excise Department be pleased to state that—

(a) what action has been taken by the State Government to check illegal narcotics trade ( Ganja, Opium, Bhang, etc. ) in Calcutta and its fringe areas ; and

(b) what was the quantum of narcotics sold by the licensed shop-owners in Calcutta Metropolitan District during 1983 as compared to their sales in 1978 ?

**Minister-in-charge of the Excise Department** : (a) Besides the Preventive Staff working under the Collector of Excise, Calcutta in Calcutta Excise District under the Additional District Magistrates in the Excise Districts of 24-Parganas ( North ), 24-Parganas ( South), Howrah and Hooghly, the Excise Directorate have a

specialised Wing in the form of Preventive Section ( Central ) Detective Department and Excise Intelligence Branch ) under a Deputy Commissioner of Excise particularly for detection of inter-State Traffic in Ganja, Bhang, Opium, etc., and also another Striking Force with a Superintendent of Excise at the head under direct supervision of the Excise Commissoiner. The Excise Intelligence Bureau have their officers posted at all important Railway stations, such as Howrah, Sealdah, Bandel, Asansol, Kharagpur, Siliguri and also at Dum Dum Airport.

In recent time, State Government have sanction-creation of additional posts of armed Policemen for exclusive excise work and obviously all such men will be utilised for checking illicit narcotic trade along with checking of illicit manufacture and sale of liquor.

(b) A statement showing sale of narcotics in different Excise Districts in Calcutta Metropolitan Areas is shown below and marked as annexure I.

*Statement refered to in reply to clause 'b' of question No. 160 ( Admitted question No. 1013 )*

ANNEXURE I

**Sale of Ganja, Bhang and Opium in the district of Cacutta, Hooghly, Howrah and 24-Parganas (South), 24-Parganas (North) in the year 1978 and 1983**

( In kg. )

| | Ganja | | Bhang | | Opium | |
|---|---|---|---|---|---|---|
| | 1978 | 1983 | 1978 | 1983 | 1978 | 1983 |
| 1. Calcutta ... | 956.4 | 964.0 | 497.0 | 315.0 | 362.0 | 347.0 |
| 2. Hooghly ... | 2,257.0 | 479.0 | 181.0 | 178.0 | 55.0 | 47.45 |
| 3. Howrah ... | 1,003.0 | 235.0 | 132.0 | 156.0 | 50.0 | 45.75 |
| 4. 24-Parganas(South) | 1,584.0 | 546.0 | 184.5 | 211.0 | 75.5 | 75.25 |
| 5. 24-Parganas(North) | 4,296.0 | 1,284 0 | 198.0 | 252.0 | 40.5 | 27.50 |
| Total ... | 10,096.4 | 3,508.0 | 1,192.5 | 1,112.0 | 583.0 | 542.95 |

### পাঠ্যপুস্তক সরবরাহে বিলম্বের কারণ

১৬১। ( অনুমোদিত প্রশ্ন নং *১০৩০। ) **শ্রীসুভাষ গোস্বামী :** শিক্ষা ( মাধ্যমিক ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান শিক্ষাবর্ষের জন্য নবম শ্রেণীর গণিত ও ষষ্ঠ শ্রেণীর ইংরাজী পাঠ্যপুস্তক সরবরাহে বিলম্বের কারণ কি ; এবং

(খ) কবে নাগাত উক্ত বইগুলি সরবরাহ করা সম্ভব হইবে বলিয়া আশা করা যায় ?

**শিক্ষা ( মাধ্যমিক ) বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) প্রেস থেকে পর্যাপ্ত সংখ্যক উক্ত পাঠ্যপুস্তকগুলি যথাযথ না পাওয়ার জন্য পুস্তক সরবরাহে কিঞ্চিৎ বিলম্ব ঘটেছে।

(খ) বর্তমানে উক্ত পুস্তকগুলি পর্যাপ্ত পরিমাণে যথারীতি সরবরাহ করা হয়েছে এবং বাজারে এখন আর পুস্তকের কোন ঘাটতি নেই। সুতরাং এ প্রশ্ন উঠে না।

### মাধ্যমিক স্কুল কমিটিতে বিধায়ক মনোনয়ন

১৬২। ( অনুমোদিত প্রশ্ন নং ১০৪০। ) **শ্রীসরল দেব :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গে বিভিন্ন মাধ্যমিক স্কুলের কমিটিতে সরকার বিধায়ককে মনোনীত করিয়াছেন ; এবং

(খ) সত্য না হইলে বিধায়ক মনোনীত না করার কারণ কি ?

**শিক্ষা ( মাধ্যমিক ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় :** (ক) না।

(খ) নীতিগতভাবে সরকার স্থির করেছেন যে, স্কুলের পরিচালন কমিটিতে সরকারী মনোনীত সদস্য হিসাবে কোন বিধায়ককে মনোনীত করা হবে না।

### Interest paid by the State Government on debt and other obligations

**163.** ( Admitted question No. 1043. ) **Sk. IMAJUDDIN :** Will the Minister -in-charge of the Finance Department be pleased to state that—

(a) The Interest charges paid by the State Government on debt and other obligations during 1978-79, 1979-89, 1980-81, 1981-82 and 1982-83 and

(b) The Percentage of net interest to total revenue receipts during the periods mentioned above ?

**Minister-in-charge of the Finance Department :** (a) The interest charges paid by the State Government on debt and other obligations during 1978-79 to 1982-83 are shown below :—

( Rs. in crores )

| Year | Interest on debt | Interest on other obligation | Ttoal |
|---|---|---|---|
| 1978-79 ... ... ... | 79.07 | 1.56 | 80.63 |
| 1979-80 ... ... .. | 91.73 | 0.90 | 92.63 |
| 1980-81 ... ... ... | 108.18 | 0.71 | 108.89 |
| 1981-82 ... ... ... | 116.20 | 0.83 | 117 03 |
| 1982-83 ... ... ... | 169 06 | 0.70 | 169.76 |

(b) The percentage of net interest to total revenue receipts during 1978-79 to 1982-83 are given below :—

| | | | |
|---|---|---|---|
| 1978-79 | ... | ... | 9.74% |
| 1979-80 | ... | ... | 9.62% |
| 1980-81 | ... | ... | 9 97% |
| 1981-82 | ... | ... | 9.56% |
| 1982-83 | ... | ... | 12.31% |

Details are given below :

*Statement teferred to in reply to Clause (b) of question No. 168 ( Admitted) question No. 1043 )*

**Statement showing the percentage of net interest to total Revenue Receipts during 1978-79 to 1982-83**

| Year | Total Revenue Receipt during the year | Total interest payment during the year | Percentage of net interest to total revenue receipts |
|---|---|---|---|
| | (Rs. in crores) | (Rs. in crores) | Percentage |
| 1978-79 ... | 828.19 | 80-63 | 9.74 |
| 1979-80 ... | 963.14 | 92-63 | 9 62 |
| 1980-81 ... | 1091.70 | 108 89 | 9.97 |
| 1981-82 ... | 1223.75 | 117.03 | 9.56 |
| 1982-83 ... | 1379.26 | 169.76 | 12.31 |

**কলকাতা শহরে আদিবাসী ছাত্রদের জন্য ছাত্রাবাস নির্মাণ**

১৬৪। (অনুমোদিত প্রশ্ন নং ১২৭৭।) **শ্রীউপেন্দ্র কিস্কু:** তফসিলী জাতি ও আদিবাসীকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকার কলকাতা শহরে আদিবাসী ছাত্রদের জন্য একটি ছাত্রাবাস নির্মাণ করিতেছেন ; এবং

(খ) সত্য হইলে,

(১) উক্ত ছাত্রাবাস নির্মাণের জন্য কত টাকা ধরা হইয়াছে ;

(২) উক্ত ছাত্রাবাসে কতজন ছাত্র থাকিবে ; এবং

(৩) কতদিনে ছাত্রাবাসটি চালু হইবে ?

**তফসিলী জাতি ও আদিবাসীকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) হ্যাঁ ছাত্রাবাসটির নির্মাণকার্য সম্পূর্ণ হইয়াছে।

(খ (১) ছাত্রাবাসটি নির্মাণে মোট খরচ হইয়াছে ২১, ৩৭,২২৭ টাকা।

(২) মোট ৬৪ জন তফসিলী জাতি ও আদিবাসী ছাত্রের থাকিবার সংস্থান আছে।

(৩) সঠিক তারিখ বলা সম্ভব নয় ; তবে যত তাড়াতাড়ি সম্ভব ছাত্রাবাসটি চালু করা হইবে।

**সরকারী ও বেসরকারী মানসিক হাসপাতাল**

১৬৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৮৩।) **শ্রীমনোহর তিরকে:** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে সরকারী ও বেসরকারী মানসিক হাসপাতালের সংখ্যা কত ; এবং

(খ) উত্তরবঙ্গে নূতন কোন মানসিক হাসপাতাল নির্মাণের পরিকল্পনা আছে কিনা ?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) ছয়টি।

(খ) না।

**বে-আইনী মদ বাজেয়াপ্তের পরিমাণ ও তার মূল্য**

১৬৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৯৩।) **শ্রীমনোহর তিরকী:** আবগারী বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮০ থেকে ১৯৮৩ সাল পর্যন্ত সিকিম ও ভুটান থেকে পাচার হয়ে আসা কি পরিমাণে বে-আইনী মদ এ রাজ্যে বাজেয়াপ্ত করা হয়েছে ; এবং

(খ) তার মূল্য কত ?

**আবগারী বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ১৯৮০ থেকে ১৯৮৩ সাল পর্যন্ত সিকিম ও ভুটান থেকে পাচার হয়ে আসা বে-আইনী মদের পরিমাণ যথাক্রমে ৪,৫৩২ এবং ৫,৯৭৬ বাল্ক লিটার ;

(খ) ইহার আনুমানিক মূল্য যথাক্রমে ৪৫,৩২০ টাকা এবং ৫৯,৭৬০ টাকা।

**বিদেশ হইতে সিমেণ্ট আমদানী**

১৬৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৪০।) **শ্রীউপেন্দ্র কিস্কুঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৩ সালের ১লা জুলাই থেকে ৩১শে ডিসেম্বর পর্যন্ত রাজ্য সরকার বিদেশ থেকে সিমেণ্ট আমদানী করেছেন কি ; এবং

(খ) করে থাকলে উক্ত সিমেণ্টের টন প্রতি মূল্য কত ছিল ?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ সরকারী বিভাগ ও কলিকাতা রাষ্ট্রীয় পরিবহণ সংস্থার জন্য বিক্রয়মূল্য মিল টন প্রতি এক হাজার এক শত একষট্টি টাকা এবং অন্যান্যদের জন্য বিক্রয়মূল্য ছিল টন প্রতি এক হাজার দুই শত পাঁচ টাকা।

**উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠনের প্রস্তাব**

১৬৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৭১২। **শ্রীধীরেন্দ্রনাথ সরকারঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠনের কোন প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন কিনা ?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহোদয়ঃ** না।

**রেপসিড তেল শোধনাগার**

১৬৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৭২৬।) **শ্রীসুখেন্দু খানঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গ সরকার রেপসিড তেল শোধন করার জন্য একটি শোধনাগার চালু করেছেন ;

(খ) (ক) প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে শোধনাগারটি কোথায় স্থাপন করা হয়েছে এবং উহার জন্য কত টাকা খরচ হয়েছে ; এবং

(গ) উক্ত শোধনাগারে কতজন শ্রমিক নিয়োগ করা হয়েছে ?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) শোধনাগারটি ৭৬ নং ডাক্তার দেওদার রহমান রোড, কলিকাতা-৩৩ এই ঠিকানায় অবস্থিত। শোধনাগারটি স্থাপনে এক কোটি উনসত্তর লক্ষ উনিশ হাজার নয় শত পঁয়ষট্টি টাকা আশি পয়সা খরচ হইয়াছে।

(গ) বর্তমানে ৫৫ জন শ্রমিক কর্মরত আছেন।

*Statement referred to in reply to Clause* **'gha'** *of question No. 96 (Admitted question No 31 by Shri Kashinath Mishra printed in Fourth List of Questions for Written Answer, dated 27th March, 1984*

**Districtwise U. A Recipients for the year (Additional coverage each year)**

| | 1978-79 | 1979-80 | 1980-81 | 1981-82 | 1982-83 | 1983-84 |
|---|---|---|---|---|---|---|
| Calcutta District. | 34,487 | 13,717 | 13,460 | 13,671 | 11,991 | 14,072 |
| 24-Parganas | 26,521 | 11.316 | 10,494 | 17.618 | 17,339 | 33,616 |
| Nadia ... | 6,572 | 3,217 | 2,637 | 4,213 | 3,848 | 12,646 |
| Howrah ... | 6,683 | 3,027 | 3,046 | 4,043 | 4,997 | 7,865 |
| Hooghly ... | 11,227 | 4,421 | 3,6[illegible]9 | 4,805 | 5,259 | 14,842 |
| Midnapore | 8,063 | 2,792 | 3,319 | 5,247 | 7,068 | 16,189 |
| Burdwan ... | 25,526 | 17,375 | 12,692 | 10,883 | 8,555 | 14,835 |
| Birbhum ... | 2,307 | 1,237 | 1,169 | 1,500 | 1,950 | 6,638 |
| Bankura ... | 3,810 | 1.515 | 1,043 | 1,885 | 4,155 | 5,529 |
| Murshidabad | 5,177 | 2 020 | 2,501 | 3,589 | 4,228 | 14,766 |
| Darjeeling ... | 1,107 | 604 | 737 | 1,275 | 1,262 | 1,829 |
| Jalpaiguri ... | 1,659 | 1,181 | 899 | 1,720 | 2,208 | 3,519 |
| West Dinajpur | 1 739 | 876 | 986 | 1,351 | 1,998 | 3,998 |
| Coch Behar... | 1,672 | 976 | 920 | 1,449 | 1,748 | 4,704 |
| Purulia ... | 5,100 | 1,681 | 818 | 1,176 | 1,575 | 4,300 |
| Malda ... | 2,624 | 1,252 | 936 | 1,580 | 2,235 | 6,071 |
| Grand Total in the State of West Bengal | 1,44,274 | 67,207 | 59,316 | 76,005 | 80,416 | 1,65,419 (Provisional) |

[ 2-00—2-10 p.m. ]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received two notices of adjournment motion. The first one is from Shri Kashi Nath Misra which deals with the subject of acute scarcity of water in Durgapur industrial area and the last one is from Dr. Manas Bhunia which deals with the subject of anti-social activities at Sabong in Midnapore District.

The subject matter of the first is not such which calls for adjournmentof the House. Moreover, the Member can raise this matter through Calling Attention, Mention, Question etc. the subject matter of the last motion falls under day to day administration. Moreover, the Member may raise this matter through Calling Attention, Mention, Question, etc. The Member can also raise this matter during the discussion on the police Budget coming up before the House on 2.4.84.

I, therefore, withhold my consent to both the motions. One Member of the party may, however, read out the text of the motion as amended.

ডাঃ **মানস ভুঁইয়া** : জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয় আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হোল :—মেদিনীপুর জেলার সবং থানায় শান্তি নিয়ে জনসাধারণ অনন্ত পান্ডা নামে এক কুখ্যাত সমাজ বিরোধীর নেতৃত্বে বিরাট মাফিয়া গোষ্ঠীর অত্যাচারে জর্জরিত। বন্দুক লুট, খুন, রাহাজানি, বাড়ীলুট প্রকাশ্য দিবালোকে যে কোন সাধারণ মানুষকে গাছে বেঁধে দৈহিক নির্যাতন অবলীলাক্রমে চলছে।

### Calling Attention to Matters of Urgent Public Importance.

**Mr. Speaker :** I have received 8 notices of Calling Attention, namely :—

(1) Alleged murder of one Ambuj Mahato, Panchayat a. Pradhan of Hura, Purulia on 22.3.84. —Shri Kamala Kanta Mahato

(2) Acute scarsity of drinking water in Midnapur District. —Dr. Manas Bhunia

(3) Acute scarsity of drinking water in Purulia, Bankura, Howrah, Durgapur and in some parts of Sundarban area, —Shri Kasinath Mishra

(4) Acute scarsity of drinking water in Howrah. —Shri Asok Ghosh

(5) Jumping of a Patient from second floor in S. S. K. M. Hospital on 29.3.94. —Shri Satya Pada Bhattacharya

(6) Dead—lack in Presidency College over admission of students. —Shri Jayanta Kumar Biswas

(7) Damage of swiss-gate on the river Kedla at Bangladesh—Bongaon Border area. —Shri Bhupendra Nath Seth

(8) Road blockade at the crossing of Chitpur Road and Hari Ram Goenka Street. —Shri Subrata Mukherjee

I have selected the Notice of Shri Subrata Mukherjee on the subject of Road blockade at the crossing of Chitpur Road and Hari Ram Goenka Street.

The Minister-in-charge will please make a statement to-day, if possible, or give a date.

**Shri Patit Paban Pathak :** On the 12th April.

## MENTION CASES

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গার্ডেনরীচের ব্যাপারে আপনি জানেন আমরা সকলেই খুব উদ্বিগ্ন। আজকে দেখলাম মুখ্যমন্ত্রী একটা স্পেশ্যাল এনকোয়ারী টিম বসিয়েছেন এবং তাতে বীরেন সাহা নেতৃত্ব দিচ্ছেন। আর কে কে আছেন তাদের নাম জানা যায় নি। এবং আর একটা এনকোয়ারী করছেন পুলিশ কমিশনার নিজে। তারপর ডি. সি. ডি ডি-ও একটা এনকোয়ারী করছেন। এটা পার্টিকুলারলি এ্যাডমিনিস্ট্রেটিভ মার্ডার বলে আমাদের ধারণা। মুখ্যমন্ত্রী মহাশয় নিজে বলেছেন যে ইদ্রিস বেঁচে থাকলে অনেক ক্লু জানতে পারা যেতো। আমরা সকলেই উদ্বিগ্ন এবং মুখ্যমন্ত্রীও তা অনুভব করেছেন। তাই তিনি স্পেশ্যাল এনকোয়ারী টিম বসিয়েছেন। একটা ঘটনায় পুলিশ কমিশনার, ডি সি. ডি. ডি, স্পেশ্যাল এনকোয়ারী টিম এতগুলি এনকোয়ারী হবার ফলে আমাদের সন্দেহ হচ্ছে প্রকৃত তথ্য উদ্‌ঘাটন হবে কিনা। হয়তো একটা কমিউফ্লেজে পরিণত হবে। ইতিমধ্যে আই পি এস অফিসারস এ্যাসোসিয়েশন তাদের রিপোর্ট দাখিল করেছে, ইতিমধ্যে তারা কিছু কিছু তথ্য জানতে পেরেছে এবং মুখ্যমন্ত্রীকে সেই রিপোর্ট দিয়ে দিয়েছে। একটা ঘটনায় তিন চারটি রিপোর্ট দাখিল হবে। কলকাতা পুলিশের দুটো ভাগ আছে। পুলিশ [illegible]

আই, পি, এস, অফিসারসদের সঙ্গে এক মত হতে পারছেন না। কনফ্লিক্ট দেখা যাচ্ছে। এর ফলে আমরা খুবই উদ্বিগ্ন হয়ে পড়ছি। এখন হাউস চলছে এবং আপনি আমাদের বলতে দিচ্ছেন এবং এই ঘটনা চারিদিকে প্রচার হয়ে যাবার ফলে অনেক তথ্য বেরিয়ে আসছে, নূতন নূতন তথ্য আসছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি একজন বিচক্ষণ আইনজ্ঞ বহু এক্সপিরিয়েন্সড ল-ইয়ার। আপনি বুঝতে পারছেন চার পাঁচটি রিপোর্ট যদি আসে তাহলে কি অবস্থা হবে। তাই আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি যে এই সমস্ত ব্যাপারটি সি. বি. আই-এর হাতে তুলে দিন। কারণ কলকাতা পুলিশের মধ্যে দুটো ভাগ আছে। সমস্ত ঘটনা ধামা চাপা পড়ে যাবে। শেষ পর্যন্ত কিছুই হবে না। আপনি মুখ্যমন্ত্রীকে বলুন সমস্ত ব্যাপারটি সি. বি. আই-এর হাতে তুলে দিতে।

ইদ্রিশের এই এ্যাডমিনিস্ট্রেটিভ মার্ডার থেকে আরম্ভ করে, ১৮ তারিখে যে ঘটনা হয়েছে মেহেতা মার্ডার এবং সমস্ত ঘটনা সম্পর্কে সি. বি. আই. তদন্ত হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা কথা বলেই শেষ করবো, আমরা সকলেই উদ্বিগ্ন, বিধানসভা চলছে, সুতরাং নিরপেক্ষ তদন্তের জন্য একটি মাত্র পথ খোলা আছে, চার পাঁচ রকমের তদন্ত করলে, ঠিক ভাবে তদন্ত হতে পারে না এবং হওয়া সম্ভবও নয়। তাই আমি আপনার মাধ্যমে বলবো, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমাদের এই কথাটা বলুন, সি. বি. আই. তদন্ত করুক সমস্ত ব্যাপারটা, তিনি বিচক্ষণ ব্যক্তি, এই জিনিসটা তাঁকে করতে বলুন।

**শ্রীসতীশ চন্দ্র বিশ্বাস** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, গার্ডেন রীচ এর ঘটনা নিয়ে আমি দু একটি কথা বলতে চাই, বিশেষতঃ পুলিশ প্রশাসন সম্পর্কে কিছু বলতে চাই। গত ১৫ই জানুয়ারী তারিখে ফারুক আবদুল্লা যখন দেশে ফিরছেন, তখন দেখা গেল ঘন কুয়াশার মধ্যে পুলিশ দেখতে পেল না যুব কংগ্রেসের গুন্ডা, পান্ডারা কি ভাবে ফারুকের উপর ঝাঁপিয়ে পড়বার চেষ্টা করেছিল। ১৭ই জানুয়ারী গোটা কলকাতা অচল করে দিল, কলকাতার পুলিশ বুঝতে পারলো না, যুব কংগ্রেসের সমাজ বিরোধীরা কি ভাবে কোলকাতার জনজীবনকে বিপর্যস্ত করলো। ৯ই মার্চ বহিস্কৃত সদস্যারা কি ভাবে হাউসের মধ্যে ঢুকলেন পুলিশ প্রশাসন, সিকিউরিটি থাকা সত্ত্বেও তারা বুঝতে পারলো না। ১৮ই মার্চ মেহেতা হত্যার পরে আমরা দেখতে পাচ্ছি যে এই ভাবে পুলিশ প্রশাসনের মধ্যে যে সমস্ত ঘটনা ঘটছে, বিশেষ করে মেহেতা এবং তার সিডিরিটি হত্যার পরে যে মূল সাসপেক্টেড আসামী, সেই ইদ্রিশকে আনার সংগে সংগে এই পুলিশ হাজতে যে

ভাবে সে মারা গেল, পরবর্ত্তী কালে সেদিনই সাহাজাদা নামে যে গ্রেপ্তার হলো জেনারেল পোষ্ট অফিসের সামনে. কাগজে দেখলাম, সে নাকি গার্ডেন রীচের একজন যুব কংগ্রেসের সেকরেটারী—নেতা, এখন আমাদের সন্দেহ যে এই যুব কংগ্রেসীদের সমাজবিরোধী গুণ্ডা পাণ্ডারা এবং পুলিশ এর একটা অংশ যুক্ত হয়ে এই ভাবে বামফ্রন্ট সরকারকে অপদস্ত করবার চেষ্টা করছে। জনগণের যে জনপ্রিয় বামফ্রন্ট সরকার, তার জনপ্রিয়তাকে ধ্বংস করবার জন্য পুলিশের একটা অংশ এবং যুব কংগ্রেসের একটা অংশ একটা ষড়যন্ত্র করছে।

**শ্রীসুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার মেনশন করার আগে আপনার মাধ্যমে একটা কথা বলছি, আমার আগে মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি মহাশয় বলেছেন, ইদ্রিশ হত্যার ব্যাপারটাকে ছোট করে দেখা উচিৎ নয়। এই ব্যাপারে গতকাল মুখ্যমন্ত্রী বলেছিলেন, যদি পোষ্ট মার্টেমের রিপোর্ট আজকেই পাওয়া যায় তাহলে আজকেই তিনি হাউসের কাছে তা পেশ করবেন। আমার কাছে সংবাদ আছে, আমি নিজেও কলকাতা মেডিকেল কলেজে গিয়েছিলাম এবং সেখান থেকে আমি সংবাদ পেলাম যে পোষ্ট মার্টেম হয়ে গেছে এবং রিপোর্টও পেশ করা হয়ে গেছে। আজকে যখন হাউস চলছে, মুখ্যমন্ত্রীর গতকালের বক্তব্যকে কেন্দ্র করে আমি বলছি, এখন উনি বিবৃতি পেশ করুন আমাদের সামনে এবং আমাদের বক্তব্য উনি বলতে দিন। তার কারণ মানুষের মধ্যে একটা প্রচণ্ড গণ অসন্তোষ সৃষ্টি হয়েছে। কিছুদিনের মধ্যে মুখ্যমন্ত্রী যাচ্ছেন গার্ডেনরীচে, সেখানে শুনেছি বন্ধ ডাকার পরিকল্পনা হয়েছে আগামীকাল এবং সেখানে বিক্ষোভ হওয়ার সম্ভাবনা আছে, এই সব জিনিস আমরা চাই না। এর পরিপ্রেক্ষিতে গতকাল তিলজলা এরিয়ায়, পার্ক সার্কাস এরিয়ায়, বড়া মসজিদ এরিয়ায় বিভিন্ন সভা হয়েছে এবং নানারকম বক্তব্য সেখানে উদ্ধৃত করা হয়। আমি সেইজন্য আপনার কাছে অনুরোধ করছি, অবিলম্বে এই তথ্য উদ্ঘাটনের জন্য, ঐ পোষ্ট মার্টেমের রিপোর্টকে কালকের মধ্যে পেশ করার জন্য মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করুন। আমি আবার দাবী করছি আপনার মাধ্যমে যে বিচার বিভাগীয় তদন্ত ছাড়া—আজকে দেখেছেন, আপনাদের অত্যন্ত গুরুত্বপূর্ণ বিভাগের—আমরা নাম বলতে পারছি না, যিনি—বিভিন্ন গাড়ি পর্য্যন্ত বাইরে চলে যাচ্ছে, সেই গাড়ির নম্বর পর্য্যন্ত দিয়ে দিচ্ছে, সংবাদপত্রে দেখলাম—গাড়ির মন্ত্রী স্বীকার করেছেন এই সমস্ত কথা।

[ 2·10—2-20 p.m. ]

সুতরাং এই সমস্ত প্রাইমাফেসি কেস বারে বারে আমাদের সামনে আসছে। সেগুলি যদি ধারাবাহিকভাবে প্রকাশ করতে হয় জনসাধারণের সামনে তাহলে অবিলম্বে একজন সিটিং জাজকে দিয়ে জুডিসিয়্যাল এনকোয়ারি করা ছাড়া অন্য কোন বিকল্প পথ নেই। আপনার যদি কোন ক্ষমতা থাকে তাহলে আপনি ব্যাপারটা হোম মিনিষ্টারের কাছে পারসু করুন। জুডিসিয়্যাল এনকোয়ারিকে প্রেসটিজ ইসু না করে এটাকে মেনে নিন, অতীতেও বহু জিনিস মেনেছেন। আমরা বারে বারে বলছি এত বড় একটা ঘটনা ঘটে গেল, যেখানে পুলিশের কোন নিয়ন্ত্রণ নাই। তিনি নিজে ক্ষুব্ধ। ক্ষোভ প্রকাশ করলেই মিটে যাবে, স্যার? স্যার শিয়ালদায় পকেটমার হয়ে যাবার পর পকেটমার, পকেটমার, পকেটমার বলে চীৎকার করে। আর যার পকেটমার হয়েছে সেও পকেটমার, পকেটমার বলে চীৎকার করে। কিন্তু আসল পকেটমার পালিয়ে যায়। আমরাও বলছি, এটা করতে হবে, ওটা করতে হবে, আর মুখ্যমন্ত্রীও বলছেন এটা করতে হবে, দিতে হবে। তাহলে কে করবে? এই প্রশ্নটাই আজকে বড় করে দেখা দিচ্ছে। প্রত্যেকটি ব্যাপারে মুখ্যমন্ত্রী খুব অসহায় ভাবে বলছেন বলে মনে হয়। তিনি বলছেন আমি তদন্ত রিপোর্টের জন্য অপেক্ষা করছি। এই পার্টিকুলার সেনটেনসটা একেবারে ভাঙ্গা রেকর্ডের মত এক মাস ধরে বাজছে। সেই সংগে আমি আর একটা কথা জানাচ্ছি যে, যদি কোন সাসপেকটেড্ ক্রিমিন্যাল থাকে ব্যবস্থা নিন, আইন সম্মত সাজা দিন। আপনাকে কে বারণ করেছে? কিন্তু লক আপে গেলেই মারা হচ্ছে। লক আপে গেলেই খুন করবার জন্য আতঙ্কিত। এই সর্বনাশা রাজনীতিতে প্রশাসন নিয়ন্ত্রণের বল্গা হারিয়ে যাওয়ায় যে অবস্থা হয়েছে, এর থেকে আপনার একটা ব্যবস্থা গ্রহণ করা উচিত বলে আমরা মনে করি। স্যার, আমি এবার আমার মেনসানে আসছি। গতকাল ঠিক অনুরূপ ভাবে একটা ঘটনা ঘটে গেছে আমার বিধানসভা কেন্দ্র জোড়াবাগান থানার চীৎপুর রোডের উপরে। স্যার, সেখানে ক্যালকাটা করপোরেশনের কোন সিভিক এ্যামিনিটিজ পাওয়া যাচ্ছে না। খারাপ নোংরা জল উপরে উঠে আসছে নর্দমা ছাপিয়ে এবং কোন খাবার জল পাওয়া যাচ্ছে না। সেখানে রাস্তা খোঁড়া রয়েছে ৩ মাস ধরে। তারই প্রতিবাদে ওখানকার স্থানীয় জনসাধারণ ব্যবসায়ীরা পথ অবরোধ করে। পুলিশ এসে বেপরোয়া ভাবে লাঠি চালায়, টিয়ার গ্যাস চালায়। তারপর পুলিশ অশোক ঝাঁকে তুলে নিয়ে গিয়ে এমন ভাবে মারে যে, সে এখন মৃত্যুর সঙ্গে লড়াই করছে, ঠিক অনুরূপ ঘটনা ঘটেছে।

২৫/২৬ বছর তার বয়স। যদি পুলিশের পক্ষ থেকে একটা এফ. আই. আর পর্যন্ত দেখাতে পারে তাহলে আমার বক্তব্য অনুযায়ী বলছি, আমি সমস্ত উইথড্র করে নিতে বাধ্য থাকব। তা সত্বেও পুলিশ তাকে সাংঘাতিক ভাবে প্রহার করে। সে এখন মৃত্যুর সঙ্গে লড়াই করছে। পুলিশ নিজেরা উনডেড্ হয়েছে ইনজুরি দেখিয়ে থানায় আনে। প্রথমে জোড়াসাঁকো থানায়; তারপর বড়বাজার থানায়; তারপর লালবাজারে এনে মারে। আমি জানি না এখন পর্যন্ত সে বেঁচে আছে কিনা। প্রত্যেকটি জায়গায় এই অবস্থা হয়েছে। সাধারণ মানুষ সম্পর্কে উনি বলে থাকেন ডেমোক্রাটিক রাইট আছে। এই রাইট—রাস্তা অবরোধ করার নজির কলকাতায় এই প্রথম? রাস্তা অবরোধ করেছে নির্দিষ্ট কতকগুলি দাবী দাওয়ার ভিত্তিতে। কিন্তু ওখানে একজন অফিসার গিয়ে বললে তুলে নেয় এই প্রথা আমরা চিরকাল দেখে আসছি এবং প্রভিন্সিয়াল ওয়েতেই এটা হয়ে আসছে। কিন্তু আজকে যদি একটা নিরীহ ছেলেকে পুলিশ খুন করার চেষ্টা করে তাহলে আমরা কোথায় দাঁড়িয়ে আছি? আমি নিজে বলছি আমার সাহস পর্যন্ত করছে না সেখানে গিয়ে প্রতিবাদ করতে। কোন থানায় প্রতিবাদ করতে গেলে কোন মানুষের সিকিউরিটি আছে বলে আমি বিশ্বাস করি না। আপনি শেষ করুন, এই কথা না বলে সত্যিকারে এর একটা ব্যবস্থা করুন। আপনি একবার ওদিকে তাকিয়ে চীৎকার করে বলুন একটা ব্যবস্থা নিতে এবং মানুষের সিকিউরিটির ব্যবস্থা করতে বলুন।

**শ্রীভক্তিভূষণ মণ্ডল:** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুব্রতবাবুর কতকগুলি নর্মস এ্যান্ড ফর্মস মেনটেন করে রুলসে যা আছে সেই অনুযায়ী কথা বলা উচিত। এই ক্ষেত্রে উনি আমাদের ডেপুটি স্পীকারকে লক্ষ্য করে এই কেস সম্বন্ধে বললেন।

(ভয়েস: শ্রীসুব্রত মুখার্জী: আমি কাউকে লক্ষ্য করে বলিনি।)

**মিঃ স্পীকার:** উনি কারো নাম নেন নি।

**শ্রীভক্তিভূষণ মণ্ডল:** আমি একটা কথা বলছি, আপনি শুনুন। কারণ, হাবভাব, ইঙ্গিতে বলাটাও বলা বলে গণ্য হয়। আইন আপনি ভাল ভাবেই জানেন। বলা হচ্ছে ফ্যাক্টস সাপ্রেস করছেন, এটা নিয়ে একটা ইনসিউনিয়েসন দিচ্ছেন, সেটা মারাত্মক জিনিস।

সেটা বলার সাহস ওদের নেই, কারণ ওদের কাছে এমন কোন মেটিরিয়ালস নেই যাতে বলতে পারেন, অথচ এমনভাবে জিনিষটা বলতে চাইছেন. ইনসিনুয়েশান করতে চাইছেন যে জিনিষটা সেই রকম দাঁড়ায়। আমি পয়েণ্ট অব অর্ডারে বলতে গিয়ে বলতে চাই যে, রুলসে এটা এ্যালাউ করে না বলবার কিন্তু তবুও তিনি অন্যায়ভাবে এটা বলছেন। এর আইনগত কোন প্রভিসান নেই। এই যদি ব্যাপার হয় তাহলে দেয়ার উইল বি নো লিমিট অব দিস—যে কোন লোক যে কোন বিষয় নিয়ে বলতে আরম্ভ করবে। স্যার, আপনি বলেছিলেন, সবাই সুষ্ঠুভাবে কাজ করবে, বলবে কিন্তু আজকে দেখছি ভায়োলেশান অব দ্যাট এগ্রিমেণ্ট হচ্ছে। আপনাকে অনুরোধ, আপনি এটা একটু দেখুন।

শ্রীশচীন সেন: মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টি খুবই গুরুতর সে বিষয়ে কোন সন্দেহ নেই। শ্রীসত্য বাপুলী মহাশয় একটি মেনশান এখানে করলেন, পরবর্তী সময়ে আমরা দেখলাম মাননীয় সদস্য শ্রীসুব্রত মুখার্জী, তিনি তাঁর মেনশান বলার আগে ঐ বিষয় সম্পর্কেই কয়েকটি কথা বললেন। দু জন দুটি দাবী রেখেছেন! একজন বলছেন, সি বি. আই. কে দিয়ে তদন্ত করানো হোক কারণ এখানে কাউকে তাঁর বিশ্বাস হচ্ছে না, আর একজন বলছেন, মুখ্যমন্ত্রী এখনই ষ্টেটমেণ্ট করুন। স্যার, আপনার মাধ্যমে ওঁদের আমি অনুরোধ করবো, আগে ও'রা নিজেদের মধ্যে আলোচনা করে ঠিক করে নিন যে কোন দাবীটা ও'রা রাখবেন, তারপর আমরা দেখবো।

শ্রীবামাপদ মুখার্জী: মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আসানসোল থানার অন্তর্গত আসানসোল শহরের উপকণ্ঠে নবীন পল্লীর শ্রীঅমল করের ৮ বছরের মেয়ে আলো কর গত ১৭.৩.৮৪ তারিখ থেকে নিখোঁজ হয়। শ্রীঅমল কর সঙ্গে সঙ্গে আসানসোল থানায় ডাইরি করেন—ডাইরি নং হচ্ছে, ৯৪৪, ডেটেড ১৭.৩.৮৪। আসানসোল থানা কোন আমল দেয় না। দুদিন পরে ১৯.৩.৮৪ তারিখে শ্রীঅমল করের বাড়ী থেকে এক কিলোমিটার দূরে সেই মেয়েটির মৃতদেহ পাওয়া যায়। পুলিশের গাফিলতির এটা একটা সাংঘাতিক ব্যাপার। আমি স্যার, এ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি এবং দুষ্কৃতকারীদের বা খুনীদের ধরার জন্য অনুরোধ জানাচ্ছি।

**Shri Abdur Rauf Ansari:** Mr. Speaker, Sir, through you I want to draw the attention of the Minister-in-Charge of Urban Develop-

ment Affairs and the Minister-in-charge of Health as well to the fa( that Encephalitis, a very dangerous disease, has appeared in thi city of Calcutta. Recently, near the periphery of my constituenc at Uma Das Lane, four persons have died within a couple c hours. This area is in the grip of a big bustee and around it ther are also so many bustees, which is in the area of Central Calcutta The inhabitants are apprehending that because of the fact of sever dirtiness, because of the fact of uncleanliness, because of the fac of the unremoved heaps of garbages, this dangerous disease ma spread all over the part of this city, causing the loss of other live also. So I request the Ministers in-charge to take immediate step so that the people of this city are not attacked with this disease.

Thank you.

[ 2-20—2-30 P. M. ]

**Shri Deokinandan Poddar** : Mr Speaker, Sir, I like to draw youı attention to the deplorable and pitiable condition of one of the most important roads of Calcutta, i.e. Chitpore Road. For so many months the condition of the road is deteriorating. The resentment of the people is growing day by day there because filthy water is coming from the defective drain and that filthy water is covering the roads as well as footpaths. It is impossible to move on the road due to this deplorable condition of the road. Now and then accidents are happening there and breakdowns of traffic are also happening there. Due to these accidents and breakdowns there is constant road blockade affecting the traffic system. For this reason resentment of the people may take a big shape and there may be a big demonstration. Out of this there may be movement against the Government because at least the Government should provide minimum civic facilities which the people deserve. During election they promised that minimum civic amenities would be provided to each and every citizen and after coming to power also the Government promised these facilities but the people are being deprived of this. The defective drain has not been repaired for a long time. So I would request the Minister concerned to take immediate steps in the matter.

**শ্রীনীরদ রায়চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার স্বাস্থ্যমন্ত্রীদ্বয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুতর বিষয়ের প্রতি। পশ্চিমবাংলার বিশেষ করে বড়বড় হাসপাতালগুলিতে অতি গুরুতর সমস্যা দেখা দিয়েছে। দেখা যাচ্ছে যে গ্রামের বিপন্ন রুগীরা এখানে এলে তাদের হাসপাতালে ভর্ত্তী করা যায় না। এই হাসপাতাল থেকে ওই হাসপাতালে, সেই হাসপাতাল থেকে আর এক হাসপাতালে, এই রকম করে দেখা যায় যে কোন জায়গাতেই সিট পাওয়া যায় না। সব জায়গাতেই বলা হচ্ছে যে সিট নেই, ভর্ত্তী হবেনা। এর ফলে দেখা যাচ্ছে রাস্তায় রুগীরা মারা যাচ্ছে। এটা ঠিক যে সীমাবদ্ধতা আছে। কিন্তু তা থাকলেও দেখা যাচ্ছে যে এক শ্রেণীর ডাক্তার আছে যাদের বহু টাকাপয়সার বিনিময়ে দেখালে তারা একটা সিটের ব্যবস্থা করে দেন। এই যে ব্যবস্থা, এই ব্যবস্থার পরিবর্তন হওয়া দরকার। এছাড়া গ্রামাঞ্চলে যে হাসপাতালগুলি আছে সেখানেও আধুনিক যন্ত্রপাতি দিয়ে, বিশেষজ্ঞ ডাক্তার দিয়ে উন্নত করা দরকার। কলকাতা শহরে বড়বড় হাসপাতালে আরো বেশী শয্যা সংখ্যা যাতে বাড়ান যায় তার ব্যবস্থা করা দরকার। পশ্চিমবাংলায় শিক্ষার ব্যাপারে বামফ্রণ্ট সরকার বৈপ্লবিক পরিবর্তন করেছেন এবং বাজেটের বেশীর ভাগ অর্থাৎ ৩৫ ভাগ টাকা শিক্ষা খাতে খরচ করা হচ্ছে। এটার নিশ্চয়ই প্রয়োজন আছে। কিন্তু স্বাস্থ্যের ব্যাপারে যেখানে বিপন্ন রুগী ভর্ত্তী হতে পারছে না, সেদিকটাও ততোধিক গুরুত্ব দিয়ে দেখার প্রয়োজন আছে। এই ব্যাপারে যা খরচ করা হচ্ছে সেটাতো আছেই। কিন্তু কেন্দ্রীয় সরকারের উপরে এই ব্যাপারে চাপ দেওয়া দরকার। পশ্চিমবাংলার মানুষ কি মারা যাবে চিকিৎসার অভাবে? এটা হতে পারেনা। তাদের বাঁচাবার ব্যবস্থা করা দরকার। পশ্চিমবাংলার জনসংখ্যা বৃদ্ধির সঙ্গে সঙ্গে হাসপাতালগুলির এবং রুগীর চিকিৎসা ব্যবস্থারও উন্নতি হওয়া উচিত। আমি আপনার মাধ্যমে আমাদের স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অনতিবিলম্বে হাসপাতালগুলির যে সমস্যা আছে, রুগী ভর্ত্তীর ব্যাপারে যে অসুবিধাগুলি আছে, এই সমস্ত সমস্যাগুলি সমাধানের চেষ্টা করুন। এই অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীদেবপ্রসাদ সরকার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মাননীয় মুখ্যমন্ত্রীর প্রতি একটা গুরুতর বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি আগেও এখানে উত্থাপিত হয়েছে। এই বিষয়টি গার্ডেনরীচ সম্পর্কে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত পরশুদিন খোদ লালবাজারে ইদ্রিস হত্যাকান্ডের পরে, আজকে সংবাদপত্রে মুখ্যমন্ত্রীর যে বিবৃতি দেখলাম, এই গার্ডেনরীচ

হত্যাকাণ্ড প্রসঙ্গে তদন্তের যে কথা বলেছেন, এই বিবৃতি দেখে আমি স্তম্ভিত হয়ে গেছি। কারণ তার বিবৃতিতে দেখছি যে একটা স্পেশাল কমিটি করতে যাচ্ছেন তার ডিপার্টমেন্ট থেকে এই তদন্তের জন্য। আমার বক্তব্য হচ্ছে, যে সরিষার মধ্যে ভূত আছে, সেই সরিষা দিয়ে ভূত তাড়াবার ব্যবস্থা করেছেন। কাজেই এই সমস্ত জিনিসটাই একটা প্রহসনে পর্যবসিত হওয়ার আশংকা রয়েছে। মুখ্যমন্ত্রী নিজেই বলেছেন যে, ইদ্রিসকে যদি হত্যা না করা হ'ত তাহলে গার্ডেনরীচ হত্যাকাণ্ডের রহস্যের কিনারা হতে পারত। অথচ আমরা দেখছি খোদ লাল-বাজারের মধ্যেই ইদ্রিসকে হত্যা করা হলো। আজকে যেখানে এই রকম ঘটনা ঘটছে সেখানে ঐ হত্যাকাণ্ডের রহস্য উদ্ঘাটনের জন্য পুলিশ দপ্তরের উপর সমস্ত দায়িত্ব ছেড়ে দেওয়াটা মারাত্মক ব্যাপার। মুখ্যমন্ত্রী নিজেই বলেছেন, সমস্ত পুলিশ বাহিনীকে ঢেলে সাজানো প্রয়োজন কারণ তাঁর নিজেরই সন্দেহ দেখা দিয়েছে। অথচ তাঁদেরই হাতে একচ্ছত্রভাবে এই ঘটনাটি ছেড়ে দিচ্ছেন। তিনি কি করে যে বিভাগীয় তদন্তের ওপর সমস্ত ঘটনাটি ছেড়ে দিচ্ছেন, তা আমরা বুঝতে পারছি না। বিধানসভায় দাবী উঠেছে, বিচার-বিভাগীয় তদন্ত হোক এবং ঐ হত্যাকাণ্ডের পিছনে যা কিছু তা পুরোপুরি প্রকাশিত হোক। বিভাগীয় তদন্তের ফলে পুলিশের কার্যকলাপই শুধু নয়, অনেক সত্যই অনুদ্ঘাটিত থেকে যেতে পারে, কারণ আমরা মনে করি বিভাগীয় তদন্তের পিছনে ওপরতলার রাজনৈতিক চাপ থাকতে পারে এবং ফলে সমস্ত তদন্তটাই প্রহসনে পরিণত হতে পারে। তাই আমি আপনার মাধ্যমে দাবী করছি মুখ্যমন্ত্রী আজকেই এ বিষয়ে একটা বিবৃতি দিন এবং বিচারবিভাগীয় তদন্তের দাবী মেনে নিন।

শ্রীকমলকুমার বিশ্বাস: মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার শিক্ষা ও সংস্কৃতির ক্ষেত্রে প্রেসিডেন্সি কলেজের একটা বিরাট ঐতিহ্য আছে, কিন্তু আমরা কিছুদিন ধরে লক্ষ্য করছি যে, এই কলেজটিতে নানারকম অশান্তি চলছে, বর্তমানে ওখানে ছাত্র ভর্তির পদ্ধতি নিয়ে বিতর্ক সৃষ্টি হয়েছে এবং সেই বিতর্ককে কেন্দ্র করে গতকাল থেকে ছাত্ররা অধ্যক্ষকে ঘেরাও করে অবস্থান করছে। আমরা সংবাদ পেয়েছি ছাত্ররা ওখানে ধারাবাহিক ভাবে অবস্থান, ধরনা, বিক্ষোভ চালিয়ে যাবে। প্রেসিডেন্সি কলেজের ঐতিহ্যের প্রতি লক্ষ্য রেখে আমি মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর কাছে আবেদন করছি যে, তিনি অবিলম্বে ওখানে হস্তক্ষেপ করুন। অতীতে ঐ কলেজ থেকে অনেক কৃতী, মেধাবী ছাত্র শিক্ষালাভ করে জীবনের বিভিন্ন ক্ষেত্রে প্রতিষ্ঠিত হয়েছেন। স্বভাবতই দেশের স্বার্থে, দেশের শিক্ষার স্বার্থে ঐ কলেজটিকে রাজনৈতিক নৈরাজ্যের হাত থেকে রক্ষা করা আমাদের কর্তব্য। সেই কারণে আমি মাননীয়

উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয়কে অবিলম্বে ওখানে হস্তক্ষেপ করার জন্য অনুরোধ করছি। উনি ওখানে হস্তক্ষেপ করে স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আনুন।

**শ্রীলক্ষ্মীকান্ত দে :**—মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাধ্যমিক শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, আপনি জানেন মূক ও বধির শিশুরা প্রকৃতির একটা নিদর্শণ। কিন্তু এদের নিয়ে এদের বাবা-মায়েরা ভীষণ অসুবিধার সম্মুখীন হন। এদের জন্য সারা পশ্চিম বাংলায় মাত্র চারটি স্পনসর্ড স্কুল আছে এবং বিভিন্ন জায়গায় হয়ত আরো কিছু সাধারণ স্কুল আছে। এই স্কুলগুলিতে সরকারী সাহায্য যায়, কিন্তু যে পরিমাণ সাহায্য যায় তা দিয়ে তাদের ঠিকমত শিক্ষা দেওয়া সম্ভব হয় না। আমি শিক্ষামন্ত্রীকে অনুরোধ করছি, অবিলম্বে তিনি বিষয়টির প্রতি একটু গুরুত্ব দিন। তানাহলে এই সমস্ত শিশুদের নিয়ে তাদের বাবা-মায়েরা খুবই অসুবিধার সম্মুখীন হচ্ছেন, এদের নিয়ে তাঁরা চলাফেরা পর্যন্ত করতে পারেন না। আমি আর একবার শিক্ষামন্ত্রীকে অনুরোধ করছি, তিনি বিশেষ দৃষ্টি দিয়ে বিষয়টি একটু দেখুন।

**শ্রীকাশীনাথ মিশ্র :**- মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পশ্চিমবঙ্গ সরকারের জল সরবরাহ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর এবং বর্ধমান জেলার দুর্গাপুর প্রভৃতি ইনডাষ্ট্রিয়াল এরিয়ায় ক্রমাগত পানীয় জলের অভাব দেখা দিচ্ছে। এই সমস্ত এলাকার জন্য যেসমস্ত পরিকল্পনাগুলি ইতিমধ্যে গ্রহণ করা হয়েছিল সেগুলি ঠিকভাবে বাস্তবরূপ না পাওয়ার ফলেই আজকে এই সঙ্কট দেখা দিয়েছে। আজকে কোলিয়ারী এলাকায় একদম পানীয় জল পাওয়া যাচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইতিপূর্বে এই সমস্ত এলাকায় যে পরিমাণ বৃষ্টিপাত হয় সেই বৃষ্টির জলকে সংরক্ষিত করার জন্য পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে একটা পরিকল্পনা নেওয়া হয়েছিল, কিন্তু তাকে ঠিকভাবে বাস্তবে রূপ দেওয়া হয়নি। অজয় নদী থেকে জল সরবরাহ করার জন্য দুর্গাপুর এলাকায় একটা পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল।

পানাগড় এবং রাজবাঁধের পাতাল থেকে যদি জল তুলে সরবরাহ করতো তাহলে ভাল হতো। দুর্গাপুর ইনডাসট্রিয়াল এরিয়াতে যে অবস্থা সৃষ্টি হয়েছে তা আর

বলার অপেক্ষা রাখে না। ঐ এরিয়াতে পানীয় জলের যদি ব্যবস্থা না করেন তাহলে হাহাকার পড়ে যাবে। পশ্চিম বাংলার সর্বত্র পানীয় জলের হাহাকার দেখা দিয়েছে। আমি এখানে যেমন হাহাকার করছি তেমনি বিভিন্ন এলাকার সদস্যরা তাদের নিজ নিজ এলাকায় পানীয় জলের জন্য হাহাকার করছে ॥

[ 2-30—2-40 p.m. ]

**শ্রীতরুণ চ্যাটার্জী :**- মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রীকাশীনাথ মিশ্র মহাশয় যেটা বললেন, আমার মনে হয় উনি দুর্গাপুর সম্পর্কে অবহিত নন। দুর্গাপুরে একমাত্র জল সরবরাহ করে দামোদম নদ। আপনারা সকলেই জানেন, বিহারের পাঞ্চেত থেকে জল যদি না ছাড়ে তাহলে পশ্চিমবাংলায় জল আসবে না। এ ব্যাপারে বার বার লেখা হয়েছে। বিহার সরকার এবং কেন্দ্রীয় সরকার কিন্তু জল দিচ্ছেন না। সমস্যা গুরুতর এ বিষয়ে কোন সন্দেহ নেই। পানাগড় এবং রাজবাঁধ সম্পর্কে যেটা বললেন, সেখানে পানীয় জলের কোন স্কীম ছিল না। আমাদের সরকারের তরফ থেকে এবং বিভিন্ন সংস্থা থেকে ই. সি. এল. কোলিয়ারীকে লেখা হয়েছে। উনি এ সম্পর্কে ঠিক অবহিত নন। কোলিয়ারীর জল পানীয় জল হিসাবে ব্যবহার করা যায় না। সেইজন্য আমরা বারবার মিটিং করেছি কিন্তু ওনারা কোন পারমিশান দিচ্ছেন না। খনি বসে যাচ্ছে এবং এই ধরনের খনিতে যদি নির্দিষ্ট পরিমান জল না থাকে তাহলে সেই কোলিয়ারী সিরিয়াস পর্যায়ে গিয়ে পেঁছায়। সেইজন্য কোলিয়ারীর তরফ থেকে বেশী জল পাওয়া যায় না। তবে দুর্গাপুর এবং আসানসোল সম্পর্কে আমরা খুবই উদবিগ্ন। এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। এখানে কেন্দ্রীয় সরকারের প্রচুর টাকা খাটে, বিভিন্ন কারখানা রয়েছে। বিশেষতঃ ই. সি. এল. যে সমস্ত খনি খুঁড়ছেন, সেগুলি নিয়ম অনুযায়ী খুঁড়ছেন না। কোলিয়ারী বসে গেছে, কুয়োর জল শুকিয়ে গেছে। সুতরাং এই হাউস থেকে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হোক, কোলিয়ারীর যে নিয়মকানুন আছে—বালি দিয়ে ভর্তি করার যে নিয়ম আছে সেগুলি যেন মেনে চলেন আর দুর্গাপুর এবং আসানসোলে জলের ব্যবস্থা করার জন্য যেন বলা হয়। কারণ, কেন্দ্রীয় সরকারের এখানে প্রচুর টাকা খাটে এবং প্রচুর ইনকাম হয়, সুতরাং কেন্দ্রীয় সরকারকে এই অঞ্চলে পানীয় জলের ব্যবস্থা করা দরকার।

**শ্রীরবীন্দ্র ঘোষ :**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায়, উলুবেড়িয়ার গঙ্গারামপুরে একটা

বোর্নমিল আছে। এই বোর্ন মিলে ৫০ জন শ্রমিক স্থায়ী এবং অস্থায়ী ভাবে কাজ করতো। ২৬।১।৮৪ তারিখে ঐ কারখানার শ্রমিকেরা মালিকের কাছে দাবী করেছিল তাদেরকে সাড়ে ৭ টাকা, ৮ টাকা রোজ দিতে হবে, পয়সা বাড়াতে হবে। কিন্তু ঐ কারখানার মালিক একজন কুখ্যাত গুণ্ডা এবং কংগ্রেসের সমর্থক। একজন শ্রমিককে মাথায় লাথি মেরে কারখানা থেকে বের করে দিয়েছে। ভাতের হাঁড়িতে লাথি মেরে ফেলে দিয়েছে। শ্রমিকেরা আন্দোলন করেছিল এবং এ ব্যাপারটি থানায় এবং এস. ডি. ওকে জানিয়েছি। দুইবার বৈঠক হয়। গতকাল বৈঠক করে মিমাংসা করবার কথা ছিল। হঠাৎ কালকে কারখানায় লক-আউট ঘোষণা করেছে। ঐ বোর্ন মিলটি বে-আইনী ভাবে চলছে এবং বাইরে থেকে গুণ্ডা নিয়ে এসে নানারকম অত্যাচার চালাচ্ছে। আপনার কাছে অনুরোধ, এই বোর্ন মিলটি সম্পর্কে তদন্ত করা হোক। শ্রমিকেরা যাতে ন্যায্য বেতন পায় সরকারী আইন-মোতাবেক এবং কারখানাটি যাতে খোলা হয় তার জন্য ব্যবস্থা নিতে আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রীভূপেন্দ্রনাথ শেঠঃ** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাধ্যমিক শিক্ষা-দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বনগাঁ সীমান্ত এলাকায় যে সমস্ত প্রাথমিক স্কুলগুলি আছে, সেই প্রাথমিক স্কুলগুলি থেকে যে সমস্ত স্টুডেন্ট পাশ করে বনগাঁ শহরের মাধ্যমিক স্কুলে ভর্তি হতে আসছে তারা ভর্তি হতে পারছে না। মাধ্যমিক স্কুলগুলি এ্যাডমিশন দিতে পারছে না। তারজন্য অনেক ছাত্রই মাধ্যমিক স্কুলে ভর্তি হতে পারছে না। সমস্ত স্কুলের শিক্ষক-শিক্ষিকাদের অনুরোধ করা সত্ত্বেও তাঁরা কিছুই করতে পারছেন না। অবস্থা এমন পর্যায়ে গেছে যে তাঁরা একটা অস্বস্তিকর পরিস্থিতির মধ্যে পড়েছেন। ক্লাশ ফাইভে কোন কোন স্কুলে ৩০০ পর্যন্ত ছাত্র, এক একটি সেকশনে ১২০, ১৩০ পর্যন্ত ছাত্র-ছাত্রী ভর্তি হয়ে একটা হ্যাপাজার্ড অবস্থা সৃষ্টি হয়েছে। পঠন-পাঠনের দিকটা এমন পর্যায়ে গেছে যে শিক্ষক শিক্ষিকারা পড়াতে পারছেন না। ছাত্র-ছাত্রী যারা ভর্তি হচ্ছে তাদের একটা অনিশ্চিত অন্ধকারের দিকে ঠেলে দেওয়া হচ্ছে। আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীকে অনুরোধ করছি, তিনি বনগাঁ শহরে যেসব জুনিয়ার হাইস্কুল আছে, সেগুলো অন্ততঃপক্ষে আপগ্রেডেশন করুন। আজ বনগাঁ মিউনিসিপ্যালিটির মতিগঞ্জ এলাকার ১৫, ১৬, এবং ১৭ এই তিনটি ওয়ার্ডে ২০ থেকে ৩০ হাজার লোকের বসতি। ঐ অঞ্চলে অর্থাৎ ইছামতি নদীর পূর্বপ্রান্তে এই যে লোক বসতি, সেখানে স্কুল হতে পারে। সেখানে স্কুল করে বনগাঁ শহরের ছাত্র ভর্তির সমস্যা দূর করবার জন্য আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, প্রতিদিন কলকাতা থেকে দূরেপাল্লার কিছু বাস ছাড়ে যারা কনট্রাক্ট পারমিট নানাভাবে মোটর ভিকিলস্ ডিপার্টমেণ্ট থেকে সংগ্রহ করে। এই বাসমালিকরা সবাই বেনামদারীতে ব্যবসা চালায় এবং তারা সবাই এই কণ্ট্রাক্ট ক্যারেজ পার্মিট যোগাড় করে এবং সেই পার্মিটে বাস চালায়। এই বাসগুলিতে কোন সুষ্ঠু ব্যবস্থা নেই। এই ধরণের একটি বাসই কয়েক বছর আগে পলাশীর কাছে আগুন লেগে পুড়ে গিয়েছিল। এই বাসগুলির প্রকৃত-পক্ষে ইনসিওরেন্স আছে কিনা জানিনা। এই বাসের পার্মিট যে দেওয়া হয় তা জেলার আর. টি. একেও জানান হয় না। সেইজন্য পার্মিটের জন্য কোন ট্যাক্সও দিতে হয়না। এই বাসের লোকেরা নর্থবেঙ্গল ষ্টেট বাস স্ট্যাণ্ডে এসে প্যাসেঞ্জারদের ডেকে নিয়ে যায়। সেইজন্য আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীকে বলছি এই বাস যদি চালাতেই হয়, এইভাবে দুর্নীতির মধ্যে দিয়ে না চালিয়ে মোটর ভিকিলস্ এ্যাক্টের ৪৭ ধারা অনুযায়ী রুট ডিক্লেয়ার হোক এবং সেইজন্য দরখাস্ত আহ্বান করে বাস পারমিট দেবার জন্য আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রীফজলে আজিম মোল্লা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বেশ কয়েকজন মাননীয় সদস্য গার্ডেনরীচ সম্পর্কে বিবৃতি দিলেন। কিন্তু আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। গার্ডেনরীচ দুর্ঘটনার নিহত ডি. সিকে খুনের অপরাধে ইদ্রিশকে গয়া থেকে ধরে আনা হল এবং তাকে লালবাজারের লক আপে রাখা হোল। পুলিশ মহলের একটি সেকশন যে এই ঘটনার সঙ্গে জড়িত সেটা আজ পরিস্কার হয়ে উঠেছে এবং এই ঘটনাকে ধামাচাপা দেবার জন্য লালবাজার লক আপে ইদ্রিশ মিঞাকে মারা হোল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটি ব্যাপারে আপনি আশ্চর্য হয়ে যাবেন যে পুলিশ সম্প্রদায় এই ঘটনাকে ধামাচাপা এবং দোষ খণ্ডন করবার জন্য এই খুনের ব্যাপারে রাজনীতির কালার চাপাবার চেষ্টা করছে। তার জন্যে গত পরসু দিন গার্ডেনরীচের যুব কংগ্রেস নেতা মহিউদ্দিনকে ধরে এনেছিল। আপনাকে আরো জানাচ্ছি বেশ কিছু দিন আগে সংখ্যালঘু সম্প্রদায়ের নেতৃস্থানীয় ব্যক্তিরা মুখ্যমন্ত্রীর সংগে আলোচনা করেছেন এবং সেই সভায় আপনিও উপস্থিত ছিলেন। সেখানে মুখ্যমন্ত্রী কথা দিয়েছিলেন যে সমস্ত মানুষ এই জায়গা থেকে চলে গিয়েছে আপনারা চেষ্টা করুন যাতে তারা আবার ফিরে আসে। আর এই ঘটনা যাতে না ঘটে সেই দিকে লক্ষ্য রাখা হচ্ছে। কিন্তু পুলিশ মাননীয় মুখ্যমন্ত্রী তথা

স্বরাষ্ট্রমন্ত্রীর কথা কর্ণপাত না করে বিশৃঙ্খলার সৃষ্টি করে চলেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি এই বিষয়ে চেষ্টা করুন যাতে এই ঘটনার পরিপ্রেক্ষিতে ন্যায় বিচার করা হয়। এই ব্যাপারে আমি বিচার বিভাগীয় তদন্তের দাবি করছি এবং মাননীয় মুখ্যমন্ত্রী যেহেতু পুলিশ মহলকে কনট্রোল করতে পারছেন না সেইজন্য তাঁর পদত্যাগের দাবি করছি।

[ 2-40—2-50 p. m. ]

**শ্রীগোপালকৃষ্ণ ভট্টাচার্য্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৫ তারিখ থেকে পানিহাটি থেকে কোন্নগর পর্যন্ত যে ফেরি সার্ভিস চালু আছে সেটা বেলা ৪টা থেকে বন্ধ হয়ে আছে। ঘটনা হচ্ছে কোন্নগর থেকে পানিহাটি পর্যন্ত যে ফেরি সার্ভিস চালু আছে তাতে অনেক চোরাকারবারী এবং দুবেলা বিভিন্ন অসামাজিক লোক যাতায়াত করে। ২৫ তারিখে এই রকম একটা গ্যাং, একটি গুন্ডা বাহিনী কোন্নগর থেকে লঞ্চে করে আসার সময় লঞ্চ ড্রাইভারের সাথে এবং কিছু মাঝির সাথে বচসা হয়। তারপর তারা পানিহাটিতে নামার সময় জংলি বলে একটি মাঝিকে তারা ছুরি মেরে চলে যায়। আমার বক্তব্য হচ্ছে এই ঘটনার মূল আসামী হলো বাবলি ঘোষ। সে যুব কংগ্রেসের একজন কর্মী। ঘটনার সাথে সাথে পুলিশ তৎপরতার সাথে ৪ জন আসামীকে গ্রেপ্তার করে। কিন্তু বাবলি ঘোষ এখনও পর্যন্ত গ্রেপ্তার হয়নি, সে পালিয়ে বেড়াচ্ছে। গত ২৬ তারিখে সেই জংলি হাসপাতালে মারা যায়। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এই বাবলি ঘোষকে গ্রেপ্তার করা হয় এবং পানিহাটি থেকে কোন্নগর ফেরি সার্ভিস যাতে আবার ঠিকমত চলাচল করে তার জন্য ব্যবস্থা অবলম্বন করেন।

**শ্রীশীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মেনসান বলার আগে আপনার পারমিসান নিয়ে একটা কথা বলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গার্ডেনরীচে একটা ঘটনা ঘটেছে। সেই গার্ডেনরীচের ব্যাপার নিয়ে আমাদের কংগ্রেসী বন্ধুরা কয়েক দিন থেকে খুবই সোচ্চার—সিচুয়েসন গ্রেভ, গ্রেভ সিচুয়েসান বলে চিৎকার করছেন। একদিকে তাঁরা বলছেন বিনোদকুমার মেহেতাকে মারা হলো কেন? কেন আসামীকে এ্যারেষ্ট করা হলো না? এই সব নানা রকম কথা বলছেন। সুতরাং গার্ডেনরীচের ব্যাপার নিয়ে যদি মুখ্যমন্ত্রীর পদত্যাগ দাবি করেন তাহলে পাঞ্জাবে কি

ঘটনা ঘটছে, আসামে কি ঘটনা ঘটছে, সেখানে ডে বাই ডে কি অবস্থার সৃষ্টি হচ্ছে তার জন্য শ্রীমতীকে পদত্যাগ করতে বলুন। এই সব কথা আপনারা বলেন না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মূল বিষয়বস্তু হচ্ছে এই যে, মুর্শিদাবাদ জেলার ফারাক্কা এবং সামসেরগঞ্জ উত্তরাংশে অবস্থিত। সেখানে ফারাক্কা ব্যারেজ প্রতিষ্ঠিত হওয়ায় এক বিরাট শহর গড়ে উঠেছে। অপরদিকে এন. টি. পি. সি.-র বিরাট শহর গড়ে উঠেছে। সামসেরগঞ্জ এবং ফারাক্কা অঞ্চলে প্রচুর পরিমাণে উচ্চ জাতের জমি আছে, সেখানে প্রচুর ইক্ষু চাষ হয়। আমি আপনার মাধ্যমে মাননীয় শিল্পমন্ত্রী মহাশয়ের তথা পশ্চিমবঙ্গ সরকারের মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি যে, উক্ত অঞ্চলে উচ্চমানের ইক্ষু উৎপাদন হচ্ছে এবং ফলনও প্রচুর। সেখানে পশ্চিমবঙ্গ সরকার ঐ ইক্ষুর কথা বিবেচনা করে যদি একটি চিনিকল স্থাপনের ব্যবস্থা করেন তাহলে একদিকে যেমন বেকার সমস্যার সমাধান সম্ভব হবে, অপরদিকে তেমনি সরকারের ধনভাণ্ডার পূর্ণ হবে।

**শ্রীঅশোক ঘোষ :**—আমি এখানে গার্ডেনরিচ প্রসঙ্গে কোন কিছু অবতারণা করছি না। আমি দেখলাম, আপনি উল্লেখ পর্বে এ বিষয়ে অনেককে এ্যালাউ করছেন।

**মিঃ স্পিকার :**—আর এ্যালাউ করছি না।

**শ্রীঅশোক ঘোষ :**—আমি এখানে যে বিষয়ের অবতারণা করছি, তা হচ্ছে হাওড়া পৌর এলাকা সম্বন্ধে। সেখানে জলের ভীষণ অভাব দেখা দিয়েছে। এ বিষয়ে আমি একটি কলিং এ্যাটেনশান দিয়েছিলাম। আপনি সেটি এ্যাকসেপ্ট করলে ভাল হ'ত। আমি উল্লেখ পর্বে বলছি যে, সেখানে পৌর এলাকায় এক ফোঁটা জল নেই। টিউবওয়েলগুলি দাঁড়িয়ে আছে, কোন জল নেই। ট্যাপ ওয়াটারগুলো সব শুকনো। আনন্দবাজার কাগজে ৩।৪ দিন আগে দেখলাম (প্রথম পাতাতেই ছিল) কয়েকটি ট্যাঙ্ক খোঁড়া হচ্ছে। অন্য একটি জায়গায় দেখলাম জল পাওয়ার জন্য মানুষ চেষ্টা করছে। আমরা যারা পৌর এলাকায় থাকি—আমরা যখন পৌর এলাকার কথা বলতে যাই পৌরমন্ত্রীর কাছে, তখন তিনি তত আমল দেন না। আমি আপনার মাধ্যমে তাঁর কাছে দাবী জানাই, অবিলম্বে তিনি যেন এ ব্যাপারে ব্যবস্থা অবলম্বন করেন।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী** :—মাননীয় অধ্যক্ষমহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীদ্বয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ক্যানসার রোগে আক্রান্ত প্রত্যেক রোগীকে বায়োপসি করতে হয়। উত্তরবঙ্গ এবং কুচবিহার জেলা অত্যন্ত অবহেলিত অঞ্চল। সেখানকার দারিদ্র্য এবং নিপীড়িত মানুষেরা তাঁদের বিভিন্ন সমস্যার প্রতিবিধান কল্পে কয়েক দিন আগে একটি পদযাত্রা করেছেন। আমার বক্তব্য হচ্ছে, কুচবিহার জেলাতে ক্যান্সার রোগ ক্রমশঃ বেড়ে চলেছে। অত্যন্ত অসুবিধার মধ্যে দিয়ে এই সমস্ত রোগীকে নিয়ে কলকাতায় আসতে হয়। আপনি জানেন, এই রোগের চিকিৎসা চালানো অত্যন্ত ব্যয় সাপেক্ষ ব্যাপার। ১৯৮০ সালে আমি এ সম্পর্কে যখন মন্ত্রীমহোদয়ের দৃষ্টি আকর্ষণ করেছিলাম উত্তরবঙ্গে এই রোগ পরীক্ষার জন্য কোন বায়োপসি করার ব্যবস্থা নেই। তখন তিনি আমাকে আশ্বাস দিয়ে বলেছিলেন যে অন্ততপক্ষে কুচবিহার জেলা সদর হাসপাতালে যাতে বায়োপসির ব্যবস্থা হয়, তা দেখবেন। কিন্তু আজ পর্যন্ত সেটা হয়নি।

তারজন্য আমাদের পক্ষে এই রোগের চিকিৎসা করা এবং গরীবলোকদের পক্ষে বায়পসী করার জন্য কোলকাতায় রোগী নিয়ে আসা খুবই কষ্টসাধ্য। কাজেই আমি স্বাস্থ্য মন্ত্রীদ্বয়ের কাছে অনুরোধ রাখছি আপনারা এই ব্যাপারে গুরুত্ব দিন এবং কুচবিহারে হোক বা শিলিগুড়ি মেডিকেল কলেজে হোক বায়োপসী যাতে করা যায় সেই ব্যবস্থা করুন।

[ 2-50—3-00 p. m. ]

**শ্রীলক্ষ্মণচন্দ্র শেঠ** :—মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সেচমন্ত্রী মহাশয় বলেছেন, যারা একসঙ্গে ৪ বছরের জলকর জমা দেবে তাদের টাকা কিছু মকুব করা হবে এবং তার জন্য তারিখ ধার্য্য করেছেন ১৫ই মার্চ। কিন্তু আমরা লক্ষ্য করেছি সরকারী কর্মচারীর অভাবের জন্য জনসাধারণ ওই ১৫ মার্চের মধ্যে টাকা জমা দিতে পারেনি। কাজেই আমি অনুরোধ করছি টাকা জমা দেবার সময় সীমা বাড়িয়ে দিন এপ্রিল মাস পর্যন্ত। এই ব্যবস্থা হলে জনসাধারণ জলকর জমা দিতে পারবে এবং সরকারেরও আয় বৃদ্ধি হবে।

**শ্রীঅম্বিকা ব্যানার্জী** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হাউসের সকল সদস্যের এবং বিশেষ করে হাওড়া থেকে নির্বাচিত ৩ জন মন্ত্রীর দৃষ্টি

আকর্ষণ করছি। আমরা জানি সাহিত্যিক শরৎচন্দ্র বহুদিন হাওড়ায় ছিলেন এবং সেইজন্য হাওড়াবাসীর দাবী ছিল হাওড়ায় শরৎ সদন করা হবে এবং সেখানে শুধু লাইব্রেরী নয়, সেখানে শরৎ সাহিত্য নিয়ে রিসার্চ করবার ব্যবস্থা করা হবে। ১৯৭৩ সালে এটা ঠিক হয়েছিল এবং তখন একটা জায়গা ইয়ার মার্কড করাও হয়েছিল হাওড়া কোর্টের কাছে। বর্তমান সরকার এটা করার চেষ্টা করছেন। এই ব্যাপার নিয়ে বহু মিটিং—ও হয়েছে, কিন্তু কনস্ট্রাকটিভ কাজ কিছু হচ্ছে না। আমি অনুরোধ করছি, অবিলম্বে শরৎ সদন তৈরীর কাজ সুরু করা হক।

**শ্রীঅবিনাশ প্রামাণিক:** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ এবং দুঃখজনক ঘটনা মুখ্যমন্ত্রীর দৃষ্টিতে আনছি এবং প্রকৃত ঘটনার তদন্ত দাবী করছি। গত ২৭ তারিখ মাননীয় সদস্য অবন্তি মিশ্র এবং ২৮ তারিখ মাননীয় সদস্য আবদুল মান্নান হুগলী জেলার বলাগরে কংগ্রেস কর্মীর মৃত্যু নিয়ে এখানে রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধ করবার জন্য যে বক্তৃতা করেছেন আসল ঘটনা কিন্তু তা নয়। বলাগর গ্রামের রমানাথ চক্রবর্তীর সংগে পারিবারিক সম্পত্তি নিয়ে বিরোধ হয় এবং পরে এক সংঘর্ষে তার মৃত্যু হয়। ওই রমানাথ চক্রবর্তীর কাকিমার নাম হচ্ছে শুভংকরী দেবী। শুভংকরী দেবীর পালিতা কন্যা এবং জামাই ওই বাড়ীতেই থাকে। রমানাথ চক্রবর্তী ওই পালিতা কন্যার মেয়েকে উলঙ্গ করে গলা টিপে মারতে যায় এবং তখন তার জামাই এবং স্ত্রী মেয়েটিকে বাঁচাতে যায়। রমানাথ চক্রবর্তী তখন জামাইকে আঘাত করে এবং তার ফলে জামাই অজ্ঞান হয়ে যায়। তখন গ্রামবাসীরা ওদের বাঁচাবার জন্য ছুটে আসে। গ্রামবাসীরা এলে তাদের উপরেও আক্রমণ করা হয় এবং তখন গ্রামবাসীরাও পাল্টা আক্রমণ শুরু করে এবং ইটের আঘাতে রমানাথ আহত হয় এবং পরে হাসপাতালে তার মৃত্যু হয়। এই ঘটনাকে কেন্দ্র করে বলাগরের কংগ্রেস কর্মীরা থানা ঘেরাও করে এবং থানার অফিসারদের গালিগালাজ করে। আমি এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে ঠিকমত তদন্ত হয়।

**শ্রীমনোহর তিরকী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোলকাতার সিনেমা হলের টিকিটের ব্যাপার নিয়ে আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। কোলকাতার কোন সিনেমা হলে গেলে দেখতে পাবেন সামনে বোর্ড টাঙ্গান রয়েছে 'হাউস ফুল'—অর্থাৎ টিকেট নেই। কিন্তু আশেপাশে দেখতে পাবেন ব্ল্যাক মার্কে-টিয়ারদের হাতে প্রচুর টিকেট রয়েছে এবং সেগুলি অত্যন্ত চড়া দামে বিক্রি হচ্ছে।

আমি মনে করি ওই ব্ল্যাকমার্কেটিয়ার্সদের সঙ্গে যদি সিনেমা হলের কর্মচারীদের যোগসাজস না থাকে তাহলে এত টিকেট তাদের হাতে আসা সম্ভব নয়। কাজেই আমি অনুরোধ করছি সিনেমা টিকেটের ব্যাপারে জনসাধারণের হয়রানি দূর করুন এবং মানুষ যাতে সহজভাবে সিনেমা টিকেট পায় তার ব্যবস্থা করুন।

**শ্রীকমলাকান্ত মাহাতো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভায় গত কয়েক দিন ধরে গ্রামীন জল সরবরাহের ব্যাপারে আলোচনার পর গত ২৭ শে মার্চ গ্রামীন জল-সরবরাহ বিভাগের মন্ত্রী একটা বিবৃতির মধ্য দিয়ে রাজ্য সরকারের এই কর্মসূচী ঘোষণা করেছেন এবং সেই কর্মসূচী অনুযায়ী পুরুলিয়া জেলাতে প্রায় ৫ হাজার নলকূপ স্যাংসন করা হয়েছে। কিন্তু লক্ষ্য করা যাচ্ছে যে নলকূপ স্থাপন এবং জল-সরবরাহ এই দুয়ের মধ্যে একটা ঘাটতি থেকে গেছে। নলকূপ খনন করা হচ্ছে কিন্তু সেগুলি রক্ষণাবেক্ষণের কাজ যথাযথভাবে হচ্ছে না। প্রায় সাড়ে পাঁচ হাজার নলকূপ বসানো হয়েছে তার কোনটার মাথা নাই, কোনটার বাকেট খারাপ হয়ে গেছে এই রকম বিভিন্ন কলকব্জা খারাপ হয়ে গেছে। সেগুলি মেরামত হচ্ছে না এবং এইগুলি মেরামতের যে দায়িত্ব পঞ্চায়েত সমিতিকে দেওয়া হয়েছে, তাদের হাতে সেই রকম টাকা নাই। এই অবস্থায় যদি অবিলম্বে প্রতিকার না হয় তাহলে অনতিবিলম্বে পুরুলিয়া জেলায় বিরাট জল সংকট দেখা দেবে। আমি এই দিকে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসুধাংশুশেখর মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভার এবং বিশেষ করে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গ সরকার ১৯৭৯ সালে সাঁওতালী ভাষার স্বীকৃতি দিয়েছেন। কিন্তু আজ পর্যন্ত বিভিন্ন জায়গায় ঐ ভাষার মাধ্যমে ছাত্রছাত্রীরা পড়াশুনা করতে পারছে না। এর প্রধান অসুবিধা হচ্ছে উপযুক্ত শিক্ষণপ্রাপ্ত টিচার নাই এবং সাঁওতালী অলচিকি হরফে চাহিদা অনুযায়ী বই পাওয়া যাচ্ছে না। এই বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। তাই আমি শিক্ষামন্ত্রীকে আপনার মাধ্যমে অনুরোধ করছি যে অবিলম্বে এই সাঁওতালী হরফে চাহিদামত বই পাওয়া যায় তার ব্যবস্থা করার জন্য এবং উপযুক্ত শিক্ষক শিক্ষণ দেবার ব্যবস্থা করার জন্য।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত কয়েক দিন ধরে গার্ডেন-রীচের ব্যাপার নিয়ে বহু চীৎকার হচ্ছে। এই এলাকা কলকাতার উপকণ্ঠে বলে আরও হৈচৈ হচ্ছে। দেবীবাবু নবদ্বীপের ব্যাপার বললেন। সবাই সচেতন মানুষ

এবং আপনিও জানেন যে পশ্চিমবাংলার গ্রামে-গঞ্জে বিশেষ করে মেদিনীপুরে আমার এলাকা সবং থানায় কি ঘটনা ঘটছে সে সম্পর্কে কেউ ওয়াকিবহাল নন। আমি এ ব্যাপারে মুলতবী প্রস্তাব দিয়েছিলাম আপনি এ্যালাউ করেন নি। আমি সেটা পড়ে দিয়েছি। অনন্ত পান্ডা নামে একজন বিশিষ্ট সমাজ বিরোধী ঐ এলাকায় যে রয়েছে, তার বিরুদ্ধে ৮০ টি গ্রেপ্তারী পরোয়ানা আছে। তিনটি বন্দুক লুটের আসামী, তিনটি খুনের কেসের আসামী, প্রায় ৬০/৭০টা বাড়ী লুটের আসামী। স্যার, দিনের বেলায় ঐ সবং থানায় তার দলবল নিয়ে নিরীহ মানুষদের গাছে বেঁধে দৈহিক নির্যাতন করছে। স্যার, আপনি গার্ডেনরীচ, নবদ্বীপের কথা শুনলেন। কিন্তু গ্রামাঞ্চলে বিশেষ করে মেদিনীপুরে আমার কেন্দ্রে যে ঘটনা ঘটছে সেদিকে একটু দৃষ্টি দিন। শুধু শহরে নয়, গ্রামেও আজকে এই জিনিস হচ্ছে। এর পিছনে সরকারী দলগুলির হাত আছে। গ্রামের লোকেরা উত্তেজিত হয়ে আছে। সমাজ বিরোধীরা একটা সাংঘাতিক পরিণতিতে নিয়ে যাচ্ছে। আমার অনুরোধ অবিলম্বে এই অনন্ত পান্ডাকে গ্রেপ্তার করা হোক।

**শ্রীহিমাংশু কোনার** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত্তমন্ত্রী মহাশয়ের একটি বিশেষ গুরুতর বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার সদর উত্তর মহকুমার অন্তর্ভুক্ত বনপুরা থেকে ধোবাগেড়্যা উত্তর, মধ্যম বিশ্বনাথপুর এই রাস্তা নির্মাণের জন্য বহুকাল ধরে চেষ্টা চলে আসছে। ১৯৭৮ সালে পূর্ত্তমন্ত্রী যখন মোহরনিতে যান তখন তাঁকে ঐ রাস্তাটি সম্পর্কে নক্সাসহ একটা মাস পিটিশন দেওয়া হয় এবং ১৯৮৩ সালের সেপ্টেম্বর মাসে ঐ একই আবেদন-পত্র তাঁর কাছে দেওয়া হয়। তিনি এই রাস্তাটির সম্পর্কে সহমত প্রকাশ করেন এবং ডি. এল. সি. সির মিটিং-এ এটা তালিকাভুক্ত হয়। এই রাস্তাটি না হওয়ার ফলে এন. আর. ই. পি-র মালপত্র, পঞ্চায়েতের মালপত্র এবং গভর্ণমেন্টের অন্যান্য কাজের জন্য যেসব মালপত্র এলাকাতে নিয়ে যাওয়া দরকার, তা হতে পারছে না। মেদিনীপুর সদর হাসপাতাল এবং কেশপুরের সঙ্গে যোগাযোগ স্থাপন করায় অসুবিধা হচ্ছে। সুতরাং অবিলম্বে এই রাস্তাটি পাকা করার ব্যবস্থা করা হোক।

**শ্রীবলাই বন্দ্যোপাধ্যায়** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, হুগলী জেলার সমস্ত নদীগুলো আজকে শুকিয়ে গেছে। দামোদর, মুণ্ডেশ্বরী, ঘিয়া, কুন্তি, কানা নদী, সমস্ত নদীগুলো শুকিয়ে গেছে। হুগলী জেলার ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল পর্য্যন্ত শুকিয়ে গেছে। এমন কি বাড়ির যে সব টিউবওয়েল আছে,

সেইগ্‌লো থেকেও আর জল উঠছে না। ফলে পানীয় জলের প্রচণ্ড অভাব দেখা দিয়েছে। মান্‌ষ স্নান পর্য্যন্ত করতে পারছে না, গর্‌ বাছ্‌র স্নান করাতে পারছে না। ফলে হ্‌গলি জেলায় জল সঙ্কট ভয়াবহ আকার ধারণ করেছে। স্‌তরাং সরকার এই বিষয়ে জর্‌রী ভিত্তিতে ব্যবস্থা গ্রহণ কর্‌ন।

**শ্রীঅজিত বোস :**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য-মন্ত্রীদ্বয়ের একটি জর্‌রী বিষয়ের প্রতি দ্‌ষ্টি আকর্ষণ করছি। ইতিপ্‌র্বে মাননীয় সদস্য নীরোদ রায় চৌধ্‌রী, তিনি সাধারণ ভাবে শহর এবং গ্রামের হাসপাতাল-গ্‌লোতে রোগীদের যে অস্‌বিধা হচ্ছে, সেই সম্পর্কে উল্লেখ করেছেন। আমি স্‌নির্দিষ্ট আকারে আমার কন্সটিটিউয়েন্সি নৈহাটির জেঠিয়া গ্রাম পঞ্চায়েতের অধীন বীজপ্‌র থানায় একটি বহ্‌ প্‌রাণো হেল্‌থ সেণ্টার আছে, খ্‌ব সম্ভবতঃ প্রয়াত নেতা নিরঞ্জন সেনগ্‌প্ত মহাশয়ের চেষ্টাতে এই হেল্‌থ সেণ্টারটি স্থাপিত হয়েছিল, সেই হেল্‌থ সেণ্টার সম্পর্কে আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীদ্বয়ের দ্‌ষ্টি আকর্ষণ করছি। সেই হেল্‌থ সেণ্টারটির অবস্থা দাঁড়িয়েছে এই, সেখানে ডাক্তারবাব্‌র থাকার স্‌যোগ আছে, তাঁর কোয়ার্টার আছে, শহরের সমস্ত স্‌যোগ-স্‌বিধা সেখান থেকে পাওয়া যায়। তা সত্ত্বেও সেই ডাক্তার সেখানে থাকেন না। প্রত্যহ আসেনও না, মাঝে মাঝে আসেন। এর ফলে রোগীদের খ্‌বই অস্‌বিধা হয়। তাই এই বিষয়টা যাতে মন্ত্রী মহাশয় দ্‌ষ্টি দেন। সেই হেল্‌থ সেণ্টারে যাতে নিয়মিত ভাবে রোগীরা এসে চিকিৎসিত হতে পারে, তার ব্যবস্থা যাতে হয়, তার জন্য স্বাস্থ্যমন্ত্রীদ্বয়ের দ্‌ষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমাধবেন্দ্র মোহন্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গ্‌র্‌ত্বপ্‌র্ণ বিষয়ে মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দ্‌ষ্টি আকর্ষণ করছি। বিষয়টি খ্‌ব দ্‌ঃখজনকও বটে। আমি দ্‌টো ড্রেনেজ স্কীমের কথা বলছি, একটি হচ্ছে নবারদাঁড়া খাল সংস্কার এবং স্ল্‌ইস গেট নির্মাণ, করিমপ্‌র ব্লকে এবং আর একটি হচ্ছে তেহট্ট এক নং ব্লকের কানাই নগর গ্রাম পঞ্চায়েতের অধীন স্বরডাঙ্গা খাল সংস্কার ও স্ল্‌ইশ গেট নির্মাণ। নবারদাঁড়া স্ল্‌ইশ গেট প্রায় তৈরী হয়ে এসেছে, ১৫।। আনা তৈরী হয়ে গেছে। কিন্তু সমাপ্ত হয়নি এবং খালটাও সংস্কার হয়নি। স্বরডাঙ্গা স্ল্‌ইশ গেটের জন্য মেটিরিয়াল এলো, সাইটে মেটিরিয়্যাল পড়লো, কিন্তু দ্‌ঃখের বিষয় স্ল্‌ইশ গেট এখনও পর্যন্ত নির্মাণ হলো না এবং এর খালও সংস্কার করা হলো না। ১৯৭৮–৭৯ সালের বাজেটে এই দ্‌টো স্কীম অন্তর্ভুক্ত ছিল। কিন্তু এই পাঁচ ছয়

বছরের মধ্যে দুঃখের বিষয় কাজগুলো কমপ্লিট হলো না। ফলে সর্বস্তরে মানুষের মধ্যে বিশেষ করে কৃষকদের মধ্যে একটা ক্ষোভ এবং অসন্তোষ সৃষ্টি হয়েছে। আমি সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে যাতে এই অসমাপ্ত কাজগুলো সমাপ্ত করার ব্যবস্থা করা হয়।

**শ্রীঅবন্তি মিত্র** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের উন্নয়ণ ও পর্যটন উভয় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। দীঘা সমুদ্র সৈকতকে ভারতবর্ষের আকর্ষণীয় পর্যটন কেন্দ্র হিসাবে গড়ে তোলার জন্য ১৯৫৬ সাল থেকে পশ্চিমবঙ্গ সরকার যেসব পরিকল্পনা গ্রহণ করেছিলেন, পশ্চিমবঙ্গে বামফ্রণ্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর সেইসব পরিকল্পনা রূপায়িত করতে পারেন নি। দীঘাকে আকর্ষণীয় পর্যটন কেন্দ্র হিসাবে গড়ে তোলা তো দূরের কথা, দীঘা উন্নয়নের জন্য যে হাজার হাজার একর জমি অধিগ্রহণ করা হয়েছিল সেইসব অধিগৃহীত জমিতে পর্যটক আবাসনের জন্য সরকারী অর্থে প্রয়োজনীয় সংখ্যক ঘর-বাড়ী তৈরী করতে পারেন নি। প্রতি বছর ৪ লক্ষ পর্যটক আসছেন। স্বর্গত জওহরলাল নেহেরুর স্মৃতি জনমানসে অক্ষুন্ন রাখার জন্য দীঘায় নেহেরু ময়দান নামে যে ময়দানের নাম রাখা হয়েছিল দীঘায় সেই ময়দানকে নষ্ট করবার জন্য একটা চক্রান্ত চলেছে। এই ময়দানে গুমটি ফেলবার পরিকল্পনা করা হয়েছে। সেখানে গুমটি ফেলতে দেওয়া হয়েছে। সরকারের অনেক পতিত জমি পড়ে রয়েছে। সেই অব্যবহৃত পতিত জমিতে গুমটি ফেলতে দিয়ে নেহেরু ময়দানকে রক্ষা করার ব্যবস্থা করা হোক।

**শ্রীহাজারী বিশ্বাস** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং তপসিলি জাতি, আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। স্যার, ২৪ পরগণার ব্যারাকপুর মহকুমার অধীন নব-ব্যারাকপুরের কিছু সংখ্যক আদিবাসী, তপসিলি জাতির ছেলেরা সার্টিফিকেট পাবার জন্য দরখাস্ত করে ১৯৮০ সালে। কিন্তু ১৯৮৩ সাল পর্যন্ত সেই দরখাস্তগুলি একই অবস্থায় পড়ে আছে। এই ব্যাপারে স্থানীয় জনসাধারণ এস. ডি. ও.র কাছে বারে বারে ডেপুটেশন দিয়েছে যাতে তাদের সার্টিফিকেটগুলি পাওয়া যায়। কিন্তু বার বার ডেপুটেশন দেওয়া সত্ত্বেও দরখাস্তগুলি একই অবস্থায় পড়ে আছে, এ পর্যন্ত সার্টিফিকেট পাওয়া যায়নি। এর ফলে ঐ এলাকায় আদিবাসী, তপসিলি মানুষদের মধ্যে বিক্ষোভ দেখা দিয়েছে। তারা অত্যন্ত ক্ষুব্ধ হয়েছে। এই

ব্যাপারে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ প্রার্থনা করছি এবং যাতে তারা সার্টি-ফিকেট পায় সেদিকে দৃষ্টি দিতে অনুরোধ করছি। আমি তাদের সমস্ত কাগজপত্র আপনার কাছে পেশ করছি।

**ডঃ কিরণ চৌধুরী :** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে লাইব্রেরী সায়েন্স সার্ভিসেস-এর ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি অবগত আছেন যে, বঙ্গীয় সাহিত্য পর্যদ একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠান। এশিয়াটিক সোসাইটির পরেই তার স্থান। এতে প্রায় ৩ হাজার বাংলা পঁথি আছে, ২॥ হাজার সংস্কৃত, এছাড়াও হিন্দী, ওড়িয়া, আসামী ইত্যাদি এই রকম বহু ভাষার পঁথি আছে। তাছাড়াও বহু সংখ্যক মুদ্রা আছে, প্রাচীন মূর্তি আছে। আমাদের সাহিত্য-সংস্কৃতির এটা একটা প্রতীক বলতে পারি। সেখানে গবেষণার জন্য বহু ছাত্রছাত্রী, শিক্ষার্থী, অধ্যাপক প্রায়ই আসেন। সেখানে এখন ১ লক্ষ টাকা ডেফিসিট হচ্ছে। প্রতি বছর সরকার থেকে মাত্র ১১ হাজার টাকা অনুদান দেওয়া হয়, আর কর্মচারীদের মাইনের জন্য মাত্র ৩০ হাজার টাকা। এতে কর্মচারীদের বেতনের ১০ ভাগের এক ভাগও হয় না, এই রকম অবস্থায় এটা পড়েছে। সেখানে প্রতি বছর ১ লক্ষ টাকা দরকার। এখান থেকে ওখান থেকে ঋণ করছে। এই প্রতিষ্ঠানটিকে রক্ষা করতে না পারলে আমাদের জাতীয় অপমানের ব্যাপার হবে। তাই আমি এদিকে মাননীয় মন্ত্রী মহাশয়ের বিশেষ দৃষ্টি আকর্ষণ করছি, তিনি যেন এটাকে ডিষ্ট্রিক্ট লাইব্রেরী হিসাবে বিবেচনা করেন এবং তার অনুদান যেন বাড়িয়ে দেন।

[ 3-10—3-45 p. m. ]
( Including Adjournment )

**Presentation of Report on the unfinished work of the Committee of Privileges, (1982-84)**

**Shri Kalimuddin Shams (Chairman) :** Mr. Speaker, Sir, I beg to present the Report on the unfinished work of the Committee of Privileges, (1982-84) under rule 282 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

**Consideration of Second Report of the Committee of Privileges (1982-84)**

**Shri Kalimuddin Shams (Chairman)** : Mr. Speaker, Sir, I beg to move that the Second Report of the Committee of Privileges (1982--84) of the Ninth Legislative Assembly as presented to the House on the 19th March, 1984, be taken into consideration.

The motion was then put and agreed to.

**Shri Kalimuddin Shams (Chairman** : Mr. Speaker, Sir, I beg to move that the recommendation contained in the Second Report of the Committee of Privileges 1982-84) of the Ninth Legislative Assembly, be agreed to by the House.

The motion was then put and agreed to.

**Consideration of Third Report of the Committee of Privileges (1982-84)**

**Shri Kalimuddin Shams (Chairman)** : Mr. Speaker, Sir, I beg to move that the Third Report of the Committee of Privileges (1982-84) of the Ninth Legislative Assembly as presented to the House on the 19th March, 1984, be taken into consideration.

The motion was then put and agreed to.

**Shri Kalimuddin Shams (Chairman)** : Mr. Speaker, Sir, I beg to move that the recommendation contained in the Third Report of the Committee of Privileges (1982-84) of the Ninth Legislative Assembly, be agreed to by the House.

The motion was then put and agreed to.

**Consideration of the Fourth Report of the Committee of Privileges (1982-84)**

**Shri Kalimuddin Shams (Chairman)** : Mr. Speaker, Sir, I beg to move that the Fourth Report of the Committee of Privileges (1982-84) of the Ninth Legislative Assembly as presented to the House on the 27th March, 1984, be taken into consideration.

The motion was then put and agreed to.

**Shri Kalimuddin Shams (Chairman)** : Mr. Speaker, Sir, I beg to move that the recommendation contained in the Fourth Report of the Committee of Privileges (1982-84) of the Ninth Legislative Assembly, be agreed to by the House.

The motion was then put and agreed to.

**Consideration of the Fifth Report of the Committee of Privileges (1982-84).**

**Shri Kalimuddin Shams (Chairman)** : Mr. Speaker, Sir, I beg to move that the Fifth Report of the Committee of Privileges (1982-84) of the Ninth Legislative Assembly, as presented to the House on the 27th March, 1984, be taken into consideration.

The motion was then put and agreed to.

**Shri Kalimuddin Shams (Chairman)** : Mr. Speaker, Sir, I beg to move that the recommendation contained in the Fifth Report of the Committee of Privileges (1982-84) of the Ninth Legislative Assembly, be agreed to by the House.

The motion was then put and agreed to.

The House was then adjourned till 3-45 P.m.

**শ্রীআবদুল মান্নান** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত পরশুদিন কংগ্রেস কর্মী রমানাথ চক্রবর্তীর নৃশংস হত্যাকাণ্ডের কথা এখানে উল্লেখ করেছিলাম। আমি সেদিন বলেছিলাম একটি রাজনৈতিক দলের সমর্থকরা মিছিল করে গিয়ে তাঁর বাড়ি আক্রমণ করে, তিনি ভয় পেয়ে বাড়ির ছাদে আশ্রয় নিয়েছিলেন, কিন্তু আক্রমণকারীরা সেখানে উঠে গিয়ে তাঁকে নৃশংসভাবে হত্যা করে। আমি পরিস্কার একথা বলেছিলাম যে, সি. পি. আই. ( এম ) সমর্থকরা এই কাজ করেছে। আজকে সরকার পক্ষের একজন মাননীয় সদস্য আমার সেদিনের কথাকে কন্ট্রাডিক্ট করে বক্তব্য রাখছেন। তিনি বললেন, ওখানে গ্রামের লোকেরা তাঁকে হত্যা করেছে অন্য কি এক কারণে। এবং তিনি আরো বললেন যে, আমি নাকি কনভিন্সড হয়ে সেদিন এ'কথা বলেছিলাম। কিন্তু স্যার, আমি এখনও পরিষ্কার-ভাবে বলছি যে, তাঁকে খুন করা হয়েছে এবং সি. পি. এম'এর লোকেরা তাঁকে খুন করেছে।

**মিঃ স্পীকার** :—আপনি আপনার কথা বলুন, ঐ বিষয় নিয়ে এখানে ডিবেট্ করবার কোন সুযোগ নেই।

**শ্রীআব্দুল মান্নান** :—মাননীয় সদস্য যখন আমার কথাকে কনট্রাডিক্ট করছেন, তখন আমি বলছি যে, বিধান সভার স্পীকার হিসাবে আপনি উভয় পক্ষের তিন জন বা পাঁচ জন করে সদস্য নিয়ে একটা তদন্ত কমিটি গঠন করুন, তাঁরা ওখান থেকে ঘুরে এসে আপনার কাছে রিপোর্ট দিন। তাহলেই কার কথা সত্য তা প্রমানিত হবে।

**মিঃ স্পীকার** :—এই ভাবে আলোচনা হতে পারে না। আপনি বসুন।

**শ্রীযামিনী ভূষণ সাহা** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুতর বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কুচবিহার জেলার মহারাজা নৃপেন্দ্র নারায়ণ বিদ্যাপিঠে গত ২৮-৩-৮৪ তারিখে মাধ্যমিক এক্সটারনাল পরীক্ষা চলছিল এবং পরীক্ষা চলাকালীন সমাজবিরোধীরা জোর করে, জবরদস্তি করে টোকাটুকি করতে চায়, কিন্তু যাঁরা সেখানে নজরদার ছিলেন, পাহারা দিচ্ছিলেন, তাঁরা তাঁদের সেই অপচেষ্টা ব্যর্থ করে দেন। এর ফলে অন্যতম পাহারাদার চতুর্থ শ্রেণীর কর্মচারী শ্রীতপন চক্রবর্তীর বাড়ি ঐ সমাজবিরোধীরা ঐদিন রাতে হানা দেয় এবং তাঁকে প্রচণ্ড মারধোর করে। আজ সেই তপন চক্রবর্তী হাসপাতালে মারা গেছেন। স্যার, ঘটনা এখানেই শেষ হয়নি, ঐ সমাজবিরোধীরা তারপরে হাসপাতালে গিয়ে উপস্থিত হয়েছে এবং পোষ্টমর্টেম রিপোর্ট যাতে অন্য রকম হয় তার জন্য হাঙ্গামা সৃষ্টি করছে। এখন সেখানে ১৪৪ ধারা বলবৎ করা হয়েছে এবং পরীক্ষা বন্ধ করে দেওয়া হয়েছে। স্যার, আমরা জানি ঐ সমাজ-বিরোধীদের নেতৃত্ব দিচ্ছে কংগ্রেস ( ই )'র লোকেরা। এই অবস্থায় অবিলম্বে ওখানে ব্যবস্থা গ্রহণ করা প্রয়োজন। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি।

( After Adjournment )

[ 3-45-3-55 P.m ]

## FINANCIAL

Budget of the Government of West Bengal for 1984.-85.

Voting on Demands for Grants.

### Demand No. 31

Major Head : 276—Secretariat—Social and Community Services.

**Shri Sambhu Charan Ghosh :** Sir, On the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,72,04,0u0 be granted for expenditure uuder Demand No. 31,

**Major Head :** "276-Secretariat—Social and Community Services".

( This is inclusive of a total sum of Rs. 45,34,000 already voted on account ).

### Demand No. 34

**Major Heads :** 277-Education ( Excluding Sports and Youth welfare ), 278-Art and Culture and 677-Loans for Education, Art and Culture ( Excluding Sports and Youth Welfare ).

**Shri Sambhu Charan Ghosh :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,58,65,69,000 be granted for expenditure under Demand No. 34, Major Heads : "277-Education ( Excluding Sports and Youth Welfare ), 278-Art and Culture and 677-Loans for Education, Art and Culture ( Excluding Sports and Youth Welfare )". ( This is inclusive of a total sum of Rs. 76,44,31,000 already voted on account ).

### Demand No. 35

**Major Head :** 279-Scientific Services and Research.

**Shri Sambhu Charan Ghosh:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 29,000 be granted for expenditure under Demand No. 35, Major Head : "279-Scientific Services and Research." ( This is inclusive of a total sum of Rs. 5,000 already voted on account ).

To think of all-round development or even economic development of the country without attaching adequate importance upon a universal, scientific and life-oriented system of education is nothing but indulging in fights of phantasy. Although painful it is a hard reality that education is neglected even to this day whether in the national planning or in the framing of national policy decisions. As a result nearly half of all the illiterate people of the world live in our India. Consequently narrowness of horizon, communalism, untouchability, various kinds of superstition and economic backwardness burden our l fe at every moment.

West Bengal is a constituent State of great India. It exists within the contemporary socio-economic framework. The Plan and Programme of this Government are fettered by limitations of various kinds. Still the State Government by a realistic appreciation of the proper importance of education has set up an unprecedented example in the field of education dring the last 6 years and a half and has kindled a new light of hope in the minds of people living in the academic world of our country. We intend to submit once again before the Hon'ble Members in unequivocal terms of our firm resolve to continue our relentless efforts to implement the programmes which had been taken up after 1977 to make education easily accessible to all and oriented to life and also to make the said programmes more fruitful. The conservative attitude of a section of the people about educational policies creates some difficulties sometimes although financial constraints tower as the main hurdle in its way. Yet we humbly submit before this august House of our resolute will and promise that during the next year we shall not only sustain but also further strengthen the momentum that we have been able to generate in the field of education with the whole-hearted efforts and co-operation of all.

**Primary Education**

In order to make Primary Education universal a massive programme has been taken up in West Bengal to bring children of the age group of 6—11

years to school. In 1977-78 the number of students from Class I to Class V in West Bengal was 59 lakh 93 thousand. At the end of 1983-84 this number has increased to 73 lakh 75 thousand. The target of enrolment in the annual plan of 1984-85 is 77 lakh 5 thousand. In 1984-85 the child population of the age group of 6—11 years will be 81 lakh 69 thousand ( approximately ). Of them 94 % will be covered by school-going facilities by end of 1984-85. If the present rate of growth is maintained all children living in the age group of 6—11 years will be covered by schooling facilities by the end of 1987-88. In order to reach this target new Primary Schoo's at the rate of 1,200 per year in 1980-81 and in 1981-82 and 1,300 in 1983-84 have been sanctioned. Additional posts of primary teachers have been created at the rate of 3,800 in 1980 81 and 1981-82 and 4,030 posts in 1983-84. It is proposed to set up more schools and to appoint additional teachers during the next financial year also so that 100 per cent. Of all children of the school age can be accommodated in school. In adopting the policy regarding setting up of schools greater emphasis has been laid on backward areas and on the proportion out of the number of children of the school-going age. The Left Front Government is determined to make education available to people of all classes and for removal of illiteracy. During the coming financial year also priority has been given to incentive schemes as in previous years in order to give encouragement to children.

(I) **Free distribution of Books :** Out of all the States in India it is only in West Bengal that text books are distributed free of cost to all students of the primary schools. During the academic year of 1984 the work of printing and distribution of 2 crore 62 lakh books under 49 different titles is nearing completion. Apart from printing and distribution of text books in Bengali some text books have been printed and distributed in Nepali, Hindi, Urdu, English and Santhali ( in Alchiki script ) languages. Officers of the Primary Branch of the Education Directorate have been placed in charge of this distribution. Involvement of the Panchayats, Municipalities and Teachers' Associations in this respect are being secured for smooth distribution of books. A sum of Rs. 5 crore and a half has been spent this year on account of text books. All attempts have been made so that books can be delivered to the students in the very first month of the academic year by expediting printing and distribution. Before the

school year of 1984 started it has been possible to supply books to most of the district Head Quarters by December 1983. Each district has taken steps for distribution of books by due date.

By an amendment of the law regarding Nationalised Text Books stringent measures have been adopted to stop black marketting and unauthorised possession of such books. It is a difficult task to deliver Nationalised Text Books at the primary level to about 76 lakhs students in time. In order to make this arrangement effective and free from any loophole we solicit the co-operation and constructive advise from the Hon'ble Members.

(2) **School Dress :** The scheme of free distributinn of school dress for giving incentive to girls belonging to the Scheduled Tribes and Scheduled Castes will be implemented as in previous years. During the current financial year funds have been sanctioned for distribution of school dress to 40% of the girls belonging to the general communities also. In 1984-85 it is proposed to bring 11 lakh girls under this scheme.

(3) **Sports and Games :** According to the recommendation of the Syllabus Committee at the primary stage games and physical exercise have been included as a compulsory subject under the curriculum. Adequate funds are sanctioned for games and sports goods of children and for holding annual sports. During the next financial year also this programme will continue as in previous years. Sports at the district level were held for the first time in 1983-84 and in addition inter district sports for Primary School children were also held at the State level. During the current financial year a sum of Rs. 14 lakh has been spent on this account. All children at the primary stage get an opportunity to participate in these sports because these competitions begin at the Gram Panchayat level. This year the sports at the district level have been completed with marked enthusiasm and enterprise. Through the whole-hearted endeavours of the teachers, local people's representatives, interested in education and the school inspecting staff an atmosphere has been created for a healthy culture and physical exercise of the children at the primary level centering around these sports.

(4) **Nutrition :** An arrangement for mid-day meals for urban and rural children under the Child Nutrition scheme and with help of CARE is in operation

throughtout the whole State. At present 29 lakh 21 thousand primary children are being benefited under the State Nutrition Scheme and another 6 lakh 50 thousand under the CARE Scheme. Cooked food from a Central kitchen is being distributed to surrounding schools at some places with the help of CARE as an experimental project. As a result children particularly those in distressed condition are beign encouraged to come to schools in larger numbers. Attempts will be made to increase the number of students covered under this sheme during 1984-85 also.

(5) **West Bengal Board of Primary Education and District Primary School Councils :** An amendment of the 1973 Primary Education Act has been passed by the Legislative Assembly in 1983. The passed amendment has been sent for the Presidential assent. Arrangement will be made for finalisation of election to the West Bengal Board of Primary Education and the District Primary School Councils after the Presidential assent has been received.

The School building in the rural areas are not generally in a satisfactory condition. A sum of about Rs. 10 crore has been spent up to the current year for reconstruction of the flood damaged school buildings. There is a proposal to sanction additional funds for repair, reconstruction and construction of school buildings in 1984-85.

Action has been taken to implement the recommendation of the Syllabas Committee with greater seriousness in order to make primary education free from all sorts of stereotyped limitations thereby making it really meaningful and to present the same psychologically more acceptable to the children. The system of continuous assessment has been introduced in all Primary schools. In this regard the teachers and the inspecting staff arranged seminars at the district level on school management. For further improvement in the standard of teaching the system of regular inspection of schools has been strengthened. Each member of the inspecting staff has been instructed to inspect at least 10 schools in a month.

As a result of taking up the programme of book distribution and annual sports at the primary level simultaneously during the first part of the year a close tie has been established between the primary school students, guardians, Panchayat members, the School Board and the District Inspectors of Schools.

Care has been taken to ensure that attention of the general public is drawn to the system of Primary Education as a result of taking up these programmes. For we think that expansion of Primary Education, upgradation of its standard and implementation of the various development schemes are not possible without initiative from the masses.

**Teachers' Training Facilities**

At present there are 47 institutions for Primary Teachers' Training. Every year training is imparted to 4,600 primary school teachers. It is proposed to convert two old P. T. Schools into Junior Basic Training Institutes in 1984-85. As a result the annual training capacity of the Primary Teachers' Training Institutions will increase to 5,000.

**Madrassah Education**

There are two kinds of Madrassahs in West Bengal—(1) Junior High, and (2) High Madrassah. These are at par with the category of Secondary Schools. Their teachers get the same benefits as are applicable to Secondary Schools. There is a plan to gradually upgrade the Junior High Madrassahs to High Madrassahs.

**Senior Madras ah** : Mainly religious instruction is imparted in these Madrassahs. Necessary steps have been taken to make this instruction meaningful to the learners by reforming it as far as possible. Salary scales of the teachers have been declared and arrangement have been made for regular disbursement.

Surely, honourable members of this House are aware of the fact that the Government of West Bengal has set up an example throughout India by reforming Madrassah Education in this State. At present the facility of free education has been extended to all students of Madrassah Education. Madrassah Education has been made realistic and oriented to life as far as possible by effecting revision of the syllabus at all levels so that the learners after completion of this instruction can establish themselves in the bigger sphere of life.

A portion of the financial assistance that is granted to general schools at

the Secondary stage for construction and repair of school buildings, within the financial limitations is utilised towards repair and construction of buildings of the Madrassahs as well. This year some additional posts of teachers have been created for the Madrassah. Steps are under way for creation of additional posts of teachers to implement the new syllabus and curriculum of the Senior Madrassahs.

A programme has been taken up for necessary legislation to convert the West Bengal Madrassah Board into an autonomous and democratic institution.

**Secondary Education**

The number of students in Class VI to VIII in the State has increased from 16 lakh 84 thousand in 1979-80 to 23 lakh 85 thousand in 1983-84. During this period the number of students in Class IX and X has increased to 8 lakh 90 thousand from 6 lakh 78 thousand. The target of students reading at the secondary stage in 1984-85 has been fixed at 35 lakh and 35 thousand.

To reach the above target the Government has sanctioned granting of recognition to 121 four-class Junior High Schools and 142 High Schools in 1982-83. In 1983-84 sanction has been granted to recognition of 250 Junior High Schools and 150 High Schools. It is proposed to sanction upgradation of similar number of schools in 1984-85 also. Besides, 6,000 posts of additional teachers in High Schools and 2,000 additional posts of teachers in Junior High Schools have been sanctioned in 1983-84. It is proposed to create additional posts of teaching and non-teaching staff in Secondary Schools in 1984-85 on the basis of teacher-pupil ratio.

There is still shortage of adequate facilities for students in teaching of science, laboratories and libraries. It is proposed to spend Rs. 10 lakh 40 thousand for improvement of science teaching in Secondary Schools, Rs. 7 lakh for Science Laboratories in High Schools and Rs. 9 lakh 50 thousand for Libraries in 1980-85. Paucity of class room is a great hurdle in the way of expansion of Secondary Education. Within the financial constraints of the Government a sum of Rs. 2 crore and 40 lakh has been sanctioned in 1983-84 for construction and improvement of class rooms. There is a similar proposal for expenditure on this account in 1984-85 also.

## Higher Secondary Education

There were 3 lakh 12 thousand students in 1034 Higher Secondary Schools in this State at the beginning of 1984 academic year. For explanation of Higher Education the State Government has granted recognition of additional 50 Higher Secondary Schools and has created 300 additional posts of teachers. It is proposed to grant recognition to more Higher Secondary Schools and to create additional posts of teachers in 1984-85. Approval has been sought for to incur expenditure on construction of class rooms for Higher Secondary Education in 1984-85.

The Government have been contemplating taking up some programmes with a special consideration for continuation of sustained effort for the improvement in teaching and co-curricular activities in schools.

## Administrative Measures

Necessary steps are being taken to strengthen the administrative set up in the field of education. In 1983-84 a new Directorate of School Education has been created by reorganising the Education Directorate. Although the administrative set up of the new Directorate has not yet been completed some officers have joined in Administrative posts. Offices of Secondary Education Officers are being set up at every Subdivisional town in order to strengthen the system of inspection of schools. Some proposals to increase the administrative strength and efficiency of general administration of the School Education Directorate, District Inspector of School-in-Charge of Primary and Secondary Education and of the offices of Sub-Inspectors of Schools are receiving consideration of Government.

## Junior Technical Schools

Effort is being made to introduce structural and qualitative changes at the Junior Technical School level. For filling in the vacant posts of Superintendents, the Government has set up a Central Selection Committee and the said Committee has already completed the selection process.

Efforts are being made to recast the existing curriculum and syllabi of Junior Technical Schools for making the same more modern and employment oriented.

জানেন অতীতে মাধ্যমিক শিক্ষকদের দুঃখ দুর্দশা কি ছিল ? না, জানেন না, জানলে এ'সব কথা বলতেন না। আমি মাধ্যমিক শিক্ষক ছিলাম, আমাদের মাধ্যমিক স্তরের শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয় মাধ্যমিক শিক্ষক ছিলেন, আমরা জানি অবস্থাটা কি ছিল। ওঁদের আমলে একটা স্কুলকে কয়েকটি কনডিসনের ভিত্তিতে রেকগনিসন দেওয়া হ'ত। কি কণ্ডিসন ছিল, প্রথমে ৬০০০ টাকা থেকে অনুদানের ভিত্তিতে রেকগনিসন দেওয়া হ'ত, তাই দিয়ে স্কুল চালাতে হবে এবং মাষ্টারমশাইদের মাইনে দিতে হবে এবং ১০/১২ বছর ঐভাবে স্কুল চালাতে হ'ত। তার পরে আবার ১০,০০০ টাকা দেওয়া হ'ত এবং আরো ১০/১২ বছর পরে স্যালারি ডেফিসিট স্কুল হিসাবে ঠিক করা হ'ত। এই ছিল পশ্চিমবাংলার মাধ্যমিক শিক্ষার অবস্থা। কিন্তু পরবর্তীকালে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পরে সেই অবস্থা আর নেই। শুধু এই অবস্থাই ছিল না, মাননীয় স্পীকার মহাশয়, অতীতে স্কুলগুলিতে যে কমিটিগুলি ছিল সেই কমিটিগুলিতে গ্রামের মোড়লরা, মাতব্বররা, জোতদার জমিদাররা এবং শহরের পুঁজিপতিদের দালালরা সেক্রেটারী হ'ত। ঐ সমস্ত মানুষেরা স্কুলগুলির ম্যানেজিং কমিটির সদস্য হ'ত এবং তারা কি করত জানেন্য মাষ্টার মশাইদের কাছ থেকে লিখিয়ে নিতো ৪০০ টাকা বেতন দিচ্ছে বলে, আর দিত ১০০ টাকা। এইভাবে তারা শিক্ষাক্ষেত্রে মহাজনী ব্যবস্থা কায়েম করেছিল। কিরণ চৌধুরী মহাশয় মাষ্টার মশাইদের বেতন সম্বন্ধে অনেক কথা বলে গেলেন। আজকে বামফ্রন্ট সরকার মাষ্টার মশাইদের বেতন পাওয়ার ব্যাপারে গ্যারাণ্টি দিয়েছেন, তাই আজকে মাসের প্রথম তারিখে সমস্ত শিক্ষকরা ঠিকমত বেতন পাচ্ছেন। আজকে আর তাঁদের বেতনের জন্য কারো কাছে হাত পাততে হয় না। আজকে আর সেক্রেটারীর কাছে বা ম্যানেজিং কমিটির কোন সদস্যের কাছে তাঁদের হাত পাততে হয় না, আজকে অনুগ্রহ ভিক্ষা করতে হয়। আজকে আমাদের পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার সেই অবস্থার সৃষ্টি করেছেন। এসব কথা বোধ হয় মাননীয় কিরণ চৌধুরী মহাশয় জানেন না বা জেনে-শুনেও অন্যরকম কথা বলছেন। উনি আরো বললেন যে, আজকে পশ্চিমবাংলায় নাকি শিক্ষা জগতে অরাজকতা সৃষ্টি হয়েছে, পড়াশুনা ঠিকমত হচ্ছে না। এ বিষয়ে আমি ওঁকে একটা দৃষ্টান্ত দিতে চাই এবং আমি হিসাব দিয়েই দেখিয়ে দিতে চাই যে, ওঁর ঐ কথার কোন সত্যতা নেই। ওঁদের সময়ে ১৯৭৬ সালে পশ্চিমবাংলায় মাধ্যমিক স্তরে যে সমস্ত ছেলে-মেয়েরা পরীক্ষা দিয়েছিলেন তাদের মধ্যে শতকরা ৪৮ জন পাশ করেছিল এবং তার মধ্যে শতকরা ২.৫ জন প্রথম বিভাগে পাশ করেছিল, আর দ্বিতীয় বিভাগের পাশের হার ছিল শতকরা ১৬.৭%। আর আমাদের সময়ে ১৯৮২ সালে মাধ্যমিক স্তরে যে সমস্ত ছাত্র-ছাত্রীরা পরীক্ষা দিয়েছিল তাদের

মধ্যে শতকরা ৫৪·৩% পাশ করেছে এবং তাদের মধ্যে শতকরা ৪·৮% প্রথম বিভাগে এবং শতকরা ২১% দ্বিতীয় বিভাগে। এটা কি শিক্ষার মান নীচে নেমে যাওয়ার প্রমাণ? মোটেই শিক্ষার মান নেমে যায়নি বরংচ উন্নতি ঘটছে। প্রকৃতপক্ষে ওঁদের সময়েই এই রাজ্যে শিক্ষার মান নেমে গেছিল। কারণ ওঁদের সময়ে শিক্ষক নিয়োগ করা হ'ত ম্যানেজিং কমিটি বা সেক্রেটারীর ইচ্ছানুসারে, তারা তাদের অনুগ্রহ ভাজনদের টাকা ঘুষ নিয়ে নিয়োগ করত।

[ 4-45—4-55 p. m. ]

কিন্তু আজকে শিক্ষক নিয়োগ হচ্ছে যোগ্যতার মাপকাঠিতে, অভিজ্ঞতার মাপকাঠিতে সুতরাং যেভাবে শিক্ষক নিয়োগের ব্যবস্থা করা হয়েছে তার জন্য আমরা গর্বিত। পশ্চিমবাংলার সর্বত্র যে সমস্ত শিক্ষকেরা শিক্ষকতার কাজ করছেন তাঁরা আজ সত্যিই যোগ্য, শিক্ষকতার মান অনেক উঁচুতে উঠে গেছে। প্রত্যেক প্রাইমারী স্কুলে শিক্ষক নিয়োগ, এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জ থেকে নাম নিয়ে ইনটারভিউ করে যোগ্য প্রার্থীদের শিক্ষকপদেনিয়োগ করা হচ্ছে। আগে প্রাইমারী শিক্ষকদের বেতন খুবই কম ছিল। ফলে প্রাথমিক শিক্ষকরা কাজ করতে যেতেন না। এখন বেতন কাঠামো ভাল হয়েছে, ফলে আজ ভাল ভাল ছেলেরা, ফার্স্ট ডিভিসানে পাশ করা ছেলেরা, স্কলারশিপ পাওয়া ছেলেরা প্রাথমিক স্কুলে শিক্ষকতা করতে আসছে। কই সে কথা তো বললেন না? বামফ্রণ্ট সরকারের এই এচিভমেণ্ট সাইড যে পরিকল্পনার মাধ্যমে এগিয়ে যাচ্ছে সেকথা বললেন না। এই সমস্ত দিক যদি উল্লেখ করতেন তাহলে জানতাম তো আপনার সততা আছে, সত্যিকারের শিক্ষানুরাগী, সত্যিকারের শিক্ষাকে ভালবাসেন—এটা বুঝতে পারতাম। আজকে বয়স্ক শিক্ষাক্ষেত্রে বহু ছেলে যারা অভাব-অনটনের জন্য ১৪।১৫ বছর অবধি তাদের লেখাপড়ার সুযোগ পাওয়ার ক্ষমতা ছিল না অথবা সে হয়তো বাচ্ছা বয়স থেকে লেখাপড়ার সুযোগ পায়নি, এদের জন্য বয়স্ক শিক্ষা কেন্দ্র প্রকল্প করে শিক্ষা দেওয়া হচ্ছে। পশ্চিম-বাংলায় ৫ লক্ষাধিক ছেলে আজকে এই পড়া-শোনার সুযোগ পাচ্ছে। এটা আপনারা কোনদিনও ভাবতে পারেন নি। কই একথা তো উল্লেখ করলেন না? তাছাড়া নন-ফরমাল স্কুলের মাধ্যমে—যারা আজকে প্রাইমারী স্কুলে যাওয়ার সুযোগ পাচ্ছেন না—এই রকম বহু ছাত্রকে সুযোগ করে দেওয়া হয়েছে—নন-ফরমাল স্কুল, নৈশ বা নাইট স্কুলের মাধ্যমে। প্রায় ৮০ থেকে ৮৫ ভাগ ছাত্র এই শিক্ষার

সুযোগ পাচ্ছে। ১৯৭৬ সালে যখন আপনারা ক্ষমতায় ছিলেন তখন ৫০ ভাগের বেশী কোন ছাত্র পড়াশোনার সুযোগ পেত না আর এখন ৮০ থেকে ৮৫ ভাগ ছাত্র নৈশ স্কুলে সুযোগ পাচ্ছেন। শুধু তাই নয়, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় প্রতিশ্রুতি দিয়েছেন এবং আমরাও আশা করি, আগামী ১৯৮৪-৮৫ সালের মধ্যে শতকরা ৯৫ ভাগ ছেলে স্কুলে যাওয়ার সুযোগ পাবেন। উনি বললেন, শিক্ষাক্ষেত্রে রাজনীতির কথা, শিক্ষার মান নিচে নেমে গেছে, নৈরাজ এসেছে। ওনাকে আমি জিজ্ঞাসা করতে চাই, ওনারা যখন ক্ষমতায় ছিলেন ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালের মধ্যে তখন কি সুষ্ঠু পরীক্ষা ব্যবস্থা ছিল? ৩ বছরের পরীক্ষা ৬ বছরে হতো, ৫ বছরের পরীক্ষা ১০ বছরে হতো। আজকে সুষ্ঠু শিক্ষা ব্যবস্থা কায়েম করা হয়েছে। আমরা তখন কি দেখেছি, ছেলেরা যখন পরীক্ষা দিতে যেত—মাননীয় সদস্য যামিনী সাহা উল্লেখ করলেন, আজও পর্যন্ত ওদের চেলাচামুন্ডারা বিভিন্ন রকম ষড়যন্ত্র করছে—আমরা দেখেছি, ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত, যখন ছাত্ররা পরীক্ষা দিতে যেত, গণ-টোকাটুকি করতো, পরীক্ষা হলে ছুরি নিয়ে যেত, বোমা নিয়ে যেত, পরীক্ষা কেন্দ্রে বই নিয়ে গিয়ে গণ-টোকাটুকি করে পরীক্ষা দিয়ে পাশ করতো। ডঃ কিরণ চৌধুরী মহাশয় এইসব জিনিষ শোনেননি, তিনি একজন পন্ডিত মানুষ, শিক্ষকতা করেন, তিনি জানেন না? আর আজকে চিৎকার করছেন। আমি চ্যালেঞ্জ নিয়ে বলতে পারি, ১৯৭২-৭৭ সাল পর্যন্ত এই পশ্চিমবাংলায় আমাদের শিক্ষক শ্রীঅমল দাশগুপ্ত, সন্তোষ ভট্টাচার্য, আমার বন্ধু শ্রীঅশোক রায়কে আসানসোল স্কুলে আপনাদের মস্তান-বাহিনী দিয়ে খুন করেছেন, তাদের উপর নির্মম অত্যাচার করেছেন। তার মূল কারণ হচ্ছে, যেহেতু তাঁরা গণতান্ত্রিক আন্দোলনের দিশারী ছিলেন, যেহেতু সার্বজনীন শিক্ষার কথা ভাবতেন, বাস্তবমুখী শিক্ষার কথা চিন্তা করতেন, এই ছিল তাদের অপরাধ। তাই তাদেরকে খুন করা হয়েছে। শুধু তাই নয়, আপনাদের আমলে এক হাজার শিক্ষককে স্কুল থেকে বিতাড়িত করা হয়েছে। ১৯৭২-৭৭ সাল পর্যন্ত শিক্ষকেরা স্কুলে শিক্ষকতা করতে সুযোগ পায়নি।

এ ব্যাপারটার সম্বন্ধে কিরণবাবু কিছু বলবেন? আমি না হয় ভাঁওতা দিচ্ছি। আমি আজকে বলতে চাই আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় যে মাধ্যমিক স্কুলের শিক্ষক ছিলেন, তিনি সেই স্কুল থেকে বিতাড়িত হয়েছেন, আর স্কুলে ফিরে যেতে পারেন নি। এই ছিল তখনকার নমুনা। তাই আজকে সারা পশ্চিমবংগের মানুষ সেই ব্যবস্থার বিরুদ্ধে প্রতিবাদ জানিয়ে বামফ্রণ্টের শিক্ষানীতি মেনে নিয়েছেন, সারা ভারতবর্ষের মানুষ আজকে বামফ্রণ্টের শিক্ষানীতিকে দুহাত

তুলে আশীর্বাদ করছেন। শিক্ষা গণমুখী হচ্ছে, শিক্ষা সার্বজনীন হতে চলেছে। তাই আজকে যে বাজেটে ব্যয়-বরাদ্দের প্রস্তাব এসেছে সেই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ শিশিরকুমার বোস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ এই বাজেট বক্তব্য বাজেট বিবৃতির সমালোচনায় কিছু মৌলিক কথা আপনার মাধ্যমে সভার সামনে রাখতে চাই। আমার দৃষ্টিভঙ্গীটা অভিযোগ, পাল্টা অভিযোগের নয়। শিক্ষা এবং উন্নয়ন এই দুটো ব্যাপার নিয়ে যে কতকগুলি মৌলিক চিন্তা গত কয়েক বছর ধরে গড়ে উঠেছে সেই নিয়ে আলোচনা করাটা আমার মূল উদ্দেশ্য। আমি বিশেষ করে এই বিধানসভায় বলছি এই কারণে যে আমাদের অর্থমন্ত্রী মহাশয় একজন বিশিষ্ট অর্থনীতিবিদ এবং আমাদের শিক্ষামন্ত্রী ত্রয়, সকলের শিক্ষা এবং অভিজ্ঞতা আজকে যথেষ্ট। এটা অনস্বীকার্য্য যে আমাদের দেশে এইসব পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনা এই ৫০ দশক থেকে আরম্ভ করে বেশ কিছু দুর্বলতা, আমরা সেগুলি দেখি তার মধ্যে দুর্বলতা, সেই তো বাধা। আত্মসমালোচনায় কোন বাধা নেই। সেটা স্বীকার করা ভাল, এটা সত্য কথা বিশেষ করে দুটি ব্যাপারে, ৩/৪টি পঞ্চবার্ষিকী প্ল্যানে আমরা দেখি যে এই শিক্ষা এবং যাকে বলা হয় ম্যান পাওয়ার প্ল্যানিং বা প্রোগ্রামিং।

এটার চিন্তায় কোন গুরুত্ব দেওয়া হচ্ছে না প্রথম থেকে, কিন্তু ব্যাপারটা বদলেছে এবং আমি আশা করেছিলাম এই যে ব্যাপারটা বদলেছে নূতন চিন্তাধারা যেটা এসেছে ৬০ এর দশকের মাঝামাঝি থেকে, আমরা আশা করেছিলাম আপনাদের বাজেট বিবৃতিতে তার প্রতিফলন দেখতে পাব। কিন্তু সেটা দেখতে পাইনি, সেইটা বড় দুঃখের কথা। বলেছেন বাংলা এবং ইংরেজী, ইংরেজীটা পড়ি "To think of all round development or even economic development of the country without attaching adequate importance upon an Universal, Scientific and life oriented system of education is nothing by including fighis of fantasy." এবং বাংলায় বলেছেন 'এমন কি' অর্থনৈতিক উন্নয়নের চিন্তা করা। আমি আশ্চর্য্য হয়ে গেলাম কি করে এই এমন কি কথাটা ডঃ অশোক মিত্র মহাশয়ের মত একজন অর্থনীতিবিদ থাকা সত্ত্বেও আমাদের মধ্যে আজকের যা চিন্তাধারা আমরা দেখতে পাচ্ছি শিক্ষা এবং উন্নয়ন নিয়ে একটা প্রধান স্বপ্ন বলে ধরে নেওয়া ইকনমিক ডেভোলাপমেণ্ট। এখন নানাদিক থেকে নানারকম গবেষণার কাজ বেরোচ্ছে। সব সময় আমাদের কমিশনের রিপোর্ট পড়ার

প্রয়োজনীয়তা নেই। অন্যদিক থেকে উন্নয়নশীল দেশের কাজকর্ম হচ্ছে সেগুলির দিকে আমাদের চোখ রাখা দরকার।

[ 4-55 – 5-05 p.m. ]

এখানে আপনি জিজ্ঞাসা করতে পারেন যে আপনি বলতে চাচ্ছেন কি ? আমি বলতে চাচ্ছি, এই যে 'মানুষ'— এটা হচ্ছে হিউম্যান ক্যাপিটাল। তাকে শিক্ষা দিয়ে দিয়ে আমরা সমৃদ্ধ করি। শিক্ষাকে প্রসারিত করে তাকে পুষ্ট করি, শিক্ষার গুণের সমৃদ্ধি যুগিয়ে আমরা সামগ্রিকভাবে তার মান বৃদ্ধি করি। কিন্তু আপনি বলছেন আপনারা চেষ্টা করছেন। সুতরাং এটা একটা ইনভেস্টমেণ্ট। এখানে হিউম্যান ক্যাপিটাল ইনভেষ্ট করছেন। এইরকম খবর তো চীনদেশ থেকেও শুনতে পাচ্ছি। এই যে ইনভেস্ট-এর সঙ্গে আমাদের উন্নয়ন, আমাদের ইকোনোমিক ডেভেলপমেণ্ট-এর সরাসরি যোগাযোগ রয়েছে। এখানে 'ইভ্ন্'-এর কোন যোগাযোগ নেই। এমনকি আজকের অর্থনীতিবিদ উপায় বের করবার চেষ্টা করছেন। এখানে যদি ডঃ অশোক মিত্র মহাশয় থাকতেন, তাঁকে জিজ্ঞাসা করতাম। কথা হচ্ছে, এখানে এটা ছাপাবার ফলে উপায় বেরোবে না। শিক্ষায় হিউম্যান ক্যাপিটাল ইনভেষ্ট করে তার কিরকম ফল পাওয়া যায় এখানে তার কতগুলো চেষ্টা করা হচ্ছে। এগুলোকে বলা হয় রেট্ অফ্ ইণ্টারেষ্ট রিটার্ণ অর্থাৎ এ্যানালিসিস্ অফ্ দি রেট্ অফ্ রিটার্ণ। এগুলো এখানে করা হচ্ছে। ফল সব সময় ভাল হচ্ছে না। সব উন্নয়নশীল দেশেই মানুষকে ইনভেষ্ট করে। মানুষের চেয়ে দামী জিনিষ আর কিছু হতে পারে না। সেই শিক্ষায় যখন মানুষকে ইনভেষ্ট করে উন্নয়নের স্বার্থে, তখন তার উন্নয়নটা অন্য ইনভেষ্টমেণ্ট-এর চেয়ে বেশী দামী। একটা উদাহরণ দিতে পারি এবং আমি নিজে ডাক্তার বলে ডাক্তারী থেকেই উদাহরণ দিচ্ছি। একটি ছাত্রকে অনেক খরচ করে ডাক্তারী পড়ালেন। দেশের টাকা খরচ হোল। সে যখন ডাক্তার হোল, তাকে যদি উন্নয়নের কাজে লাগানো যায়—তার কাছ থেকে যা রিটার্ণ পাবো, সেটা তার পেছনে ইনভেষ্টমেণ্টের চেয়ে অনেক গুণ বেশী। এই রিটার্ণ যেটা ফেরৎ পাবো সেটা আমাদের অন্য কোন ইনভেষ্টমেণ্টের মাধ্যমে পাবো না। এটা যেমন ডাক্তারীতে সত্য তেমনি শিল্পে সত্য, সাহিত্যে সত্য। এসব কথা এই বাজেট বিবৃতিতে নেই। সুতরাং আপনারা যে বলছেন সেণ্টার এটা করে না, ওটা করলো না, শিক্ষাকে গুরুত্ব দিচ্ছে না—সেটা সত্যি কথা। কিন্তু আপনাদের চিন্তাধারাও তো একেবারে অস্পষ্ট। আপনাদের চিন্তাধারাও তো মোটেই আধুনিক নয়। এই যে বলছেন,

'ফ্লাইটস্ অফ্ ফ্যান্টাসি'—এটার কোন বৈজ্ঞানিক তাৎপর্য নেই। এইরকম বিবৃতি বাজেট বক্তৃতায় থাকবার কথা নয়। তারপর আপনারা বলেছেন এত খরচ করেছি। জাগলারি অফ্ ফিগার্স এতে আছে। অর্থনীতিবিদ অনেক কাজকর্মের সংখ্যা বলেন। আসল কথা হোল—সংখ্যা থেকে কি আমরা বুঝতে পারছি যে আমাদের দেশে আপনারা যে শিক্ষানীতি গ্রহণ করেছেন, এই যে ৭।৮ বছর ধরে শিক্ষানীতি চালালেন, তাতে গুণগতভাবে অথবা কোয়ালিটিটিভলি এবং কোয়ালিটিটিভলি কোন তফাৎ আমরা দেখতে পাচ্ছি? কোন তফাৎ দেখতে পাচ্ছি না।

সেটা দেখতে পাচ্ছি না, আমি এখন সংখ্যা তথ্যের দিকে যাচ্ছি না, সংখ্যা আমার কাছে আছে দেখাতে পারি। আমাদের শিক্ষা ব্যবস্থাটা পিরামিড হওয়া উচিৎ। এটা হতে গেলে আমাদের কাছে বেশ হলে প্রাইমারী এডুকেসান আর এ্যাকেসটা হলো হায়ার এডুকেসান। এখন পর্য্যন্ত ৭।৮ বছর হয়ে গেল, এই জিনিষ হয় নি। যেটা হয়েছে সেটা হলো মাঝরুম অর্থাৎ ব্যাঙের ছাতার মতো, তলাটা দুর্বল উপরটা বড় হয়ে আছে। আপনারা বলবেন এটা আমাদের দোষ নয়, আগে থেকে হয়ে আছে। এই গুলি অজুহাত ছাড়া আর কিছুই নয়। কিন্তু এই-গুলো মনিটরিং করতে হবে। আপনারা বললেন শিক্ষাখাতে এতো টাকা ব্যয় করেছি। আপনাদের ম্যান-পাওয়ার প্রোগ্রামিং করে, ম্যান প্লানিং করে দেখাতে হবে। এই সব কথা কিছু নয়। আমি মাননীয় শিক্ষামন্ত্রীকে অনুরোধ করবো একটা সংখ্যা আমাদের জানান যে দশম শ্রেণী পাস করার পর শতকরা ক'জন কারিগরী শিক্ষার দিকে যাচ্ছে, দেশের উন্নতির জন্য এই ব্যাপারে একটা লক্ষ্য থাকা উচিৎ। একটা উন্নয়নশীল দেশে একটা লক্ষ্য থাকে যে কি করে এর সংখ্যা বাড়ানো যায়। আশা করি এই ব্যাপারে কারোর দ্বিমত নেই। আমার ধারণা সর্বভারতীয় ক্ষেত্রে আমাদের লক্ষ্য ৫০ পারসেন্ট করা হবে বলে ধরা হয়েছে। আমাদের এখানে কি শতকরা ১৫ ভাগ হয়েছে? শতকরা ১৫ ভাগে আপনারা আসতে পেরেছেন? আপনারা বাড়াতে পারেন নি। আমার সংখ্যা যদি ভুল হয় তাহলে ঠিক করে দেবেন। আপনারা বলছেন এতো ব্যয় করছি। এর ফল কি হচ্ছে? শিক্ষা হচ্ছে আমাদের সামগ্রিক উন্নয়নের সোপান এই অনুমান এখন পর্যন্ত আপনাদের নেই। এখানে বামপন্থীদের অনেক কথাই শুনি, আমি জানতে চাই ঐটা কি সত্য নয়—এই দোষও আপনারা অন্যের ঘাড়ে চাপিয়ে দিতে চান—এখনও পর্য্যন্ত আমার যতদূর জানা আছে যে শিক্ষার যে লাভ, শিক্ষার যে সুযোগ-সুবিধা, বিশেষ করে উচ্চ শিক্ষার যে সুযোগ-সুবিধা, - বিশেষ করে এটা আমি উচ্চ শিক্ষামন্ত্রীর কাছে জানতে চাইছি, আমার অজ্ঞতা থাকতে পারে, তাই

জানতে চাই—৭/৮ বছর কেটে গেল, আমার ধারণা এই উচ্চ শিক্ষার শতকরা ৮০ ভাগ সুযোগ-সুবিধা উচ্চবিত্তের শতকরা ৩০ ভাগ লোক অধিকার করে রেখেছে ? এর কোন হেরফের হয়েছে? বামপন্থীদের ভালো আমি দেখতে চাই। আমি আপনাদের সাথে আছি, আমি আপনাদের ভালো দেখতে চাই, এই অবস্থা আগে যা ছিল এখনও তাই আছে, ৮০ ভাগ সুযোগ-সুবিধা নিয়ে যাচ্ছে ওই উচ্চবিত্তের শতকরা ৩০ ভাগ লোকেরা, অন্যরা কিছু পাচ্ছে না।

৩য় প্যারায় আপনি একটা বড় কথা বলেছেন—West Bengal is a state of great India—বলে অনেক কথা বলেছেন। ভারতবর্ষের শিক্ষা সম্বন্ধে কি সুযোগ আছে, কিম্বা বেশী করে কি কি অসুবিধা আছে, সেটাই বলেছেন। আমি তো বলতে চাইছি, যদিও প্রথমে আমাদের পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় শিক্ষা এবং উন্নয়ন—এই যে যোগসূত্র একে ধরা যায় না। আমাদের ম্যানপাওয়ার প্ল্যানিংয়ে দেখা যায় না। তবে এটা অন্ততঃ দেখবেন, ষষ্ঠ পরিকল্পনায় তার কিছু রেশ পাচ্ছি। আপনাদের বাজেট বক্তৃতায় তো রেশ পাচ্ছি না? আমি দেখছি, ষষ্ঠ পরিকল্পনায় শিক্ষার ব্যাপারে তাঁরা স্বীকার করেছেন যে, তিনটি জিনিষ—এডুকেশন, এমপ্লয়মেন্ট এ্যান্ড ডেভলপমেন্ট অর্থাৎ শিক্ষা, বেকারত্ব এবং উন্নয়ন-এগুলো সম্বন্ধে ওঁরা বলেছেন। 'ক্যাটালিস্ট'—এই কথাটা ব্যবহার করা হয়েছে পরিস্কার ভাবে। সুতরাং এখানে আমরা একটা স্বীকৃতি পাচ্ছি। কোঠারী কমিশনের কথা এখানে অনেকবার উচ্চারিত হয়েছে। টাকার ব্যাপারে মাননীয় সদস্যরা নিশ্চয়ই জানেন যে, একটা রেকমেন্ডেশান হয়েছে। আমাদের জি. এম. পি.—আগে যা শতকরা ৩ ভাগ শিক্ষা খাতে খরচ হত, এটা ১৯৬৬ সালে হয়েছিল। এ ব্যাপারে আমি যদি ভুল বলি, আমাকে ঠিক করে দেবেন। তাঁরা বলেছেন, আমাদের লক্ষ্য হওয়া উচিত জি.এম.পি যাতে বেড়ে ১৯৮৬ সালে শতকরা ৬ ভাগ হয়, তা দেখা। এটাতে তো একটা স্বীকৃতি পাওয়া গেল। এটা যথেষ্ট না হতে পারে, এই স্বীকৃতিতে আমিও পুরোপুরি সন্তুষ্ট নই।

কিন্তু এই ধরণের কথাবার্তা, যেটা বৈজ্ঞানিক নয়, কিম্বা পাচ্ছি বলা, এটা হিট এ্যান্ড রান হল না? একটা জিনিষে হিট করে চলে গেলে তার ফলাফল দেখা যায় না। একটু খুলে বলি, ইভেন ইকনমিক ডেভলপমেন্টের জন্য প্রযুক্তি দরকার। সেটা স্বীকার করলেন না। এটা হতে পারে না। এই যদি আমাদের বাজেট বিবৃতি হয়, তাহলে তো আমাদের কেস শক্ত নয়। এই কেস যদি আমি সর্বভারতীয় ভিত্তিতে দেই, তাহলে আমি বলব, আমাদের কেস্ ঠিক ভাবে প্রেজেন্ট করা হচ্ছে না। এর চেয়ে আরও শক্ত করে দেওয়া সম্ভব বলে মেনে নেন

নি। আপনারা আরও শক্ত হতে পারেন। কিন্তু এটা তো নেই? সেজন্য বলছি, এটা অবৈজ্ঞানিক। তারপরে গ্রেট ইনডিয়ার কথা বললেন। আমি জোরের সঙ্গে বলতে চাই যে, আমাদের দেশ বহু ভাষাভাষী বৈচিত্রে পরিপূর্ণ। গ্রাস বৈচিত্রে বৈচিত্র্য এই রকম কোন দেশ পাওয়া যাবে কিনা জানি না। এখনও যদি আমাদের শিক্ষাকে ভিত্তি করে জাতীয় ঐক্যবোধ গড়তে হয়, তাহলে আমার বিশ্বাস, আমরা ইউনিয়ন স্টেট পার্টনারশিপ চাই।

আপনারা অনেক কথা বলছেন, কিন্তু আমার মনে হয় ইউনিয়ন স্টেটে পার্টনারসিপ ছাড়া হতে পারেনা—অর্থাৎ একসঙ্গে কাজ করতে হবে। আমি জানি প্রাথমিক মাধ্যমিক এবং উচ্চশিক্ষার স্তরে ভারত সরকারের দায়িত্ব রয়েছে। কিন্তু দুঃখের বিষয় এতদিন পর্যন্ত আমরা ন্যাসনাল এডুকেসন পলিসি অর্থাৎ একটা জাতীয় শিক্ষানীতি পরিষ্কার করে দেশের সামনে রাখতে পারলাম না। আমি মনে করি এর দোষের ভাগ আমাদেরও নিতে হবে, ভারত সরকারকেও নিতে হবে। উভয়ের মধ্যে একটা যোগাযোগ আমাদের রাখতে হবে নাহলে ভারতবর্ষের মত দেশের পক্ষে এগিয়ে যাওয়া সম্ভব নয়। ইণ্ডিয়ান আইডেনটিটি যদি আমাদের রাখতে হয় তাহলে এটা আমাদের করতেই হবে। বর্তমানে আমরা সকলেই রাজনীতি একটা বিশেষ রূপ দেখতে পাচ্ছি। বামফ্রণ্ট সরকার এখানে সংসদীয় গণতন্ত্রের কথা যা বলছেন তার আশ্রয়ে আমরা, আপনারা সকলেই আছি। তবে লক্ষ্য করছি সেই সংসদীয় গণতন্ত্রের আশ্রয়ে যেন একটা রাজনৈতিক গরিলা যুদ্ধ চলছে। আমার মনে হয় এই গরিলা যুদ্ধ করে কোনরকম হারমোনি আনা সম্ভব নয়। আমরা সকলেই সংসদীয় গণতন্ত্রকে মেনে নিয়েছি কাজ করবার জন্য। অবশ্য কেউ কেউ হয়ত বলতে পারেন এবং বলছেনও—আমরা কাজ করব না, লড়াই করব। এতে কোন লাভ হবে না, উপকারও হবে না। আমি মনে করি একসঙ্গে কাজ করার অভ্যাস অন্তত শিক্ষাক্ষেত্রে আমাদের করতে হবে। এই জিনিসটা করতে হলে আমাদের মানসিক দিক থেকে একটা নিয়ন্ত্রণ দরকার। হিট এ্যাণ্ড রান অর্থাৎ ওই গরিলা যুদ্ধ না করে আমাদের বেসুরের বেশী শক্ত হয় যদি আমরা আমাদের বক্তব্য যুক্তির ভিত্তিতে পেশ করতে পারি। কিন্তু দুঃখের বিষয় সেই যুক্তি এই বাজেটে নেই। একটা বিবৃতি আছে, কিন্তু জাতীয় উন্নয়নে শিক্ষার ভূমিকা সম্বন্ধে কোন পরিষ্কার ছবি এই বিবৃতিতে নেই। কোলকাতা বিশ্ববিদ্যালয়ের ব্যাপার নিয়ে অনেক কথা শুনলাম। আমি আপাতত সেসবের মধ্যে না গিয়ে যাদবপুর বিশ্ববিদ্যালয় সম্বন্ধে একটি কথা বলতে চাই। ওই বিশ্ববিদ্যালয়ের ব্যাপারে অনুসন্ধান করবার জন্য ১৯৭৯ সালে আপনারা বসু কমিশন অব এনকোয়ারী

বসিয়েছিলেন। আমি বুঝতে পারি মুখ্যমন্ত্রী ও প্রধানমন্ত্রী অনেক সময় সিকিউরিটির দিকটা লক্ষ্য রেখে পাবলিক ইন্টারেস্টে কোন কোন ব্যাপারে "না" বলেন এবং এটা বলেন দেশের স্বার্থে। কিন্তু যাদবপুর বিশ্ববিদ্যালয়ের ব্যাপারে ওই কমিশনের এনকোয়ারি রিপোর্ট আজ পর্যন্ত কেন বার করা হল না আমি সেটা বুঝতে পারছি না। তাহলে এমন কি মনে করার কারণ আছে, সেই কমিশন অনেক নীতি বহির্ভূত কাজের কথা বলেছেন তাঁদের রিপোর্টে? আমি আশা করি তা হয়নি, তবে শিক্ষা সংক্রান্ত বা বিশ্ববিদ্যালয় সংক্রান্ত ব্যাপারে যদি কোন এনকোয়ারী হয় তাহলে সেগুলি কেন চেপে রাখা হবে এটা আমি বুঝতে পারছি না। আমি অনুরোধ করছি ওই এনকোয়াবি কমিশনের রিপোর্ট যেন প্রকাশ করা হয়।

**শ্রীঅনিল মুখার্জী**ঃ— মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষামন্ত্রী যে বাজেট বরাদ্দ এই হাউসের কাছে উপস্থাপিত করেছে আমি তাকে সমর্থন করতে গিয়ে দু চারটি কথা বলবো। বিরোধী দলের সদস্যদের মধ্যে দু জন লব্ধ প্রতিষ্ঠ শিক্ষাবিদ ডঃ চৌধুরী আর একজন ডাক্তার ও শিক্ষক ডাঃ বসু যে বক্তব্য রাখলেন, সে সমন্ধে আমি কিছু বলবো। ডাঃ বসু যে বক্তব্য রেখেছেন তাতে তিনি বলেছেন যে পশ্চিমবঙ্গ সরকারের সমস্ত দায়িত্ব সর্বভারতীয় শিক্ষানীতি তৈরী করার। আমাদের ভারতবর্ষের একটা সংবিধান আছে এবং তাতে শিক্ষা যুগ্ম তালিকার মধ্যে আছে। এই সংবিধানের আওতায় থেকে ভারতীয় অর্থনীতির মধ্যে থেকে এই পশ্চিমবাংলার বাজেট রচিত হয়। ডাঃ বসু এই কথা মনে রেখেও, মনে রাখতে চাইছেন না। এবং তিনি যেসব বক্তৃতাগুলি আজকে এখানে রেখেছেন সেটা এ্যাকাডেমিক ডিসকাসনের সিমপোজিয়াম হতে পারে, বাজেট আলোচনায় এই রকম আলোচনা করা যায় না। একটা বাস্তব অর্থনৈতিক দিক আছে, আর শিক্ষার সর্বভারতীয় নীতিটা কেন্দ্র তৈরী করে এবং সর্বভারতে তার প্রতিফলন হয়। রাজ্য সরকারের যুগ্ম ভূমিকা আছে। কংগ্রেস এই শিক্ষাকে কেন্দ্রের হাতে তুলে দিতে চেয়েছিলেন, সিদ্ধার্থ শঙ্কর রায় কেন্দ্রীয় সরকারের হাতে এই শিক্ষাকে তুলে দিতে চেয়েছিলেন। অথচ দেখুন ডঃ চৌধুরী বিশ্ববিদ্যালয়, কলেজ, মাধ্যমিক প্রাথমিক স্তরের শিক্ষা নিয়ে আলোচনা করলেন—কিভাবে শিক্ষা দেওয়া হচ্ছে ইত্যাদি। কিন্তু আজকে তিনি একবারও বললেন না যে বিশ্ববিদ্যালয়ের শিক্ষার সঙ্গে যে প্রশ্নটা ওতপ্রোতভাবে জড়িত আছে ইউনিভারসিটি গ্রান্ট কমিশন, বিশ্ববিদ্যালয় মঞ্জুরী কমিশন, তার কথা। উনি এবং ওনারা সিলেক্ট কমিটিতে বক্তৃতা করলেন যে হুবহু বিশ্ববিদ্যালয় মঞ্জুরী কমিশনের নির্দেশ মানা হচ্ছে

কিনা। একবারও বললেন না যে এই বিশ্ববিদ্যালয়গুলিকে ঐ বিশ্ববিদ্যালয় মঞ্জুরী কমিশন কিভাবে সাহায্য করছে, কলকাতা বিশ্ববিদ্যালয় এবং পশ্চিমবাংলার অন্যান্য বিশ্ববিদ্যালয়গুলিকে কত টাকা দিয়েছে। শুধু কর্তৃত্ব করে যাচ্ছেন, খবরদারী করে যাচ্ছে কেবল খাওয়াবার বেলায় নেই। কি অদ্ভুৎ নীতি। বিশ্ববিদ্যালয় মঞ্জুরী কমিশন ১৯৮২-৮৩ সালে উন্নয়নমূলক খাতে একটি পয়সাও দেন নি। রাজ্যসরকার বিশ্ববিদ্যালয়গুলি ৬০ লক্ষ টাকা দিয়েছে, আর ওনারা ১৮ লক্ষ টাকা দিয়েছে এবং উন্নয়নমূলক খাতে একটি পয়সাও দেয় নি। বিশ্ব-বিদ্যালয় মঞ্জুরী কমিশনের মোট টাকা যে ব্যয় করে তার মধ্যে যেসব কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয় আছে সেখানে তার ৯০ ভাগ খরচ করে। অর্থাৎ মোট যে টাকা তারা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পায় তার ৯০ ভাগ কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয়ের জন্য খরচ করে।

আর ১০ ভাগ খরচ করেন মাত্র রাজ্যগুলোর জন্য। কি খাতে খরচ করেন? উন্নয়ন মূলক খাতে, ডেভলপমেন্ট খাতে এবং সব চেয়ে দুঃখের বিষয়, গত কয়েক বছর ধরে কলকাতা বিশ্ববিদ্যালয়কে মঞ্জুরী কমিশন যে টাকা দিয়েছেন, তার অংকের পরিমান,—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে দু তিনটি উল্লেখ করতে চাই, যেখানে দেখবেন, টাকা তারা স্যাংশন করলেন, বরাদ্দ করা ছিল ঐ বিশ্ববিদ্যালয়ের জন্য, সেই টাকার অর্ধেক তারা দিয়েছেন, আর গত দু বছরে এক পয়সাও তারা দেন নি। তার কারণ এই বামফ্রন্ট সরকার আসার পর মঞ্জুরী কমিশন এবং কেন্দ্রীয় সরকার, তার অর্থ দেন না। কেন্দ্রীয় খাত থেকে যে টাকা দেওয়া হয়, সারা পশ্চিবাংলায় তার ফোর পার্সেন্ট তারা দেন না। অথচ আজকে তারা শিক্ষাকে যুক্ত তালিকাভুক্ত বলছেন, খবরদারী করতে চাইছেন। কিরণবাবু যে বক্তব্য রাখলেন যে শিক্ষকরা কলেজে পড়ান না, উনার এই বক্তব্য পশ্চিমবাংলার কলেজে কলেজে ছাপিয়ে আমি বিলি করবো, তার প্রতিক্রিয়া কি হয়, আপনি দেখতে পাবেন। আপনি যে বক্তৃতা করলেন, শিক্ষকরা পড়ান না, শিক্ষকরা ক্লাস নেন না, এটা আপনি সর্বৈব অসত্য ভাষণ করলেন। এই বিধান সভায় দাঁড়িয়ে আমি এর তীব্র প্রতিবাদ করছি। আগামীদিনে শিক্ষকদের কাছে কাছে আপনার এই বক্তব্য আমি পেঁছে দেব। এই কথা যে আপনি বলেছেন, পশ্চিমবাংলার কলেজ শিক্ষকরা আজকে পড়ান না, ক্লাস নেন না, ফাঁকি দেন, এই কথা আপনার মত একজন শিক্ষাবীদ বলেছেন। আজকে এখানে যে বক্তব্য রেখেছেন একজন অধ্যক্ষ হিসাবে, এই কথা কি ভাবে বলতে পারলেন, আমি বুঝতে পারছি না। দু চারটে কলেজে হয়তো এই জিনিস হতে পারে, কিন্তু

সর্ব সাধারণ শিক্ষকদের উপর এই ভাবে শলাঘা, নিজে শিক্ষক হয়ে এই ধরণের কথা কি করে উল্লেখ করলেন, এটা ভেবে আশ্চর্য হয়েছি। একজন এম.এল.এ. হিসাবে নয়, একজন অধ্যাপক হিসাবে জীবন শুরু করেছেন, অথচ এই অধ্যাপকদের সম্বন্ধে আজকে গালাগাল শুরু করলেন এই হাউসে দাঁড়িয়ে। শিক্ষা সম্পর্কে কেন্দ্রীয় সরকার কি ভাবছেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এক সময় আমরা পরেছিলাম, লেখা পড়া করে যে, গাড়ি ঘোঁড়া চড়ে সে। আজকাল ছেলেরা বলে, লেখা পড়া করে যে, গাড়ি চাপা পড়ে সে। এই যে শিক্ষা সম্পর্কে ধারণা, এটা আপনারাই করে দিয়েছেন, আপনারা মানে কংগ্রেস। আপনাদের মঞ্জুরী কমিশন এক সময়ে বলেছিলেন এবং প্ল্যানিং কমিশন বলেছিলেন, দেশে আমরা শিক্ষিতের সংখ্যা বাড়াতে চাই না। কি বলেছিলেন, ১৯৫৬ সালে? ইউ. জি. সি'র প্রাক্তন চেয়ারম্যান বলেছিলেন, আমরা শিক্ষাকে নিয়ন্ত্রন করতে চাই। কারণ শিক্ষিত বেকার রাখতে চাই না। তাঁরা সেই কাজ করে আজকে দেশে কি করলেন? ১৯৪৭ সালে এই ভারতবর্ষে মোট জন সংখ্যা ছিল ৩৩ কোটি ৯০ লক্ষ আর আজকে সেই সংখ্যা দাঁড়িয়েছে প্রায় ৬৮ কোটিতে। ৩৪ কোটির প্রায় ডবল। কিন্তু আজকে বেকারের সংখ্যা, নিরক্ষরতার সংখ্যা এ'রা শতকরা ৬৪ ভাগ করেছেন সর্ব ভারতীয় ক্ষেত্রে। পশ্চিমবাংলার ক্ষেত্রে নয়। সংবিধানে কংগ্রেস প্রতিশ্রুতিবন্ধ হয়েছিলেন, আমরা ইউনিভার্সাল এডুকেশন দেব। আমরা শিক্ষাকে সার্বজনীন করবো। আজকে দীর্ঘ ৩৭ বছর পরে ভারতবর্ষের মানুষকে এই কংগ্রেস কুশিক্ষা, অনাচার এবং নিরক্ষরতার পার্সেন্টেজকে বাড়িয়ে দিয়েছেন।

[5-25—5-35 P. M.]

শতকরা ৬৪ ভাগ নিরক্ষর রয়েছে, তার জবাব আজকে দিন। আজকে এর উত্তর কে দেবে? আমাদের বামফ্রণ্ট সরকার আগামী ৫ বছরের জন্য একটা পরিকল্পনা গ্রহণ করেছেন, ডাঃ বোস বোধ হয় সেটা জানেন না কিম্বা দেখেন নি। আমাদের বামফ্রণ্ট সরকার ১৫ বছরের শিশুদের প্রাথমিক শিক্ষার আওতায় এনেছেন। ডাঃ বোস হয়ত লক্ষ্য করেননি যে, আগামী ৫ বছরের মধ্যে ১১ থেকে ১৪ বছরের সব ছেলে মেয়েদের সার্বজনীন শিক্ষা দেবার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। একদিকে যেমন ৬ থেকে ১৫ বছর বয়স পর্যন্ত ছেলে মেয়েদের শিক্ষার আওতায় আনা হয়েছে তেমনি অন্য দিকে দ্বাদশ শ্রেণী পর্যন্ত শিক্ষাকে অবৈতনিক করা হয়েছে। আজকে কলেজ শিক্ষকদের বেতন নির্দিষ্ট দিনে মাসের প্রথম দিন বা প্রথম সপ্তাহে পৌঁছে দেবার ব্যবস্থা

হয়েছে। কোন কারণে কোন কলেজে হয়ত দু একবার ডাক বিভাগ বা অন্য কোন কারণে একটু-আধটু গোলমাল হতে পারে। আমাদের বাড়ীতেও তো এমনি দৈনন্দিন গোলমাল একটু আধটু হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি কলকাতার, পশ্চিমবঙ্গের বড় বড় কলেজগুলি প্রভিডেন্ট ফান্ডের টাকা ভাঙা হয়েছিল। আমরা জানি কিরণবাবু যে কলেজে ছিলেন সেখানকার প্রভিডেণ্ট ফাণ্ডের টাকা ভাঙ্গা হয়েছিল। কলেজ শিক্ষকরা মাইনে পেতেন না। আজকে বামফ্রণ্ট সরকার ক্ষমতায় এসে শিক্ষকদের মাইনে সুনিশ্চিত করেছেন। স্যার, ওরা আবার শিক্ষকদের কথা বলেন কি করে ? স্যার, ওরা বলেন শিক্ষা নাকি নন-প্ল্যান এক্সপেনডিচার—আমরা বাজে খরচ করছি। আমরা শিক্ষাখাতে ৩৫% খরচ করি। আর ওদের কেন্দ্রীয় সরকার কত খরচ করেন ? তিন পারসেণ্টের বেশি কোন অবস্থাতেই শিক্ষা খাতে ব্যয় করেন না। তাই যদি হয়ে থাকে তাহলে শিক্ষা সম্পর্কে ওদের কোন কথা বলার নৈতিক অধিকার নেই। সারা ভারতের অন্য কোন রাজ্য পশ্চিমবঙ্গের মত এত অর্থ শিক্ষা খাতে ব্যয় করে ? বিহার, উত্তরপ্রদেশ ইত্যাদি কংগ্রেসের একটি রাজ্যও যদি পশ্চিমবাংলার মত এত অর্থ ব্যয় করতে পারত কলেজীয় শিক্ষার ক্ষেত্রেই হোক, বিশ্ববিদ্যালয়ের শিক্ষা ক্ষেত্রেই হোক কিম্বা বিদ্যালয়ের শিক্ষা ক্ষেত্রেই হোক এই আদর্শ যদি তৈরী করত তাহলে পশ্চিমবাংলায় আমরা বলতে পারতাম যে, হ্যাঁ, কংগ্রেসের তুলনায় অর্থ ব্যয় করতে পারিনি। সারা ভারতবর্ষে ওদের রাজ্যগুলিতে শিক্ষার মান ওরা নিচু করছেন, নিরক্ষরের সংখ্যা বাড়ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডাঃ বোস স্বীকার করেছেন প্ল্যানে অনেক ডিফেক্ট আছে। কিন্তু সেগুলি কিওর করার কোন ইনডিকেসানস নেই, এটা ওরা বলেছেন। ওরা স্বীকার করেছেন কেন্দ্রীয় সরকারের পরিকল্পনায় ডিফেক্ট আছে, ত্রুটি আছে। ওরা পঞ্চবার্ষিকী পরিকল্পনায় কিভাবে খরচ করেছেন ব্যয় বরাদ্দের তালিকাটা একটু দেখুন। শিক্ষা বিষয়ে ওদের লজ্জা হওয়া উচিত। সর্বভারতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনাগুলিতে শিক্ষা খাতে মোটা ব্যয় বরাদ্দের কত অংশ ব্যয় করতেন ? ফাস্ট ফাইভ ইয়ার প্ল্যানে ৬.৪%, সেকেণ্ড ফাইভ ইয়ার প্ল্যানে ৫%, থার্ড ফাইভ ইয়ার প্ল্যানে ৫.৪%, ফোর্থ ফাইভ ইয়ার প্ল্যানে ৪.৯%, ফিফ্‌থ ফাইভ ইয়ার প্ল্যানে ২.৬,% আরো কমে এল, এইভাবে ওরা শিক্ষাখাতে অর্থ ব্যয় করেছেন। মাননীয় অধ্যক্ষ মহশয়, ফার্স্ট ফাইভ ইয়ার প্ল্যানে যেখানে ৬.৪% অর্থ বরাদ্দ করা হয়েছিল ফিফ্‌থ ফাইভ ইয়ার প্ল্যানে সেটা কমে এসে ২.৬%-এ দাঁড়াল। সর্ব ভারতীয় ক্ষেত্রে শিক্ষা খাতে ব্যয় ক্রমশঃ কমিয়ে দেওয়া হচ্ছে। এই অর্থ কমিয়ে দেওয়ার মানে হচ্ছে রাজ্যগুলির শিক্ষার মান নিচু করে দেওয়া।

শিক্ষাকে সার্বজনীন করা নয়, শিক্ষার অধঃপতন করা। পরিশেষে আমি আর দু-একটি কথা বলেই আমার বক্তব্য শেষ করবো। স্যার, আমরা দেখছি, ১৯৫৬-৬৬ এর মধ্যে প্রতি বছর উচ্চশিক্ষিত ব্যক্তির সংখ্যা কমছে। কমার হারটা হচ্ছে যথাক্রমে ১৫, ১.২ এবং ০.৮। এই হারে উচ্চশিক্ষিত ব্যক্তির সংখ্যা ভারতবর্ষে কমছে। স্যার, কংগ্রেসের প্রবল প্রতাপ যে ভারতবর্ষে সেই ভারতবর্ষের সেকেণ্ড অল ইণ্ডিয়া সার্ভে রিপোর্ট-যেটা কংগ্রেসেরই রিপোর্ট, তাতে বলছে, প্রথম শ্রেণীতে এক হাজার ভর্তি হলে ক্লাস সিক্স পর্যন্ত পৌঁছায় ২২৫ জন। তাহলে কি হারে ড্রপ হচ্ছে সেটা কংগ্রেসের মাননীয় শিক্ষাবিধ কিরণ চৌধুরী মহাশয় ভেবে দেখেছেন কি? স্যার, কেন্দ্রীয় শিক্ষানীতির ফলে আজ সারা পৃথিবীর মধ্যে ভারতবর্ষের অবস্থাটা কোথায় গিয়ে দাঁড়িয়েছে সেটা ওঁদের আমি একটু ভেবে দেখতে অনুরোধ করছি। এই যেখানে সারা ভারতবর্ষের অবস্থা সেখানে আমরা দেখছি, পশ্চিমবঙ্গের বামফ্রণ্ট সরকার একটা দৃঢ় পদক্ষেপ নিয়ে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের শিক্ষার মানকে উপরের দিকে তোলবার চেষ্টা করছেন। স্যার, এই কথা বলে মাননীয় মন্ত্রীমহাশয়রা শিক্ষা খাতের যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তা সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঞা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা দপ্তরের মাননীয় তিনজন মন্ত্রী এবং লাইব্রেরী দপ্তরের মাননীয়া মন্ত্রীমহোদয়া যে ব্যয়বরাদ্দের দাবী রেখেছেন সে সম্পর্কে বলতে গিয়ে আমি প্রথমেই বলব, টাকার অঙ্কের বিরুদ্ধে আমার কোন বক্তব্য নেই, বরং যদি আরো বেশী টাকা যদি পাওয়া যেত তাহলে আমি আরো খুশী হতাম। স্যার, আমার বক্তব্য এবং সমালোচনা দৃষ্টিভঙ্গী ও পদ্ধতিগত প্রয়োগের বিরুদ্ধে। যে কথাটা আমি গতবারের শিক্ষা বাজেটের দিন বলেছিলাম সেটাই আমি আবার রিপিট করছি যে পদ্ধতিগত প্রয়োগের বিরুদ্ধেই আমার সমালোচনা এবং বক্তব্য। স্যার, এই প্রসঙ্গে বলতে গিয়ে আমার একটি ঘটনার কথা মনে পড়ে গেল, আমি সেটা আগে বলে নিতে চাই। একটি বিয়ে বাড়ীতে খেতে গিয়েছিলাম, মেয়ের বাবা মেয়ের বিয়ের জন্য প্রচুর টাকা খরচ করেছেন—আলোর রোসনাই-এর ব্যবস্থা করেছেন, খুব ভালো রান্না করতে পারে এমন লোককে নিয়ে এসে এবং বাজার থেকে ভালো ভালো জিনিষপত্র নিয়ে এসে খাবার তৈরী করিয়েছেন। তার বিরাট আশা সেখানে সাংঘাতিক একটা ব্যাপার হবে। লোকজন যাদের নিমন্ত্রণ করা হয়েছিল তার আশা ছিল তারা সানন্দে ফিরে যাবেন। কিন্তু কি হ'ল? যে সমস্ত

লোককে এইসব কাজ করার দায়িত্ব দিয়েছিলেন তারা সেইসব কাজগুলি ঠিক ঠিক করলেন না। সেখানে আলো নিভে গেল, খাবার খেতে গিয়ে লোকজন দেখলো কোনটাতে বেশী নুন দেওয়া হয়েছে আবার কোনটাতে নুনই নেই-এইসব ব্যাপার হয়ে গেল। স্যার, -এই কথাটা বললাম তার কারণ, শিক্ষামন্ত্রীরা যদি ভাবেন বিধানসভায় একটা বিরাট অঙ্কের টাকার বাজেট পাশ করিয়ে নিয়ে একটা বিরাট নজির সৃষ্টি করা গেল বা গাইঘাটা ছেড়ে এসে কান্তিবাবু রাইটার্স বিল্ডিং-এ বসে যদি ভাবেন তার নির্দেশিত শিক্ষানীতি বা এর প্রয়োগ পদ্ধতি বিস্তার লাভ করছে তাহলে আমার মনে হয় তারা মুর্খের স্বর্গে বাস করছেন।

[ 5-35—5-45 p. m. ]

মাননীয় শিক্ষা মন্ত্রীর কাছে আমার এই পরিপ্রেক্ষিতে আবেদন, আপনি প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে সংখ্যা ছাপিয়ে অনেক কিছু দাবী করেছেন যে লক্ষ লক্ষ ছাত্রছাত্রী আসছেন। ভাল কথা, সুন্দর কথা। তিনি এ্যাসেসমেন্টের কথা বলেছেন। একটা ছোট্ট পয়েন্ট প্রাইমারী শিক্ষার ক্ষেত্রে আমার মনে হচ্ছে যে এ্যাসেসমেন্টের কথা তিনি বলেছেন যে পরীক্ষা তুলে দাও, প্রতিযোগিতা তুলে দাও। একটা জিনিষ আমরা দেখেছি বে প্রতিযোগিতা মূলক মনোভাব যদি মানুষের মধ্যে না থাকে তাহলে কমপিটিটিভ এ্যানটাগোনিজমই বলুন, আর কমপিটিটিভ এ্যাটিচ্যুড-এর পজেটিভ এ্যাপ্রোচই বলুন, এটা আসতে পারে না। এটা একটা সানেয়ন্টিফিক এ্যাপ্রোচ, এটা প্রুভড থিওরী। এটাকে তিনি বাই পাশ করছেন। তিনি বলেছেন যে কনটিনিউয়াস এ্যাসেসমেন্ট করবেন। ভাল কথা। এই সভাতে আপনি বোধ হয় ১৫-৩০ বার শুনেছেন বিভিন্ন দলের মাননীয় সদস্যরা বলেছেন যে মার্চ মাস হয়ে গেল এখনও পর্যন্ত স্কুলে বই গেল না। এখনও বোধ হয় ৪০-৪৫ ভাগ স্কুলে বই যায় নি। উনি বলছেন যে এ্যাসেসমেন্ট করবেন। স্যার, অবজেকটিভ কনডিশান বলে একটা কথা আছে। সেটা করতে গেলে যে সমস্ত কনডি শানগুলি মেনে নিতে হয়, বুঝতে হয় এবং জানতে হয় তার এক ছত্র উনি কি দেখাতে পেরেছেন ? আনাদের দৃষ্টিভঙ্গীতে দেখছি যে উনি প্রয়োগ করতে পারেন নি। আমরা দেখছি যে উনি দাবী করেছেন যে প্রতি বছর এক হাজার করে স্কুল মার্কেটে ছেড়ে দেওয়া হয়েছে এবং তার জন্য ৩ হাজার করে শিক্ষক নিয়োগ হচ্ছে। স্যার, আমরা দেখেছি যে সাইট ফর কার পার্কিং, সাইট ফল ইত্যাদি এই রকম বিভিন্ন ব্যবস্থা হয়ে থাকে। সেইরকম ভাবে সরকার পক্ষ থেকে কান্তিবাবু

সারা পশ্চিমবাঙ্গলার গ্রামাঞ্চলে স্টাফ প্রাইমারী স্কুল টাঙ্গিয়ে দিয়েছেন, ঠিকানা নেই। অনেক দিন আগে থেকে শিক্ষক নিয়োগ করেছেন এবং তাদের বেতনও তোলা হচ্ছে। এর অর্ধেকটা যাচ্ছে পার্টি অফিসে, আর অর্ধেকটা দিয়ে হোল টাইমার হিসাবে কাজে লাগিয়ে নিচ্ছেন যে সমস্ত হতভাগ্য বেকার যুবকদের চাকুরী হচ্ছে না, তাদের চাকুরীর প্রলোভন দেখিয়ে। কোথায় শিক্ষা, কোথায় স্কুল খালি সাইট ফর প্রাইমারী এডুকেশান, সাইট ফর প্রাইমারী স্কুল বলে কান্তিবাবু টাঙ্গিয়ে দিয়েছেন। এই চিত্র পশ্চিম বাঙ্গালার মানুষ দেখছে এবং আগামী দিনে তার বিচার হবে, আমরা এর জন্য অপেক্ষা করে আছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে জিনিসটা কি হচ্ছে সেটা আপনি দেখুন। ফিনান্স মিনিষ্টারের বক্তব্য আমি শুনেছিলাম। আমরা বলেছিলাম যে আই. আর. ডি. পি'র টাকা পশ্চিমবঙ্গ-সরকার খরচ করতে পারে নি। ৩৮ কোটি টাকার মধ্যে মাত্র ৮ কোটি টাকা খরচ করেছেন। কিন্তু এন. আর. ই. পি'র ৫০ Percent Utilisation করে দিয়েছে। তার কারণ ওখানে distributive type of approoch ফাইনান্স থেকে কন্ট্রোল করা যাবে এই ভেবে। আমার মনে হচ্ছে, এটা ঐ ফুড ফরওয়ার্ক-এর মত পলিটিক্স ফর ওয়ার্ক হয়ে গেছে। প্রাইমারী এডুকেশান বলে পশ্চিম-বাংলায় কিছু নেই। বিরোধী দলের সদস্য হলেও, আপনারা বামপন্থা করলেও আমি অনুরোধ করবো যে বাচ্চা বাচ্চা শিশুদের জন্য আগামীদিনের সাংস্কৃতিকে ধ্বংস করে দেবেন না। আপনারা পর্য্যবেক্ষন করুন, নূতন দৃষ্টি-ভঙ্গী পর্য্যবেক্ষণ করুন, আপনাদের বামপন্থী দৃষ্টি-ভঙ্গীতেই সেটা করুন কিন্তু শিক্ষাকে যাতে মানুষের কাছে পেঁছে দিতে পারা যায় সেটা দেখুন। এই অনুরোধ আপনার কাছে রাখছি। এঁরা বিশ্ববিদ্যালয়ের কথা বলেন, হায়ার এডুকেশানের কথা বলেন। খানিকক্ষণ আগে অনিলবাবু চোখের জল ফেললেন। আপনি জানেন যে প্রেসিডেন্সি কলেজ বলে একটা কলেজ আছে। এঁরা চোখে ঠুলি পরে আছে কিনা আমি বুঝতে পাচ্ছি না। এদের দেখে সুস্থ মস্তিষ্কে আছে বলে মনে হচ্ছে না। প্রেসিডেন্সি কলেজ একটা ঐতিহ্যপূর্ণ কলেজ। সেখানে অধ্যাপক মানিক বল এবং তথাকথিত অধ্যাপক পীযুষ দাসকে পিছনে এরা লাগিয়ে দিয়েছেন এবং এই কলেজটাকে শেষ করে দিচ্ছেন। আমাদের অন্তরের জ্বালা আছে, ক্ষোভ আছে। সৌভাগ্যক্রমে হোক, আর দুর্ভাগ্যক্রমেই হোক আমি ঐ কলেজের একজন প্রাক্তন ছাত্র ছিলাম। ওখানে কি হচ্ছে? মাননীয় শিক্ষা মন্ত্রী এর জবাব দেবেন। আজকে পঙ্গুস্থবিরের মত সি. পি. এম-এর হাতের পুতুল হয়ে আপনি বসে আছেন। আপনার কথা বলার কোন ক্ষমতা নেই।

আজকে হাউসে দাঁড়িয়ে আপনাকে প্রেসিডেন্সি কলেজের এই নক্কারজনক ঘটনার উত্তর দিতে হবে। আজকে বলা হচ্ছে যে প্রেসিডেন্সি কলেজে এ্যাডমিশন টেষ্ট তুলে দাও। কেন? আলিমুদ্দিন ষ্ট্রীট থেকে লিষ্ট আসবে বলে? কোথাও শুনেছেন যে দিল্লী বোর্ডের ছাত্রদের জন্য ২০ পারসেন্ট কোটা রিজার্ভ রাখতে হবে? কোথাও শুনেছেন যে আন্তর্জাতিক খ্যাতি সম্পন্ন অধ্যাপক, তাঁরা নাকি পরীক্ষায় কারচুরি করছেন। তাঁরা নাকি সমস্ত কংগ্রেসের ছেলেদের ঢুকিয়ে দিচ্ছেন, তাঁরা নাকি নক্সালপন্থী ছেলেদের ঢুকিয়ে দিচ্ছেন? অদ্ভুত সব কথা। আমি উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, আপনি অবিলম্বে এই ব্যাপারে হস্তক্ষেপ করুন এবং এই গুরুত্বপূর্ণ শিক্ষা প্রতিষ্ঠানকে বাঁচান। আপনারা কলেজ সার্ভিস কমিশনের নাম করে কি করছেন? কলেজ সার্ভিস কমিশন একটা ফ্রড সার্ভিস কমিশন হয়ে গেছে। সেখানে কাকে কাকে বসিয়েছেন? সেখানে কনভেন্স ডাবলু বি. সি এস. অফিসার বাদল চৌধুরীর মত একজন পার্টি ক্যাডারকে বসিয়ে দিয়েছেন। লজ্জা করে না আপনাদের? পশ্চিমবঙ্গের মানুষের কাছে এই শিক্ষা সংস্কৃতি আপনারা তুলে ধরছেন! আজকে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীকে চিন্তা করতে হবে যে, তিনি কাদের হাতে তামাক খাচ্ছেন। আপনি নিজেকে সুভাষবাদী বলে মাঠে-ময়দানে পরিচয় দেন। অথচ আপনি আজকে কলেজ সার্ভিস কমিশনের নাম করে কতগুলি গুণ্ডা মস্তানের মাধ্যমে কলেজে অধ্যাপক নিয়োগ করছেন। সুভাষ চন্দ্র বসু কি এই কথা ভেবেছিলেন? তাঁর বামপন্থী চিন্তাধারা কি এই ছিল? তাই যদি হয়, তাহলে আমাদের সুভাষ চন্দ্র বসু সম্বন্ধে নতুন করে ভাবতে হবে। কালকে এখান থেকে কলকাতা বিশ্ববিদ্যালয়ের কালা-কানুন পাশ হয়ে গেছে। অথচ কলকাতা বিশ্ববিদ্যালয়ের ১৯৮১-৮২ সালের অডিট রিপোর্ট এখনো পর্যন্ত উচ্চ-শিক্ষামন্ত্রী প্রকাশ করেন নি। আমি তাঁকে জিজ্ঞাসা করছি, তিনি কি তা এই হাউস চলাকালে হাউসে পেশ করবেন? আমরা জানি অডিট রিপোর্ট ইচ্ছে করে চেপে রাখা হচ্ছে, শিক্ষা জগতের অভিনেতা রমেন পোদ্দারের কার্যকালের সমস্ত দলিল আজকে চেপে রাখা হচ্ছে।

**মিঃ স্পীকার**ঃ—ডাঃ ভূঁঞ্যা, কালকে ঐ পক্ষ থেকে ইন্দিরা গান্ধীর নাম ব্যবহার করার জন্য আপনারা চিৎকার করেছিলেন, কিন্তু আজকে আপনি রমেন-পোদ্দারের নাম ব্যবহার করছেন, ফলে ঐ পক্ষ আজকে আবার চিৎকার চেঁচামেচি করতে পারেন। সুতরাং আপনি হাউসের সদস্য নন এমন কোন ব্যক্তির নাম উল্লেখ করবেন না।

**ডাঃ মানস ভুঞ্যা :**- আই য়্যাম সরি, স্যার, আমি বলছি প্রাক্তন উপাচার্য্যর কার্য্যকালের সমস্ত দলিল চেপে রাখার জন্য ১৯৮১-৮২ সালের কলকাতা বিশ্ববিদ্যালয়ের অডিট্‌ রিপোর্ট প্রকাশ করা হচ্ছে না। আমি মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর কাছে দাবী করছি, এই হাউস-চলাকালের মধ্যে তিনি তা হাউসের সামনে উপস্থিত করুন। মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর দপ্তরের অধীন মেডিকেল কলেজগুলিতে ভর্তি হওয়া নিয়ে যে কলঙ্কজনক ঘটনা ঘটেছিল তাতে একটি অবলা বালিকাকে জীবন দিতে হয়েছিল। মন্ত্রী মহাশয় বুকে হাত দিয়ে বলুন যে সে কাজের প্রায়শ্চিত্ত করার জন্য তিনি যাঁদের হাতে তামাক খাচ্ছেন, তাঁদের ওপর কি চাপ সৃষ্টি করতে পেরেছিলেন? না, পারেন নি। উনি গালে হাত দিয়ে হাউসে বসে থাকেন, আর ওঁর ডানে, বাঁয়ে, সামনে, পিছনে হাজার হাজার প্রহরী দাঁড়িয়ে আছেন এবং উনি তাঁদের হাতে তামাক খাচ্ছেন। উনি কিছু করতে পারবেন না, এটা আমরা জানি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভাবতে অবাক লাগে ওঁরা আইন-কানুনের কথা বলেন, শিক্ষা বিস্তারের কথা বলেন, নীতির কথা বলেন। আপনি শুনলে অবাক হয়ে যাবেন, আমি একটা উদাহরণ দিলে। শিক্ষামন্ত্রী বলেছেন জেলা স্কুল বোর্ডের নির্বাচনের ব্যাপারে আইনটি রাষ্ট্রপতির অনুমোদনের জন্য তিনি পাঠিয়েছেন, শিক্ষকের সংজ্ঞা নিয়ে তাতে একটু গোলমাল ছিল, তাই দেরি হচ্ছে। সেই জন্য জেলা স্কুল বোর্ডের নির্বাচন করতে পারছেন না। স্যার, উনি ৭ বছর ধরে নির্বাচন করতে পারেন নি। অথচ এই অবস্থার মধ্যে আমরা দেখছি, মেদিনীপুর জেলার প্রাথমিক শিক্ষক সমিতির সাধারণ সম্পাদক শ্রীঅজিত খাঁড়াকে জেলা স্কুল বোর্ডের মেম্বার করা হয়নি। কারণ কি? ক্যালকাটা গেজেটে্‌ তাঁর নাকি নাম ছাপা হয়নি। তা আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, কারা তাঁর নাম ছাপেন নি? ১৯৮২ সালে নোটিফিকেসন হয়েছে, তারপরে ১৯৮৩ সালে চলে গেছে, আজকে ১৯৮৪ সালের ৩০ শে মার্চ, আজ পর্যন্ত কেন নাম ছাপা হলো না? দু'বছর ধরে সেখানে জেলা স্কুল বোর্ডের কোনো মিটিং পর্য্যন্ত ডাকা হয়নি। পুরানো কমিটিকে জিয়ে রাখা হয়েছে। আজকে একজন মন্ত্রী বসে আছেন, তাঁর স্ত্রীকে সেখানে ঝাড়গ্রাম রাজ প্রাথমিক বিদ্যালয়ে চাকরী পর্য্যন্ত দেওয়া হয়েছে ইউদাউট এনি ইন্টারভিউ। আমি নাম করে বলে দিতে পারি। এ বিষয়ে ওঁদের কি কোন উত্তর দেওয়ার আছে! আমার কাছে এবিষয়ের তথ্য প্রমান আছে, স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন। বারি সাহেবকে বলছি, আপনি শুনে রাখুন, আপনার জেলা স্কুল বোর্ডের প্রেসিডেন্ট কি করছেন।

[ 5 45-5-55 P.m ]

নাম-ঠিকানা নেই। ২ জনের ইনটারভিউ চলে গেছে, ২ জনের এ্যাপয়নমেন্ট চলে গেছে। একই ঠিকানায় ৪ জনের এ্যাপয়নমেন্ট চলে গেছে। এইসব কীর্তি করা হচ্ছে। আজকে শিক্ষা ব্যবস্থায় কোন জায়গায় নিয়ে গেছেন? আমি মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীকে জিজ্ঞাসা করছি, আপনার দপ্তরের সচিব ইংরাজী স্কুলগুলির শিক্ষাবর্ষ সুরু হওয়ার আগেই ছাত্র ভর্তির ক্ষেত্রে চূড়ান্তভাবে নোংরামি করছে, চূড়ান্তভাবে অপকর্ম করেছে। উনি বিভিন্ন ঘটনার সঙ্গে জড়িত আছেন। আমার কাছে অনেক তথ্য আছে, তাঁর বিরুদ্ধে বহু অভিযোগ আছে। বিভিন্ন ইংরাজী স্কুলগুলিতে ছাত্র ভর্তির সময়ে বড় লোকদের কাছ থেকে বিভিন্ন ভাবে সাহায্য— আমি কি বলতে চাইছি আপনি তা নিশ্চয়ই বুঝতে পেরেছেন। এইসব কাজ কারবার তিনি চালিয়ে যাচ্ছেন। সুতরাং তদন্ত করে দেখুন। আপনার দপ্তরের সচিব যেসব অপকর্ম করে যাচ্ছেন সেটা দেখার দরকার আছে। আপনার দপ্তরের সচিব পদে থেকে যদি এইসব কাজ করে যান তাহলে মন্ত্রীও জড়িত হয়ে পড়ছে। আমি অনুরোধ করবো, এই ব্যাপারটি আপনি দেখুন। আমি আর একটি কথা বলে শেষ করতে চাই। আমি তথ্যের কথা বলতে চাই না। অন্য দৃষ্টি-ভঙ্গীতে বিচার করে দেখুন। আমি বারি সাহেব এবং কান্তিবাবুর কাছে অনুরোধ করছি। একটি ছাত্র না খেতে পেয়ে মারা যেতে পারে, একটি গ্রাম না খেতে পেয়ে মারা যেতে পারে কিন্তু একটি দেশ না খেতে পেয়ে মারা যেতে পারে না। তখনই দেশের মৃত্যু হয় যখন সেই দেশের শিক্ষা এবং সংস্কৃতির মৃত্যু হয়। আজকে বাংলাদেশের মুজিবর রহমান মারা গেলেও সেই দেশের রবীন্দ্র সংগীত, আর নজরুল সংগীত, বাউল এবং সেখানকার সংস্কৃতি বেঁচে আছে। আজকে তিব্বতের দলাই-লামা চলে গেলেও তিব্বতের মৃত্যু হয়নি, তিব্বতের মৃত্যু হয়েছে তখনই যখন বৌদ্ধদের উপর আঘাত এসেছে। সুতরাং শিক্ষাক্ষেত্রকে সেই দৃষ্টি-ভঙ্গী দিয়ে দেখুন, সংস্কৃতিকে সেই দৃষ্টি-ভঙ্গী দিয়ে দেখুন। প্রাথমিক শিক্ষার প্রসার ঘটিয়ে শিশুমনের ভিতরে তার মানসিক মননশীলতার যাতে বিস্তার লাভ করে সেইদিকে দৃষ্টি দিন। আজকে শিশুমননকে জাগানো দরকার, উদ্বুদ্ধ করা দরকার। আজকে গ্রন্থাগার দপ্তরের মন্ত্রী বলেছেন ৭৫০ থেকে ২৫০০ গ্রন্থাগার বাড়িয়ে দিয়েছেন। উনি আমার জেলার মন্ত্রী মহাশয়া। উনি কি দেখেছেন সেইসব লাইব্রেরীর কি অবস্থা হয়েছে? ভূতুড়েদের আড্ডা হয়েছে, লাল পতাকা তুলে পার্টি অফিস করা হয়েছে। আপনার আমার টাকায়, পাবলিক এক্সচেকারের টাকায় বামপন্থী বই

দিয়ে ভরিয়ে দিয়েছেন! ঘুরে দেখেছেন কখনও? পশ্চিমবাংলার মানুষের কাছে খালি তথ্য উপস্থিত করার চেষ্টা করেছেন। পশ্চিমবাংলার গ্রাম-গ্রামান্তরে ৭৫০ থেকে ২৫০০ এল. সি. অফিসের শাখা বাড়িয়েছেন। গ্রন্থাগার বাড়েনি. লোক্যাল পার্টির অফিস হয়েছে। তাই অনুরোধ করছি, অন্য দৃষ্টি-ভঙ্গীতে দেখুন। শুধুমাত্র কংগ্রেসের বিষোদগার করে, শুধুমাত্র কেন্দ্রীয় সরকারের বিষোদগার করে শিক্ষার অগ্রগতি হবে না। শিক্ষানীতিকে এইভাবে পঙ্কিল আবর্তের মধ্যে এগিয়ে নিয়ে যাবেন না। অন্য দৃষ্টি-ভঙ্গী আনুন, শিক্ষানীতিকে বাঁচানোর চেষ্টা নিন, আমাদের সহযোগিতা থাকবে। এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** - মাননীয় স্পীকার স্যার, আমি বিরোধীপক্ষের শিক্ষাবিদ সদস্য শ্রদ্ধেয় কিরণ চৌধুরী মহাশয়ের বক্তৃতা মনোযোগ দিয়ে শুনছিলাম। তিনি একটা জায়গাতে বলেছেন যে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষকরা মাসান্তে বেতন পান না। আমি তাঁকে বলি যে একটু খোঁজ খবর নেবেন, এসব ঘটনা অতীতের বিষয় ছিল, ১৯৭৭ এর আগের ঘটনা ছিল। মাননীয় অধ্যক্ষ মহোদয়, দোষের কিছু নয়, উনি ইতিহাসের অধ্যাপক, ইতিহাস নিয়ে কারবার, স্বভাবতই বর্ত্তমানের দিকে ওঁর নজর নেই। বর্ত্তমানে মাষ্টার মহাশয়রা যে মাসান্তে নিয়মিত বেতন পাচ্ছেন সে খবর উনি রাখেন না, অতীতের কথা ধরেই উনি এখানে বক্তব্য রেখেছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বন্ধু ডাঃ মানস ভূঁইয়ার বক্তৃতাও শুনলাম। সংস্কৃতি এবং রবীন্দ্রনাথের উপর তাঁর কথা শুনলাম, সংস্কৃতি রক্ষা কৃষ্টি রক্ষার কথা তারস্বরে তিনি বলেছেন। তিনি নবীন সদস্য, কংগ্রেসের সঙ্গে তাঁর কতদিনের যোগাযোগ তা আমি জানি না, তবে তিনি ভুলে যাচ্ছেন যে ওঁদের যাঁরা নেতা, তাঁরা জরুরী অবস্থার সময়ে রবীন্দ্রনাথের কন্ঠরুদ্ধ করে দেবার জন্য আকাশবাণীতে রবীন্দ্র সংগীত বন্ধের জন্য নির্দেশ দিয়েছিলেন এবং সেই সময়ে গোটা পশ্চিমবাংলাতে তাঁরা তাঁদের ছাত্র এবং যুব নেতৃত্বে যেভাবে গোটা রাজ্যে, সমস্ত পশ্চিমবাংলাতে অপসংস্কৃতির যে অপচ্ছায়া ছিল তা দূর করতে বামফ্রন্ট সরকারকে সুচিন্তিত কর্মসূচী নিয়ে অগ্রসর হতে হয়েছে। আমি সেইসব প্রসঙ্গে যাচ্ছি না, আমি শুধু যে প্রথাগতভাবেই বামফ্রন্টের সদস্য হিসাবে আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবী এখানে উত্থাপন করেছেন তাকে সমর্থন করছি না। আমি ব্যক্তিগত ভাবে মনে করি যে বিগত ৫ / ৭ বছর ধরে

বামফ্রন্টসরকার শিক্ষাক্ষেত্রে কতকগুলি মৌলিক পরিবর্তন আনবার চেষ্টা করেছেন। এক নম্বর কথা বলি, যেখানে বিভিন্ন প্রতিক্রিয়ার চক্রান্তের বিরুদ্ধে দাঁড়িয়েও মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয় কলকাতা বিশ্ববিদ্যালয়ের সংশোধনী বিল পাশ করিয়েছেন। আমি মনে করি এর মধ্যে দিয়ে শিক্ষা ক্ষেত্রে গণতন্ত্রের প্রচেষ্টা এক ধাপ অগ্রসর হয়েছে। আমি মাননীয় মাধ্যমিক শিক্ষা মন্ত্রী মহাশয় যে বাজেট এনেছেন সেই বাজেটকে সমর্থন করি এই কারণে যে বিগত ৬ / ৭ বছরের মধ্যে আমরা দেখেছি যে মফস্বলের গ্রাম বাংলাতে বহু বিদ্যালয় প্রতিষ্ঠিত হয়েছে, সে পরিসংখ্যানের প্রয়োজন নেই, বহু নতুন বিদ্যালয় প্রতিষ্ঠিত হয়েছে, সাধারণ মানুষের মধ্যে শিক্ষার সুযোগ অবারিত হয়েছে। মধ্যবিত্ত, নিম্নমধ্যবিত্ত, গ্রামের কৃষক, শ্রমিক তাদের মধ্যে শিক্ষার সুযোগ অবারিত হচ্ছে প্রসস্ত হচ্ছে। সেই কারণেই আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের ব্যয় বরাদ্দকে সমর্থন করি। প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে বামফ্রন্ট সরকার যে সার্বজনীন শিক্ষার যে কর্মসূচী গ্রহণ করেছেন, এর ফলে আজকে ৭৩ লক্ষ ৭৫ হাজার ছাত্র ছাত্রী প্রাথমিক শিক্ষার আওতাভূক্ত হয়েছে। সেই দৃষ্টিভঙ্গী প্রসারের জন্য, শিক্ষাকে সার্বজনীন করার জন্য বামফ্রন্ট সরকারের যে কর্মসূচী সেই কর্মসূচীর জন্য প্রাথমিক বিভাগের শিক্ষা মন্ত্রী মহাশয়ের যে ব্যয় বরাদ্দ তার যে দাবী আমি তাকে সমর্থন করি। আমি সমর্থন করি এই কারণে যে এটা সমস্ত পৃথিবীতে স্বীকৃত যে প্রাথমিক স্তরে এলিমেন্টারী এডুকেশন মাতৃভাষার মধ্যে দিয়ে হওয়া উচিত। সেই দৃষ্টিভঙ্গী নানা প্রতিকুলতার মধ্যে, নানা বাধা-বিপত্তির মধ্যে বহু বুদ্ধিজীবিদের অপচেষ্টা, বিভ্রান্তি সৃষ্টির চেষ্টা সত্ত্বেও অত্যন্ত দৃঢ়তা ও সাহসিকতার সঙ্গে বামফ্রন্ট সরকার গ্রহণ করেছেন। প্রাথমিক শিক্ষা মাতৃভাষায় চালু করার চেষ্টা করেছেন, সেজন্য তাঁর এই বাজেটকে আমি সমর্থন করি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্রন্থাগার বিভাগের মন্ত্রী মহোদয়ের বাজেটকে সমর্থন করি এইজন্য আমরা অভিজ্ঞতাতে দেখেছি যে, কংগ্রেস আমলে কয়েকটি ব্লকে একটা, দুটো করে গ্রন্থাগার ছিল। এখন গ্রামের সাধারণের জন্য যুবক এবং যারা তরুণ তাদের সামনে জ্ঞানের যে দুয়ার তাকে প্রশস্ত করে দেবার জন্য লাইব্রেরীর যে প্রয়োজনীয়তা তা বামফ্রন্ট সরকার স্বীকার করেছেন এবং উনি এখানে যে পরিসংখ্যান উপস্থাপিত করেছেন, যেখানে ১৯৪৭ সাল থেকে ১৯৭৭ সাল পর্য্যন্ত কংগ্রেসের যে পিরিয়ড সেই পিরিয়ডের মধ্যে কত লাইব্রেরী ছিল? আর এই রাজ্যে বিগত ৬।৭ বছরের মধ্যে কত হয়েছে? সেই পরিসংখ্যানও তিনি দিয়েছেন। কাজেই সে প্রসঙ্গ আমি নতুন করে উপস্থাপিত করতে চাই না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় প্রাথমিক শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখব যে মাতৃভাষায়

প্রাথমিক শিক্ষার জন্য যে কর্মসূচী তিনি গ্রহণ করেছেন সেই কর্মসূচী কার্যতঃ ফ্রাস্ট্রেট হচ্ছে, বাতিল হয়ে যাচ্ছে নানাবিধ চক্রান্তের ফলে। আজকে শহরের সমস্ত স্কুলে আমরা কি দেখছি? সেখানে সরকারী নির্দেশকে উপেক্ষা করে ইংরাজী চলছে। গ্রামের স্কুলগুলোতে সরকারী নির্দেশ পালন করা হচ্ছে, প্রাথমিক স্কুলগুলিতে সরকারী নির্দেশ পালন করে শিক্ষা-ব্যবস্থা পরিচালিত হচ্ছে, কিন্তু শহরের স্কুলগুলিতে সরকারী নির্দেশকে উপেক্ষা করে আজকে সরকারের যে দৃঢ় যে সাহসিক পদক্ষেপ তাকে নস্যাস্ত করে দেওয়ার জন্য প্রচেষ্টা চলছে। সেদিকে দৃষ্টি দিতে হবে। আমরা একথা বিশ্বাস করি, পৃথিবীর সমস্ত দেশের শিশু মনস্তত্ত্ববিদ থেকে আরম্ভ করে শিক্ষাবিদরা বলেন যে, প্রাথমিক স্তরে মাতৃভাষায় শিক্ষা দেওয়া অপরিহার্য্য। শিশুর অপরিণত মনকে যদি যথাযথ স্ফুরণের ক্ষেত্র উন্মুক্ত করে দিতে হয় তাহলে একটি ভাষায় শিক্ষা হওয়া দরকার সেই কর্মসূচী আপনারা গ্রহণ করেছেন। কিন্তু দৃঢ়তার সঙ্গে তাকে রক্ষা করার যে ব্যবস্থা সেই ব্যবস্থাগুলি গ্রহণ করা দরকার সেদিকে দৃষ্টি দেবার জন্য আমি তাঁকে অনুরোধ জানাব।

[ 5-55—6-05 p. m. ]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কেন্দ্র-রাজ্য প্রশ্নটা কেন ওঠে? আমরা বারবার কেন্দ্র-রাজ্য প্রশ্নটা উত্থাপন করি, কারণ কেন্দ্রে এমন একটা সরকার আছে যে সরকার এর দৃষ্টিভঙ্গী সাধারণ মানুষের স্বার্থবাহী নয়। পুঁজিপতিদের পক্ষে যে সরকার সেই সরকার মানুষের মধ্যে শিক্ষা-বিস্তার চায় না। দৃষ্টিভঙ্গীর পার্থক্য আছে বলেই আমরা তাঁদের বিরোধিতা করি। পরিসংখ্যান রেখে বলি, বামফ্রন্ট সরকার আসার পর রাজ্য বাজেটের ২৬ ভাগ বরাদ্দ হয়েছে শিক্ষাখাতে। শিক্ষা প্রসারের জন্য বাজেটের ২৬ ভাগ বরাদ্দ করেছে রাজ্য সরকার। এক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের শিক্ষানীতি কি? আমরা সেখানে দেখছি আজকে তাঁরা .৯৯ পয়সা এক্ষেত্রে বরাদ্দ করেছেন। শতকরা হিসাবে .৯৯—এই ভাবে তাঁরা শিক্ষাখাতে বরাদ্দ করেছেন। এর ফলে স্বাধীনতার ৩৫।৩৬ বছর পরেও ভারতবর্ষের আসমুদ্র হিমাচল শিক্ষার সুযোগ থেকে বঞ্চিত। সমস্ত রাজ্য আজ এই অশিক্ষার অন্ধকারে ডুবে গেছে। আমাদের এই রাজ্য সরকার তাঁর অল্প সময়ের মধ্যে শিক্ষার অন্তরায় দূর করবার জন্য চেষ্টা করেছে এবং কর্মসূচীও গ্রহণ করেছে। প্রাথমিক শিক্ষা প্রসারের জন্য বরাদ্দের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারই নয়, অন্যান্য রাজ্যসরকার থেকেও অগ্রণী ভূমিকা গ্রহণ করেছে। মাননীয় অধ্যক্ষ, মহাশয় স্বাধীনতার প্রাক্‌কালে

ভারতবর্ষে একটি কমিশন বসেছিল—খের কমিশন। সেই কমিশনের বক্তব্য ছিল কেন্দ্রীয় বাজেটের ১০ ভাগ শিক্ষার ক্ষেত্রে বরাদ্দ করতে হবে। কিন্তু তা কার্যকরী করা হয়নি। অনেক কমিশন অনেক সুপারিশ করেন, কিন্তু কখনই তা কার্যকরী করা হয় না। হবে কি করে?-তাকে রূপ দেবার জন্য যে দৃষ্টিভঙ্গী প্রয়োজন সেই দৃষ্টিভঙ্গী কেন্দ্রীয় সরকার যাঁরা পরিচালনা করেন তাঁদের নেই। তাঁদের অসাধুতার ফলে কমিশনের যে সুপারিশ, তা ঠিকমত কার্যকরী করা যাবে না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়েকটি কথা এই প্রসঙ্গে বলা দরকার। শিক্ষার সঙ্গে আমি যুক্ত। মাধ্যমিক শিক্ষক হিসাবে কতগুলো সমস্যার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকে একথা অনস্বীকার্য যে বিগত ৬।৭ বছরের মধ্যে একটা বিরাট পরিবর্তন হয়ে গেছে। শিক্ষকদের বেতনের ক্ষেত্রে একটা বিরাট পরিবর্তন হয়ে গেছে। ১০-১৫ বছর আগে তাঁদের যে বেতন ছিল তার আমূল পরিবর্তন হয়ে গেছে। জীবনযাত্রা নির্বাহের জন্য ন্যূনতম যা প্রয়োজন, তা বামফ্রন্ট সরকার নিশ্চিৎ মিটিয়েছে এবং সেইজন্য মন্ত্রীমহাশয়কেও অভিনন্দন। আর একটি কথা, একটি প্রশ্ন উঠেছে যে দ্বিতীয় পে-কমিশনের সুপারিশ মত মাধ্যমিক ও প্রাথমিক শিক্ষকদের অবসরকালীন বয়সসীমা কমানো হয়েছে। বলা হয়েছে যে বয়স বৃদ্ধির সঙ্গে সঙ্গে মানুষের কর্মদক্ষতা কমে আসে। কিন্তু আমরা হিসাব করে দেখেছি যে এতে একজন শিক্ষক ২৫ থেকে ৩০ হাজার টাকা থেকে বঞ্চিত হচ্ছেন, কারণ ৬৫ থেকে ৬০ বছর বয়সের সীমা নেমে আসছে—ফলে এই পরিমান ক্ষতির সম্মুখীন তাঁরা হচ্ছেন। বয়স বৃদ্ধির সঙ্গে সঙ্গে কর্ম-ক্ষমতা কমতে বলেছেন তো ৬০ বছর সময় সীমা বেঁধে দেওয়া হোক। কিন্তু এর ফলে অন্যান্য দিক থেকে তাঁদের যে আর্থিক ক্ষতি হচ্ছে আর্থিক সীমাবদ্ধতা থাকবার পরও, সেটা পূরণের ব্যবস্থা করবার জন্য দাবী জানাচ্ছি।

আজকে ছাত্র ভর্তির সমস্যা অত্যন্ত প্রবল হয়ে দাঁড়িয়েছে। তবে একথা ঠিক যে বামফ্রন্ট সরকার শিক্ষাক্ষেত্রে যে নীতি গ্রহণ করেছেন তাতে শিক্ষার্থীর সংখ্যা ক্রমশঃ বেড়েই চলেছে। শিক্ষার্থীদের সংখ্যা বাড়ছে বলেই ছাত্র ভর্ত্তির সমস্যা প্রকট হচ্ছে। প্রাথমিক, মাধ্যমিক এবং উচ্চ শিক্ষার ক্ষেত্রে ছাত্র ভর্ত্তির সমস্যা বেড়ে যাওয়ার পরিপ্রেক্ষিতে বিদ্যালয় ও কলেজের সংখ্যা যে পরিমাণ বৃদ্ধি হওয়া উচিত ছিল তা আসলে বাড়েনি। এই দিকে দৃষ্টি দেওয়ার প্রয়োজন আছে। আজ আমরা দেখছি একদিকে যেমনভাবে ছাত্র ভর্ত্তির সমস্যা প্রবল হয়ে উঠেছে, অন্যদিকে শিক্ষার প্রত্যেকটি ক্ষেত্রে—প্রাথমিক, মাধ্যমিক ইত্যাদি ক্ষেত্রে শিক্ষাকে সার্বজনীন করার দিকে বিশেষ ভাবে দৃষ্টি দেওয়া হচ্ছে। অথচ ছাত্রদের

শিক্ষাদানের দায়িত্ব যাঁদের উপর অর্পিত হয়েছে—শিক্ষাকে পরিপূর্ণ করতে হলে যে ব্যবস্থা গ্রহণ করা দরকার—তা ঠিক ভাবে পালিত হচ্ছে না। ছাত্রবৃদ্ধির সাথে সাথে শিক্ষাদানের ব্যাপারে তাদের সুষ্ঠুভাবে পরিচালিত করার জন্য যে দায়-দায়িত্ব পালিত হওয়া দরকার, তা আমাদের থেকে যাচ্ছে। সেই দায়িত্ব আমাদের পালন করতে হবে। কলেজগুলিতে ছাত্র ভর্তি বর্তমানে অত্যন্ত ব্যাপক ভাবে দেখা যাচ্ছে। অভিভাবকরা তাঁদের সন্তানকে স্কুল ও কলেজগুলিতে ভর্ত্তির সময় যে ভাবে উদ্বিগ্ন হন, সেই পরিপ্রেক্ষিতে নতুন নতুন স্কুল ও কলেজ খোলার দিকে দৃষ্টি দেওয়ার প্রয়োজন আছে। নতুন নতুন কলেজ না খুললে—গ্রামের মানুষ, গ্রামের কৃষক, সাধারণ মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত মানুষের মধ্যে শিক্ষার চাহিদা যেভাবে বাড়ছে—শিক্ষার সম্প্রসারণ প্রকৃতপক্ষে ঘটানো যাবে না। শিক্ষা গ্রহণের চাহিদার দিকে দৃষ্টি রেখে নতুন নতুন স্কুল ও কলেজ খুলতে হবে। নতুন কলেজ খোলার জন্য সিদ্ধান্ত গ্রহণ করতে হবে। এই প্রসঙ্গে আর একটি কথা বলার প্রয়োজন আছে--তা হচ্ছে, নতুন বিদ্যালয় যেখানে খোলা হচ্ছে, সেখানে একটু সমালোচনার সুর থেকে যাবেই। একথা এই জন্যই বলছি যে, জেলায় জেলায় প্রাথমিক, মাধ্যমিক, জুনিয়ার হাইস্কুল প্রভৃতি নতুন যেগুলো খোলা হয়েছে, সেগুলোর ক্ষেত্রে যে দৃষ্টিভঙ্গী নিয়ে খোলা হয়েছে, সেখানে একটা প্রশ্ন থেকে যাচ্ছে। আমরা বহু জায়গায় দেখেছি, বিস্তীর্ণ এলাকাতে ১৯৬০ সাল থেকে যে সমস্ত স্কুল চলে আসছে, সেগুলির ক্ষেত্রে কোন বিবেচনা করা হয় নি। ১৯৬০।৬৫।৭০ সাল থেকে যেগুলো চলছে, সেগুলো কোন স্থান পাচ্ছে না। অন্যদিকে আমরা দেখছি, গত বছর যেগুলো খুলেছে, সেগুলো সরকারী অনুমোদন পেয়ে যাচ্ছে। এমনও দেখা গেছে, এই বছরে খুলে এই বছরেই তা অনুমোদন পেয়ে গেছে। আশা করব, এই দিকটিতে মন্ত্রীমহাশয় দৃষ্টি দেবেন। কারণ শিক্ষার সার্বজনীনতা তথা সম্প্রসারণের দিকে যেমন ভাবে আমাদের দৃষ্টি সম্প্রসারিত হচ্ছে, সেই সঙ্গে সাধারণ মানুষের অভিনন্দনও বর্ষিত হচ্ছে। এইজন্য নতুন কোন বিদ্যালয় খোলার ক্ষেত্রে আমাদের দৃষ্টিভঙ্গীর যদি প্রসার না ঘটাতে পারি, তাহলে যে উদ্দেশ্য আমাদের আছে, সেই দৃষ্টিভঙ্গী থেকে আমরা ক্রমশঃ দূরে চলে যাব। কাজেই, এই দিকে একটু দৃষ্টি দেওয়ার প্রয়োজনীয়তা আছে। প্রভিডেন্ট ফাণ্ড সম্বন্ধে আমি কিছু বলছি না। তবে প্রভিডেন্ট ফাণ্ডের বিষয়ে শিক্ষকদের যে সমস্ত অসুবিধা দেখা দিচ্ছে, সে সম্পর্কে যে সমস্ত কথা উঠছে, সেই দিকগুলির দিকেও আমাদের দৃষ্টি দিতে হবে। এ ব্যাপারে আমি বাস্তব অভিজ্ঞতার অধিকারী। কারণ আমি শিক্ষার সঙ্গে—স্কুল শিক্ষায়যুক্ত আছি।

শিক্ষকগণ ছেলেমেয়ের বিয়ে, অসুস্থতা ইত্যাদি কারণে যে কোন সময়ে অর্থের প্রয়োজন অনুভব করতে পারেন। তাঁদের ঐ সমস্ত প্রয়োজনের সময়ে টাকা পেতে যাতে কোন সমস্যার সম্মুখীন হতে না হয়, সেদিকে দৃষ্টি দিতে হবে। কনট্রি-বিউটরি প্রভিডেন্ট ফাণ্ড উঠে যাওয়ার ফলে শিক্ষকগণ যে ভাবে ক্ষতিগ্রস্থ হচ্ছেন, সেদিকে দৃষ্টি দেওয়ার প্রয়োজন আছে। পরিশেষে প্রাথমিক, মাধ্যমিক এবং উচ্চশিক্ষা মন্ত্রীদ্বয় এবং রাজ্যসরকারকে অভিনন্দন জানিয়ে বলি যে আপনারা রবীন্দ্র রচনাবলী, নেতাজী সুভাস রচনাবলী প্রকাশের জন্য যে কাজ করেছেন, তাকে বড় রকমের পদক্ষেপ বলে অভিহিত করতে পারি। আমরা জানি, নেতাজী সুভাস চন্দ্রের চিন্তাধারাকে প্রকাশ করে তা যদি ছাত্রদের মধ্যে তথা তরুণ সম্প্রদায়ের মধ্যে ছড়িয়ে দেওয়া যায়—তাঁর স্বপ্ন ও সাধনাকে যদি তরুণ সম্প্রদায়ের মধ্যে ছড়িয়ে দেওয়া যায়—তাহলে তাদের নতুন ভাবে উদ্দীপ্ত করবে। সেই সঙ্গে ভারতবর্ষের বুকে এক নতুন প্রজন্মের সৃষ্টি হবে। রবীন্দ্র রচনাবলী প্রকাশের জন্য যে উদ্দ্যোগ গ্রহণ করেছেন, তাকে আমি অভিনন্দন জানাই। পাঠ্য পুস্তক প্রসঙ্গে আপনারা অত্যন্ত সাহসী পদক্ষেপ গ্রহণ করেছেন। কিন্তু তার সম্প্রসারণের ক্ষেত্রে ঔপনিবেশিক শাসন ব্যবস্থার ফলস্বরূপ শিক্ষার যে কাঠামো গড়ে উঠেছে, সেই কাঠামোর—তার গুনগত এবং চরিত্রগত—কোন পরিবর্তন ঘটে নি। পাঠ্যক্রমের আমূল পরিবর্তন ঘটাতে গেলে তরুণ ছাত্রের মনে যদি সঠিক ভাবে ইতিহাসের ঘটনাবলীর মধ্যে অর্থনীতির যে ধারা, তা সংযুক্ত করতে হবে। 'দাস' ব্যবস্থা থেকে 'সামন্ততান্ত্রিক' ব্যবস্থা, পরবর্ত্তীকালে পুঁজিবাদী ব্যবস্থার রূপ নিয়ে সমাজের বুকে পুঁজিবাদের যে পথ তৈরী হয়েছে, এই সমস্ত ব্যবস্থার যে ধারা, সেই ধারাগুলি ইতিহাসের মধ্যে সংযুক্ত হয়েছে। কিন্তু প্রকৃত ইতিহাস কি? প্রকৃত ইতিহাস হচ্ছে মানব সমাজের ইতিহাস। সেই ইতিহাসকে পাঠ্যপুস্তকের মধ্যে তালিকাভুক্ত করতে হবে। সেই সাহসিক পদক্ষেপ যাতে গ্রহণ করা হয়, সেই দৃঢ়তা আপনাদের কাছে আশা করে, আমি শিক্ষার উপর যে ব্যয়-বরাদ্দের দাবী উৎথাপন করেছেন, তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[ 6-05—6-15 p. m. ]

**Mr. Speaker :** I will now make an announcement on the constitution of different committees for 1984-85.

**Committee on Public Accounts.**

Under rule 302 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislation Assembly, the Committee on Public Accounts has been constituted with the following Members, namely :

1. Shri Gopal Krishna Bhattacharyya,
2. Shri M. Ansaruddin,
3. Shri Bamapada Mukherjee,
4. Shri Sachin Sen,
5. Shri Kripa Sindhu Saha,
6. Shri Satyapada Bhattacharyya,
7. Shri Bhupal Chandra Panda,
8. Shri Somendra Nath Mitra and
9. Shri Subrata Mukherjee.

In pursuance of rule 255 ( 1 ) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I have been pleased to appoint Shri Subrata Mukherjee as the as the Chairman of the Committee on Public Accounts.

**Committee on Estimates.**

Under rule 303B ( 1 ) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, the Committee of Estimates has been constituted with the following Members, namely :

1. Shri Birendra Narayan Ray,
2. Shri Subhas Chandra Ray,
3. Shri Santasri Chattopadhyay,
4. Shri Dhirendra Nath Chatterjee,
5. Shri Lakshmi Kanta Dey,
6. Shri Madhabendu Mohanta,
7. Shri Dinesh Chandra Dakua,
8. Shri Manindra Nath Jana,
9. Shri Barindra Nath Koley,
10. Shri Dipak Sengupta,
11. Shri Biswanath Chowdhury,

12. Shri Kamakhya Ghosh,
13 Shri Prabodh Chandra Sinha,
14. Shri Abdul Mannan, and,
15. Dr. Motahar Hossain.

In pursuance of rule 255 (1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I have been pleased to appoint Shri Birendra Narayan Ray as the Chairman of the Committee on Estimates.

**Committee on Public Undertakings.**

Under rule 303D (2) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, the Committee on Public Undertakings has been constituted with the following Members, namely :

1. Shri Mamal Sarkar,
2. Shri Sitaram Gupta,
3. Shri Ajit Kumar Chakrabarty,
4. Shri H.B, Rai,
5. Shri Lakshman Chandra Seth.
6. Shri Md. Nezamuddin,
7. Shri Brajo Gopal Neogy.
8. Shri Bikash Chowdhury,
9. Shri Abdul Hasant Khan.
10. Shri Saral Deb.
11. Shri Abur Rauf Ansari and
12. Shri Debsaran Gohsh
13. Shri Satya Ranjan Bapuli.

In pursuance of rule 255 (1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I have been pleased to appoint Shri Kamar Sarkar as the Chairman of the Committee on Public Undertakings.

Committee on the Welfare of Sceeduled Castes and

**Scheduled Tribes.**

Under rule 310A (1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, the Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes has been constituted with the following Members, namely :

1. Shri Jogendra Nath Singha Roy.
2. Shri Abinash Pramanik,
3. Shri Rabindra Nath Mandal,
4. Shri Sudhangshu Sekhar Mondal.
5. Shri Upendra Kisku,
6. Shri Sumanta Kumar Hira,
7. Shri Purna Chandra Malik.
8. Shri Suresh Singha,
9. Shri Subhas Naskar,
10. Shri Trilochan Mal,
11. Shri Ananda Mohan Biswas, and
12. Shri Dipendra Barman,

In pursuance of rule 310A(3) of the Rules of procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I have been pleased to nominate Shri Sumanta Kumar Hira as the Chairman of the Committee.

**Committee on Petitions.**

I have nominated the following Members under rule 299 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly to form the Committee on Petitions :

1. Shri Banamali Das.
2. Shri Subhas Basu.
3. Shri Hemanta Roy.
4. Shri Ajit Basu.
5. Shri Gopal Mandal.
6. Shri Dwijendra Nath Roy,
7. Shri Anil Mukherjee,
8. Shri Sushil Kujur,
9. Shri Sunil Santra,

10. Shri Habibur Rahaman,
11. Shri Abdul Karim Chowdhury, and
12. Shri Shrimati Renu Leena Subba.

Under rule 255(1) of the Rules of Procedure and Conduct of Business of the West Bengal Legislative Assembly, I have been pleased to appoint Shri Anil Mukherjee to be the Chairman of the Committee on Petitions.

**Committees of Privileges.**

I have nominated the following Members under rule 304 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly to form the Committee of Privileges :

1. Shri Kalimuddin Shams, Deputy Speaker,
2. Shri Dinabandhu Majhi,
3. Shri Nani Kar,
4. Shri Hazari Biswas,
5. Shri Gunadhar Choudhury,
6. Shri Nikhilananda Sar.
7. Shri Shish Mohammad,
8. Dr. Sisir Kumar Bose, and
9. Shri Shanti Ram Mahata,

Under the proviso to rule 255 (1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I have been pleased to appoint Shri Kalimuddin Shams, Deputy Speaker, as Chairman of the Committee of Privileges.

**Committee on Government Assurances**

I have nominated the following Members under rule 307B(1) of the Rules of Procedure and Conduct of Businss in the West Bengal Legislative Assembly to form the Committee on Government Assurances :

1. Shri Matish Ray,
2. Shri Malin Ghosh,
3. Shri Gobinda Bauri,

4. Shri Pulin Bera,
5. Shri Satish Chandra Biswas.
6. Shri Abdus Sobhan Gazi.
7. Shri Chitta Ranjan Mridha.
8. Shri Deb Ranjan Sen, and
9. Shri Humayoun Chowdhury.

Under rule 255(1) of the Rules of Procedure and conduct of Business in the West Bengal Legislative Assembly, I have pleased to appoint Shri Matish Ray as Chairman of the Committee on Government Assurances.

**Committee on Subordinate Legislation.**

I have nominated the following Members under rule 307C(2) of the Rules of Procedure and Conduct of Businoss in the West Bengal Legislative Assembly to from the Committee on Subordinate Legislation :

1. Shri Deb Narayan Chakraborty,
2. Shri Debi Prosad Basu,
3. Shri Suvendu Mandal,
4. Shri Atahar Rahaman,
5. Shri Prabhanjan Kumar Mandal,
6. Shri Nitai Charan Adak,
7. Shri Dhirendra Nath Sen,
8. Shri Mohammad Ramjan Ali,
9. Shri Subhas Goswami,
10. Shri Swadeshranjan Maji,
11. Shri Bankim Behari Maity, and
12. Dr. Hoimi Basu.

Under rule 255(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I have been pleased to appoint Shri Deb Narayan Chakraborty as the Chairman of the Committee.

### Rules Committee

**Mr. Speaker :** I have nominated under rule 309 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, the Rules Committee which shall consist of the following Members, namely :—

1. Shri Habib Mustafa,
2. Shri Krishnadhan Haldar,
3. Shri Dilip Mazumdar,
4. Shri Umapati Chakraborty,
5. Shri Rabindra Ghosh,
6. Shri Jyotsna Kumar Gupta,
7. Shri Deba Prasad Sarkar,and
8. Shri Kashinath Misra,

and include myself, who shall be the Chairman of the Committee.

### House Committee

The House Committee has been constituted consisting of the following Members namely : —

1. Dr. Haramohan Sinha,
2. Shri Sudhir Pramanik,
3. Shri Kumud Ranjan Biswas,
4. Shri Sachindra Nath Hajra,
5. Shri Bimal Kanti Basu,
6. Shri Tarak Bandhu Roy, and
7. Shri Samar Mukherjee.

I appoint Dr. Haramohan Sinha as Chairman of the House Committee.

### Library Committee

The Library Committee has been constituted consisting of the following Members, namely :—

1. Shri Nirode Roy Chowdhury,
2. Shri Sukhendu Khan,

3. Shri Kamala Kanta Mahata,
4. Shrimati Anju Kar,
5. Shrimati Aparajita Goppi,
6. Shri Jayanta Kumar Biswas,
7. Shri Kamakshyanandan Das Mahapatra, and
8. Shri Shamsuddin Ahmed and include myself, who shall be the Chairman of the Committee

**শ্রীঅম্বিকা ব্যানার্জী ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যরা হয়ত জানেন না, কিছুক্ষণ আগে লালবাজারে দুদল পুলিশের মধ্যে ঝগড়া, মারপিঠ হবার ফলে এক ভয়ংকর পরিস্থিতির সৃষ্টি হয়েছে। যে ব্যাপার নিয়ে কয়েকদিন ধরে আমরা হাউসে ডিবেট করছি তারই প্রতিফলই সেখানে হয়েছে দুদল পুলিশের মধ্যে ঝগড়া মারামারি এবং নানা রকম কাণ্ড কারখানা চলছে। এবং তার ফলে ওখানে ট্রাফিক জ্যাম হয়ে গেছে আমি ঘটনার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষামন্ত্রী শিক্ষা বাজেট পেশ করে অনেক কথাই বলেছেন। তৃতীয় পৃষ্ঠায় বলেছেন, "নিরবচ্ছিন্ন মূল্যায়ণ পদ্ধতি সমস্ত প্রাথমিক বিদ্যালয়ে চালু হয়েছে।" এই যে নিরবচ্ছিন্ন মূল্যায়ন পদ্ধতি এ সম্বন্ধে বলছেন, প্রাথমিক স্তরে অর্থাৎ চতুর্থ শ্রেণী পর্যন্ত পরীক্ষা নেবার কোন ব্যবস্থা নেই। অর্থাৎ পাশ ফেল বলে কিছু নেই। এরা বলছেন নিরবচ্ছিন্ন মূল্যায়ন হবে অর্থাৎ সারা বছর ধরে শিক্ষকরা ছাত্রদের মূল্যায়ন করবেন, সারা বছর ধরে পরীক্ষা হবে এবং সেই পরীক্ষার ফলাফল লক্ষ্য করে ছাত্রদের ক খ গ ঘ ঙ এই পাঁচ ভাগে বিভক্ত করা হবে এবং সেই অনুসারে পাশ করিয়ে দেওয়া হবে। এর ফলশ্রুতি কি? এই নিরবচ্ছিন্ন মূল্যায়নের নামে এরা যেটা চালু করলেন, তার মাঝখানে শিক্ষা সংকোচ করবার একটা পদক্ষেপ সরকার গ্রহণ করলেন। এখানে প্রশ্ন আসে—এটা কেন? আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন বিদ্যালয় থেকে যারা বিনা পরীক্ষায় পাশ করে আসছে তাদের এ্যাডমিশনের ব্যাপারে একটা বিরাট সমস্যা দেখা দিয়েছে। ক্লাস ফাইভে ভর্তির সমস্যা নিয়ে শুধু আমরাই বলছি না, সরকার পক্ষের সদস্যরাও বলছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে একেবারে প্র্যাকটিক্যাল এক্সপিরিয়ান্স তুলে ধরছি। বনগাঁ সহরে ৯ টি হাই স্কুল আছে, তার মধ্যে চারটি মেয়েদের,

পাঁচটি ছেলেদের। এ বছর বনগাঁর বাইরের এলাকা থেকে নো ডিটেনসন স্কীম অনুযায়ী ২১০০ ছাত্রছাত্রী ছাড়পত্র নিয়েছে পঞ্চম শ্রেণীতে ভর্তি হবার জন্য।

[ 6-15—6-25 P. m ]

এই ৯ টি স্কুল এবং সেখানে ৫ম শ্রেণীর আসন সংখ্যা সীমিত। একটা স্কুলের এ্যাভারেজ আসন সংখ্যা যদি ৫০ ধরি, তাহলে ৪৫০ টি ছেলে প্রোভাইড হতে পারবে। তাহলে বাকী ছাত্রছাত্রী কোথায় যাবে? হাওড়া জেলায় ২০ টি প্রাইমারী স্কুল পিছু একটা করে হাই স্কুল আছে। যদি গড়ে ২০ জন করে ছাত্রছাত্রী বেরোয়, তাহলে কম করে ৫০০ ছাত্রছাত্রী বেরিয়ে আসছে। একটা স্কুলে যদি ৬০ টি সিট ধরি, তাহলে বাকী ৪৪০ যাবে কোথায়? আবার দেখুন তারা এদিকে যেতে পারবে না, আবার ওদিকে যেতে পারবে না। এ্যাডমিশন টেষ্ট দিয়েও তাদের হাই স্কুলের দরজা বন্ধ। উত্তীর্ণ হওয়া সত্ত্বেও আসন সংখ্যা সীমিত, সিট নাই, ভর্তি হতে পারবে না। আবার নিচের দিকে প্রাথমিক বিদ্যালয়েও যেতে পারছে না। সেখানে নো রিটেসন দরজা বন্ধ। শিক্ষকদেরও সেই অবস্থা। তারা ভারাক্রান্ত হয়ে সব ক্লাস নিতে পারছে না। কেন্দ্রীয় সরকার যেমন মালিক শ্রেণীকে তোষণ করবার প্রবণতা নিয়ে পরিকল্পনা করছেন। এখানেও এই শিক্ষা ক্ষেত্রে এই সরকার বড় লোকদের তোষণ করবার প্রবণতা নিয়েছে। সাধারণ ছেলেরা পঞ্চম শ্রেণীতে ভর্তি হতে পারছে না, তাদের দ্বার রুদ্ধ এবং প্রাথমিক স্তরে ইংরাজী তুলে দিলেন। আর এদিকে বড় লোকের ছেলেদের জন্য ইংরাজী মিডিয়াম স্কুল রেখে দিলেন। সেখানে মন্ত্রীদের ছেলেমেয়ে বিত্তবান লোকদের সন্তান-সন্ততিদের সরকারী বড় বড় আমলাদের ছেলেমেয়েদের জন্য ইংলিস মিডিয়াম স্কুল রেখে দিলেন। তাদের সেখানে পড়াবার সুযোগ রয়ে গেল। তাদের ছেলেমেয়েরা পরীক্ষা দিতে পারবে। এবং সাধারণভাবে তাদের ছেলেমেয়েরাই ভাল পড়াশুনা করে সমাজে উচ্চ স্থানে যেতে পারবে। বামফ্রন্ট সরকারের এই কি নিরবচ্ছিন্ন মূল্যায়ন? শুধু তাই নয়, পশ্চিমবাংলার আর কি চিত্র দেখতে পাচ্ছি? এখানে কি রকম আর্থিক দুরবস্থা? অনেক স্কুলের নিজস্ব বাড়ী নাই। অল ইণ্ডিয়া ৪র্থ এডুকেসন সার্ভে কমিশনের রিপোর্টে দেখতে পাচ্ছি, আকাশের নীচে স্কুল আছে ১৮৮৬, তাঁবুর নিচে ৫৩ টি ঝুপ গড়তে ৬৮১২, কাঁচা বাড়ীতে স্কুল ১৬৯০৯ আর পাকা বাড়ী আছে ৮৫৮৬। ১৫ হাজার স্কুলে ব্লাক বোর্ড, টেবিল চেয়ার নেই। স্কুলগুলির প্রাথমিক উপকরণ নেই। তার উপর পাঠ্য পুস্তক ঠিকমত গিয়ে পৌঁছায় না। বিচ্ছিন্নভাবে এই সব জিনিস চলছে। আবার আপনারা

বিনা পরীক্ষায় পাশ করবার ব্যবস্থা করে দিয়েছেন। ছাত্রছাত্রীরা বিনা পরীক্ষায় পাশ করবে। তারা আর পড়বে না। তারা যাতে না পড়াশুনা করে তার সুযোগ করে দিয়েছেন। তার সঙ্গে শিক্ষকরাও আর পড়ছে না। এই হচ্ছে আপনাদের নিরবিচ্ছিন্ন মূল্যায়ন। আজকে শিক্ষা ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি শিক্ষার স্বীকৃতি আপনারা হরণ করছেন। শিক্ষা ক্ষেত্রে চূড়ান্ত দলবাজী হচ্ছে।

দলীয় স্বার্থে শিক্ষা প্রতিষ্ঠানকে ব্যবহার করা, আমরা এই কথা বারংবার বলেছি এবং এইসব ক্ষেত্রে কংগ্রেস সরকারকেও বামফ্রন্ট সরকার এক অর্থে ছাপিয়ে গেছে। কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে শুরু করে পশ্চিমবাংলার বিভিন্ন বিশ্ববিদ্যালয়-গুলো, বিভিন্ন কলেজগুলো, বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠানগুলো, তারা যেভাবে পরিচালনা করছেন, এইগুলো তার জ্বলন্ত প্রমাণ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এছাড়া, আমরা দেখতে পাচ্ছি আর একটা সমস্যা বর্ত্তমানে প্রাথমিক এবং মাধ্যমিক স্তরে, প্রাথমিক শিক্ষকদের ক্ষেত্রে এটা ছিলই, মাধ্যমিকদের শিক্ষকদর উপর আর একটা আক্রমণ এসেছে। সেই আক্রমণটা কি? তাদের সারা জীবনের যে সম্বল, চাকরি জীবনের যে প্রভিডেণ্ট ফাণ্ড, সেই প্রভিডেণ্ট ফাণ্ডের উপর বামফ্রন্ট সরকারের সেখানে দৃষ্টি পড়েছে এবং তারা অত্যন্ত অগণতান্ত্রিক উপায়ে যে নির্দেশ দিয়েছেন—১।৪।৭১ তারিখের আগে এমপ্লয়ার্স শেয়ার প্রভিডেণ্ট ফাণ্ডে, নিয়োগ কর্ত্তার যে শেয়ার, সেই অংশ অবিলম্বে সরকারের কোষাগারে, ট্রেজারীতে জমা দিতে হবে। যদি বেসরকারী স্কুলগুলো তারী পেনশন এবং গ্রাচুইটি বেনিফিট নিতে চায়, সেই স্কীমকে এ্যাভেল করতে চায় এবং যদি এই ক্ষেত্রে প্রভিডেণ্ট ফাণ্ডে তারা লোন নিয়ে থাকেন তাহলে সেই লোনের অর্থ শোধ করে দিতে হবে, সিক্স ওয়ান ফোর্থ পার্সেণ্ট এই হারে, কমপাউণ্ড ইণ্টারেস্ট, এই নীতি। এখানে একটা মানবিক প্রশ্ন, আজকে সরকার এই যে এমপ্লয়ার্স শেয়ার এই পিরিয়ডের দাবী করছেন, এই দাবী তারা করতে পারেন। কিন্তু এই টাকা কোথা থেকে এসেছে? সরকার বিভিন্ন বিদ্যালয়গুলোকে সম্পূর্ণ বেতন দেবার আগে পর্য্যন্ত এই এমপ্লয়ার্স শেয়ার প্রভিডেণ্ট ফাণ্ডে ছিল, জানেন না কান্তিবাবুরা, কি করে এই টাকা আসতো? মাস্টার মহাশয়রাই মাইনে না নিয়ে এমপ্লয়ার্স শেয়ার হিসাবে প্রভিডেণ্ট ফাণ্ডে জমা দিত, তারা তাদের পারিশ্রমিক না নিয়ে এই এমপ্লয়ার্স শেয়ার শিক্ষকদের বেতন থেকে জমা পড়ে গেছে। কত রকম ভাবে টাকা জমা পড়ে, সেই টাকা আজকে আপনারা ক্লেম করছে। এতে আপনাদের নৈতিক অধিকার আছে? শুধু তাই নয়, আজকে যে স্কীম নিতে যাচ্ছেন, এতে শিক্ষকদের ভবিষ্যৎ অন্ধকার। শিক্ষকরা এতে আতংকিত। ঘর পোড়া গরু সিঁদুরে মেঘ দেখলে ভয় পায়। কারণ ইতিমধ্যে স্কুলগুলোর ক্ষেত্রে তারা দেখেছেন যে প্রাথমিক

শিক্ষকদের ক্ষেত্রে প্রভিডেন্ট ফাণ্ডের টাকা নিয়ে, এই সরকারী স্কীম অনুযায়ী কি ছিনিমিনি খেলা হচ্ছে, ঐ স্কুল বোর্ডগুলো, ঐ ডি, আই, অফিস কোটি কোটি টাকা এই সমস্ত প্রভিডেন্ট ফাণ্ডের টাকার হিসাব পাওয়া যাচ্ছে না। আজকে মাধ্যমিক শিক্ষকরা কেন এই রকম আশংকা করবেন না? এইরকম আশংকা রয়েছে এবং শুধু তাই নয়, আজকে প্রাথমিক শিক্ষকরা ঐ স্কীম অনুযায়ী তাদের যদি লোন নিতে হয়, তাদের যদি অবসর গ্রহণ করবার পর সেই প্রভিডেন্ট ফাণ্ডের টাকা পেতে হয়, কিভাবে তাদের উৎকোচ দিতে হয়, কি ধরণের হয়রানি, আজকে এইরকম একটা সমস্যার জায়গায় আপনারা মাস্টার মহাশয়দের ফেলেছেন। অথচ এই রকম একটা স্কীম নেবার সময় আপনারা বিভিন্ন শিক্ষক সংগঠনগুলোর সংগে আলোচনা করে, তাদের মতামত নেওয়া, তাদের পরামর্শ নেওয়ার প্রয়োজন বোধ করলেন না। অথচ আপনারা গণতন্ত্রের কথা বলেন। আপনি এখানে বলেছেন, শিক্ষার ক্ষেত্রে প্রশাসনকে তৎপর করা হচ্ছে, প্রশাসনকে পরিচ্ছন্ন করা হচ্ছে। অদ্ভুত কথা, যা হচ্ছে শিক্ষার ক্ষেত্রে, দুর্নীতি যে পর্য্যায়ে গেছে, তা কল্পনা করা যায় না। আমি চ্যালেঞ্জ করে বলছি, আজকে ডি আই. পর্য্যন্ত—ডি. আই' এবং আমলারা পর্য্যন্ত এই রাজনৈতিক দলের ছত্র ছায়ায় থেকে তারা সরকারী টাকা ৯/৬ করতে শুরু করেছে, ভুরি ভুরি দৃষ্টান্ত আমার কাছে আছে, আমি তা তুলে ধরবো। কলকাতার ডি. আই. সেকেণ্ডারী এডুকেশন এর অফিস, হিন্দুস্থান পার্কের এই বাড়ি, এটা একটা দুর্নীতির আখড়ায় পর্যাবসিত হয়েছে। সরকারী টাকা সেখানে কিভাবে ৯/৬ হচ্ছে, আপনি শুনলে আশ্চর্য্য হয়ে যাবেন এবং এই দুর্নীতির চক্রের নায়ক হচ্ছেন স্বয়ং কলকাতার ডি. আই. বর্তমানে যিনি আছেন। আপনি জানেন, এই জিনিস হচ্ছে, এবং অদ্ভুত ব্যাপার, একাধারে ডি. আই., অপর দিকে অসংখ্য স্কুলের তিনি প্রশাসক। ডি. আই. এবং প্রশাসক এই দুই পদে থেকে তিনি শিক্ষা প্রতিষ্ঠানগুলোর নামে যথেচ্ছ টাকা, সরকারী অনুদান তিনি ড্র করছেন এবং সেইগুলো বিধি বহির্ভূত ভাবে ব্যয় করছেন। তছরূপ হচ্ছে, এই জিনিস চলছে।

[ 6 25 – 6-35 p. m. ]

তছরূপ হচ্ছে। বিভিন্ন স্কুলের ক্ষেত্রে এই জিনিস হচ্ছে। সাউথ সুবারবান ব্রাঞ্চ স্কুলে হোয়াইট ওয়াশে ৮০ হাজার টাকা খরচ করা হয়েছে। এইরকম ঘটনা ঘটেছে। এমন কি এর পিছনে মদত দেওয়া হচ্ছে। কেন হচ্ছে? এর বিরুদ্ধে

ভিজিলেন্স কমিশনের একটি রিপোর্ট গেছে এবং সমস্ত জেরক্স কপি এভিডেন্স ডকুমেণ্ট দিয়ে মুখ্যমন্ত্রী থেকে শুরু করে সর্বত্রই দেওয়া হয়েছে। প্রাইমাফেসি কেস পেয়ে সেখানে তদন্ত হয়েছে এবং প্রত্যেকটি তদন্তে সেই সমস্ত অভিযোগ প্রমাণিত হয়েছে। এতদ্‌সত্ত্বেও ঐ দুর্নীতিগ্রস্ত ডি. আই. যার সার্ভিস শেষ হয়ে গিয়েছিল নর্ম্যালি ৩১শে ডিসেম্বর, ১৯৮৩ সালে তাকে আবার ৬ মাসের জন্য রিএমপ্লয়মেণ্ট দেওয়া হয়েছে। দুর্নীতির বিরুদ্ধে ষ্টেপ নেওয়া দূরে থাক, তাকে পারিতোষিক দেওয়া হল। কেন এত দরদ? কারণ এই ডি. আই. উপর মহলের অনেক কাজ করে দিচ্ছেন। এমন কি জনৈক মন্ত্রীর স্ত্রীকে পর্যন্ত বিধি বহির্ভূতভাবে অতিরিক্ত অর্থ পাইয়ে দিয়েছেন। আজকে এইরকম সব মারাত্মক জিনিস হচ্ছে। আপনারা কোন কালে শুনেছেন এই ডি. আই. উইদাউট এনি স্যাংসান্ অব এনি কম্পিটেণ্ট অথারিটি কার্যতঃ একজন বহিরাগত হিসাবে কলকাতা ডি. আই. সেকেণ্ডারি এডুকেসন, এক মাস ডি. আই. হিসাবে কাজ করেছেন? এটা একটা অদ্ভুত ব্যাপার। কি করে হল জানেন? শিক্ষামন্ত্রী এর জবাব দিতে পারবেন? ৩১শে ডিসেম্বর ১৯৮৩ তারিখে তার সার্ভিস পিরিয়ড্ শেষ হয়ে গেল, সার্ভিস এক্সটেনসন দেওয়া হল না, রিএমপ্লয়মেণ্ট দেওয়া হল না। তিনি ১লা জানুয়ারী ১৯৮৪ থেকে ৩১শে জানুয়ারী ১৯৮৪ পর্য্যন্ত কাজ করে গেলেন উইদাউট এনি স্যাংসান অব এনি কমপিটেণ্ট অথারিটি। ১লা ফেব্রুয়ারী ১৯৮৪ তারিখে তাকে রিএমপ্লয়মেণ্ট দেওয়া হল উইথ রেট্রোস্পেকটিভ এফেক্ট ফ্রম ১.১.৮৪। অর্থাৎ তার এক মাস অবৈধ চাকরি— কালকে রেট্রোস্পেকটিভ এফেক্ট দিয়ে বৈধ করে দেওয়া হল। এই সমস্ত মারাত্মক সব দুর্নীতি চলেছে পশ্চিমবাংলার শিক্ষা জগতে। এর কোন তদন্ত নেই। আমি শিক্ষামন্ত্রীকে বলেছিলাম, আপনি এই ব্যাপারে একটা ষ্টেটমেণ্ট করুন, বাট হি হ্যাজ···

পশ্চিমবাংলার সর্বত্রই শিক্ষা জগতে এই জিনিস চলেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে তারা শিক্ষা ক্ষেত্রে ব্যয় বৃদ্ধির প্রশ্ন তুলছেন। হ্যাঁ, শিক্ষা ক্ষেত্রে ব্যয় বৃদ্ধি হয়েছে। শিক্ষা ক্ষেত্রে এই যে ব্যয় বৃদ্ধি হয়েছে এর ফলে শিক্ষার প্রকৃত অগ্রগতি কতটুকু হয়েছে? এর মেজর অংশই চলে যাচ্ছে শিক্ষক ও শিক্ষাকর্মীদের বেতন দিতে। ৪৫৮ কোটি টাকা এবারে স্যাংশান্ করেছেন, এর মধ্যে ৩০০ কোটি টাকা চলে যাচ্ছে শিক্ষক ও শিক্ষাকর্মীদের বেতন দিতে। আর বাদ বাকি শিক্ষার অন্যান্য ক্ষেত্রের জন্য কতটা রইল সেটা একটু বিশ্লেষণ করে দেখা দরকার। যার ফলে আজকে উন্মুক্ত আকাশের তলে হাজার হাজার স্কুল চলছে, তাদের আচ্ছাদন পর্যন্ত নেই, বেঞ্চ নেই, শিক্ষার উপকরণ নেই, ব্ল্যাক বোর্ড পর্যন্ত নেই। শিক্ষার অগ্রগতির জন্য গবেষণা ও অন্যান্য ক্ষেত্রের অগ্রগতি নেই।

স্বাধীনতায় সময় পশ্চিমবাংলা শিক্ষা ক্ষেত্রে লিটারেসির কোশ্চেনে বরোদা রাজ্য, ত্রিবাঙ্কুর বাদ দিলে যেখানে প্রথম স্থানে ছিল ১৯৮১ সালের সেসান রিপোর্টে দেখা যাচ্ছে তার আগে ১৫টি রাজ্য চলে গেছে। আজকে পশ্চিম বাংলার সিক্সটিস্থ পোজিসন হয়ে গেছে। এই হচ্ছে পশ্চিমবাংলার শিক্ষার হারের চেহারা। আপনারা শিক্ষাগণতন্ত্রীকরণের কথা বলছেন। আপনারা শিক্ষার স্বাধিকার হরণ করছেন। আপনারা শিক্ষার সুযোগ সম প্রসারিত করছেন বলছেন। কিন্তু আমরা কি দেখতে পাচ্ছি? এই নো ডিটেনসান স্কীমের মধ্য দিয়ে, ল্যাঙ্গোয়েজ পলিসির মধ্য দিয়ে আপনারা শিক্ষাকে আরো সংকুচিত করছেন। এই নো ডিটেনসান স্কীমের মধ্য দিয়ে পঞ্চম শ্রেণী থেকে কিভাবে আপনারা শিক্ষাকে সঙ্কুচিত করছেন সেটা একটু চিন্তা করে দেখুন। আমরা দেখতে পাচ্ছি আপনারা ইংরাজী শিক্ষার সুযোগ কেড়ে নিচ্ছেন। তার ফলে উচ্চ শিক্ষার দরজা সাধারণ ছেলে মেয়েদের বন্ধ হয়ে যাচ্ছে এবং উচ্চ শিক্ষাকে সঙ্কুচিত করছেন বাই ইওর ল্যাঙ্গোয়েজ পলিসি। শিক্ষা ক্ষেত্রে কংগ্রেসের যে আরব্ধ কাজ শিক্ষা সঙ্কুচিত করা, আপনারা সেই কাজ করছেন।

কংগ্রেসের মতন করে এরাও শিক্ষা, সংস্কৃতি এবং মনুষ্যত্বকে হরণ করতে চাইছেন। তারা এটা করছেন তার কারণ, ওরা শিক্ষার সম্প্রসারণকে ভয় পান। ভারতবর্ষের মালিক শ্রেণীর স্বার্থে ওরা এই কাজটা করছেন। স্যার, আর যাই হোক ওরা অন্ততঃ মুখে লেনিনের কথাটা বলেন, আমি তাই লেনিনের একটি কথা ওদের স্মরণ করিয়ে দিতে চাই। জারিষ্ট রাশিয়ার এডুকেশান পলিসি সম্বন্ধে তিনি বলেছিলেন, Workers are gun powder. Knowledge and education are sparks. It knowledge and education 'fall into the gunpowder the explosion will be directed first and formost againsr the ministers'.—minister means, xarist minister. এটা হচ্ছে বরাবরের ব্যাপার। যুগে যুগে সমস্ত প্রতিক্রিয়াশীল শাসক গোষ্ঠী পুঁজিপতিদের স্বার্থে, মালিকেরস্বার্থে শিক্ষাকে মারতে চান, সাধারণ মানুষকে জ্ঞান বিজ্ঞানের সুযোগ থেকে বঞ্চিত করতে চান। কারণ তারা জানেন, শিক্ষার আলোয়, জ্ঞানের আলোয়তারা যদি উদ্ভাসিত হয়ে ওঠেন তাহলে আজকে বামপন্থার নামেই বলুন আর দক্ষিণ পন্থার নামেই বলুন দেশে যে শোষণ, অত্যাচার, নিস্পেষণ চলছে সেই শাসক শ্রেণীর চরিত্র শোষিত মানুষের চোখে ধরা পড়বে এব তাদের মুখোস খুলে যাবে। তাই কংগ্রেসও যেমন শিক্ষাকে সঙ্কুচিত করতে চেয়েছিলেন এরাও তেমনি বামপন্থার মুখোস পরে পুঁজিপতি ও মালিক শ্রেণীর স্বার্থে শিক্ষাকে মারতে চাইছেন এবং মানুষের চেতনা, জ্ঞানবিজ্ঞান ও মনুষ্যত্বকে মারবার জন্য কংগ্রেসের যে আরাধ্য কাজ তাকে সম্পূর্ণ করতে চাইছেন। স্যার, এই বলে শিক্ষা বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীশচীন সেন** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি জরুরী ইনফরমেশান দিচ্ছি। একটু আগে কংগ্রেসের মাননীয় সদস্য শ্রীঅম্বিকা ব্যানার্জী এই সভায় একটি সংবাদ পরিবেশন করে হাউসকে বিভ্রান্ত করেছেন। তিনি বলেছেন, লালবাজারে নাকি দুদল পুলিশের মধ্যে মারামারি হচ্ছে এবং সেই মারামারির ফলে রাস্তা পর্যন্ত জ্যাম হয়ে গিয়েছে, ট্রাফিক বন্ধ হয়ে গিয়েছে। স্যার, এই সংবাদ সম্পূর্ণ অসত্য। আমি খবর নিয়ে এইমাত্র এসেছি, আমি বলছি, এর বিন্দুমাত্র কোন সত্যতা নেই। এই হচ্ছে স্যার, কংগ্রেস (ই), এরা এই ভাবে সভাকে বিভ্রান্ত করতে চাইছেন এবং জনসাধারণকেও বিভ্রান্ত করতে চাইছেন এবং তা করে পশ্চিমবাংলার আইনশৃঙ্খলাকে বিপন্ন করতে চাইছেন। স্যার, ওর ঐ অসত্য ভাষণের জন্য আমি তাকে তীব্র নিন্দা করছি। উনি কোথা থেকে এই সংবাদ আনলেন আমি জানি না। এই সংবাদ সম্পূর্ণ অসত্য, উদ্দেশ্যমূলক, রাজনৈতিক উদ্দেশ্যমূলক।

**শ্রীআবদুস সাত্তার** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, অম্বিকাবাবু যে কথা বলেছিলেন সেটা কিছুক্ষণ আগে কিছু রিপোর্টারও আমাকে বলেছিলেন যে সকালবেলায় গণ্ডগোল হয়েছে এবং আবার গণ্ডগোল হয়েছে। আমি জানি না শচীনবাবু লালবাজারে গিয়েছিলেন কিনা তবে আমি বলতে পারি এরকম কিছু রিপোর্ট কিছু রিপোর্টারও আমাকে দিয়েছেন। এখন কথা হচ্ছে, শচীনবাবু কোথা থেকে জানলেন যে এরকম ঘটনা হয়নি? কালকের কাগজে দেখবেন যে গণ্ডগোল হয়েছে।

( গোলমাল )

[ 6-35—6-45 P. m. ]

মিঃ স্পীকার :—মাননীয় সদস্যদের আমি স্মরণ করিয়ে দিতে চাই যে যদি কোন সদস্য যে কোন সূত্র থেকে খবর নিয়ে আসেন এবং সেটা হাউসে বলেন তাহলে সেটা ঠিক হবেনা। তিনি যখন খবরটি হাউসে বলবেন He should first verify and then say.

আপনার খবর সঠিক, কি ওনার খবর সঠিক, আমি তার মধ্যে যাচ্ছি না। আমার কথা হচ্ছে, যখন কোন সদস্য গুরুত্বপূর্ণ খবর হাউসে সরবরাহ করবেন, He should satisfy himself of the authenticity of the news.

এই অনুরোধ আমি আপনাদের কাছে করছি। No further debate.

**শ্রীআবদুস সুভাহান গাজী** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের উচচ শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় শিক্ষা খাতে যে ব্যয়-বরাদ্দের দাবী এখানে পেশ করেছেন, আমি তাকে সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা এখানে রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দীর্ঘক্ষণ ধরে এখানে বিরোধী দলের ৩ জন ডাক্তার এবং একজন অতি বিপ্লবীর বক্তব্য গভীর মনোযোগ দিয়ে শুনেছি। ডঃ কিরণ চৌধুরী এবং ডঃ বোস যে বক্তব্য রেখেছেন, তাদের বক্তব্যের মধ্যে আমাদের এই বাজেটকে তীব্র আক্রমণ করে তেমন কোন কিছু বলেন নি। আক্রমণ শুরু করেছেন কংগ্রেসের নেতা ড. মানস ভুঞা এবং দেবপ্রসাদ সরকার মহাশয়। এদের তীব্র ঝাঁঝালো বক্তব্য শুনে আমার মনে হল যে আমার বক্তব্যটাও এখান থেকে শুরু করা উচিত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দেবপ্রসাদ সরকারের সঙ্গে আপনার পরিচয় কতটুকু আছে আমি জানিনা। তবে ওনার সঙ্গে আমার খুব ঘনিষ্ঠ পরিচয় আছে। এক সময়ে আমরা শিক্ষক সংগঠন নিয়ে কাজ করেছি। আজকে আমাদের এখানে মাননীয় মন্ত্রী মহাশয় শিক্ষা সংক্রান্ত যে নীতি, যে দৃষ্টি ভংগী রেখেছেন, এক সময়ে তিনি এটা সমর্থন করতেন। আজকে যে কোন কারণেই হোক তিনি দল থেকে চলে গেছেন। কারণ তিনি একমেব অদ্বিতীয়ম। আমরা দেখেছি যে তিনি যখন কাউকে সঙ্গে পাননা তখন সকলে যে বক্তব্য রাখেন, তার বিরোধিতা করে তিনি বক্তব্য রাখেন। এই ধরণের কিছু কিছু বক্তব্য তিনি এখানে রেখেছেন। প্রথমে তিনি আমাদের প্রাথমিক স্তরের শিক্ষা-ব্যবস্থা সম্পর্কে বলতে গিয়ে পাশ, ফেল পদ্ধতির কথা তুলেছেন। আমি তাকে জিজ্ঞাসা করি, তিনি একজন শিক্ষক হয়ে এটা জানেন না? তিনি খুব ভাল করেই জানেন যে পরীক্ষার উদ্দেশ্য কি। আমরা ছাত্রদের পরীক্ষা কেন করি? একটা নির্দিষ্ট সংখ্যক ছাত্রকে পাশ করিয়ে দেওয়া বা একটা নির্দ্দিষ্ট সংখ্যক ছাত্রকে ফেল করিয়ে দেওয়াই পরীক্ষার দৃষ্টিভংগী নয়। পরীক্ষার দৃষ্টিভংগী হচ্ছে, আমরা ছাত্রদের যে শিক্ষা দিচ্ছি, সেটা তারা কতটা গ্রহণ করতে পেরেছে, বা কতটা গ্রহণ করতে পারেনি সেটা পরীক্ষা করে দেখা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ৪ বছরের একটা ছেলেকে বহু পুস্তক থেকে শিক্ষা দেবার পরে কয়েক ঘণ্টার মধ্যে যদি পরীক্ষা নেওয়া হয় এবং এই পরীক্ষার মধ্যে দিয়ে সে যে বক্তব্য রাখবে, সেই বক্তব্যের মধ্যে তার প্রকৃত পরিচয় পাওয়া যায়না। সে জন্য বামফ্রন্ট সরকার সঠিক ভাবে এবং বৈজ্ঞানিক পদ্ধতিতে পরীক্ষা ব্যবস্থা যে ভাবে হওয়া উচিত সেই ভাবেই রেখেছেন। একদিন তিনি এই পরীক্ষা পদ্ধতি সমর্থন করতেন। উনি যে বিদ্যালয়ে পড়ান, সেখানে যে পদ্ধতিতে ছাত্রদের পরীক্ষা নেওয়া হয়, সেই একই পদ্ধতিতে সঠিক ভাবে এখানে রাখা হয়েছে। কিন্তু তিনি এর সমালোচনা করে গেলেন।

আমি বুঝতে পারছি না উনি একজন শিক্ষক হয়ে এই ধরণের বক্তব্য কিভাবে রাখেন! মাননীয় অধ্যক্ষ মহাশয় কেবল মাত্র আমাদের প্রাথমিক বিদ্যালয়গুলিতেই নিরবিচ্ছিন্ন মূল্যায়ণের ব্যবস্থা করা হয়েছে, তা নয়, আপনি জানেন গ্রাম শহরের যে সমস্ত বড় বড়, ভাল ভাল বিদ্যালয়গুলি আছে তাদের পরীক্ষা সিস্টেমেও এই জিনিষই চালু আছে, তারাও এ বি. সি. ডি বিভাগের মাধ্যমে ধারাবাহিক পরীক্ষা পদ্ধতি চালু রেখেছে। আমরা দেখেছি এই ব্যবস্থার মধ্যে দিয়ে শিক্ষক এবং ছাত্রদের মধ্যে সুন্দর বোঝা-পড়া গড়ে ওঠে এবং অভিভাবকরাও সব সময় জানতে পারেন ছাত্ররা কতটুকু কি শিখতে পারছে, না পারছে এবং কোথায় তাদের গলদ আছে, সেটাও বুঝতে পারেন। সেই জন্য বামফ্রন্ট সরকার সঠিক ভাবেই এই ব্যবস্থা গ্রহণ করেছেন। অথচ মাননীয় সদস্য এই ব্যবস্থার বিরোধিতা করলেন! সেই সঙ্গে তিনি কতগুলি উদাহরণ দিয়ে বললেন যে, প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে বামফ্রন্ট সরকার নাকি শিক্ষা সংকোচন নীতি গ্রহণ করেছেন। আমি আগেই বলেছি, মাননীয় সদস্য দেবপ্রসাদ-বাবু মাঝে মাঝেই অদ্ভুত অদ্ভুত কথা বলেন। স্যার, আমরা দেখছি সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গই এক মাত্র প্রদেশ যেখানে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর তাঁরা শিক্ষাকে সব চেয়ে বেশী গুরুত্ব দিয়েছেন। কারণ বামফ্রন্ট সরকার এটা উপলব্ধি করেছেন যে, আজকে ভারতবর্ষ বিশ্বের বৃহত্তম নিরক্ষরের দেশ, এখানে নিরক্ষরের সংখ্যা সবচেয়ে বেশী। সুতরাং সেই দেশে যদি দ্রুত শিক্ষা বিস্তার না হয়, তাহলে দেশের কোন উন্নতিই সম্ভব হয় না, দেশের বিকাশ ঘটেনা। সমগ্র দেশের উন্নয়নের দিকে তাকিয়েই শিক্ষাকে এত গুরুত্ব দেওয়া হচ্ছে। ডঃ কিরণ চৌধুরী একটা কথা উল্লেখ করলেন, তিনি বললেন আমাদের এখানে নাকি শিক্ষার মান নেমে যাচ্ছে এবং তিনি শিক্ষা ক্ষেত্রে রাজনীতি দেখতে পাচ্ছেন। অবশ্য তাঁর এই বক্তব্যের জবাব মাননীয় অনিল মুখার্জী মহাশয় খুবই দৃঢ়তার সঙ্গে রেখেছেন। তিনি এখানে সিমফোজিয়ামের উল্লেখ করেছেন। তিনি তো একটা কলেজের অধ্যক্ষ ছিলেন, আমি তাঁকে বলছি যে, তিনি তো এসব প্রশ্ন তাঁর ঐ কলেজের সিমপোজিয়ামের মধ্যে রাখতে পারতেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় এখানে যে শিক্ষা খাতের বাজেট উপস্থিত করেছেন সেই বাজেটের মধ্যে আমাদের শিক্ষা নীতি পরিষ্কার ভাবে উল্লেখ করা হয়েছে, মাননীয় সদস্য কিরণ চৌধুরী সে সম্বন্ধে কোন বক্তব্য এখানে রাখলেন না। ডঃ শিশির বসু আরো একটু এগিয়ে গিয়ে বললেন যে, তিনি এই বাজেটের মধ্যে নাকি কোথাও একটা জাতীয় শিক্ষা নীতি খুঁজে পেলেন না। এটা অত্যন্ত দুঃখের কথা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্টের সরকার প্রথম থেকেই একটা নীতিতে চলছেন এবং তাঁর শিক্ষা নীতির মূল

কথাই হচ্ছে, ব্যাপক সার্বজনীন শিক্ষার বিস্তার। সেই ব্যাপক সার্বজনীন শিক্ষা-বিস্তারের জন্য শুধু মাত্র কিছু বিদ্যালয় গড়ারই ব্যবস্থা করিনি। সেই সঙ্গে গ্রামে গঞ্জে লাইব্রেরীর সংখ্যা বৃদ্ধি করা হচ্ছে, গরীব ঘরের ছাত্র-ছাত্রীদের বিনা-মূল্যে পাঠ্যপুস্তক দেওয়া হচ্ছে। দরিদ্র ছেলে-মেয়েদের দুপুরবেলা টিফিন্ দেওয়া হচ্ছে। প্রাথমিক শিক্ষা গ্রহণের ব্যাপারে যাতে বিভিন্ন স্তরের ছেলে-মেয়েরা উৎসাহী হয়ে উঠে তার জন্য এই সব বিভিন্ন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। আমরা অতীতে লক্ষ্য করেছি, বিদ্যালয়ে ছাত্ররা ভর্তি হ'ত, কিন্তু অল্প কিছু দিন পরেই আর বিদ্যালয়ে যেত না, ড্রপ আউট হয়ে যেত। একটা বিরাট সংখ্যক ছাত্র-ছাত্রীই লেখা-পড়া ছেড়ে দিত। অথচ আজকে সাধারণ মানুষের মনের মধ্যে শিক্ষা সম্পর্কে একটা জোয়ারের সৃষ্টি হয়েছে, সেই জোয়ারের বন্যায় চারিদিকে ছাত্র-ছাত্রীরা স্কুলে ভর্তি হচ্ছে এবং নিয়মিত স্কুলে যাচ্ছে। তবুও এখনো আমাদের অনেক সমস্যা আছে, কিন্তু সেই সমস্ত সমস্যা কোন একটি রাজ্যের পক্ষে একা দূর করা সম্ভব নয়। কারণ আমরা জানি শিক্ষাকে যৌথ তালিকা ভুক্ত করে রাখা হয়েছে। যাই হোক, আজকে আমাদের রাজ্যে যে, ছেলে-মেয়েরা বেশী সংখ্যায় শিক্ষা গ্রহণ করতে বিদ্যালয়ে আসছে, এ সম্পর্কে ওঁরা কোন বক্তব্য রাখলেন না, এই সব বক্তব্য তাঁদের রাখা উচিত ছিল, এই সমস্ত বক্তব্য না রেখেই ও'রা বাজেটের সমালোচনা করে গেলেন। এবং এই বাজেটকে ওঁরা সমর্থন করতে পারলেন না। কিন্তু আজকে পশ্চিমবাংলার শিক্ষা ক্ষেত্রের দিকে তাকিয়ে ও'দের এই বাজেটকে সমর্থন করা উচিত ছিল। যাই হোক, এই কয়টি কথা বলে, এই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[ 6-45—6-55 p m. ]

**শ্রীকাশী নাথ মিশ্র** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় শিক্ষামন্ত্রীরা যে শিক্ষা বাজেট পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং কাট-মোসানের মাধ্যমে আমি যেগুলি বলেছি আশা করবো মাননীয় মন্ত্রীরা এগুলিকে আরোও সম্পূর্ণ করে সুস্থ শিক্ষানীতি প্রবর্তন করার চেষ্টা করবেন। আমরা জানি, স্বাধীনতার ৩৬ বছর অতিক্রান্ত হয়েছে, এবং বহু শিক্ষা কমিশন ভারতবর্ষের বিভিন্ন প্রান্ত বিভিন্নভাবে হয়েছে, বহু রিপোর্ট সংযোজিত হয়েছে। বহু শিক্ষাবিদ, বহু জননেতা শুধু ভারতবর্ষে কেনপৃথিবীর উন্নয়নশীল দেশের যে শিক্ষা ব্যবস্থা আছে তাঁরা তা পরিদর্শন করে এসেছেন। কিন্তু একথা ঠিক, আজও পর্যন্ত সে কেন্দ্রীয় সরকার হোক আর রাজ্যসরকার হোক এখনও পর্যন্ত জনমুখী এবং বৈজ্ঞানিক

পদ্ধতিতে শিক্ষার প্রসার এবং শিক্ষার বিস্তারের ক্ষেত্রে কতটুকু অগ্রসর হয়েছে? আমি মনে করি পশ্চিমবঙ্গ সরকার এই ব্যাপারটি নিশ্চয়ই উপলব্ধি করবেন। প্রাথমিক শিক্ষা আমাদের কাছে জাতির উন্নত একটা সোপান। সুতরাং প্রাথমিক শিক্ষার বিস্তার এবং তার সাথে অন্যান্য শিক্ষাকে প্রসারিত করবার জন্য চেষ্টা করা উচিৎ এবং ত্রুটিমুক্ত করার প্রয়োজন। শিক্ষার প্রসারের ক্ষেত্রে ঠিকমতভাবে একটা পরিবেশ দরকার। বিদ্যালয়ের ক্ষেত্রে যদি আসবাবপত্র বা গৃহ সমস্যা থাকে—এককথায় যাকে বলা হয় এনভাওরেনমেণ্ট, এই এডুকেশন্যাল কমপ্লেক্স তৈরী করা দরকার। কিন্তু এখনও পর্যন্ত রাজ্যসরকার ব্যর্থতার পরিচয় দিয়েছেন—এটা আমরা দেখতে পাচ্ছি। এর জন্য যে যোগ্যতাসম্পন্ন শিক্ষক দরকার এবং এর জন্য যে জায়গায় যাওয়া উচিৎ সেই রকম ব্যবস্থা এখনও পর্যন্ত ঠিক কার্যকরী করা হয়নি।

আমরা তাতে কি দেখতে পাচ্ছি? আমরা দেখতে পাচ্ছি যে রাজ্য সরকার শিক্ষার ক্ষেত্রে ব্যয় বৃদ্ধি করেছেন তার আনুপাতিক যে আয় বৃদ্ধি এবং তার বাজেট বরাদ্দ বৃদ্ধি পেয়েছে বলে সেটা আনুপাতিক ভাবে বৃদ্ধি করেছেন, নিশ্চয় প্রশংসনীয়। কিন্তু তার সাথে আজকে আমাদের যেটা দেখা দরকার যে বিদ্যালয়ের গৃহ নির্মাণের যে একটা কার্যসূচী সেটা এখন ঠিক বাস্তবমুখী করতে পারেন নি। ১৯৭৮ সালে আমরা দেখতে পাই যে বন্যার সময়ে অনেক স্কুলবাড়ী ধ্বংস হয়ে গিয়েছিল, প্রাথমিক বিদ্যালয় থেকে আরম্ভ করে হাইস্কুল, কলেজ পর্যন্ত নষ্ট হয়ে গিয়েছিল। টাকা দিয়েছেন, পঞ্চায়েতের মাধ্যমে কাজ হয়েছে, কিন্তু সরকারের তরফ থেকে কি সেখানে একটা পরীক্ষা-নিরীক্ষা করে দেখা হয়েছে যে সেগুলির ঠিকমত ব্যবহার হয়েছে কিনা বা তার সদগতি হয়েছে কিনা? সেগুলি ঠিকমতভাবে কার্যকরী হয়ে সেখানকার মানুষের অর্থাৎ ছাত্রছাত্রীদের উপকার হয়েছে কিনা? আজকে দেখবেন সেই টাকার ঠিক সদ্ব্যবহার হয় নি। এইগুলিই হচ্ছে, আজ এই প্রশ্ন যে এই ডিপার্টমেণ্ট চালাবার জন্য অফিসার আছেন, বিভিন্ন ডিপার্টমেণ্ট আছে,তাঁরা সেগুলি তদন্ত করতে অপারগ হচ্ছেন। আজকে আমরা দেখতে পাচ্ছি সেখানে শিক্ষানীতির যে যুগোপযোগী শিক্ষা পরিচালনার জন্য যেটা চালু করার কথা সেটা হয়নি। আর একটা বড় কথা হচ্ছে বামফ্রণ্ট সরকার তাঁদের যে 'চৌধুরী কমিটির সুপারিশ যেটা করা হয়েছে শুধু জেলার মধ্যে সেটা সীমাবদ্ধ রাখলে হবে না, প্রত্যেকটি ব্লক স্তরে এগিয়ে দিতে হবে। কিন্তু সেটি এখনও বাস্তবমুখী হয় নি। সেটার দিকে আপনাদের লক্ষ্য রাখতে হবে। আমরা সরকারের অবস্থাটা আরও কি দেখতে পাচ্ছি? বিভিন্ন জেলার জন্য বরাদ্দ করে তার কাজ শেষ করলে চলবে না, কোথায় কি প্রয়োজন আছে, সেই প্রয়োজনটাকে আজকে

বাস্তবে ঠিক কার্য্যকরী করছে কিনা - আমি আবার বলি—যে সেদিকে আপনারা অপারগ হয়েছেন। আপনারাই বলুন আজকে এই যে এখন পর্য্যন্ত প্রাথমিক শিক্ষার জন্য যে স্কুলবোর্ড আছে প্রাথমিক শিক্ষা পর্ষদ করার আপনাদের যে ঘোষণা সেটাকে এখন কার্যকরী করতে পারেন নি। তার নির্বাচনও করতে পারেন নি। এ্যাডহক কমিটি আপনাদের চাপান কমিটি, এখন চলছে। আপনাদের তাদের মাধ্যমে যে শিক্ষক নিয়োগের যে ব্যবস্থা সেই ব্যবস্থা ত্রুটিপূর্ণ আছে সেটাতে আদিবাসীর জন্য সংরক্ষিত যে ১০ পার্সেণ্ট আপনারা কার্যকরী করেন নি। যে ১০ পার্সেণ্ট সংরক্ষিত রেখেছেন সেটাকে কার্যকরী করতে পারেন নি। আমি উদাহরণ স্বরূপ বলছি বাঁকুড়া জেলাতে কার্যকরী হয় নি। সেখানে জেনারেল নাম থেকে তাদের দিয়েছেন। এটা কিন্তু বিবেচনা করা দরকার। এইগুলি দেখা দরকার। এধারে বলবেন যে তপশীল আদিবাসীর জন্য তাদের সংরক্ষণ ছাড়া তাদের অতিরিক্ত কোন জায়গায় কোন ডিপার্টমেণ্টে সাধারণের ক্ষেত্রে তারা যুক্ত থাকেন, এগুলিকে এদের সংগে যুক্ত করতে হবে। সেগুলি যুক্ত করা চলবে না, সেপারেট করতে হবে। এক্ষেত্রে আপনাদের উলটোটা হয়েছে। আপনাদের বিভিন্ন স্কুলের অনুমোতি সম্বন্ধে ত্রুটিপূর্ণ আছে। আমি কয়েকদিন আগে বলেছিলাম বাঁকুড়া জেলার ১০৭ বছরের পুরনো স্কুলটি অনুমোদন পায়নি। কংগ্রেস সরকার দোষ করতে পারে, তদানীন্তন সরকার সেটাকে হাইস্কুলে রূপান্তরিত না করতে পারেন কিন্তু আপনারা যখন বলছেন যে কংগ্রেস সরকার শিক্ষার প্রসার ঘটাচ্ছেন না, কংগ্রেস সরকার তো শিক্ষার প্রসার ঘটায় নি, আপনাদের কথাই আমি স্বীকার করে নিলাম কিন্তু আপনারা তো শিক্ষার প্রসার ঘটাচ্ছেন। এটা সহরাঞ্চলে নয়, গ্রামাঞ্চলে একটা ১০৭ বছরের পুরনো স্কুল-এর ব্যাপার আজ পর্য্যন্ত ফাইল চাপা পড়ে আছে, অনুমোদন পাচ্ছে না। ভর্তির সমস্যা প্রবল। বর্তমানে যে অবস্থা চলছে, যে রকম চাপ তাতে দেখবেন সেখানে ক্লাশ ফাইভে ছাত্রছাত্রী ভর্তি হতে পারছে না।

[ 6-55—-705 p. m. ]

সেখানে বরাদ্দকৃত যা আসন আছে তার চেয়ে অনেক বেশী আসন দরকার। আরও স্কুল দরকার এক্ষেত্রে আশানুরূপ করতে পারেন নি। সেদিক থেকে আমি মনে করি, এই সমস্যাগুলি প্রতিকারের জন্য আপনি আরো বেশী পর্যালোচনা করবেন। কতগুলো জুনিয়ার হাই, মাধ্যমিক, উচ্চ-মাধ্যমিক স্কুল এবং কতগুলো কলেজ

আজকে অনুমোদনের জন্য আপনাদের কাছে পড়ে আছে। সেগুলো বিশ্লেষণ করে তদন্ত করুন। এক্ষেত্রে পক্ষপাতিত্ব করলে চলবে না। আজকে আমি কংগ্রেস পক্ষ থেকে বলছি বলেই ভুল, আর সরকার পক্ষ থেকে বললে সেটা ঠিক—এই মনোভাব রাখলে চলবে না। আজকে উভয় পক্ষেয় বক্তব্যকেই তদন্ত করে দেখতে হবে। যদি মনে হয় প্রয়োজন আছে, তাহলে তা করতে হবে। যে কোন শরিক দলের সদস্যই হোন না কেন—সেটা করতে হবে। কিন্তু আজ পর্যন্ত ঐ অনুমোদন দেওয়া হয়নি। আর একটি কথা, বামফ্রন্ট সরকার ঘোষণা করলেন যে বিদ্যালয়হীন গ্রাম বর্তমানে পশ্চিমবাংলায় আর নেই। কিন্তু স্যার, আমি বলতে পারি এখনও বহু বিদ্যালয়হীন গ্রাম আছে। এমন অনেক গ্রাম আছে যেখানে একটিও বিদ্যালয় নেই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষাকেন্দ্রগুলিকে ঠিকমত চালাতে হলে উপযুক্ত মেশিনারীর দরকার আছে। আজকে কলেজের সমস্যা মাননীয় উচ্চশিক্ষা-মন্ত্রী দূর করতে পারেন নি। বাঁকুড়া ক্রিশ্চান কলেজের সমস্যার কথাই ধরুন! ঐ কলেজের সমস্যাটা আজও সমাধান হোলনা। সেখানে কিন্তু মাইনরিটি এবং লিঙ্গুইস্টিক ক্লাসেস্ অর্থাৎ ধর্মীয় সম্প্রদায়ের জন্য যে কলেজ—সেটা কিন্তু সরকারের পক্ষ থেকে ঘোষণা করা হচ্ছে না। সেখানে সরকারও ক্লিয়ার কাট্ ঘোষণা করছেন না কেন? আজকে বহু ছাত্র স্কলারশীপ্ পাচ্ছে না। কিন্তু আজকে এর প্রতিকার হবে না? বাঁকুড়া সম্মেলনী কলেজে বোটানীতে অনার্স পড়াবার জন্য ইউনিভার্সিটি সুপারিশ করেছিল। কিন্তু সেই সুপারিশ আপনাদের কাছে ফাইল চাপা পড়ে আছে। এ বিষয়ে কোন অর্ডার দিলেন না। বোটানীতে অনার্স দিলে কিছু ছাত্র অনার্স নিয়ে পড়বার সুযোগ পেতে পারতো। সারদাময়ী মহিলা কলেজে আর্টস্ স্পনসোর্ড করেছিলেন শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় মহাশয়। সেখানে এখন পর্যন্ত আর্টসে অনার্স এবং বিভিন্ন সাবজেক্ট চালু করা হয়নি। কলিকাতা বিশ্ববিদ্যালয় বহুদিনের ঐতিহ্যপূর্ণ বিশ্ববিদ্যালয়। সেখানে দেখতে পাচ্ছি সেনেটে বর্তমানে ১৬০ জন সদস্যের মধ্যে ৫১ জন সদস্য হলেই ফোরাম হবে এবং সিণ্ডিকেটে ৩৯ জনের মধ্যে ১৩ জন অর্থাৎ ২৬ এবং ৭ জন হলেই অর্থাৎ ওয়ান-থার্ড হলেই সব কিছু পাস্ হয়ে যাবে। এই তো অবস্থা! ওখানে দেখতে পাচ্ছি—সর্বোচ্চ ভোটদাতাদের ঠিকমত-ভাবে রাখতে পারছেন না। লাইব্রেরীর ক্ষেত্রেও বহু সমস্যা আছে। আজকে গ্রামাঞ্চলে লাইব্রেরী করেছেন, কিন্তু সেখানে যোগাযোগ-ব্যবস্থা নেই, গাড়ী নেই। বই ঠিকমত পেঁছোয় না। সেদিকটা মাননীয়া মন্ত্রী মহোদয়া বিবেচনা করবেন আশা করি। আমি আশা করছি আমার কাট মোশনে যে প্রশ্নগুলো করেছি সেগুলোর অন্ততঃ জবাব দেবেন এবং সেগুলো প্রতিকারের চেষ্টা করবেন। আমি মনে করি,

তাহলে শিক্ষা-ব্যবস্থার প্রসার ঘটাতে পারবেন। আজকে সেগুলো করতে পারেননি বলে আমার কাট্ মোশন মুভ করে বাজেটের বিরোধীতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রীপ্রবোধ চন্দ্র সিন্‌হা** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের শিক্ষা-মন্ত্রীগণ যে বাজেট বরাদ্দ পেস করেছেন আমি সেই বাজেটকে সম্পূর্ণরূপে সমর্থন করে সেই সম্পর্কে দু-একটি কথা বলতে চাই। বিরোধী পক্ষের মাননীয় সদস্য ডাঃ কিরণ চৌধুরী এবং শিশির বোস মহাশয় তাঁদের বক্তব্যের মাধ্যমে যে কথাগুলি তুলে ধরেছেন তার যদি সঠিক মূল্যায়ন এবং বিশ্লেষণ করা যায় তাহলে তাঁদের বক্তব্যের মধ্যে দিয়েই উত্তর পাওয়া যাবে। আমরা যদি সঠিক ভাবে দেখি তাহলে দেখতে পাবো আজকে পশ্চিমবাংলায় কেন, সারা ভারতবর্ষে শিক্ষার ক্ষেত্রে যে সংকট এবং যে অনগ্রসরতা তার জন্য মূলতঃ কেন্দ্রীয় সরকারের যে পরিকল্পনা দায়ী এই কথা তাঁরা স্বীকার করে গেছেন। ডাঃ চৌধুরী বলেছেন শিক্ষার মান নেমে যাচ্ছে। আজকে যে সামাজিক এবং অর্থনৈতিক প্রেক্ষাপটে চলেছি শিক্ষা তার সাথে সম্পূর্ণ বিযুক্ত নয়। সামাজিক এবং অর্থনৈতিক ক্ষেত্রে যদি স্থিতিশীলতা আনা যায়, অর্থনৈতিক ক্ষেত্রে বিভিন্ন রকম সুযোগের যদি বিস্তারলাভ করানো যায় শিক্ষার্থীদের মধ্যে, তাহলে শিক্ষার ক্ষেত্রে ছাত্র-ছাত্রীদের মনে যে একটা অনীহা হতাশা এবং নৈরাজ্যের মনোভাব দেখা দিয়েছে সেই জিনিষটা অনেকখানি দূরীভূত হবে এবং শিক্ষার মান বৃদ্ধির সহায়ক হবে, এই বিষয়ে কোন সন্দেহ নাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখছি কি? এই ভারতবর্ষে যতগুলি পরিকল্পনা হয়েছে সেই পরিকল্পনার মাধ্যমে অর্থনৈতিক অগ্রগতি কিছুটা হলেও কর্মসংস্থানের ক্ষেত্রে এবং তা সম্প্রসারণের ক্ষেত্রে যে বিরাট অনিশ্চয়তা, যে বিরাট ইন্সর্টেবিলিটি দেখা দিয়েছে তার ফলে উৎসাহ এবং উদ্দীপনার অভাব ঘটেছে। এই কথা অস্বীকার করার উপায় নেই। ডাঃ বোস প্রথমে বলেছেন প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় এবং দ্বিতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় শিক্ষাকে গুরুত্ব দেওয়া হয় নি। ৬০ দশকের সেই চিন্তাধারার পরিবর্তন ঘটেছিল। সেই সময় শিক্ষার ক্ষেত্রে গুরুত্ব আরোপ করা হয়েছে। আমি ডাঃ বোসকে সংশোধন করে বলি তিনি কতকটা ঠিক বলেছেন। কিন্তু ৬০ দশকেও পরিকল্পনার মাধ্যমে শিক্ষাকে প্রায়রিটি সেকটর অর্থাৎ গুরুত্বপূর্ণ পর্যায়ে আনা হয় নি। প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনাতে কেন্দ্রীয় সরকারের পরিকল্পনার মোট ৭ পার্সেণ্ট শিক্ষা খাতে ব্যয় করা হতো। কিন্তু সেখানে চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনাতে অর্থাৎ ২০ বছরের মাথায় শিক্ষা খাতে মোট বরাদ্দের পরিমাণ হ্রাস করা হয়েছে এবং সেটা করা হয়েছে ৪·৬ পারসেণ্ট। এই বরাদ্দ শিক্ষা-

খাতে করা হয়েছে। সুতরাং ৬০ দশকে শিক্ষার উপর গুরুত্ব আরোপ করা হয়েছে এই কথা ঠিক নয়। আরো যে কথা তিনি বলেছেন যে ১৯৮৬ সালে শিক্ষার ক্ষেত্রে ৬ পার্সেণ্ট জি.এম পি'র লক্ষ্যমাত্রা ধার্য্য করা হয়েছে। এই স্বপ্ন স্বপ্ন থেকে যাবে। কখনও এটা সম্ভবপর হবে না। তার কারণ যতগুলি কমিশন ঘটেছে শিক্ষা সম্পর্কে তারা সকলেই দাবি করেছে যে কেন্দ্রীয় সরকারের পরিকল্পনায় যে টাকা খরচ করা হয় শিক্ষা খাতে ন্যূনতম ১০ পার্সেণ্ট টাকা খরচ করতে হবে। কিন্তু আমরা কি দেখছি? কতকগুলি পঞ্চবার্ষিকী পরিকল্পনার মাধ্যমে ন্যূনতম ১০ পারসেণ্ট টাকা শিক্ষাখাতে ব্যয় করা হচ্ছে না। ন্যূনতম ১০ পারসেণ্ট যদি শিক্ষা খাতে ব্যয় না করি তাহলে জি. এন. পি.'এ ৬ পারসেণ্ট শিক্ষার মাধ্যমে ব্যয়ের যে আশা করছি সেটা সম্ভব হবে না। যেখানে বর্তমানে গ্রস ন্যাশান্যাল প্রোডাক্টে ৩ পারসেণ্টের কাছাকাছি রয়েছি। সেইজন্য আজকে বলতে চাই পশ্চিমবঙ্গ কিংবা ভারতবর্ষের অন্যান্য রাজ্য শিক্ষার ক্ষেত্রে পেছিয়ে রয়েছে, এটা কিসের দোষে? তা হলো পরিকল্পনার দোষে। প্রথম যে পঞ্চবার্ষিকী পরিকল্পনা রচনা হয় সেই পঞ্চবার্ষিকী পরিকল্পনাতে শিক্ষাকে গুরুত্ব দেওয়া হয় নি।

[7-05—7-15 p.m]

সবচেয়ে মজার কথা হল যে, বিরোধিপক্ষ থেকে আজকে বলা হচ্ছে, শিক্ষা একটি গুরুত্বপূর্ণ বিষয়, এর মধ্যে দিয়ে দেশের অর্থনৈতিক চেহারার পরিবর্তন ঘটে, এই শিক্ষার সম্প্রসারণ না হলে দেশের অর্থনৈতিক কোন উন্নতি হয় না। সমাজ ব্যবস্থার পরিবর্তনের ক্ষেত্রে একটা বড় হাতিয়ার হিসাবে এটাকে কখনও ব্যবহার করা যেতে পারবে না। অথচ আমরা কেন্দ্রীয় বাজেটে কি দেখলাম? কেন্দ্রীয় বাজেটে শিক্ষাকে ইকনমিক সেকটর' বা ইকনমিক সার্ভিস'এর মধ্যে গ্রহণ করা হয় নি। কেন্দ্রীয় বাজেটে শিক্ষাকে সোস্যাল সার্ভিসের মধ্যে গ্রহণ করা হয়েছে। আমাদের যাঁরা পরিকল্পনা-রচয়িতা, তাঁরা ইকনমিক সার্ভিস হিসাবে যে সেকটরে টাকা খরচ করে ইমিডিয়েটলি কিছু রিটার্ণ পাওয়া যাবে, সেখানে সেই পরিমাণ গুরুত্ব দিয়েছেন বা দিচ্ছেন। শিক্ষা হচ্ছে এমন একটি ক্ষেত্র, যেখানে টাকা ইনভেস্ট করলে সবচাইতে বেশী রিটার্ণ পাওয়া সম্ভবপর, দেশের উন্নয়নের জন্য যা থেকে সবচাইতে বেশী সাহায্য পাওয়া যেতে পারে, সেই শিক্ষাকে সোস্যাল সার্ভিসের মধ্যে তাঁরা রেখেছেন। শিক্ষাকে সোস্যাল সার্ভিসের মধ্যে রেখে তার প্রতি যথাযোগ্য গুরুত্ব দেওয়া হল না। পঞ্চবার্ষিকী পরিকল্পনার মাধ্যমে শিক্ষাখাতে যে পরিমাণ আর্থিক বরাদ্দ করা হয়,

তার অবশ্যম্ভাবী ফলশ্রুতি হিসাবে শিক্ষা ব্যবস্থা কতকগুলি অসুবিধার সম্মুখীন হতে শুরু করল। ডাঃ বসু শিক্ষা ব্যবস্থাকে পিরামিড হিসাবে উল্লেখ করে বললেন যে, সেটা বর্তমানে ভিন্ন রকম রূপ নিয়ে দাঁড়িয়েছে। শিক্ষা ব্যবস্থার একটা বিশেষ ধারা আছে। তা হচ্ছে, প্রথমে প্রাথমিক শিক্ষা, তার পরে মাধ্যমিক শিক্ষা এবং সর্বশেষে থাকবে উচ্চশিক্ষা। বর্তমানে শিক্ষা গজিয়ে উঠছে ব্যাঙের ছাতার মত। উচ্চ শিক্ষা বেড়ে চলেছে আর প্রাথমিক শিক্ষা নীচে থেকে যাচেছ। কিন্তু এই অবস্থার জন্য দোষী কে? প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনাতে শিক্ষা খাতে যে টাকা বরাদ্দ করা হয়েছিল, তার মধ্যে ৫৬ ভাগ বরাদ্দ হয়েছিল প্রাথমিক শিক্ষার জন্য। পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় দেখা গেল প্রাথমিক শিক্ষা ক্ষেত্রে সেই ৫৬ ভাগ যা ছিল তা কমিয়ে ২২ ভাগ করা হয়েছিল। উচ্চ শিক্ষার ক্ষেত্রে প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে ব্যয় করা হয়েছিল ৯ পারসেণ্ট। চতুর্থ এবং পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে তাকে বাড়িয়ে করা হয়েছিল ২৪ পারসেণ্ট। বরাদ্দের ক্ষেত্রে এই যে তারতম্য আগেই রাখা হয়েছিল, বর্তমানে সেই হার আরও কম করা হচেছ। অন্যদিকে উচ্চ শিক্ষার ক্ষেত্রে যে টাকা বরাদ্দ করা উচিত, মাধ্যমিক কিম্বা প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে যে পরিমাণ টাকা বরাদ্দ করা উচিত, সেই টাকা কমিয়ে একটা বড় রকমের হেরফের ঘটানো হচেছ। অর্থাৎ প্রাথমিক, মাধ্যমিক কিম্বা উচ্চ শিক্ষা— যার প্রতি যে ভাবে গুরুত্ব দেওয়া উচিত, তা আরোপ করা হয় নি। যার ফলে সার্বজনীন যে শিক্ষার কথা আমরা প্রায়ই বলে থাকি, তা সুদূরপরাহত হয়েছে। শিক্ষাক্ষেত্রে যে ব্যবস্থা ঘটানো হয়েছে বা সুযোগ সৃষ্টি করা হয়েছে তাতে দেখা যাচেছ, উচ্চ শিক্ষার ক্ষেত্রে পূর্ণ সুযোগ সাধারণ মানুষ গ্রহণ করতে পারেন না, তা পূর্ণ মাত্রায় গ্রহণ করছেন উচ্চবিত্ত মানুষেরা। অর্থাৎ যাঁদের সংখ্যা মোট জনসংখ্যার মাত্র ৩০ ভাগ, তাঁরাই ব্যাপকভাবে উচ্চ শিক্ষার সুযোগ গ্রহণ করছেন। তাঁদের জন্য সুযোগ সৃষ্টি হচ্ছে। অপরদিকে সাধারণ মানুষের বৃহদাংশ শিক্ষার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছেন। আজকে আমাদের একথা অস্বীকার করলে চলবে না। আমাদের দেশে ৬টি পঞ্চবার্ষিকী পরিকল্পনা হয়েছে, অথচ আজ পর্যন্ত দেশ থেকে নিরক্ষরতা দূর করতে পারিনি। নিরক্ষরতার অভিশাপ আমাদের ব্যাপকভাবে গ্রাস করে বসে রয়েছে। এই অবস্থাতেও শিক্ষার প্রতি গুরুত্ব আরোপের কোন বাস্তবসম্মত প্রয়াস দেখতে পাচ্ছি না। সোভিয়েত রাশিয়াতে যখন পরিকল্পিত যুগের সূচনা ঘটেছিল, সেই সময় থেকে ২০ বছরের মধ্যে—পরিকল্পিত অর্থনীতির ২০ বছরের মধ্যে—সেখানে নিরক্ষরতাকে সম্পূর্ণরূপে দূরীকরণ করা সম্ভবপর হয়েছিল। সোভিয়েত রাশিয়া তার পরিকল্পিত অর্থনীতির রূপ দিল এবং তারা সেই স্তরে

পেঁছে গেল। অর্থাৎ তাদের অর্থনৈতিক যে পটভূমিকা ছিল, সেখানে তারা পেঁছে গেল। আমাদের দেশ স্বাধীন হবার পর আমাদের পরিকল্পনা রচনাকারীরা চেষ্টা করলে সোভিয়েত রাশিয়ার যে অর্থনৈতিক ব্যবস্থা এবং আমাদের এখানকার অর্থনৈতিক ব্যবস্থা তাকে মিলিয়ে তাঁদের অর্থনীতির মধ্যে কি তালিকা ছিল, কেন আমরা এত পিছিয়ে গেলাম, তা দেখতে পেতেন। আসল কথা হচ্ছে, আমাদের এখানে শিক্ষাক্ষেত্রে অবজেকটিভ অনুযায়ী পেঁছুতে গেলে কোন-খানে কি ভাবে এমফ্যাসিস্ দিতে হবে, কোথায় গুরুত্ব দিয়ে আমাদের এগিয়ে যেতে হবে, তা নেই। আমরা মোটেই গুরুত্ব দিয়ে দেখিনি। আমাদের পরিকল্পনা কমিশনের রচয়িতারা সেটাকে কোন গুরুত্ব দেন নি। এমনকি প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনার ড্রাফট্ রিপোর্ট দেখলে দেখা যাবে, প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনাতে শিক্ষাকে কোন স্থান দেওয়ার চেষ্টা করা হয়নি। তৎকালীন শিক্ষামন্ত্রী মৌলানা আবুল কালাম আজাদ শিক্ষার স্বার্থে দৃঢ়তার সাথে ওকালতি করেছিলেন বলে শিক্ষা কিছুটা স্থান পেয়েছিল। তবুও বলতে হয়, শিক্ষা যথাযোগ্য স্থান পায় নি। তাই যাঁরা পরিকল্পনা রচনা করেছেন, শিক্ষার উপরে যদি তাঁদের এই ধরনের দৃষ্টিভঙ্গী হয়—অনেক বড় বড় কথা তাঁদের পক্ষ থেকে বলা হয়—তাহলে বলার বিশেষ কিছুই থাকে না। বাস্তব অবস্থা আসলে কি? বাস্তব অবস্থা হচ্ছে শিক্ষাক্ষেত্রে কতখানি ব্যয় করা হয়েছে, তা আমাদের চিন্তা করে দেখতে হবে। পরিকল্পনা কমিশনের যদি এই রকম দৃষ্টিভঙ্গী হয়, তাহলে পশ্চিমবঙ্গের মত একটি অঙ্গরাজ্যে শিক্ষা স্বয়ংসম্পূর্ণ হয়ে যাবে, শিক্ষাকে সম্পূর্ণ ত্রুটিমুক্ত করবে, শিক্ষার সমস্ত প্রকাশ, বিকাশ প্রভৃতি ৬ বছরের মধ্যে বামফ্রন্ট সরকার সমাপ্ত করবে, এই রকম চিন্তাভাবনা নিয়ে যদি আমরা চলবার চেষ্টা করি, তাহলে তাকে একটা অলীক কল্পনা ছাড়া আর কিছুই বলা যায় না। বিরোধিপক্ষের এইরকম চিন্তাধারা যে সম্পূর্ণ অলীক তা তাঁদের আমি স্মরণ করিয়ে দিতে চাই।

কাশীবাবু বললেন, এটা হয় নি, ওটা হয় নি। হ্যাঁ, অনেক কিছু হয় নি। কিন্তু এটা তো ঠিক যে ১৯৭৭ সালে শিক্ষা ক্ষেত্রে যে অগ্রগতি ছিল আজকে ১৯৮৪ সালে বামফ্রন্ট সরকারের আমলে মাধ্যমিক, প্রাথমিক এবং কলেজের ক্ষেত্রে অনেক অগ্রগতি হয়েছে। ছাত্রসংখ্যা বেড়েছে, লাইব্রেরী বেড়েছে। আপনি কি এগুলিকে অগ্রগতি বলবেন না? ত্রুটি অনেক রয়েছে একথা সত্য। আজকে যে সমাজ ব্যবস্থা আমাদের দেশে চলছে তাতে সব জিনিস একেবারে সর্বাঙ্গসুন্দরভাবে চলবে একথা বলা যায় না। আমরা যে লক্ষ্যে এখন পেঁছেছি সেটা যে যথেষ্ট নয় একথা মন্ত্রী মহাশয় বলেছেন। মন্ত্রী মহাশয় আরও বলেছেন আমাদের আরও এগিয়ে

যেতে হবে এবং তার জন্য যে সমস্ত রিসোরস্‌ দরকার তার ব্যবস্থা করতে হবে। কিন্তু একটি রাজ্য সরকারের পক্ষে এতগুলি জিনিস একা করা সম্ভবপর নয় এবং সেইজন্য নানা প্রশ্ন এসে যায়। শিক্ষাকে সুদূরপ্রসারী করতে হলে, সার্বজনীন করতে হলে, নিরক্ষরতা দূর করতে হলে শিক্ষা খাতে আরও ব্যয় বাড়াতে হবে এবং তবেই আমরা লক্ষ্যে পেঁছাতে পারবো। আমি অনুরোধ করছি এ ব্যাপারে কংগ্রেসের সদস্যরা সহযোগিতা করুন, কেন্দ্রীয় সরকারকে বলুন শিক্ষা খাতে ১০% বরাদ্দ করতে হবে। মনে রাখবেন মাত্র ছয় পারসেন্ট বরাদ্দ করে সার্বজনীন শিক্ষা দান করবেন, এটা হয় না। একথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুকুমার মণ্ডল ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবী এখানে উপস্থিত করেছেন, তাকে আমি সমর্থন করছি। বিরোধী দলের সদস্যদের বক্তৃতা আমি মনোযোগ দিয়ে শুনলাম। যদিও প্রত্যক্ষভাবে তাঁরা আমাদের শিক্ষা নীতির বিরোধিতা করেন নি, কিন্তু পরোক্ষভাবে কিছু কিছু বলেছেন। বিরোধী পক্ষের সদস্য কিরণবাবু এবং শিশিরবাবু এখানে বক্তব্য রেখেছেন। কিরণবাবু বলেছেন, শিক্ষার মান কমে গেছে। তিনি একথা বললেও আমরা দেখছি শিক্ষার মান কমে নি এবং সেটা আমরা পরিসংখ্যানে দেখতে পাচ্ছি। ১৯৭৬ সালে মাধ্যমিক পরীক্ষায় শতকরা ৪৮ ভাগ ছেলে পাশ করেছিল এবং তার মধ্যে ২.৫ ভাগ ফার্ণ্ট ডিভিসনে পাশ করেছে। ১৯৮৩ সালে মাধ্যমিক পরীক্ষায় ৫২ ভাগ ছেলে মেয়ে পাশ করেছে এবং তার মধ্যে ৪.৮ ভাগ ফার্ণ্ট ডিভিসনে পাশ করেছে। কাজেই দেখা যাচ্ছে শিক্ষার মান আদৌ কমে নি। তার পর এ রকম একটা সমাজ ব্যবস্থায় রয়েছি, যেখানে কেন্দ্রীয় সরকার শিক্ষার প্রসার চায় না এবং শিক্ষাকে একটা অনুৎপাদক অবস্থার মধ্যে ফেলে রেখেছে। যেখানে কেন্দ্রীয় সরকার মানুষের শিক্ষার সংস্কৃতির বিকাশ চায় না, এই কাঠামোর মধ্যে থেকে একটা রাজ্য সরকারের পক্ষে সঠিকভাবে শিক্ষা পরিচালনা করা অবাস্তব কথা। তবুও আমরা শিক্ষার মান বাড়াবার চেষ্টা করছি। শিশিরবাবু বলেছেন শিক্ষার একটা জাতীয় নীতি হোল না। এটা তো ঠিক করবে কেন্দ্রীয় সরকার। একটা যুক্তরাষ্ট্রীয় কাঠামোতে জাতীয় শিক্ষা নীতি ঠিক করতে পারে কেন্দ্রীয় সরকার। আমরা বরং গর্ব করে বলতে পারি পশ্চিমবাংলার বুক থেকে নিরক্ষরতার অভিশাপ আমরা মুক্ত করছি এবং সেই শিক্ষা নীতি আমরা গ্রহণ করেছি। ভারতবর্ষের মধ্যে আর কোন রাজ্য এই নীতি গ্রহণ করে নি। এই নীতি গ্রহণ করার ফলে আমাদের ছয় বছরের ফলশ্রুতি হচ্ছে প্রায় ৬ লক্ষ শিশুকে প্রাথমিক শিক্ষার

আওতায় আনা হয়েছে এবং মাধ্যমিকে এই শিক্ষা নীতি গ্রহণ করার ফলে প্রায় ১৪ লক্ষ ছেলে মেয়ে এসে যুক্ত হয়েছে। ভারতবর্ষের স্বাধীনতার পর মাত্র এই ছয় বছরে দেখা যাচ্ছে শিক্ষিতের হার অনেক পরিবর্তন হয়েছে।

[ 7-15—7-25 p. m. ]

পৃথিবীর সেনসাসে আমরা দেখেছি মাত্র ৩% শিক্ষিতের হার বেড়েছে। আর আমাদের এখানে ১৯৭৭ সাল থেকে ১৯৮১ সাল পর্যন্ত শিক্ষিতের হার বেড়েছে ৫% উপর। এটা আমাদের কৃতিত্ব, বামফ্রন্ট সরকারের কৃতিত্ব। ওঁরা চীৎকার করে বলেছেন যে সংস্কৃতি গেল গেল—প্রাইমারীতে কি পড়ানো হচ্ছে। হ্যাঁ, আমরা সত্যিকারের মানুষকে গড়ে তুলতে চাই এবং সেইভাবেই পাঠ্য পুস্তক তৈরী করা হয়েছে যাতে আগামী দিনে আমাদের পশ্চিমবাংলার মানুষ তার নিজের জীবনকে শিক্ষার মাধ্যমে উপলব্ধি করতে পারে—কে তার শত্রু, কে তার মিত্র—কেন তার জীবনে দুঃখ, কেন তার জীবনে-বেদনা, এটা যাতে তারা বুঝতে পারে। আজকে শিক্ষার মাধ্যমে এইটাই আনতে চাই। এতো টাকা দিলে এতো টাকা সুদ হবে, দুধের সাথে জল মেশালে লাভ হয়, এই সব শিক্ষা আমরা চাই না। যাতে মানুষ শিক্ষার মাধ্যমে সত্যিকারের আলোকে আলোকিত হতে পারে এবং আগামী দিনে তারা সেইভাবে চিন্তা করতে পারে যে কেন তাদের এই অবস্থা, কেন তারা অজ্ঞানের অভিশাপে আছে, সেই রকম লেখাপড়া আমরা দেশের মানুষদের শেখাতে চাই। কেন সে চাকুরী পাচ্ছে না, কারা এর জন্য দায়ী, তাদের চিহ্নিত করে আগামী দিনে সংগ্রামে এগিয়ে গিয়ে তারা সমাজের পরিবর্তন করবে। আমাদের যে লক্ষ্য তাতে আমরা একথা বলি না যে আমরা সত্যিকারের বিপ্লব করে এখানে এসেছি। আমরা জানি একচেটিয়া জমিদার, জোতদারদের সামন্ততান্ত্রিক কাঠামোর মধ্যে এবং কেন্দ্রীয় সরকারের রাষ্ট্র ব্যবস্থার কাঠামোর মধ্যে আছি। আমরা চাইছি যে মানুষদের শিক্ষায় শিক্ষিত করে আগামী দিনে তাদের যাতে জীবন চেতনা আসে, শিক্ষার জ্ঞান যাতে তাদের জীবনে পরিবর্তন আনে সেইদিকে আমরা এগিয়ে যাচ্ছি এবং সেই দিকে লক্ষ্য রেখেই আমাদের এই শিক্ষা বাজেট প্রস্তুত করা হয়েছে। এবং যাতে আগামী দিনে নিরক্ষরতার অভিশাপ থেকে সাধারণ মানুষদের আমরা যাতে মুক্তি দিতে পারি সেইটাই হচ্ছে আমাদের মূল বক্তব্য। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনির্মল কুমার বসু** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষার সঙ্গে যুক্ত চারজন মন্ত্রীর পক্ষে মাননীয় উচচ শিক্ষা মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দের দাবী পেশ করেছেন, আমি তাকে সমর্থন করে সংক্ষেপে দুএকটা কথা বলতে চাই। প্রথম কথা হোল যে বিরোধী দলের মাননীয় সদস্যদের আমি ধন্যবাদ দেবো যে আজকে তাঁরা বিতর্কে অংশ গ্রহণ করে উত্তেজনা পরিহার করে মোটামুটি সিরিয়াস আলোচনা করেছেন। কিন্তু আমার দুঃখ এই যে তাঁরা আলোচনা করতে গিয়ে যেভাবে সমালোচনা করেছেন তা নিয়ে। তাঁরা সমালোচনা নিশ্চয় করবেন এবং সমালোচনা করার জন্যই তো তাঁরা বিরোধী পক্ষে রয়েছেন। কিন্তু এই কয় বছরে বামফ্রণ্ট সরকার পশ্চিমবঙ্গে শিক্ষার ক্ষেত্রে যে উন্নতি করেছে, তার উল্লেখ তাঁরা একবারও করলেন না। যে নৈরাজ্য ১৯৭৭ সালের পূর্বে ছিল—পরীক্ষা হতে পারতো না, মস্তানরা পরীক্ষার হল দখল করতো—গণ নকল ছিল, শিক্ষকরা নিগৃহীত হতেন, অনেকে নিহত হয়েছেন, পড়াশুনার কোন বালাই ছিল না, সব উঠে গিয়েছিল সেটাকে পরিবর্তন করে এই কয় বছরে শিক্ষার ক্ষেত্রে যে স্বাভাবিক অবস্থা ফিরিয়ে এনেছেন, এই কথা তাঁদের স্বীকার করা উচিত ছিল। আজকে বিভিন্ন ক্ষেত্রে উন্নতি হচ্ছে, প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে, যেটা সাধারণভাবে বেশী গুরুত্ব দেওয়া দরকার, সেটা বাজেটে প্রতিফলিত হয়েছে। প্রাথমিক শিক্ষার উপর গুরুত্ব দেওয়া হয়েছে এবং উচচ শিক্ষার ক্ষেত্রে নূতন নূতন জিনিস করা হচ্ছে, কারিগরী শিক্ষার উপর গুরুত্ব দেওয়া হয়েছে, বয়স্ক শিক্ষার উপর গুরুত্ব দেওয়া হয়েছে, পুস্তক পরিষদের কাজ বেড়েছে। নেতাজী ইনষ্টিটিউট একটা নূতন জিনিস, নূতনভাবে কাজ করছে। ওঁরা এগুলির বিন্দুমাত্র উল্লেখ করলেন না। আপনারা সমালোচনা করুন, শিক্ষার গুরুত্ব সবাই উপলব্ধি করে। শিক্ষা সংস্কৃতি বাঁচুক এটা কে না চায়? ডাঃ কিরণ চৌধুরী, ডাঃ শিশির বসু বক্তৃতা করে চলে গেলেন, দেবপ্রসাদবাবু আছে, কাশীবাবু আছে- কেউ একটা গঠনমূলক প্রস্তাব দিলেন না যে হ্যাঁ, এইটার জন্য আপনারা ব্যস্ত হোন. এই কাজটা করুন। এই রকম আমি কোন কিছুই শুনলাম না। এইগুলি করলে ভাল হোত। ডাঃ শিশির বসু একটা কথা বক্তৃতা করতে গিয়ে বলেছেন যে মৌলিক কথা। মৌলিক কিছু নয়। এই কথাই তো আমরা এতকাল বলে এসেছি যে শিক্ষা না হলে অন্য দিকে উন্নতি হবে না। না কৃষিতে, না শিল্পে, কোন কিছুতেই উন্নতি হবে না। শিক্ষাকে অগ্রাধিকার দিতে হবে। প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনা থেকে আরম্ভ করে, ষষ্ঠ 'পঞ্চবার্ষিকী পরিকল্পনা পর্যন্ত—ডাঃ শিশিরবাবু যে কথা বললেন সেটা ঠিক নয়, ষষ্ঠ পরিকল্পনায় শিক্ষার প্রতি কোন গুরুত্ব দেওয়া হয় নি। এখানে কান্তিবাবু আছে। তখন শম্ভুবাবু অসুস্থ ছিলেন, কান্তিবাবু এবং আমি জুন মাসে দিল্লীতে কেন্দ্রীয় শিক্ষা

পরিষদে যোগ দিতে গিয়েছিলাম। সেখানে পরিকল্পনা কমিশনে শিক্ষা সংক্রান্ত সদস্য অধ্যাপক মেনন সুরু করলেন এই বক্তৃতা দিয়ে যে আমাদের দুর্ভাগ্য যে ষষ্ঠ পরিকল্পনায় শিক্ষাকে কোন গুরুত্ব দেওয়া হয় নি।

ঐ সভায় শ্রীমতি শীলা কল, কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী সভানেতৃত্ব করেছেন, সেই সভায় সর্বসম্মতিক্রমে প্রস্তাব পাশ হলো যে সপ্ত পরিকল্পনায় যেন শিক্ষাকে গুরুত্ব দেওয়া হয়। কিন্তু গুরুত্ব দেওয়া হয়নি। সর্বাধিক গুরুত্ব যেন দেওয়া হয়, এই প্রস্তাব পাশ হলো। ঘটনাটা কি? এখানেই তো কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমাদের দৃষ্টিভংগীর তফাত। আমরা যখন শিক্ষার জন্য বাড়তি খরচ করি, শিক্ষকদের বেতন বৃদ্ধি করি, শিক্ষা কর্মীদের একটু ভাল ব্যবস্থা করবার জন্য চেষ্টা করি, কেন্দ্রীয় সরকার তখন বলে, এটা আনপ্রোডাক্টিভ এক্সপেন্ডিচার, অনুৎপাদক ব্যয়। আজকে শিশিরবাবুও এই কথাই বললেন, ইনভেস্টমেণ্ট। আজকে তাঁর কি সাহস আছে, শ্রীমতি গান্ধীর সামনে এই বক্তৃতাটা করার, যে এডুকেশনে খরচ ইজ এ্যান ইনভেস্টমেণ্ট? পশ্চিমবঙ্গ বিধানসভায় তাঁর অধিকার আছে, তিনি বলতে পারছেন, শ্রীমতি গান্ধীর সামনে গিয়ে নড়বড়ে হয়ে যাবেন, এই বক্তৃতা করতে পারবেন না, করলে খুসী হবো। যদি কাগজে বেরোয় শ্রীমতি গান্ধীর সামনে তিনি বলেছেন এক্সপেন্ডিচার ফর এডুকেশন ইজ এ্যান ইনভেস্টমেণ্ট—এটা উনি বলতে পারবেন না। আজকে আমরা এটা মনে করি, শিক্ষার উন্নতি না হলে কিছু হবে না, এবং আমাদের বামফ্রণ্ট সরকারের দৃষ্টিভংগীও তাই, বাজেট দেখুন, আগে কি টাকা খরচ করা হতো, এখন কত টাকা খরচ করা হয়, আর কেন্দ্রীয় সরকার ১৯৭৫ সালে জরুরী অবস্থার সুযোগ নিয়ে, সংবিধান সংশোধন করে শিক্ষাকে যুগ্ম তালিকায় নিয়ে গেলেন, তারপর থেকে শিক্ষার জন্য খরচ তাদের কমছে। এই বছরের হিসাব আমি এখনও দেখিনি, গত বছর কেন্দ্রীয় বাজেটে শতকরা এক ভাগেরও কম তারা শিক্ষার জন্য খরচ করেছেন। তাই এই কথা বলি, কংগ্রেস পক্ষ আমাদের সমর্থন করুন, শিক্ষাকে আবার রাজ্য তালিকায় ফিরিয়ে আনুন, যুগ্ম তালিকা নয়। শিক্ষা সংস্কৃতি মূলক ব্যাপার, এটা যুক্ত রাষ্ট্রীয় ব্যবস্থায় রাজ্যের হাতে থাকা দরকার। তারা বলুন শিক্ষার জন্য বি. জি. খের কমিটির সুপারিশ মত অন্ততঃ কেন্দ্রীয় বাজেটে শতকরা ১০ ভাগ খরচ করুন। তারা বলেন, রাজ্য সরকার শিক্ষার জন্য যে কাজ করছেন, তার জন্য আপনারা সাহায্য দিন। কৈ, আমাদের এখানে যখন ১০ম শ্রেণী পর্যন্ত বিনা বেতনে শিক্ষার ব্যবস্থা করা হলো, পার্থবাবু তখন শিক্ষামন্ত্রী ছিলেন, তিনি দিল্লী ছুটে গেলেন- এটা সাংবিধানিক দায়িত্ব, ১৪ বছর বয়স্ক পর্য্যন্ত ছাত্রছাত্রীদের অবৈতনিক প্রাথমিক ব্যবস্থা করতে হবে, কেন্দ্র বললেন এক পয়সাও দেব না। বলুক

তারা, আজকে নিরক্ষরতা দূরীকরণের জন্য যে টাকার দরকার, পুরো দায়িত্ব কেন্দ্রীয় সরকার নিন, তারা আমাদের টাকা দিন। এই কথা তো কেউ একবারও বললেন না? নিরক্ষরতা অভিশাপ। সারা পৃথিবীতে যত নিরক্ষর আছে, তার অর্ধেক এই ভারতবর্ষেই আছে। কৈ, নিরক্ষরতা দূরীকরণের দরকার কেউ তো একবারও বললেন না? ডঃ কিরণ চৌধুরী মহাশয় বললেন শিক্ষা ক্ষেত্রের কথা। তিনি ভুলে গেলেন, তিনি যখন মনীন্দ্রচন্দ্র কলেজের অধ্যক্ষ ছিলেন, মস্তানদের দ্বারা কিভাবে বিব্রত হয়েছেন? শেষ পর্যন্ত চাকুরি রক্ষার জন্য—আজকে তিনি অবসর গ্রহণ করেছেন সব বুঝতে পারছেন, চাকরি রক্ষার জন্য তাদেরকে বাপু, বাছা বলে পাশে বসিয়ে চা খাইয়ে তিনি চাকরি চালিয়ে গেছেন। আজকে তিনি এখানে এসে অনেক কথা বলছেন। বলছেন অধ্যাপকদের মধ্যে দলাদলি, অধ্যক্ষ দল তৈরী করে। করতে হয়নি তাঁকে? করেছেন। কনফেস করছেন আজকে। ভাল, আমরা তাঁকে সাধুবাদ দিই। এই কনফেশন নথীভুক্ত হয়ে থাকবে। শিক্ষার মান—এই দাবী আমরা করিনি, শিক্ষার মান খুব উঠেছে। কিন্তু হয়নি? আমরা কি দেখেছি, ১৯৭১ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত? ক্লাসে পড়াতে গেছি, ঘর ফাঁকা। কোন্ বোকায় পড়ে, ৩৬৪ দিন না পড়ে যদি একদিন ছুরি টেব্‌লে রেখে নকল করে পাশ করা যায়? পড়াশুনা হতো, ডঃ চৌধুরী? কেউ পড়তো না। তাঁর কলেজের ছাত্ররা কেউ পড়তে যেত? ইভনিং কলেজে কেউ পড়তে যেত? মাস্তানী করতো। তিনি চোখ বুঁজে থাকতেন, নকল করে যাও বাপু, বাছা, আমার চাকরি যেন থাকে। আর আজকে আসুন, কলেজে কলেজে ছাত্র-ছাত্রীরা আসছে, তারা পড়ছে, জানে, পরীক্ষায় নকল করা যাবে না। পড়াশুনা শুরু হয়েছে। চেষ্টা চলছে। ত্রুটি বিচ্যুতি আছে, আসুন সবাই মিলে দূর করি। আজ এই কথাগুলো আমাদের ভাবতে হবে যে শিক্ষা আমাদের সকলের জন্য। আজকে আমরা সরকার চালাচ্ছি, আমার ছেলেমেয়ে আছে, তাদের কথা ভাবতে হবে, আমাদের সকলের কথা ভাবতে হবে। তাই বক্তব্য হচ্ছে শিক্ষাকে আমাদের গুরুত্ব দিতে হবে, শিক্ষাকে আমাদের এগিয়ে নিয়ে যেতে হবে এবং আজকে রাজ্য সরকারের যে আর্থিক অবস্থা —এটা খুব বড় কথা, শিক্ষাকে যদি আমরা গুরুত্ব দিয়ে এগিয়ে নিয়ে যেতে চাই, অনেক তো সাধ আমাদের আছে, সাধ্য আমাদের নেই। শিশিরবাবু বলেছেন যে কারিগরী শিক্ষার উপর আমাদের জোর দিতে হবে। ১০০ বার দিতে হবে।

[ 7-25—7-35 p.m. ]

একশোবার দিতে হবে। আজকে ডাইভারসিফিকেসান আমরা করতে পারছি না টাকা নেই বলে, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা টাকা পাচ্ছি না। আর

একটি কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করবো। শিশির বসু মহাশয় প্রশ্ন করেছেন এই বলে যে, আপনারা তো কয়েক বছর আছেন, আপনারা কি বলতে পারেন, উচ্চশিক্ষার ক্ষেত্রে কি কোন পরিবর্তন হয়েছে? এখনও সেই উচ্চবিত্ত ঘরের ছেলেমেয়েরাই সেই সুযোগ পাচ্ছে এই অবস্থাটা কি নেই? আমি তাঁকে বলব, না, তা নেই, এর পরিবর্তন হয়েছে। যে কোন গ্রামের কলেজে গেলেই দেখবেন একেবারে গরিব ঘরের ছেলেমেয়েরা সেখানে লেখাপড়া করছে। এখনও অনেকে দারিদ্র্যের জন্য, আসতে পারছে না এটা ঠিক কিন্তু অনেকেই আসছে এবং তারা যাতে বেশী করে আসে সে ব্যবস্থা করতে হবে। আমরা মনে করি, শিক্ষা সকলের জন্য কাজেই এই কাজ আমাদের করতে হবে। আসুন সবাই মিলে এই কাজ আমরা করি। আপনারা গঠনমূলক সমালোচনা করুন এবং যেখানে আমরা ভাল কাজ করছি সেখানে সহযোগিতা করুন। পরিশেষে আমি বলব, আসুন আমরা সকলে মিলে কেন্দ্রীয় সরকারের কাছে শিক্ষার জন্য আরো বেশী টাকার দাবী রাখি। এই বলে এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীমতী ছায়া বেরা** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতক্ষন ধরে আমি সরকার-পক্ষের এবং বিরোধীপক্ষের মাননীয় সদস্যদের বক্তব্য খুব মন দিয়ে শুনলাম। আমি যে দপ্তরটি দেখাশুনা করি আমার বক্তব্য বা উত্তর মূলতঃ আমি সেই দপ্তরের কথার মধ্যেই সীমাবদ্ধ রাখবো এবং রেখে বিরোধীসদস্যদের আমার দপ্তর সম্পর্কে যে বক্তব্য সেটা তাঁদের পুনর্বিবেচনা করতে অনুরোধ জানাব। স্যার, আমার মূল কথা শুরু করার আগে আমি যে কথাটা প্রথমেই বলতে চাই সেটা হচ্ছে, গত তিন বছর ধরে শিক্ষা বাজেট সম্পর্কে যে সমালোচনা বিরোধীদের কাছ থেকে শুনছি, তার সুর একই। বিরোধীপক্ষে বসে আছেন, সমালোচনা করতে হবে তাই সমালোচনা করছেন এবং সরকারপক্ষের সব কিছুকে একটা কু-দৃষ্টিতে দেখছেন ও বসন্তের কোকিলের মতন কুরব তুলে যাচ্ছেন। স্যার, এবারে আমি আমার দপ্তর সম্পর্কে সমালোচনার উত্তর দেব। বিরোধীদলের মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইঞ্যা বলেছেন, গ্রন্থাগারগুলি নাকি পার্টি অফিসে পরিণত হয়েছে এবং বামপন্থী যত বই দিয়ে সেগুলি পূর্ণ করা হয়েছে। গত অধিবেশনে এ সম্পর্কে প্রশ্নোত্তরে আমি যে বক্তব্য রেখেছিলাম পুনরাবৃত্তি হবে জেনেও সেই একই বক্তব্য আমাকে রাখতে হচ্ছে। স্যার, আমার মনে হয় গ্রন্থাগার সম্পর্কে ওঁদের একটা এ্যালার্জি রয়েছে। স্যার, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর গ্রন্থাগারের প্রসার যেটা সাধারণ মানুষ দেখতে পাচেছন, উপলব্ধি করতে পারছেন, তার

ফল ভোগ করতে পারছেন সেটাই হচ্ছে ও'দের গাত্রদাহের কারণ এবং সেইজন্যই ওরা এইভাবে গ্রন্থাগারের সমালোচনা করছেন। স্যার, সারা ভারতবর্ষের মধ্যে যদি সংখ্যাতত্বের হিসাব নিই তাহলে আমরা বলতে পারি পশ্চিমবঙ্গে যত সংখ্যক সরকার পোষিত গ্রন্থাগার আছে ভারতবর্ষের আর কোন রাজ্যে তা আছে বলে আমাদের জানা নেই এবং ভারতবর্ষের আর কোন রাজ্যে এই বিভাগের জন্য এত টাকা খরচ হয় বলেও আমাদের জানা নেই। স্যার, আপনি জানেন ভারতবর্ষের ৫টি রাজ্যে গ্রন্থাগার আইন হয়েছে। পশ্চিমবঙ্গ ছাড়া আর যে ৪টি রাজ্যে এই আইন হয়েছে সেই ৪টি রাজ্যেও এ ধরণের ব্যয় গ্রন্থাগার বিভাগে হয়না। আমরা পুস্তক এবং পত্র-পত্রিকা যা কিনি এবং তার জন্য যা ব্যয় করি সেখানেও ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশী টাকা আমরা এই বাবদ খরচ করি। ডাঃ মানস ভূঁইঞ্যা প্রশ্ন করেছেন, গ্রন্থাগার সম্পর্কে আমরা কতটুকু কাজ করেছি? এ প্রসংগে আমি বলব, একটা তুলনামূলক বিচার যদি করেন তাহলে বিষয়টি মাননীয় বিরোধীদলের সদস্য মহাশয়ের কাছে পরিষ্কার হয়ে যাবে। ১৯৭৭ সালে মেনটেনেন্স গ্রাণ্ট যা ওরা গ্রন্থাগারগুলিকে দিতেন তার পরিমাণ ছিল মাত্র ৭ লক্ষ ৮২ হাজার টাকা। আমরা এখন সেখানে এ বাবদ ব্যয় করছি ১ কোটি ১৫ লক্ষ ৩৭ হাজার ৫ শো টাকা। আমরা গ্রন্থাগারগুলি উন্নয়নকল্পে কিভাবে ব্যয় করছি সেটা এখন আমি বলছি। বই এবং পত্র-পত্রিকার জন্য ওরা ব্যয় করতেন ১ লক্ষ ৯৬ হাজার ৮শো টাকা—এখানে বলে রাখি যে এই যে টাকাটা তারা ব্যয় করতেন সেটা শুধুমাত্র সেণ্ট্রাল লাইব্রেরী যেটা আছে তার জন্য এবং ১৯টি জেলা গ্রন্থাগারের জন্য। আর আমাদের সময় প্রায় ২৷৷ হাজার বিভিন্ন ধরনের লাইব্রেরী আছে সরকারী, সরকারপোষিত, জেলা, শহর এবং মহকুমা গ্রন্থাগার, প্রাইমারী ইউনিট লাইব্রেরী বা গ্রামীণ গ্রন্থাগার—সমস্ত লাইব্রেরী মিলিয়ে আমরা বই বাবদ যা দিয়ে থাকি তার, পরিমাণ হচ্ছে ৪৪ লক্ষ ৬২ হাজার ৫শো টাকা। এটা শুধু মাত্র আমরা বই-এর জন্য ব্যয় করি। এ ছাড়া পত্র-পত্রিকার জন্য আমরা যা খরচ করি তার পরিমাণ হচ্ছে ১৩ লক্ষ ৩১ হাজার ৫শো টাকা। ও'দের আমলে ও'রা পত্র-পত্রিকার জন্য কোন লাইব্রেরীকেই টাকা দিতেন না এবং বই-এর জন্য গ্রামীন লাইব্রেরীকেও কোন টাকা ওঁরা দিতেন না। আমরা এইভাবে গ্রন্থাগারের জন্য ব্যয় করে চলেছি। তারপর, আসবাবপত্র বাবদ ওঁরা কোন অনুদান দেন নি, আমরা ১৯৭৭ সালের পর গ্রন্থাগারগুলির উন্নয়নের জন্য এ বাবদ ব্যয় করেছি ১৩ লক্ষ ৭ হাজার ৫শো টাকা। তাছাড়া বই সংরক্ষণ বা বই বাঁধানোর জন্য আমরা খরচ করছি। ওরা শিক্ষার প্রসার নিয়ে অনেক কথা বললেন এবং বললেন যে আমরা নাকি গ্রন্থাগারের কাজ ঠিকমত করছি না। ওদের এই প্রসংগে বলে রাখি যে একটা গ্রন্থাগার চালাতে গেলে সেখানে বই সংরক্ষণের

ব্যবস্থাও করা দরকার। আমরা দেখেছি ওঁরা বই সংরক্ষণ বা বাঁধানো বাবদ কোন খরচ দিতেন না কিন্তু আমরা এই বাবদ খরচ করছি ১৩ লক্ষ ৩৮ হাজার ৫শো টাকা। তারপর বিবিধ খাতে ওঁদের সময় ওঁরা খরচ করতেন ৫ লক্ষ ৪৩ হাজার ২শো টাকা আর আমরা সেই জায়গায় বিবিধ খাতে খরচ করছি ২৭ লক্ষ ৭০ হাজার ৫শো টাকা। তারপর কাশীবাবু বললেন যে বই-এর গাড়ী যাতায়াতের ব্যাপারে নানান অসুবিধা আছে এবং অনেক সমস্যা আছে। সমস্যা তো থাকবেই। একটা ধনতান্ত্রিক পুঁজিবাদী সমাজ ব্যবস্থায় একটা অঙ্গ রাজ্যে একটা বামফ্রণ্ট সরকার হলেই তারা সমস্ত সমস্যার সমাধান করতে পারে না। যে দেশে হাজার হাজার শিশু ফুটপাতে জন্মগ্রহণ করে এবং মৃত্যুবরণ করে, যে দেশে এখনও ৭০ ভাগ লোক দারিদ্র সীমার নীচে বাস করে সে দেশের একটা অঙ্গ রাজ্য সীমিত আর্থিক ক্ষমতা নিয়ে সমস্ত ব্যবস্তা সুসম্পন্ন করে দিতে পারবে এবং শিক্ষাকে সেইভাবে এগিয়ে নিয়ে যাবে এ আশা যাঁরা করেন আমি বলব, তাঁরা মূর্খের স্বর্গে বাস করছেন। কাজেই এই সীমিত অর্থনৈতিক অবস্থার মধ্যে যেটুকু করা যায় সেটুকু আমরা করতে পেরেছি কিনা এবং না পারলে কোথায় আমাদের গলদ সেটা যদি আপনারা গঠনমূলক সমালোচনার ভিত্তিতে দেখিয়ে দিতে পারেন, তাহলে আমরা আপনাদের পরামর্শ গ্রহণ করতে পারি। মাননীয় সদস্য কাশীনাথ মিশ্র মহাশয় যে ছাঁটাই প্রস্তাব এনেছেন তার মধ্যে একটি ছাঁটাই প্রস্তাবে তিনি গ্রন্থাগারের যে সংখ্যাটা উল্লেখ করেছেন সেটাই ভুল। তিনি বলেছেন, আমাদের ১৫শো গ্রন্থাগার আছে। ১৫শো নয়, আমাদের ২॥ হাজার গ্রন্থাগার আছে। আপনাদের আমলে ৭৫৭টি গ্রন্থাগার ছিল আর সেখানে আমাদের আমলে সেই গ্রন্থাগারের সংখ্যা হয়েছে ২॥ হাজার। তারপর উনি বলেছেন, অনেক গ্রন্থাগার গ্রন্থবিহীন অবস্থায় আছে। আমি জানি না গ্রন্থ-বিহীন অবস্থায় কোন গ্রন্থাগারের কথা। কিন্তু আপনি এই সমস্ত ভুল তথ্য তুলে ধরেছেন। এই ধরণের ছাঁটাই প্রস্তাব আপনার কাছ থেকে আমি আশা করি নি। তারপর আর একটি প্রশ্ন উঠেছে—মাননীয় সদস্য ডাঃ মানস ভূঁইঞ্যা সেই প্রশ্ন রেখেছেন এবং এর আগে মাননীয় সদস্য যিনি এখন উপস্থিত নেই, শ্রীসুব্রত মুখার্জী, তিনিও প্রশ্ন রেখেছিলেন এই বলে যে আমরা মার্কসবাদী বই-এ সমস্ত গ্রন্থাগারগুলিকে ভর্তি করে দিচ্ছি, বামপন্থী বই-এ ভর্তি করে দিচ্ছি। আমরা এক্ষেত্রে যা করছি সেটা আপনাদের আগেও বলেছি, আবার বলছি যে বই-এর একটা নির্বাচিত তালিকা আমরা করেছি কিন্তু সেই তালিকার ব্যাপারে গ্রন্থাগারগুলিকে স্বাধীনতা দেওয়া আছে। আমরা সরকার থেকে যে অনুদান দিই তার ৩০ পারসেণ্ট আমরা আমাদের তালিকা থেকে গ্রহণ করতে বলেছি। সেই তালিকাটি একটি বিরাট তালিকা —সেই তালিকার

মধ্যে চিরায়ত সাহিত্য থেকে আরম্ভ করে সমস্ত রকমের বই. যেমন বিজ্ঞানের বই. ধর্মের বই, দর্শনের বই, ইত্যাদি রকমের বই আছে। যদি আপনারা উদার দৃষ্টিভংগী নিয়ে দেখেন তাহলে দেখবেন কোন সংকীর্ণ দৃষ্টিভংগীর পরিচয় আমরা সেখানে রাখি নি। এটা করি নি তার কারণ, আমরা জানি গ্রন্থাগার হবে তথ্য কেন্দ্র। মানুষের সমস্ত কিছু জানবার আগ্রহ যাতে মেটাতে পারা যায় সেই দৃষ্টিভংগী নিয়েই আমরা গ্রন্থাগারগুলি সৃষ্টি করতে চাইছি। গ্রন্থাগারের কর্মীবন্ধু এবং গ্রন্থাগারের সঙ্গে সংশ্লিষ্ট সমস্ত শুভানুধ্যায়ী ব্যক্তি যারা আছেন, তাদের সকলের দৃষ্টিভংগীর পরিবর্তনের প্রয়োজন আছে। আমরা মানুষের হাতে কোন গ্রন্থ তুলে দেব? আমরা কি তুলে দেব সেই সমস্ত ভয়াবহ রহস্যজনক উপন্যাস কিংম্বা সেই ধরণের এমন বই যাতে আমাদের ভাবি নাগরিক যারা তৈরী হবে তাদের সুস্থ সুকুমার চিন্তাগুলি নষ্ট হয়? আমরা কি এমন বই তুলে দেব যাতে ভাই ভাই-এর বুকে ছুরি মারতে পারে, এমন সংস্কৃতিতে তারা উদ্বুদ্ধ হয়? নিশ্চয় না।

[ 7-35—7-45 p. m. ]

তার জন্য রুচি পরিবর্তনের প্রয়োজনীয়তা রয়েছে। সে রুচি পরিবর্তনের জন্য আমরা বিভিন্ন ধরণের রুচিসম্মত বই, যাতে গ্রন্থাগারগুলিতে স্থান লাভ করে সেই ব্যবস্থা করেছি এবং সে জন্য আজকে আপনাদের আতংক হচ্ছে। সে জন্য আজকে বামপন্থী-বইয়ে ভরে গেল বলে আপনারা চীৎকার করছেন। গ্রন্থাগারে সব রকম বই আসতে পারে। সেখানে বামপন্হী বই থাকাটা বা মার্কসবাদী বই থাকাটা কোন দূষণীয় নয়। মার্কসবাদের উপরে আস্থাশীল এতগুলি মানুষ আমরা এখানে বসে আছি। বিরাট সংখ্যক মানুষ আমাদের সমর্থন করে। কাজেই তাদের মনের যে চাহিদা, সেই চাহিদা পূরণের জন্য একটা অংশ যদি গ্রন্থাগারে রাখি তাহলে সেটা কোন অপরাধ বলে আমি মনে করিনা। যাইহোক, আমি আর বিশেষ কিছু বলবো না। অন্যান্য মন্ত্রী যাঁরা আছেন, তাঁরা অন্য বিষয়ে বলবেন। আমি আশা করবো যে বিরোধী সদস্যরা তাদের বিরোধীতা সম্পর্কে পুনর্বিবেচনা করবেন। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে এবং ছাটাই প্রস্তাবের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীআব্দুল বারী বিশ্বাস ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বাজেট আলোচনা সম্পর্কে বিরোধী সদস্যরা যে সমস্ত আলোচনা করলেন, সেই আলোচনা খুবই দুর্বল

এবং 'তীতের সেই বস্তাপচা কথা তারা বলে গেলেন। ১৯৭৭-৭৮ সালের পরে আমরা শিক্ষা নীতি নিয়ে যে কোন পরিকল্পনা গ্রহণ করেছি, তারই সমালোচনা ছাড়া আর কোন কথা তাঁরা বলেন নি। এর মধ্যে থেকে এটাই প্রমাণিত হয় যে আমরা এখানে ৬ বছর ধরে জনসাধারণের মধ্যে শিক্ষা বিস্তারের জন্য যে উদ্যোগ গ্রহণ করেছি তাকে সমালোচনা করা ছাড়াও তাদের আর কিছুই বলার নেই। ডঃ কিরণ চৌধুরী মহাশয় কয়েকটি ত্রুটির কথা এখানে উল্লেখ করেছেন। আমি তাকে বলবো যে কিছু ত্রুটি আমাদের হয়ত থাকতে পারে। তিনি একটা বই সম্পর্কে যে কথা বলেছেন, সে সম্পর্কে আমি তাকে এই কথা বলতে চাই যে ইতিমধ্যে এই ভুল সম্পর্কে আমাদের নজরে এসেছে, আমরা এই ভুল সংশোধন করার ব্যবস্থা করেছি। আমাদের এই বইগুলি নতুন। উনি যেভাবে ৫ম শ্রেণীর বই সম্পর্কে কটাক্ষ করেছেন, তার জন্য আমি দুঃখীত। এটা স্লিপ অব পেন হতে পারে। আমরা এটা শিক্ষাবিদদের দিয়ে লিখিয়েছি। যে ভুলটা হয়েছে সেটা আমরা সংশোধন করার ব্যবস্থা করেছি। আমি এখানে এই কথা বলতে চাই যে ৫ম শ্রেণীর, ষষ্ঠ শ্রেণীর যে সমস্ত বই লিখিয়েছি, এই বইগুলির জন্য যদি কোথাও ত্রুটি বা সংহতি নষ্ট হচ্ছে—এমন কিছু থাকে তাহলে সেটা আপনারা আমাদের জানালে আমরা নতুন করে এবারে যখন ছাপাবো তখন সংশোধন করে দেব। ক্লাশ সিক্স এর ইংরেজী বই সম্পর্কে তিনি এখানে সমালোচনা করেছেন। তিনি এখানে ভাল ইংরেজী বলেন। কিন্তু ইংরেজী ভাল বললেই যে ইংরাজী শিক্ষার পদ্ধতি সম্পর্কে তাঁর কতটুকু জ্ঞান আছে, না আছে সেটা আমি বলতে পারছি না। কারণ তিনি বইখানা ভাল করে দেখেন নি। বইখানার আরম্ভ হচ্ছে টুয়েলভ লেসন থেকে। ওয়ান টু ইলেভেন লেসন কোথা থেকে আছে সেটা তার জানা উচিত ছিল। ওয়ান টু ইলেভেন লেসন সম্পর্কে শিক্ষকদের নির্দেশ দেওয়া আছে। সেইভাবে ট্রেনিং দেওয়া হচেছ। দুই মাসের মধ্যে এই বই ছেলেদের হাতে দেওয়া হচ্ছে না। দুই মাস ধরে ওয়ান লেসন দেবার মধ্যে দিয়ে একটা ছেলেকে ইংরাজী কতকগুলি শব্দ, এমন কি প্রিপোজিশান এবং এলফাবেট সম্পর্কে জ্ঞান দেবার ১২ লেসন আরম্ভ করা হবে। সুতরাং তিনি যে সব কথা বলছেন সেটা সঠিক নয়। ডঃ কিরণ চৌধুরী মহাশয় আর একটি প্রশ্ন তুলেছেন এবং গতবার বাজেটেও তিনি বলেছিলেন। সেটা হচ্ছে, স্কুলে পড়াশুনা হয় না এবং স্কুলে ভুয়া শিক্ষক দেওয়া হচ্ছে। এই সম্পর্কে গতবার তিনি একটি নাম দিয়েছিলেন। আমি দায়িত্ব নিয়ে বলতে পারি যে সেই কনক শিক্ষালয়ে আমি অফিসার দিয়ে অনুসন্ধান করেছি এবং দেখেছি যে সমস্ত বক্তব্য এবং অভিযোগ তিনি করেছিলেন, সেগুলির কোনটাই সত্য নয়।

আমি আবার আহ্বান জানাচ্ছি, আপনারা এসব প্রকাশ্যে কাগজে দিন না, আমরা তা কাগজে দেখি যে, এই এই বিদ্যালয়ে ত্রুটি আছে এবং আমরা সেই সেই বিদ্যালয়ের ত্রুটিগুলি দূর করার চেষ্টা করি। আপনারা ঐ সমস্ত সংগঠিত শিক্ষকদের চাকরীর দাবী করেছিলেন। তারপরে ডাঃ মানস ভূঁঞ্যা বললেন, কোন একজন মন্ত্রীর স্ত্রীকে নাকি চাকরী দেওয়া হয়েছে। আমি দায়িত্ব নিয়ে বলছি, বিগত ৬ বছরের মধ্যে কোন মন্ত্রী, কোন এম. এল. এ., কারো কোন স্ত্রীকে, ছেলেকে নিয়ম নীতি লঙ্ঘন করে চাকরী দেওয়া হয়নি। যে নিয়ম-নীতি আছে, তার মধ্যে থেকে যদি কোন মন্ত্রীর স্ত্রী চাকরী পেয়ে থাকে, তাহলে কি তা অন্যায় হয়েছে? মূল কথা হচ্ছে নীতি-নিয়ম মানা হয়েছে কিনা, সেটা দেখতে হবে। আপনারা ঐভাবে রাজনীতি করতেন, আপনাদের এম. এল. এ-দের কোটা ছিল, মন্ত্রীদের কোটা ছিল, পকেট ছিল, আপনারা ইচ্ছে মত যাকে খুশী চাকরী দিতেন। আমরা ঐভাবে রাজনীতি করি না। সুতরাং আপনাদের ঐসমস্ত কথার আজ আর কোন মূল্য নেই। মাননীয় সদস্য শিশিরবাবু নীতির কথা বলেছেন, জাতীয় নীতি এবং তার ইনভেস্টমেণ্টের কথা বলেছেন। হ্যাঁ, ইনভেস্টমেণ্ট আমরা মনে করি। সারা বিশ্বের শিক্ষাবিদরা মনে করেন শিক্ষা হচ্ছে একটা হাতিয়ার, সমাজকে পরিবর্তন করার হাতিয়ার, জীবনকে পরিবর্তন করার হাতিয়ার, সমস্ত কিছু পরিবর্তন করার হাতিয়ার। এই হাতিয়ার কেবল মাত্র বারি সাহেব বা সাত্তার সাহেব পেলেই কি সমাজের পরিবর্তন হবে? সমাজের পরিবর্তন ঘটাতে হলে—কোন্ মানুষ সমাজের পরিবর্তন ঘটাবে? সমাজের মূল অংশের মানুষই পারে সমাজের পরিবর্তন ঘটাতে। সেই মূল অংশ হচ্ছে উৎপাদনের সঙ্গে যুক্ত শ্রমিক, কৃষক, মেহনতী মানুষ। বিগত ৩০ বছর ধরে সেই অংশের কাছে শিক্ষার আলো গিয়ে পেঁছয়নি। আপনারা তাদের শিক্ষা দেননি, আমরা দিচ্ছি, দেবার চেষ্টা করছি। দেব প্রসাদ—বাবু তাঁদের চিরকালের একটা বস্তাপচা কথা আবার আজকে এখানে বলে গেলেন, নিরবচ্ছিন্ন মূল্যায়ণের ভেতর দিয়ে শিক্ষা সংকোচন হচ্ছে। আমি তাঁকে জিজ্ঞাসা করি আগে পরীক্ষা ব্যবস্থা কি ছিল এবং এখন কি হয়েছে? আপনাদের সব পরস্পর-বিরোধী কথা, এক দিকে বলছেন শিক্ষা সংকোচন হচ্ছে, আর এক দিকে বলছেন ৫ম শ্রেণী পর্যন্ত বিভিন্ন স্কুলে ছাত্রদের ভর্তির সুযোগ হচ্ছে না। তা কোনটা ধরব? আগে যারা পরীক্ষায় ফেল করত শতকরা ৬৭ ভাগ ছাত্র, তারা কোন্ ঘর থেকে আসত? তারা সবই গরীব, কৃষক, ক্ষেতমজুরদের ঘরের ছেলে-মেয়ে। আজকে তাদের ক্লাশ ফাইভ পর্যন্ত নিয়ে আসা হচ্ছে বলে আপনাদের বড় গাত্রদাহ শুরু হয়ে গেছে। শ্রমিক, কৃষক, ক্ষেতমজুরদের ছেলেরা আপনাদের ছেলেদের সংগে ক্লাশ ফাইভ পর্যন্ত

পড়বে, তা আপনাদের সহ্য হচ্ছে না। এবারে অবশ্য দেবপ্রসাদ বাবু আর ইংরাজী শিক্ষার কথা বললেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা সংকোচন নিয়ে বিরোধী দলের অনেক সদস্যই অনেক কথা বললেন। তা আমি তাঁদের কাছে জিজ্ঞাসা করি কোথায় সংকোচন ? ১৯৭৭ সালে যখন আমরা ক্ষমতায় এলাম তখন প্রাথমিক স্তরে ছাত্র সংখ্যা ছিল ৫৭ লক্ষ ৭৯ হাজার ৪৮২, বর্তমানে সেই সংখ্যা বেড়ে হয়েছে ৭৩ লক্ষ। ১৬ লক্ষ বেড়েছে, প্রতি বছর ২ লক্ষ ৬২ হাজার করে বাড়ছে। অতীতে কত করে বাড়ত ? আমরা হিসাব দেখেছি, কখনো বছরে এক লক্ষের বেশী বাড়েনি। আমরা এই শিক্ষাকে জনগণের কাছে পেঁছে দেবার জন্য কি করেছি ? আমরা কতগুলি উৎসাহমূলক ব্যবস্থা গ্রহণ করেছি। অতীতে আপনারা কি করেছিলেন ? ১৯৭৭ সালে আমরা যখন ক্ষমতায় এলাম তখন দেখলাম ছেলেদের একটা টিফিন দেওয়া হ'ত এবং তার জন্য আপনারা কিছু টাকা খরচ করতেন। কত টাকা খরচ করতেন ? আমি 'কেয়ারের' কথা বাদ দিচ্ছি। স্টেট প্ল্যান থেকে আপনারা ১ লক্ষ ২১ হাজার ছেলে-মেয়ের জন্য কত টাকা দিতেন ? তাদের জন্য মাত্র ২৪ লক্ষ টাকা খরচ করতেন। আজকে আমরা সেটা বাড়িয়ে ২৯ লক্ষ ছেলে-মেয়েকে টিফিন দিচ্ছি এবং তার জন্য ৫ কোটি টাকা খরচ করছি। তারপরে এখানে বই-এর প্রশ্ন উঠেছে।

[ 7-45—7-55 p.m. ]

তারপর বইয়ের প্রশ্ন এসেছে। বই বিলি করার জন্য কত টাকা দিতেন ? সেই সময়ে ছেলেমেয়েদের জন্য কত বই ছাপাতেন ? কত ভাষায় বই ছাপাতেন ? ৩৫ রকমের বই ছাপিয়েছেন আর সেদিন মোট বইয়ের সংখ্যা ছিল ১ কোটি ২৮ লক্ষ ২৮ হাজার ৯৫০ আর সেদিন কত টাকা খরচ হয়েছিল, ৮১ লক্ষ ২৫ হাজার ১৩৬ টাকা। আর আজকে কত খরচ করছি, কত রকমের বই ছাপাচ্ছি তার হিসাব আপনাদের কাছে আছে। সেই হিসাবের কথা কোনদিন বলেন ? আমি দায়িত্ব নিয়ে বলছি এই রকম অসত্য অভিযোগ নিয়ে আসবেন না। আমরা এবার বই ছাপিয়েছি ৩৯ রকমের—২ কোটি ৬১ লক্ষ ৪০ হাজার বই এবং তার জন্য আনুমানিক ব্যয় হচ্ছে ১ কোটি টাকা। এমনিভাবে আমরা শিক্ষাকে বাড়িয়ে চলেছি, শিক্ষার জন্য খরচ বাড়িয়ে চলেছি, শিক্ষাকে সমস্ত মানুষের কাছে পেঁছে দেবার জন্য ব্যবস্থা করছি। কেন্দ্রীয় সরকার বলেছেন, মেয়েদের স্কুলে নিয়ে আসতে হবে। সিডিউল্ড কাস্টস এবং সিডিউল্ড ট্রাইবস মেয়েদের জন্য আমরা পোষাক দিচ্ছি। তারজন্য আপনারা কত টাকা খরচ করতেন ? ৩১ লক্ষ টাকা খরচ করতেন আর আমরা সেই জায়গায় আজকে

১ কোটি ২৫ লক্ষ টাকা খরচ করছি। অনেক সময়ে মাদ্রাসার কথা বলেন। কেউ বলেন মাদ্রাজা। ঐ জুনিয়ার মাদ্রাসার জন্য ওরা মাত্র ৫ লক্ষ ২০ হাজার টাকা খরচ করতো। সিনিয়ার মাদ্রাসার মৌলবীরা আমাদের কাছে এসে বললেন আমরা কি কি ভিক্ষুক, ভিক্ষার জন্য ৫ লক্ষ ২০ হাজার টাকা দেওয়া হতো। ৭৩টি মাদ্রাসায় ১০ জন করে শিক্ষক হলে ৭৩০ জন শিক্ষককে বছরে এই টাকা দিতেন। আমরা সেটা বাড়িয়ে—সারা ভারতবর্ষে কোথাও যে কাজ হয়নি—সমস্ত মৌলবী সাহেবদের আমরা বৎসরে খরচ করছি. গত বছর করেছি ১ কোটি ৯ লক্ষ ৩৯ হাজার টাকা আর এ বছরে খরচ করবো ১ কোটি ৪০ লক্ষ ৪ হাজার টাকা। এইভাবে আমরা সর্বত্র সমস্ত মানুষের কাছে শিক্ষাকে পেঁছে দেবার ব্যবস্থা করছি। কিছু কিছু সমালোচনা আপনাদের কাছে পেয়েছি, কিন্তু এই সমালোচনা গঠনমূলক হোক। কিন্তু এটা মনে রাখতে হবে যে ব্যবসা-ভিত্তিক শিক্ষা ব্যবস্থার মধ্য দিয়ে আজকে আমাদের চলতে হচ্ছে, তাতে এই সমস্ত বইপত্র নিয়ে কিছু কিছু ব্যবসা হয়। ঐ আনন্দবাজার কাগজ কিছুদিন আগে বলেছে আমরা নাকি প্রকাশক, পশ্চিমবঙ্গ সরকার সবচেয়ে বড় প্রকাশক। তাহলে কি করে যে প্রকাশকগুলি আছে তাদের চলবে। তাইতো এতদিন চলেছে, ১৯৭৩ সাল থেকে দিয়েছেন। ছেলেদের হাতে পেঁছে দেওয়া ঐ অল্প সংখ্যক বইতে হতো কি করে? তাও দেবার নামে এই ব্যবসা করা হতো। আমরা এই সমস্ত ব্যবসা তুলে দিয়েছি এবং এ বছরে—মাননীয় সদস্য যে কথা বললেন—আমি তাঁর উত্তরে বলছি ১৭ জানুয়ারীর মধ্যে অধিকাংশ বই দিতে পেরেছি এবং ২০ ফেব্রুয়ারীর মধ্যে সমস্ত পশ্চিমবঙ্গের জেলাগুলিতে চলে যাবে। ১ তারিখে যে বই দেওয়ার ব্যবস্থা করা হয়েছে—এখানে এটা বলা যেতে পারে আমরাও একদিন লেখাপড়া করত্যম—ছেলেরা কি সমস্ত বই কিনে পড়ছে মার্চ মাসের মধ্যে—আমরাও সব বই কিনে উঠতে পারতাম না। সুতরাং এগুলি বলা অর্থহীন। যে ত্রুটি আছে সেই ত্রুটিগুলি কাটিয়ে উঠে নিশ্চয়ই এগিয়ে যাবো এই আশা রাখি। এই বাজেটের উপর ছাঁটাই প্রস্তাব এসেছে সেই ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে এবং এই বাজেটকে সকলকে সমর্থন করার জন্য আহ্বান জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :**—এই বিষয়টা ৭-৫০ মিনিটে শেষ হওয়ার কথা ছিল। কিন্তু এখনও ২ জন মন্ত্রীর বক্তব্য বাকী আছে। আমি মনে করি আরোও ১ ঘণ্টা সময় বাড়িয়ে দেওয়া দরকার। আশা করি সকলেই একমত আছেন।

( সকলে সমর্থন জানালেন )

অতএব ১ ঘণ্টা সময় বাড়ানো হলো।

**শ্রীকান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের পক্ষ থেকে শিক্ষার জন্য যে ব্যয় বরাদ্দের দাবী এখানে উত্থাপিত হয়েছে সেই ব্যয় বরাদ্দের দাবীর সমর্থনে মাননীয় সদস্যদের বিবেচনার জন্য কয়েকটি কথা আমাদের সরকারের পক্ষ থেকে আমি এখানে নিবেদন করতে চাইছি। প্রথম কথা, আমার মনে হয়েছে বিরোধীদলের পক্ষ থেকে বিশেষ করে ইন্দিরা কংগ্রেসের পক্ষ থেকে বিধানসভায় দাঁড়িয়ে অতীতে যে সমালোচনা হয়েছিল শিক্ষা সম্পর্কে এবারে সমালোচনার সুর ভিন্ন। সমালোচনার মধ্যে দিয়ে তাঁদের কতকগুলি মৌলিক নীতির কথা বলতে চাইছি। বিরোধীপক্ষের প্রবীণ ৩ জন সদস্য, মাননীয় কিরণ চৌধুরী মহাশয়, মাননীয় শিশির বসু মহাশয়, এবং মাননীয় কাশীনাথ মিশ্র মহাশয় এই তিন জনের সুর থেকে আমার যা মনে হয়েছে যে একটা আত্ম জিজ্ঞাসা অন্তর্দ্বন্দ্ব, এবং নিজেদের ব্যর্থতা, তার যে জ্বালা, সেই জ্বালার কিছুটা প্রকাশ করতে চেয়েছেন, তার মধ্যে দিয়ে কিছুটা শুভ বুদ্ধির ইংগিত আমরা পাচ্ছি। সেজন্য তাঁদের এই আত্মস্বীকৃতি এবং আত্ম-সমালোচনার জন্য আমি প্রথমেই তাঁদের অভিনন্দন জানাচ্ছি। প্রথম কথা, যা আমি তাঁদের নিকট নিবেদন করতে চাই, যে আমাদের বহু শিক্ষা কমিশন হয়েছে। এ পর্যন্ত ১৭টি শিক্ষা কমিশন হয়েছে ভারতবর্ষে। শিক্ষার গুরুত্ব সম্পর্কে তাঁরা বিভিন্ন সময়ে বলেছেন, আমি ওঁদের সেকথা ছেড়ে দিচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৬১ তম যে রিপোর্ট পার্লামেণ্টে এষ্টিমেট কমিটির যে রিপোর্টে গত ২৭.২.৮৪ তারিখে দাখিল হয়েছে দিল্লীর আইনসভায়, তার একটা উদ্ধৃতি আমি দিচ্ছি। শিক্ষা সম্পর্কে যে বিরোধী পক্ষের সদস্যরা – বিশেষ করে ইন্দিরা কংগ্রেস পক্ষের সদস্যরা— এর প্রতি একটু নজর দেবেন। সেখানে বলছে—

investment in education should be viewed as productive investment both from the social and economic points of view because without the right type of education real social and economic development of a country is not possible.

সেখানকার তাঁদের যে দায়িত্ব এবং কর্ত্তব্য আছে এষ্টিমেট কমিটির ঐ সুপারিশ পড়ে আনতে হবে, তাঁরা নিজেরা আর একটু বোঝবার চেষ্টা করবেন। আমি এজন্য আবেদন করছি। সেনসাস অফ ইন্ডিয়া এই বইটি থেকে আমি দুটি উদ্ধৃতি দিচ্ছি। এই বইতে ১৯৫১ সালের যে লোক গণনা তাতে দেখা যাচ্ছে যে তখন ভারতবর্ষে ৩০ কোটি মানুষ নিরক্ষর ছিল। ১৯৭১ সালে, তার ২০ বছর পরে যে লোক গণনা হয় তাতে দেখা যাচ্ছে যে ৩৭ কোটি লোক নিরক্ষর, অর্থাৎ ২০ বছরে ৭ কোটি নিরক্ষর মানুষের সংখ্যা ভারতবর্ষে বৃদ্ধি পেল, ১৯৮১ সালে যে লোক গণনা হল তাতে দেখা যাচ্ছে যে ৪০ কোটি মানুষ

নিরক্ষর, অর্থাৎ প্রথম ২০ বছরে ৭ কোটি নিরক্ষর মানুষের সংখ্যা বেড়েছে। আর তার পরের ১০ বছরে, ২০ বছরের জায়গায় পরের ১০ বছরে ৭ কোটি নিরক্ষর মানুষের সংখ্যা বেড়েছে। এর মধ্যে দিয়েই প্রমাণ হয় যে আমরা আমাদের দেশের মানুষকে স্বাক্ষরতার দিকে নিয়ে যেতে ব্যর্থ হচ্ছি, একটু কি অনুসন্ধান করবেন? মাননীয় বিরোধী সদস্যগণ? এর কারণ সম্বন্ধে আপনাদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় শিক্ষা খাতে ব্যয় হয়েছিল ৭'২, প্রত্যেকটি পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যে শিক্ষা খাতে যোজনা কমিশন দেশের পরিকল্পনা যাদের উপর ন্যস্ত প্রত্যেকটি পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ব্যয় হয়েছে তা কমিয়ে সর্ব শেষ ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় শিক্ষা খাতে ব্যয়ের পরিমাণ কমিয়ে তাঁরা ২'২ তে এনে দাঁড় করিয়েছেন এবং আমি যতদূর জানি যে ঐ বরাদ্দ ছিল ২'২, কিন্তু ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনার অনতিম লগ্নে আমরা এসে দাঁড়িয়েছি, প্রকৃত পক্ষে শিক্ষা খাতে ব্যয় হবে ১'১। এর চেয়ে চরম ব্যর্থতার পরিচয় শিক্ষাখাতে আর কি হতে পারে? বাজেটের বিষয়ে আমি যতটুকু বুঝেছি সমস্ত রাজ্য সরকারের বাজেট, আমি কেন্দ্রীয় সরকারের বাজেট পরীক্ষা করে দেখেছি, আমার যেটা মনে হয়েছে, আমরা যারা রাজ্যসরকার—ভারতবর্ষে ২২টি রাজ্য সরকার, ৯টি কেন্দ্র শাসিত এলাকা, আমরা যতটুকু শিক্ষায় গুরুত্ব দিতে চাই, কেন্দ্রীয় সরকার তার ধারে কাছে যেতে চাননা। কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত এই যে গোটা ভারতবর্ষের মানুষকে তাঁরা নিরক্ষতার অন্ধকারে রাখতে চান। আমি এই বক্তব্যের সমর্থনে গুটিকয়েক তথ্য হাজির করছি। মাননীয় বিরোধী সদস্য সাত্তার সাহেব একটু অনুগ্রহ করে শুনুন, কেন্দ্রীয় সরকারের ১৯৮২-৮৩ সালের বাজেট সেই বাজেটে কেন্দ্রীয় সরকার রাজস্ব খাতে মোট ব্যয় করেছেন ২২ হাজার ২৭১ কোটি টাকা, ভারতবর্ষের ২২টি রাজ্যসরকার এবং ৯টি কেন্দ্র শাসিত এলাকার যে সরকার তাঁরা মিলিতভাবে ১৯৮২-৮৩ সালে ব্যয় করেছেন রাজস্ব খাতে ২৩ হাজার কোটি টাকা, আর কেন্দ্রীয় সরকার ব্যয় করেছেন ২২ হাজার কোটি টাকা, টাকার অংকে প্রায় সমান সমান। তা সত্ত্বেও কেন্দ্রীয় সরকার শিক্ষার জন্য বরাদ্দ করেছেন ঐ সালে মাত্র ৩২৩ কোটি টাকা। আর ভারতবর্ষের রাজ্য সরকারগুলি শিক্ষার জন্য ব্যয় করেছেন ৪ হাজার ৪০ কোটি টাকা। কেন্দ্রীয় সরকারের সমান সমান বাজেট হওয়া সত্ত্বেও তাঁরা ব্যয় করেছেন ৩২৩ কোটি টাকা, আর আমরা রাজ্যসরকারগুলি ব্যয় করেছি ৪৪০ কোটি টাকা। সারা ভারতবর্ষের রাজ্য সরকারগুলি এমন কি কংগ্রেস শাষিত রাজ্য সরকার এই দুই সরকারের মধ্যে পার্থক্য কোথায় সেটা বোঝবার জন্য চেষ্টা করতে আবেদন জানাচ্ছি।

[ 7-55—8-05 p. m. ]

সমান সমান ব্যয় করা সত্ত্বেও কেন্দ্রীয় সরকার শিক্ষার জন্য ব্যয় বরাদ্দ করেছে ঐ সালে মাত্র ৩২৩ কোটি টাকা। আর আমাদের ভারতবর্ষের রাজ্যগুলি এই শিক্ষার জন্য ব্যয় বরাদ্দ করেছেন ৪০৪৪ কোটি টাকা। কেন্দ্রীয় সরকারের সমান বাজেট হওয়া সত্ত্বেও তাঁরা ব্যয় করেছেন ৩২৩ কোটি টাকা আর রাজ্যগুলো ব্যয় করেছে ৪০৪৪ হাজার কোটি টাকা। শিক্ষা সম্পর্কে কেন্দ্রীয় সরকার এবং ভারতবর্ষের কংগ্রেস শাসিত রাজ্য সরকারগুলির সাথে আর অন্যান্য রাজ্য সরকারের সাথে পার্থক্য কোথায় সেটা বোঝবার জন্য একটু আবেদন জানাচ্ছি। মাননীয় সদস্য কিরণ চৌধুরী মহাশয় ব্যাঙের ছাতার কথা বলেছেন। শিক্ষা যদি উপর দিকে প্রসারিত হয় তাহলে ব্যাঙের ছাতা হয়। মাননীয় সদস্য শিশির বোস মহাশয় পিরামিডের কথা বলেছেন—পিরামিড টাইপ অফ এডুকেসানের কথা বলেছেন। দয়া করে জানবেন কোথায় পিরামিড আর কোথায় ব্যাঙের ছাতা? প্রাথমিক শিক্ষার কথা বলেছেন সমস্ত মানুষ, সমস্ত মানুষ স্বীকার করেছেন, শিক্ষা কমিশানগুলি স্বীকার করেছেন যে প্রাথমিক শিক্ষার গুরুত্ব সবচেয়ে বেশী। ১৯৮২-৮৩ সালে প্রাথমিক শিক্ষা খাতে আমরা রাজ্য সরকারগুলি—আপনাদের দলের সরকারসহ— ব্যয় করছে ১৯৩৫ কোটি টাকা। কেন্দ্রীয় সরকার ব্যয় করেছেন ওই বছর ওই খাতে মাত্র ১৩ কোটি টাকা কমনওয়েলথ-এ নেতৃ স্থানীয় যাঁরা এসেছিলেন তাঁদের আদর-আপ্যায়ন করা হোক আমরা চাই। তাঁদের গোয়াতে নিয়ে গিয়ে—খবরের কাগজের কথা অনুযায়ী—২ দিনের জন্য খরচ করা হয়েছে ১৬ কোটি টাকা। আর আমাদের ভারতবর্ষের ৭০ কোটি মানুষের প্রাথমিক শিক্ষার জন্য কেন্দ্রীয় সরকার ব্যয় করেছেন মাত্র ১৩ কোটি টাকা। শিক্ষা সম্পর্কে কিরণ চৌধুরী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই কোথায় ব্যাঙের ছাতা আর কোথায় পিরামিড। আমি অনুগ্রহ করে বলতে চাই, উনি এই ব্যাপারে একটু বোঝার চেষ্টা করুন। আমাদের ভারতবর্ষে ২২টি রাজ্য আছে, আর ৯টি কেন্দ্র শাসিত অঞ্চল। মাধ্যমিক শিক্ষার জন্য ঐ সালে আমাদের রাজ্যগুলি ব্যয় করেছে ১২৪৫ কোটি টাকা। সেই জায়গায় কেন্দ্রীয় সরকার ব্যয় করেছেন মাত্র ৩১ কোটি টাকা। কোথায় পিরামিড আর কোথায় ব্যাঙের ছাতা। উচ্চ শিক্ষার কথা বলেন। ঐ বছর আমাদের রাজ্য সরকারগুলি উচ্চ শিক্ষা খাতে ব্যয় করেছে ৫২৮ কোটি টাকা আর কেন্দ্রীয় সরকার সেই জায়গায় ব্যয় করেছেন ১১৯ কোটি টাকা। কোথায় পিরামিড আর কোথায় ব্যাঙের ছাতা। আপনারা ট্যাকনিক্যাল এডুকেসানের কথা বলেন। কারিগরি শিক্ষা সম্পর্কে শিশির বোস মহাশয় বক্তব্য

রেখে চলে গেলেন, শোনবার ধৈর্যটুকু ওনার নেই। আমাদের ভারতবর্ষের রাজ্যগুলি ঐ সালে ব্যয় করেছে ১০৯ কোটি টাকা আর মহান কেন্দ্রীয় সরকার ঐ খাতে ব্যয় করেছেন ৭২ কোটি টাকা। কারিগরি শিক্ষা সম্পর্কে অন্যান্য রাজ্য কি ব্যয় করেছে তার হিসাব আমি দেব। সমস্ত রাজ্যের বহুবিধ সমস্যা আছে, তা সত্ত্বেও কেন্দ্রীয় সরকারের সঙ্গে তুলনা মূলক ভাবে কত টাকা ব্যয় করেছে তার হিসাব আমি দিচ্ছি। পশ্চিমবাংলার কথা আমি বলছি, এখানে কারিগরি শিক্ষা জন্য মাথাপিছু ব্যয় করেছে ৭০ টাকা। আমাদের পাশের রাজ্য বিহার এই শিক্ষার জন্য মাথা পিছু ৪৭ টাকা ব্যয় করেছে। মধ্যপ্রদেশ এই শিক্ষার জন্য মাথা পিছু ব্যয় করেছে ৩৯ টাকা। উত্তরপ্রদেশ এই শিক্ষার জন্য মাথা পিছু ব্যায় করেছে ৩৬ টাকা। অন্য রাজ্যের উদাহরণ আমি দিচ্ছি না, কারণ সময় লাগবে। পশ্চিমবাংলা এই শিক্ষার জন্য মাথা পিছু ব্যয় করেছে ৭০ টাকা। সেই জায়গায় কেন্দ্রীর সরকার এই শিক্ষার জন্য মাথা পিছু ব্যয় করেছেন মাত্র ৪ টাকা। কোন কোন সদস্য লক্ষ লক্ষ ড্রপ আউটের কথা বলেছেন। আমি মাননীয় সাত্তার সাহেবকে আবেদন করবো ১৮৯ তম লোকসভার পাবলিক এ্যাকাউন্ট কমিটির রিপোর্টটি দেখার জন্য। গত মার্চ মাসের ২৩ তারিখে পাবলিক একাউন্ট কমিটির রিপোর্ট লোকসভায় দাখিল করা হয়েছে। লোকসভায় যে পাবলিক এ্যাকাউন্ট কমিটির রিপোর্ট দাখিল করা হয়েছে তার থেকে একটু অংশ আমি এখানে বলছি। মাননীয় সদস্য আবদুস সাত্তার মহাশয়ের গায়ের জ্বালা ধরেছে তাই তিনি অস্বস্তি বোধ করছেন। কিন্তু কিরণবাবু তো শুনছেন। উনি কিছু কিছু বোঝেন বলে শুনছেন।

( এ ভয়েজ ঃ- আপনি কিছু বোঝেন না। )

আজেবাজে কথা বলবেন না। আমি ইকনমিক্‌সের ছাত্র, আমি অর্থনীতি বুঝি, আমি বাজেট বুঝি, আমি ভারতবর্ষের অর্থনীতি বুঝি। জওহরলাল নেহেরু ইউনিভারসিটি সেখানে কেন্দ্রীয় সরকার মাথা পিছু বার্ষিক ১১ হাজার টাকা ব্যয় করেন। ১৯৮০ সাল পর্যন্ত জওহরলাল নেহেরু ইউনিভারসিটিতে কেন্দ্রীয় সরকার মাথা পিছু বার্ষিক ১১ হাজার টাকা ব্যয় করেছেন। সেখানে ছাত্র ভর্তি হয়েছিল ৮৮২৬ জন। সেখানে ড্রপট আউট হয়েছে ৩৪২০ জন। শতকরা ৩৯ জন ড্রপ্‌ট আউট করেছে। এখানে কেন্দ্রীয় সরকার দরাজ হাতে টাকা ব্যয় করেন।

আবার কলকাতা বিশ্ববিদ্যালয়ের কথা বললেন। আজকে কত টাকা পায় কলকাতা বিশ্ববিদ্যালয়? সম্ভবতঃ আমার সহকর্মী মান্যবর শম্ভু ঘোষ মহাশয় সেই কথা বলবেন। এনরোলমেন্টের কথা বললেন! দেখাতে পারেন দয়া করে ভারতবর্ষের যে কোন রাজ্যের উদাহরণ থেকে যে ১৯৭৭। ৭৮ সাল থেকে ১৯৮৩।৮৪

সাল পর্যন্ত মাধ্যমিক বিদ্যালয়ে শতকরা ৬০ ভাগ ছাত্রসংখ্যা বেড়েছে? লোক সংখ্যা শুধু আমাদেরই বাড়েনি, ভারতবর্ষের সব রাজ্যেই তা বেড়েছে। সাত্তার সাহেব বললেন লোকসংখ্যা বেড়েছে সে কারণে ছাত্রসংখ্যাও বেড়েছে। একটা উদাহরণ দিন যে গত ৬ বছরে কোন রাজ্যে মাধ্যমিক বিদ্যালয়ে স্তরে শতকরা ৬০ ভাগ ছাত্রসংখ্যা বেড়েছে। একটা মাত্র উদাহরণ দিন। নবম এবং দশম শ্রেণীতে শতকরা ৫০ ভাগ ছাত্রসংখ্যা বেড়েছে—এর একটা উদাহরণ দিন? একাদশ এবং দ্বাদশ শ্রেণীতে শতকরা ১১৫ ভাগ ছাত্রসংখ্যা বেড়েছে এখানে; এর কাছাকাছি কোন রাজ্য গেছে একটি মাত্র উদাহরণ দিন? একটি কথা সবাই বলেন যে আপনারা টাকা ব্যয় করেন শিক্ষকদের বেতনের জন্য। এ কারণেই নাকি সব টাকা ব্যয় হয়ে যাচ্ছে! কিন্তু উন্নয়নমূলক খাতে শিক্ষার জন্য কোথায় কত টাকা তাঁরা ব্যয় করেন? হ্যাঁ, আমরা শিক্ষকদের বেতনের জন্য ব্যয় করি। ১৯৭৬-৭৭ সালে অর্থাৎ আপনাদের রাজত্বের অন্তিম মুহূর্তে শিক্ষকদের জন্য অর্থাৎ তাঁদের স্যালারি কম্পোমেন্ট আপনাদের এডুকেশন বাজেটে যেটা ছিল শতকরা ৮৮ ভাগ, আমাদের বাজেটে সেটা আছে শতকরা ৭৮ ভাগ। অর্থাৎ স্যালারি কম্পোমেন্ট-এর জন্য আমরা সব টাকা ব্যয় করি না। যদি পরিকল্পনার কথা বলেন, প্রাইমারী সেকটরে আমরা কত টাকা ব্যয় করি শিক্ষার জন্য? দয়া করে একটু শুনুন। প্রাইমারী সেকটরে ডেভেলপমেন্টের জন্য, উন্নয়ন খাতে যে টাকা ব্যয় করা হয়—আমরা বুঝি যে সেটা প্ল্যান সেকটর থেকেই ব্যয় করা হয়। আমি কয়েকটি উদাহরণ দিচ্ছি। অন্ধ্র রাজ্য শিক্ষার জন্য যে টাকা ব্যয় করেন তার মধ্যে প্রাইমারী সেকটরে অর্থাৎ প্রাথমিক বিদ্যালয়ের জন্য ব্যয় করেন মাত্র ৫.৩ ভাগ, মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে অন্ধ্রপ্রদেশ সরকার ব্যয় করেন ২.৩ ভাগ। বিহার প্রাথমিক বিদ্যালয়ের ক্ষেত্রে পরিকল্পনাবাবদ শিক্ষা বাজেটে ব্যয় করেন শতকরা ১১ ভাগ। মাধ্যমিক শিক্ষার জন্য ব্যয় করেন শতকরা ৫ ভাগ। আমি আরও অনেক উদাহরণ দিতে পারি, আমি আর উদাহরণের মধ্যে যাব না। সব কয়টি উন্নয়নমূলক পরিকল্পনার খাতের মধ্যে পশ্চিমবঙ্গ সরকার শিক্ষার জন্য সবচেয়ে বেশী টাকা ব্যয় করেন। এর পরিমান হচ্ছে—প্রাথমিক শিক্ষার স্তরে ১৪.৫ ভাগ, মাধ্যমিক স্তরে ১৫.৫ ভাগ। উন্নয়নের কথা ভাবিনা আমরা? উন্নয়নের চিন্তা করিনা আমরা? মাননীয় সদস্য কাশীনাথ মিশ্র মহাশয় বলেছেন যে আপনারা বাড়ীঘরদোর করলেন কোথায়? কাশীনাথবাবু দয়া করে একটু শুনুন। বাড়ী ঘরদোরের প্রয়োজনীয়তা আছে। ১৯৪৭—৪৮ সাল থেকে ১৯৭৬—৭৭ অর্থাৎ গত ৩০বছরে, যার মধ্যে আপনি ৫ বছর এম.এল.এ ছিলেন, আমরা দায়িত্ব পাবার আগে পর্যন্ত প্রাথমিক বিদ্যালয় বাড়ী নির্মাণ করবার জন্য আপনারা ব্যয় করেছেন ১৪ কোটি ৮৮ লক্ষ টাকা।

আমরা মাত্র ৬ বছরে ব্যয় করেছি ২৭ কোটি ৮০ লক্ষ টাকা। মাধ্যমিক বিদ্যালয়-এর গৃহ নির্মানের জন্য গত ৩০ বছরে আপনারা ব্যয় করেছেন ৩৩ কোটি টাকা। আমরা মাত্র ৬ বছরে মাধ্যমিক বিদ্যালয়-গৃহ নির্মাণ করবার জন্য ব্যয় করেছি ১২ কোটি ৭৮ লক্ষ টাকা। কলেজ এবং বিশ্ববিদ্যালয়-গৃহ নির্মানের জন্য আপনারা ব্যয় করেছেন ৩৭ বছরে ১২ কোটি ৩৫ লক্ষ টাকা। আমরা ব্যয় করেছি ৬ বছরে ৮ কোটি ৬৭ লক্ষ টাকা। এই সমস্ত টাকা আমরা ব্যয় করেছি। মাননীয় প্রধানমন্ত্রী শ্রীমতী গান্ধী নয়া ২০ দফা জারি করেছেন। এ-সম্পর্কে আমাদের কাছে চিঠি দিয়েছেন। উনি অনুগ্রহ করে জানিয়েছেন যে নয়া ২০ দফার মধ্যে ওঁরা স্ত্রী-শিক্ষার উপর গুরুত্ব দিয়েছেন। আমরা অবলীলাক্রমে স্বীকার করি যে এক বাড়ীতে যদি একজন মহিলা শিক্ষিতা হন, গোটা পরিবার শিক্ষিত হবার সম্ভাবনা থাকে আমরা সেটা বুঝি। তাঁর সঙ্গে আমরা একমত। কিন্তু কি ব্যবস্থা করেছেন? একটি বই থেকে পড়ে দিচ্ছি—সাত্তার সাহেবের পড়ার দরকার নেই হয়তো, মাননীয় কিরণ চৌধুরী হয়তো জানেন! বইটি হচ্ছে—"দি ষ্টেটস্ অফ দি ওয়ার্লড্ চিলড্রেন"। 'ইউনিসেফের পক্ষে দিল্লী থেকে প্রকাশিত বই। আলিমুদ্দিন ষ্ট্রীট থেকে প্রকাশিত বই নয়! সেই বই থেকে আমি দুই একটি উদ্ধৃতি দিচ্ছি। মাননীয় কিরণ চৌধুরী মহাশয় একটু শুনুন।

[ 8-05 – 8-15 p.m. ]

স্ত্রী-শিক্ষা সম্পর্কে আমি বলতে চাই। সমস্ত দেশের উদাহরণ আমি দেব না, আমার সময় নেই বলে। মোজাম্বিকের মতো দেশ - একটা অন্ধকারাচ্ছন্ন দেশ— সেখানে যে সমস্ত মহিলা আছে, সেই মহিলাদের মধ্যে শতকরা ৯০ ভাগ শিক্ষিতা। মোজাম্বিকের মতো দেশে শতকরা ৯০ জন মহিলা শিক্ষিতা! তানজানিয়া, আফ্রিকার মতো একটা অনুন্নত দেশে সেখানে মহিলাদের মধ্যে শতকরা ৯৪ জন শিক্ষিতা। তিউনেশিয়ার মতো দেশে যারা অনেক পরে স্বাধীনতা পেয়েছে সেখানে মহিলাদের মধ্যে শতকরা ৮৫ জন শিক্ষিতা। আমাদের পশ্চিমবাংলায় কম এবং গোটা ভারতবর্ষের হিসাব ধরলে আরো কম। ভারতবর্ষে মহিলাদের মধ্যে শিক্ষিতা —সর্ব্বসাকুল্যে যা মহিলা আছে তার মধ্যে যারা কোন মতে নাম সই করতে পারে তাদের সংখ্যা হলো শতকরা ৩৬ ভাগ। ভারতবর্ষ একটা মহান দেশ, সম্পদের প্রাচুর্য আছে সেখানে এই অবস্থা। আমাদের লজ্জা হয় না? মাথা নিচু হয়ে যায় না? আফ্রিকার মতো দেশের তুলনায় আমাদের দেশে নারী শিক্ষার হার কম? এই

ব্যাপারে আপনারা একটু ভাববেন না, চিন্তা করবেন না ? মাঝে মাঝে বলা হয় যে আমরা শুধু শিক্ষকদের বেতন বাড়াবার জন্য টাকা ব্যয় করি। দয়া করে একটু শুনুন। দেবী প্রসাদ চ্যাটার্জী, আপনাদের নেতা, প্রাক্তন কেন্দ্রীয় সরকারের কংগ্রেস-মন্ত্রী, বর্ত্তমানে শিক্ষকদের এক নম্বর কমিশনের চেয়ারম্যান। গত ১২.১০.৮৩ তারিখে টাইমস অফ ইণ্ডিয়ায় তাঁর একটা খবর বেরিয়েছে। তিনি বলেছেন ভারতবর্ষের অধিকাংশ রাজ্য সরকার শিক্ষার জন্য যে টাকা ব্যয় করেন তার শতকরা ৯০ থেকে ৯৭ ভাগ ব্যয় করেন শুধু শিক্ষকের বেতনের জন্য। উন্নয়ন মূলক কাজে বেশী টাকা ব্যয় করেন না। দেবী প্রসাদ চ্যাটার্জী একজন স্বীকৃত লোক, তিনি এই কথা বলেছেন। মাননীয় সদস্য কিরণ চৌধুরী মহাশয় যে কথা বলছেন, তার উত্তর আমি দিতে চাই। তিনি বলেছেন, ছাত্র যে হারে আছে সেই হারে শিক্ষক নেই। মাননীয় সদস্যর কাছে বিনীত ভাবে আমি এই কথা বলতে চাই যে পশ্চিমবাংলায় মাধ্যমিক স্তরে প্রতি ২৬ জন ছাত্রের জন্য একজন শিক্ষক আছে। ভারতবর্ষের অন্য কোন জায়গায় এতো কম ছাত্রের জন্য একজন শিক্ষক নেই। মাননীয় সদস্যদের একটা সহজ হিসাব আমি দিচ্ছি, যাতে সোজা ভাগ দিলেই ফলাফলটা পাওয়া যাবে। মাধ্যমিক স্তরে ১ লক্ষ ২৫ হাজার শিক্ষক আছে এবং মাধ্যমিক স্তরে ছাত্রের সংখ্যা হলো ৩৬ লক্ষ। সোজা ভাগ দিলেই বেরিয়ে যাবে ২৬ জন ছাত্রের জন্য একজন করে শিক্ষক আছে। মাধ্যমিক স্তরে এই জিনিষ ভারতবর্ষে কোথাও নেই। প্রভিডেণ্ট ফাণ্ডের কথা বলেছেন। মাননীয় সদস্য কি জানেন না প্রভিডেণ্ট ফাণ্ডের টাকা নিয়ে কি ভাবে ছিনিমিনি খেলা হচ্ছে? হাজার হাজার শিক্ষকদের প্রভিডেণ্ট ফাণ্ডের টাকা বিদ্যালয়ের ম্যানেজিং কমিটি মেরে দিয়েছেন।

তারা এখন চোখের জলে বুক ভাসাচ্ছেন। সঞ্চয়িতা ইনভেষ্টমেণ্টের কোটি কোটি টাকা শিক্ষকদের প্রভিডেণ্ট ফাণ্ডের টাকা। তাদের টাকা সঞ্চয়িতা ইনভেষ্টমেণ্টে ব্যয় করা হয়েছে। সেই জন্য আমরা শুধু শিক্ষকদের কথা ভেবে, তাদের ভবিষ্যতের কথা বিবেচনা করে, শিক্ষকদের শেষ সম্বল প্রভিডেণ্ট ফাণ্ডের কথা বিবেচনা করে সেই টাকা আমরা সরকারী তহবিলে নিচ্ছি। বর্ত্তমানে যে পদ্ধতিতে প্রভিডেণ্ট ফাণ্ড থেকে টাকা তোলা যায় সেই একই পদ্ধতিতে টাকা তোলা যাবে। অসুবিধা হচ্ছে। অনেক দুর্নীতিগ্রস্থ ম্যানেজিং কমিটি শিক্ষকদের প্রভিডেণ্ট ফাণ্ডের টাকা নিয়ে ব্যাংকের শেয়ার কিনেছে। হাইকোর্টের কেসের কথা মনে নেই ? হরিদাস মুন্দ্রার কেসের কথা মনে নেই ? শিক্ষকদের প্রভিডেন্ট ফাণ্ডের টাকা নিয়ে তারা ব্যাংকের সেয়ার কিনেছে এবং শিক্ষকদের বঞ্চিত করেছে। কলিকাতার বহু বিদ্যালয়ের কথা আমি বলতে পারি যেখানে শিক্ষকদের প্রভিডেণ্ট ফাণ্ডের লক্ষ লক্ষ

টাকার এ্যাকাউণ্ট নেই। শিক্ষকরা চোখের জলে বুক ভাষাচ্ছেন, একটা টাকাও তারা পাচ্ছেন না। এই অবস্থার সরকার নীরব দর্শক হয়ে থাকতে পারে না। সেইজন্য প্রভিডেন্ট ফান্ডের টাকার কথা আমরা বলেছি। মানস ভুঁইয়া মহাশয় শিক্ষা সম্পর্কে দু-একটা কথা বলেছেন। মানস ভুঁইয়া মহাশয় কতকগুলি অভিযোগ তিনি এখানে করেছেন। এই সম্পর্কে মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়েকটি কথা আমি আপনার সামনে অত্যন্ত বিনয়ের সঙ্গে নিবেদন করতে চাই। আমাদের একজন পদস্থ অফিসার সম্পর্কে মানস ভুঁইয়া মহাশয় মন্তব্য করলেন। এখানে আমাদের উচ্চ শিক্ষা সচিব আছেন। তাঁর অধিকার নেই এই সভায় দাঁড়িয়ে তাঁর বিরুদ্ধে যে অন্যায় অভিযোগ করা হয়েছে সেইগুলির জবাব দেবার। এই সুযোগ কি একজন দায়িত্বশীল সদস্য গ্রহণ করবেন? বলা হয়েছে তিনি বিভিন্ন ভাবে টাকা নিয়ে বিদ্যালয়ে ভর্তি করেছেন। পেন এ্যাণ্টনির জবাব দেবার অধিকার নেই। মাননীয় সদস্যের পবিত্র অধিকার আছে বিধানসভায় কথা বলবার। সেই অধিকারের সুযোগ নিয়ে তিনি অভিযোগ তুলেছেন। আমি অত্যন্ত সবিনয়ে বিরোধী দলের নেতা আবদুস সাত্তার মহাশয়কে বলতে চাই যে আপনাদের দলের সদস্য মানস ভুঁইয়া এই কথা বলেছেন। উচ্চ শিক্ষা বিভাগের সচিব সম্পর্কে তিনি বলেছেন।

সাত্তার সাহেব যদি রেকর্ড দেখেন তাহলে দেখবেন তাঁর দলের সদস্য মানস ভুঁইয়া একথা বলেছেন। আমি যদি এই ব্যাপারে ভুল বলি তাহলে আমি ক্ষমা চাইব, কিন্তু মাননীয় সদস্য যদি ভুল বলেন তাহলে বলুন, তিনি ক্ষমা চাইবেন? সমস্ত অফিসাররা দোষী একথা ঠিক নয়। কারুর যদি কোন অন্যায় হয়ে থাকে তাহলে সেটা বলুন। আমি মনে করি যাঁর এখানে আত্মপক্ষ সমর্থন করার অধিকার নেই তাঁর বিরুদ্ধে এরকম কথা বলা উচিত নয়। তবে দুঃখ করার কিছু নেই কারণ এইসব ছাত্র তো আমরাই সৃষ্টি করেছি। মাননীয় সদস্য দেবপ্রসাদবাবু এখানে লেনিনের উদ্ধৃতি দিয়েছেন এবং মাননীয় সদস্য সাত্তার সাহেব কার্লমাক্স-এর কথা বলেছেন। আপনার কি মনে করেন ইন্দিরা গান্ধীর নেতৃত্বে শাসন ব্যবস্থা এবং লেনিনের নেতৃত্বে শাসন ব্যবস্থা এক জিনিস? সমাজ ব্যবস্থার পরিবর্তন না করে শিক্ষা ব্যবস্থার পরিবর্তন করা যায় না। এখানে প্রাইমারি টিচার্সদের কথা যা বলা হয়েছে সে সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে, বর্তমানে পশ্চিমবাংলায় শিক্ষকদের যে সমস্ত সুযোগ-সুবিধা আছে ভারতবর্ষের কোন রাজ্যে সেই সুযোগ সুবিধা নেই। সরকার পক্ষের সদস্য জয়ন্ত বিশ্বাস মহাশয় বলেছেন, যে সমস্ত শিক্ষক অবসর গ্রহণ করবেন তাঁরা ৩০/৪০ হাজার টাকা ক্ষতিগ্রস্ত হবেন। আমি তাঁর কাছে নিবেদন করছি তাঁর এই কথা ঠিক নয়। ১.৪.৮১ তারিখে যাঁদের বয়স ৫৭ বছর তাঁরা ৬৫ বছর পর্যন্ত

শিক্ষকতা করতে পারবেন এবং যাঁদের বয়স ৫২ বছর, তাঁরা ৬২ বছর পর্যন্ত শিক্ষকতা করতে পারবেন এবং এর ফলে প্রত্যেকটি শিক্ষক কয়েক হাজার টাকা লাভবান হবেন। আপনি কোথায় পেলেন এই খবর যে তাঁরা ৩০/৪০ হাজার টাকা লোকসান করবেন? কাজেই যে অভিযোগ তিনি করেছেন সেটা সত্য নয়। প্রাথমিক, মাধ্যমিক এবং কলেজ স্তরে শিক্ষক নিয়োগ করার ক্ষেত্রে উন্নতি ঘটান হয়েছে। অধ্যক্ষ মহোদয়, আমি দেখলাম একটা অন্তর্দ্বন্দ্বের সুর মাননীয় সদস্য কিরণবাবুর কণ্ঠে ধ্বনিত হল এবং একটা বেদনার সুর শিশিরবাবুর কণ্ঠে ধ্বনিত হল। শুধু তাই নয়, বেদনার সুর মাননীয় সদস্য কাশীবাবুর কণ্ঠ থেকেও নিসৃত হয়েছে। আমি তাঁদের সকলকে বলছি, ভারতবর্ষের অপমান, ভারতবর্ষের লজ্জা, দূরীভূত করবার জন্য, আগামী উজ্জ্বল ভারত গড়ে তোলার জন্য, গোটা ভারতবর্ষের অর্থনীতিকে শক্তিশালী করবার জন্য, যে জঞ্জাল এবং আবিলতা রয়েছে তাকে দূর করবার জন্য আসুন, আমরা সকলে ঐক্যবদ্ধভাবে সংগ্রাম করি। দিন এই বিধানসভায় থাকব না, কিন্তু আমাদের ভাবনা-চিন্তা, কাজকর্ম লিপিবদ্ধ থাকবে এবং সেগুলি ভবিষ্যত বংশধররা দেখবে। আমরা শিক্ষার ক্ষেত্রে নূতন চেতনার উন্মেষ করছি। তাই বিরোধীদলের কাছে আবেদন করছি, আসুন, শিক্ষাক্ষেত্রের সেই নূতন চেতনাকে আমরা ঐক্যবদ্ধ হয়ে কাজে পরিণত করি, ত্রুটি বিচ্যুতি, দুর্বলতা যা কিছু রয়েছে তাকে দূরে করি। রবীন্দ্রনাথ, বঙ্কিম, সুকান্ত এবং নজরুলের বাংলা ভারতবর্ষের মধ্যে মাথা উঁচু করে দাঁড়াক, এই আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। আমি বিরোধীদলের সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি।

[ 4-15—4-25 p.m. ]

**শ্রীশম্ভু চরণ ঘোষ**ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিরোধী সদস্যরা এই বাজেট সমালোচনা প্রসঙ্গে অনেকগুলি কথা বলেছেন। তার মধ্যে দুটি অত্যন্ত মূল্যবান কথা এখানে উপস্থাপিত করেছেন। মাননীয় সদস্য ডঃ কিরণ চৌধুরী মহাশয় এবং ডাঃ শিশির বোস যথাক্রমে বলেছেন যে জাতীয় পর্যায়ে শিক্ষার মান উন্নীত হয় এবং শিক্ষার একটা জাতীয় নীতি এখনও পর্যন্ত নির্ধারিত হয় নি। পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থা পরিচালনার ক্ষেত্রে আমরা একটা বিশেষ দৃষ্টিভঙ্গি অবলম্বন করেছি। একটা বিশেষ মানসিকতার প্রতিফলন ঘটেছে, একটা বিশেষ দর্শন অনুসরণ করেছি। শিক্ষা বিস্তার এবং প্রসার করার কর্মসূচী গ্রহণের সঙ্গে সঙ্গে আমরা যেটার উপর গুরুত্ব দিয়েছি সেটা হোল নূতন চেতনার বিকাশ হোক। কিন্তু

একটা কথা অত্যন্ত পরিষ্কার যে দেহের কোন কোন অংশ অপুষ্টিজনিত রোগে যদি ভোগে এবং দেহের বিশেষ একটি অঙ্গ যদি পুষ্টি লাভ করে তাহলে সেটাকে স্বাস্থ্য বলা চলে না। আমাদের শুধু একটা জিনিস বিশেষ উদ্বেগের কারণ হয়ে দাঁড়িয়েছে, সেটা হচ্ছে সংহতির প্রশ্ন। যদি সংহতি না থাকে তাহলে কখনই ঐতিহ্য বিকাশ লাভ করতে পারে না। শিক্ষাকে আমরা এক যোগে সর্বত্র পরিব্যাপ্ত করতে সমর্থ হয়েছি। শিক্ষাকে সমাজের সর্বস্তরে পরিব্যাপ্ত করতে না পারলে জাতীয় সংহতি গড়ে উঠতে পারে না। তার জন্য কেন্দ্রীয় সরকারের উদ্যোগ গ্রহণের প্রয়োজন আছে। শিক্ষাকে সমাজের সর্বস্তরে পরিব্যাপ্ত করার নীতি কেন্দ্রীয় সরকার গ্রহণ করলে জাতীয় সংহতি গড়ে উঠতে পারে। তখনই আঞ্চলিকতা বা ভাষা বিকৃতির মনোভাব ব্যাহত করতে সমর্থ হবে। সেইজন্য আজকে পশ্চিমবাংলায় যে নীতি অনুসরণ করেছি আশা করবো অনুরূপভাবে কেন্দ্রীয় সরকার সেই নীতি অনুসরণ করবেন। মাননীয় সদস্য শিশিরবাবু আবেদন করেছেন শিক্ষাকে আমরা উপযুক্ত-ভাবে গ্রহণ যাতে করি, সেই দিকে যেন আমরা চিন্তা-ভাবনা করি। শিক্ষা সম্পর্কে পশ্চিমবঙ্গের বামফ্রণ্ট সরকারের একটা বিশেষ দৃষ্টিভঙ্গি আছে। কেন্দ্রের কংগ্রেস সরকার মনে করেন শিক্ষা উৎপাদনশীল নয়। অতএব শিক্ষা খাতে মূলধন বিনিয়োগ করার প্রশ্ন উঠে না। আমরা মনে করি শিক্ষাখাতে মূলধন বিনিয়োগের যথেষ্ট প্রয়োজনীয়তা আছে। কারণ শিক্ষার প্রসার ও উন্নতির সঙ্গে সঙ্গে, তার ফসল কৃষি এবং শিল্প ক্ষেত্রে যদি কাজে লাগাবার চেষ্টা করি তাহলে দেশকে সামগ্রিকভাবে উন্নত করতে সমর্থ হবো।

শুধু মাত্র মানবিক সম্পদকে আমরা সমৃদ্ধ করবার চেষ্টা করছি, শুধু সমৃদ্ধ নয়, শিল্প এবং কৃষির ক্ষেত্রে অগ্রগতিকে যাতে আমরা অব্যাহত রাখতে পারি এই দৃষ্টিভঙ্গীতে আমরা শিক্ষাকে গ্রহন করেছি বলে গত বছর যেখানে আমরা শিক্ষা খাতে সমগ্র বাজেটের শতকরা ২৪ ভাগ অংশ ব্যয় করেছিলাম, এবারে সেখানে শতকরা ২৬ ভাগ অংশ আমরা শিক্ষাখাতে ব্যয় করছি। আর পাশাপাশি কেন্দ্রীয় সরকারের হিসাবটা যদি দেখি তাহলে দেখা যাবে, শতকরা এক ভাগ শিক্ষা খাতে তারা ব্যয় করেন নি, শতকরা .৯৯ ভাগ তারা শিক্ষা খাতে ব্যয় করেছেন। উচ্চ শিক্ষা খাতে যদি দেখি, ইউ. জি. সি'র পক্ষ থেকে এই রাজ্যের ৭টা বিশ্ব-বিদ্যালয়ের জন্য ৬ষ্ঠ পরিকল্পনা কালে গড়ে প্রতি বছর ১ কোটি ৩৪ লক্ষ টাকা তারা ব্যয় করেন। অন্ততঃ এক বছরের হিসাব যদি আমরা দেখি, তাহলে দেখতে পাবো গড়ে ১৯৮৩—৮৪ সালে পশ্চিমবাংলার সাতটি বিশ্ববিদ্যালয়ের জন্য ১ কোটি ৩৪ লক্ষ টাকা তারা ব্যয় করেছেন। রাজ্যের বামফ্রন্ট সরকার ২১ কোটি

৭ লক্ষ টাকা ব্যয় করেছেন। অথচ আমরা শিক্ষার উপর যে ভাবে গুরুত্ব দিই, যে দৃষ্টিভঙ্গীতে শিক্ষাকে গ্রহণ করি, কেন্দ্র তার বিপরিত দৃষ্টিভঙ্গী দিয়ে শিক্ষাকে গ্রহণ করেন। মাননীয় সদস্য ডঃ কিরণ চৌধুরী মহাশয় তাঁর বক্তব্য রাখার সময় একটা ভুল তথ্য দিয়েছেন, পশ্চিমবাংলার বিভিন্ন মহাবিদ্যালয়ে বিজ্ঞান শাখা অথবা স্নাতক্কোত্তর বিষয়ে কোন বিভাগ খোলার জন্য টাকা বরাদ্দ কম কেন করা হয়েছে, এই কথা বলেছেন। তাঁর অবগতির জন্য আমরা তাঁকে জানাচ্ছি, আমরা এই বিষয়ে অত্যন্ত সচেতন, বিশেষ করে বিজ্ঞানের সম্মান বিষয়গুলি, যদি আমরা বিষয়গুলিকে গুরুত্ব না দিই তাহলে উচ্চ শিক্ষার পথ রুদ্ধ হবে। সেই জন্য বেসরকারী কলেজগুলোর জন্য ২৫ লক্ষ টাকা, সরকারী কলেজগুলোর জন্য ৫ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। আমরা চাই বিভিন্ন মহাবিদ্যালয়ে যে বিজ্ঞান এবং কলা বিষয়ক সম্মান পদগুলি অবিলম্বে আমরা সেখানে প্রবর্ত্তন করতে চাই, সেই জন্যই আমরা এই অর্থ বরাদ্দ রেখেছি। প্রয়োজন বোধে আরও বেশী অর্থ বরাদ্দ করতে আমরা সমর্থ হবো। একটা জিনিস অত্যন্ত পরিষ্কার ভাবে রাখা দরকার কেন্দ্রীয় সরকার যখন এখনও শিক্ষা সম্পর্কে কোন সুস্পষ্ট নীতি নির্ধারণ করতে সমর্থ হয়নি, পশ্চিমবঙ্গের বামফ্রণ্ট সরকার এর পক্ষ থেকে আমরা অত্যন্ত সুস্পষ্ট ভাবে জানিয়েছি, বিশেষ করে উচ্চ শিক্ষা প্রতিষ্ঠান বিষয়গুলোকে আমরা নিছক সেণ্টার অব এক্সেলেন্স হিসাবে পরিগণিত করতে চাই না। শুধু মাত্র পণ্ডিত সৃষ্টি করার জন্য সেই প্রতিষ্ঠানগুলো ব্যবহৃত হবে, এটাই যথেষ্ট নয়, সামাজিক চাহিদার সঙ্গে সামঞ্জস্য রক্ষা করে আমরা প্রতিষ্ঠানগুলোর রূপান্তর করতে চাই। ইংলণ্ডে আপনারা লক্ষ্য করেছেন ? করে দেখেছেন, অক্সফোর্ড এবং কেমব্রীজ বিশ্ববিদ্যালয়ে যেগুলো এতদিন সেণ্টার অব এক্সলেন্স হিসাবে পরিগণিত হতো—আজকে বিভিন্ন সমাজে প্রশ্ন উঠেছে যে সোস্যাল রেলিভ্যান্স যদি না থাকে তাহলে এই প্রতিষ্ঠানগুলো আন্তর্জাতিক খ্যাতি সম্পন্ন হলেও জনগনের কাছে এর বেশী মূল্য থাকবে না। সেখানেও তারা চিন্তা ভাবনা শুরু করেছেন। এইগুলোর চরিত্র কিছুটা পরিবর্ত্তন করা যায় কিনা, তার ব্যবস্থা তারা করছেন। ইংলণ্ড উন্নত দেশ, ভারতবর্ষ উন্নয়নশীল দেশ, আমরা পশ্চিমবাংলায় তাই শুধু সেণ্টার অব এক্সেলেন্স গড়তে চাই না, সঙ্গে সঙ্গে সোশ্যাল রেলেভ্যান্সের একটা সমন্বয় সাধন করতে চাই।

[ 8—25—8—42 P.m. ]

উচ্চশিক্ষার ফসল সমাজের সর্বস্তরে যাতে আমরা পরিব্যপ্ত করে দিতে পারি—ট্রাডিশন্যাল সোসাইটিতে যেমন ইম্পিরিক্যাল প্রসেসের উপর গুরুত্ব

দেওয়া হয় মর্ডান সোসাইটিতে তেমনি বিজ্ঞানের উপর গুরুত্ব দেওয়া হয়। অর্থাৎ উচ্চশিক্ষার ক্ষেত্রে বিজ্ঞানের ফলশ্রুতি যাতে সমাজে আমরা প্রতিষ্ঠা করতে পারি, সমাজ তার মধ্যে দিয়ে যাতে লাভবান হয় সেই দিকে বিশেষ ভাবে দৃষ্টি দেবার প্রয়োজন আছে। এই উদ্দেশ্য নিয়েই বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে আমরা নতুন ভাবে পরীক্ষা-নিরীক্ষা শুরু করেছি। মেদিনীপুরে যে নতুন বিশ্ববিদ্যালয় আমরা স্থাপন করেছি—বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়—সেখানে পাঠ্যসূচী এই দৃষ্টিভঙ্গী নিয়েই গড়ে তোলার চেষ্টা করা হচ্ছে। আমরা একটা জিনিষ অনুভব করছি যে শিক্ষা পরিচালনা করার ক্ষেত্রে স্বাধিকারের মর্যাদা দেওয়া উচিত। শিক্ষা ব্যবস্থাকে যদি সুঠাম ভাবে প্রবর্তন করতে চাই তাহলে সরকারী নিয়ন্ত্রন শিথিল করার প্রয়োজন আছে, সেটা কেন্দ্রীয় সরকার অথবা রাজ্যসরকার উভয়ের ক্ষেত্রেই প্রযোজ্য। সেইজন্য আমরা অন্য বিশ্ববিদ্যালয় আইনে যে সমস্ত জিনিষ আছে সেগুলি আমরা সমর্থন করি নি। গতকাল কোলকাতা বিশ্ববিদ্যালয় বিলের উপর আলোচনা হয়ে গিয়েছে, সেখানে রাজ্যসরকারের যেটুকু নিয়ন্ত্রন ছিল উপাচার্য নিয়োগ করার ক্ষেত্রে বা যেটুকু বক্তব্য রাখার সুযোগ ছিল তা প্রত্যাহার করে নিয়েছি। ভারতবর্ষের অন্যান্য বিশ্ববিদ্যালয়ে এরচেয়েও মারাত্মক জিনিষ আছে। গতকাল বিরোধীদলের নেতা শ্রীআবদুস সাত্তার কেরালা বিশ্ববিদ্যালয় আইনের উল্লেখ করছিলেন। আমি তাঁকে বলব, সেটা একটু ভালোভাবে পড়ে দেখবেন। কেরল বিশ্ববিদ্যালয় আইনে এই ধারা আছে যে সেখানে সেখানকার শিক্ষামন্ত্রী হবেন প্রো-চ্যানসেলার। আমরা সেই দোহাই দিয়ে কিন্তু পশ্চিমবাংলায় চাই নি যে শিক্ষামন্ত্রী প্রো-চ্যান্সেলার হোন। কাশ্মীর বিশ্ববিদ্যালয় আইনটা দেখুন, সেখানে মুখ্যমন্ত্রী হবেন প্রো-চ্যান্সেলার। আমরা চাইনি পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীকে প্রো-চ্যান্সেলার করতে। তার কারণ হচ্ছে, আমরা এখানে শিক্ষাপ্রতিষ্ঠান বিশেষ করে উচ্চ শিক্ষা প্রতিষ্ঠান বা বিশ্ববিদ্যালয়গুলিতে সরকার তার নিয়ন্ত্রন রাখুক এটা কোনভাবে আমরা সমর্থন করি না। ঠিক অনুরূপভাবে আমরা সমর্থন করি না যে রাজ্যের গভর্নর বিশ্ববিদ্যালয়ের চ্যান্সেলার হোন। একথাটা আজকে বামফ্রন্ট সরকার-এর পক্ষ থেকে শুধু আমরাই বলছি তাই নয় আপনাদের আমি কেন্দ্রীয় সরকারের একটি রিপোর্ট এই প্রসঙ্গে খুলে দেখতে অনুরোধ করছি। কেন্দ্রীয় সরকার একটি রিপোর্ট তৈরী করেছিলেন—মডেল এ্যাক্ট সম্পর্কে যে রিপোর্ট তার একটি লাইন আমি এখানে পড়ে দিচ্ছি।

তাদের সুপারিশ হচ্ছে there should be a chancellor elected by the court.

কোর্ট চ্যানসেলার ইলেকট করবেন। Report of the committee of model Act for Universities.

গজেন্দ্র গদকর কমিটির রিপোর্টও একই কথা বলছে যে চ্যানসেলার ইলেকটেড হবেন। রাজ্যপাল পদাধিকার বলে চ্যানসেলার হবেন এটা কেউ সমর্থন করছেন না। আমরা তাড়াতাড়ি কিছু করতে চাই না, আমরা চাই আপনারাও চিন্তা ভাবনা করুন এবং আপনারা সমর্থন করবেন, সেই সময় আমরা এটা আনবো। শুধু মাত্র তো আমাদের দেশে নয়, কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয় যেগুলি আছে প্রত্যেকটিতে চ্যানসেলার নির্বাচিত। গতকাল আপনাদের কাছে বিশ্বভারতী বিশ্ববিদ্যালয় আইনের উল্লেখ করেছি। মাত্র গত সপ্তাহেই তা পাশ হয়েছে, সেখানেও আছে চ্যানসেলার নির্বাচিত। শ্রীমতী ইন্দিরা গান্ধী বিশ্বভারতীর চ্যানসেলার পদাধিকার বলে নয়, সেখানকার কর্ম সংসদ শ্রীমতী ইন্দিরা গান্ধীকে নির্বাচিত করেছেন চ্যানসেলার হিসাবে। দিল্লী বিশ্ববিদ্যালয়ে উপরাষ্ট্রপতি চ্যানসেলার পদাধিকার— বলে নয়, সেখানকার কোর্ট তাঁকে নির্বাচিত করেছেন। দিল্লী বিশ্ববিদ্যালয়ে বাই কনভেনসান উপরাষ্ট্রপতি চ্যানসেলার হিসাবে নির্বাচিত হয়ে আসছেন। কাজে কাজেই সমস্ত কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয়ে একই প্রথা চালু আছে। অতি সম্প্রতি গ্রেট-ব্রিটেনে বিশ্ববিদ্যালয়গুলির জন্য একটি রিপোর্ট প্রকাশিত হয়েছে—ফালটন রিপোর্ট অন হায়ার এডুকেশান, সেই রিপোর্টে পরিষ্কার ভাবে বলা হয়েছে যে ইন মোষ্ট কেসেস ইট ইজ দি বডি হুইচ ইলেক্টস দি চ্যানসেলার। বডি বলতে এখানে কোর্টকে বোঝাচ্ছে। সেখানেও চ্যানসেলার ইলেকটেড। অক্সফোর্ড বা কেম্ব্রিজ সেখানেও কনভোকেশানে যারা রেজিষ্টার্ড গ্রাজুয়েট তারা চ্যানসেলার নির্বাচিত করেন। এডিনবরায় সেনেটের সদস্যরা চ্যানসেলারকে নির্বাচিত করেন। আমরাও চাই, আমাদের রাজ্যে শুধু নয়, ভারতবর্ষের অন্যান্য বিশ্ববিদ্যালয়গুলিতেও রাজ্যপাল পদাধিকার বলে চ্যানসেলার হবেন এটা যেন না হয়। আমাদের এই রাজ্যে যাদবপুর বিশ্ববিদ্যালয়ে ছিল নির্বাচিত চ্যানসেলার। চ্যানসেলার নির্বাচিত হয়ে আসুন এটাই আমরা চাই। আমরা শুধুমাত্র রাজ্যসরকার বা কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণ রাখার বিরোধী তা নয় আমরা চাই বিশ্ববিদ্যালয় পরিচালন ব্যবস্থা গণতন্ত্র সম্মতভাবে গড়ে উঠুক। গতকাল এখানে কোলকাতা বিশ্ববিদ্যালয় বিল যখন হচ্ছিল তখন বিরোধী সদস্যরা সোচ্চারে তার প্রতিবাদ করছিলেন কিন্তু আমি আপনাদের দেখাতে পারি যে এখানে আমরা সবচেয়ে বেশী গুরুত্ব আরোপ করি পরিচালনা ব্যবস্থায় নির্বাচিত প্রতিনিধিরা গোটা ব্যবস্থাটা নিয়ন্ত্রণ করুন। কোলকাতা বিশ্ববিদ্যালয়ে সেনেটের সদস্য সংখ্যা ১৬৩। এর মধ্যে নির্বাচিত সদস্য সংখ্যা ১২০ আর মনোনীত

সদস্য সংখ্যা ১৪ এবং এক্স অফিসিও ২৯। ১৬৩ জনের মধ্যে আচার্য মনোনীত, সরকার মনোনীত সদস্য সংখ্যা ১৪। গত সপ্তাহে বিশ্বভারতী বিশ্ববিদ্যালয় আইন পাশ করেছেন সংসদ। সেখানে আমরা লক্ষ্য করেছি যে বিশ্বভারতীর সংসদ বা কোর্ট সেখানে সমস্ত হচ্ছে মনোনীত সদস্য, একমাত্র এ্যালামনি এ্যাসোসিয়েসান তিনজন সদস্যকে নির্বাচিত করে পাঠাবেন। বিশেষজ্ঞ কমিটি সুপারিশ করেছিলেন, গজেন্দ্র গদকর কমিটি সুপারিশ করেছিলেন যে বিশ্ববিদ্যালয় পরিচালনা ব্যবস্থায় বিশ্ব-বিদ্যালয়ের ভেতর থেকে ৬০ ভাগ প্রতিনিধি আসবেন আর ৪০ ভাগ আসবেন বাইরে থেকে। সেটা তো মানাই হয়নি উপরন্তু দেখা যাচ্ছে এমন কি ছাত্র প্রতিনিধি, তারাও আসবেন মনোনীত হয়ে। উপাচার্য দুজন ছাত্রকে মনোনীত করবেন আর বাকি তিন জন আসবেন তাদের মেরিট অনুযায়ী, সিনিওরিটি অনুযায়ী। সেখানে সমস্তটাই মনোনীত, নির্বাচিত সদস্য নেই। তাহলে কেন্দ্রীয় সরকার যে বিশ্ব-বিদ্যালয় পরিচালনা করেন তা সমস্তই মনোনীত সদস্যদের দ্বারা পরিচালনা করেন।

পশ্চিমবাংলায় আমরা অন্ততঃ একটা দৃষ্টান্ত স্থাপন করতে পেরেছি। আমরা এই সমস্ত বিশ্ববিদ্যালয়গুলির স্বাধিকারের যেমন মর্যাদা দেই, তেমনি সেগুলি গণতান্ত্রিক রীতিনীতি অনুযায়ী পরিচালিত হোক্ এটাও আমরা চাই। পরিশেষে আমি এই কথা বলতে চাই যে শিক্ষা-ব্যবস্থার ক্ষেত্রে ভারতবর্ষের বিভিন্ন জায়গায় দেখা যাচ্ছে এখনও পরিচালন ব্যবস্থায় একটা সামন্ততান্ত্রিক মনোভাব, সামন্ততান্ত্রিক নেতৃত্ব এখনও সেখানে প্রতিষ্ঠিত। গত সপ্তাহে হরিয়ানার কুরুক্ষেত্র বিশ্ববিদ্যালয়ের উপাচার্যকে ছাঁটাই করা হয়েছে। আমি হলফ করে বলতে পারি যে গত ৭ বছরে এই রকম ঘটনা পশ্চিমবাংলায় ঘটেনি। আমরা যতদিন থাকবো এই রকম ঘটনা পশ্চিমবাংলায় ঘটবে না। এই সামন্ততান্ত্রিক মনোভাব ওদের সময়েও ঘটেছিল। অতীতে রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ের উপাচার্য ডঃ রমা চৌধুরীকেও ছাঁটাই করা হয়েছিল। গত সপ্তাহে হরিয়ানার কুরুক্ষেত্র বিশ্ববিদ্যালয়ের উপাচার্যকে ছাঁটাই করা হয়েছে। যারা বড় সমালোচনা করেন তারা উপাচার্যকে ছাঁটাই করার দুঃসাহস রাখেন। কিন্তু আমরা এই ব্যাপারে কল্পনাও করতে পারি না। বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে উপাচার্য অপসারণের যে ধারা মূল আইনে ছিল, আমরা সেটাকে পরিবর্তন করেছি, সংশোধন করেছি। উপাচার্যকে অপসারণের ধারাতো আমরা বিশ্ববিদ্যালয় আইনে কোথাও রাখিনি। এই যে সামন্ততান্ত্রিক মনোভাব শিক্ষা ক্ষেত্রে—আমরা এটার অবসান চাই। সঙ্গে সঙ্গে এই কথাও আত্ম সমালোচনার জন্য বলবো যে গোটা দেশে যেখানে উৎসাহ, উদ্দীপনা, উদ্যোগের অভাব হয়েছে, আমরা একটা অংগ রাজ্য হিসাবে আন্তরিক ভাবে উদ্যোগ গ্রহণ করলেও একটা বৈপ্লবিক

পরিবর্তন ঘটাতে সমর্থ হবনা, একটা বৈপ্লবীক পরিবর্তন সম্ভব হবেনা। কিন্তু আমরা চাই যে শিক্ষা ক্ষেত্রে একটা বিপ্লব সংঘটিত হোক। এডুকেশন্যাল এড্‌কেশন্যাল রেভলিউশান-এর প্রতি আমরা গুরুত্ব আরোপ করতে চাই। এই এড্‌কেশন্যাল রেভলিউশান সমাজের ক্ষেত্রে, রাজনীতির ক্ষেত্রে ক্রান্তি আনার সহায়ক হবে, এই বিশ্বাস আমরা রাখি। এই বক্তব্য রেখে, মাননীয় বিরোধী দলের সদস্যরা যেসব ছাঁটাই প্রস্তাব এনেছেন, সেগুলির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

1-3 The motion of Shri Kashinath Mishra that the amount of Demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shri Sambhu Charan Ghosh that a sum of Rs. 2,72,04,000 be granted for expenditure under Demand No. 31, Major Head : 276-Secretariat-Social and Community Services."
(This is inclusive of a total sum of Rs. 45.34,000 already voted on account), was then put and agreed to.

1 The motion of Shri Kashinath Mishra that the amount of Demand be reduced to Rc. 1, was then put and lost.

2-6 The motions of Shri Abdul Mannan that the amount of Demand be reduced to Re. 1, were then put and lost.

7-41 The motions of Shri Kashinath Misra that the amount Demand be reduced by Rs. 100, were then put and lost.

42 The motion of Dr. Kiran Choudhuri that the amount of Demand be reduced by Rs. 100, was than put and lost.

43-45 The motions of Shri Somendra Nath Mitra that the amount of Demand be reduced by Rs. 100, were then put and lost.

46 47 The motions of Shri Abdul Mannan that the amount of Demand be reduced by Rs. 100, were then put and lost.

48 The motion of Shri Satya Ranjan Bapuli that the amount of Demand be reduced by Rs. 100, was than put and lost.

49 The motion of Shri Fazle Azim Molla that the amount of demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri Sambhu Charan Ghose that a sum of Rs 4,58,65,69,00 be granted for expenditure under demand No 34, Major Heads : "277-Education (Exclusing Sports and Youth Welfare), 278-Art and Culture, and 677-Loans for Education, Art and Culture (Excluding Sports and Youths Welfare)",

(This is inclusive of a total sum of Rs. 76,44,31,000 already voted on account),

was than put and agreed to,

**DEMAND No. 35**

The motion of Shri Sambhu Charan Ghose that a sum of Rs. 29,000 be granted for expenditure under Demand No. 35, Major Head : "279-Scientific Services and Research".

(This is inclusive of a total sum of Rs. 5,000 already voted on account) was then put and agreed to.

**ADJOURNMENT**

The House was then adjourned at 8.42 p. m. till. 1 p.m. Monday the 2nd April, 1984, at the "Assembly House" Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on—Modday, the—2nd April, 1984. at 1-00 p. m.

### PRESENT

Mr Speaker (SHRI HASHIM ABDUL HALIM) in the Chair .. ............18 Ministers,—19 Ministers of State and—181 Members.

### Starred questions to which oral answers were given

[ 1-00—1-10 p. m. ]

**একজন লোয়ার ডিভিসন ক্লার্ক পিছু একজন আপার ডিভিসন ক্লার্ক**

*৪৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *৯২।) **শ্রীদেবপ্রসাদ সরকার**ঃ অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকারের অর্থ দপ্তর প্রতি একজন লোয়ার ডিভিসন ক্লার্ক পিছু একজন আপার ডিভিসন ক্লার্কের পদ সৃষ্টির প্রস্তাব দিয়েছেন ; এবং

(খ) সত্য হলে,—

(১) এই প্রস্তাব কার্যকরী করতে কতগুলি আপার ডিভিসন ক্লার্কের পদ সৃষ্টি করতে হবে, ও

(২) এর ফলে রাজ্য সরকারের আর্থিক দায়দায়িত্ব কি পরিমাণে বৃদ্ধি পাবে ?

**ডঃ অশোক মিত্র :** (ক) হ্যাঁ, মন্ত্রীসভা অনুরূপ সিদ্ধান্ত গ্রহণ করেছেন।

(খ) (১) (২)—এই মুহূর্তে বলা সম্ভব নয়, প্রয়োজনীয় তথ্য সংগ্রহ চলছে। মাননীয় স্পীকার মহাশয়, আপনার অনুমতি নিয়ে বলছি যে এই প্রশ্নের

জবাব এক মাস আগে পাঠিয়েছিলাম। গতকাল থেকে অর্থাৎ ১লা এপ্রিল ১৯৮৪ থেকে এই নিয়ম চালু করা হয়েছে। ওনার (খ) (১) জবাবে এখন বলতে পারি আনুমানিক ২০।২৫ হাজার পদ সৃষ্টি হবে। এর বেশী বলা এই মুহূর্তে সম্ভব নয়।

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—অর্থাভাবে যেখানে রাজ্যের উন্নয়নমূলক খাতে ব্যয় কাটছাট করতে হচ্ছে, সে-ক্ষেত্রে অনুৎপাদক খাতে আপনি বললেন ২০ হাজারের বেশী পোস্ট ক্রিয়েট হবে। এই বিপুল পরিমাণ অর্থ অনুৎপাদক খাতে ব্যয় বৃদ্ধির প্রয়োজন এত জরুরী হোল কেন ?

**ডঃ অশোক মিত্র ঃ** সিদ্ধান্ত নেওয়া হয়েছে বেতন কমিশনের সুপারিশ। অনুযায়ী। সেই সুপারিশ ১লা এপ্রিল ১৯৮১ থেকে চালু হয়েছে। আরও তিন বছর বাদে এই সিদ্ধান্ত এখন কার্যকর করতে চেষ্টা করছি। কোটি কোটি টাকা এতে খরচ হবে মনে হয়না। আমি কোন নির্দিষ্ট জবাব দিতে চাইনা অঙ্কের হিসাব করে। আমি এই বিধানসভার সম্মানহানিও করতে চাইনা। কোন নির্দিষ্ট অঙ্ক বলছি না, দেড় দুই কোটি খরচ হবে।

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে এই অনুৎপাদক খাতে ব্যয় বৃদ্ধির প্রশ্নে মন্ত্রীসভায় আপনাদের আর. এস. পি এবং ফরোয়ার্ড ব্লকের মন্ত্রী মহাশয়রা আপত্তি জানিয়েছিলেন কিনা ?

**ডঃ অশোক মিত্র ঃ** এই প্রশ্ন আসেনা। মন্ত্রীসভার যে সিদ্ধান্ত, তা সম্মিলিত সিদ্ধান্ত।

**শ্রীনীরদ রায় চৌধুরী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জবাব দেবেন কি—এই পরিকল্পনা কার্যকরী হলে পশ্চিমবঙ্গে কত বেকার চাকরী পাবে ?

**ডঃ অশোক মিত্র ঃ** বাড়তি কোন কর্মসংস্থানের ব্যাপার এতে নেই, কারণ যাঁরা জুনিয়র অ্যাসিষ্ট্যান্ট আছেন তাঁরা সিনিয়র এ্যাসিষ্টেন্ট হবেন। তাঁদের কিছু পদোন্নতির সুযোগ বাড়বে। এই কারণেই করছি, ২৫ হাজার মানুষ এখনও কোন রকম পদোন্নতির সুযোগ পাচ্ছেন না এবং এটা কোন সমাজ-ব্যবস্থায় করা উচিৎ বলে আমাদের মনে হয় না। এটাকে অনুৎপাদক বলেও আমি মনে করিনা।

**শ্রীসাধন চট্টোপাধ্যায়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই পদোন্নতির মাধ্যমে সরকারী কর্মচারীদের (কাজকর্মের) ক্ষেত্রে উন্নতি এবং তরান্বিত করার ব্যাপারে এই সরকার ভাবছেন কিনা ?

**ডঃ অশোক মিত্রঃ** বেতন কমিশান এটা মনে করেছিল এবং সরকারও তাই মনে করে।

**শ্রীপ্রবোধ পুরোকায়েতঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি দলীয় ক্যাডার পোষার জন্য কি এই পদোন্নতির কথা ভাবা হয়েছে ?

**ডঃ অশোক মিত্রঃ** অবান্তর প্রশ্নের অবান্তর উত্তর দেওয়ার কোন যুক্তি নেই।

**শ্রীধীরেন্দ্রনাথ সরকারঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে আপার ডিভিসান ক্লার্কের পদ সৃষ্টি করা হচ্ছে এর নিয়োগ করার পদ্ধতি সম্পর্কে কোন সিদ্ধান্ত নেওয়া হয়েছে কিনা ?

**মিঃ স্পীকারঃ** এই প্রশ্ন ওঠে না।

## হিমুলে নতুন লিকুইড নাইট্রোজেন প্লান্ট স্থাপন

*৪৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৮।) **শ্রীঅমলেন্দ্র রায়ঃ** পশুপালন ও চিকিৎসা (দুগ্ধ সরবরাহ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হিমুলে নতুন লিকুইড নাইট্রোজেন প্ল্যান্ট বসার পরেও চালু না হওয়ায় কারণ কি, এবং

(খ) হিমুলের কাজ সমতলের জলপাইগুড়ি ও পশ্চিম দিনাজপুর জেলায় কতটা প্রসার লাভ করেছে/করবে ?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জীঃ**

(ক) নিরবচ্ছিন্ন বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা এখনও সুনিশ্চিত করা যায়নি। সে কারণেই প্ল্যান্ট চালু করা সম্ভব হয়নি।

(খ) সমতলের জলপাইগুড়ি ও পশ্চিম দিনাজপুর জেলায় হিমুলের অধীনে মোট ১০টি সমবায় সমিতি সংগঠিত হইয়াছে; ইহার মধ্যে এখন মোট ৪১টি সমবায়ী কাজ করিতেছে। হিমুলের সংগঠন এই জেলা দুইটির সমতলে প্রায় ৮০বঃ কিমিঃ অঞ্চলে এখন ছড়িয়ে আছে। ভবিষ্যতে জলপাইগুড়ি জেলায় হিমুলের প্রসারণের পরিকল্পনা আছে।

পশ্চিম দিনাজপুরের এলাকায় একটি পৃথক মিল্ক ইউনিয়ন ( দুগ্ধ সমবায় ) গঠন করার প্রস্তাব আছে।

**শ্রীঅমলেন্দ্র রায়ঃ**—মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি হিমুলের দুগ্ধ কোন কোন জেলা থেকে সংগ্রহ করা হচ্ছে এবং কোন কোন জেলায় সেটা বণ্টন করা হচ্ছে ?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জীঃ**—হিমালয়ান মিল্ক প্রডিউসার কো-অপারেটিভ ইউনিয়ান-এর দুগ্ধ মূলতঃ দার্জিলিং-এর সমতল এবং পার্বত্য অঞ্চল থেকে সংগ্রহ করা হয়। এই দুগ্ধ স্থানীয় লোকেদের সরবরাহ করা হয় এবং বাড়তি যা থাকে সেটা ডানকুনী মাদার ডেয়ারীতে সরবরাহ করা হয়। এই দুগ্ধ প্রথমে বিশুদ্ধ করা হয় এবং তারপর সেটাকে ক্রেতাদের কাছে বিক্রি করা হয়। বাড়তি দুধটা চুক্তির ভিত্তিতে ডানকুনি মাদার ডেয়ারীতে দেওয়া হয়।

**শ্রীঅমলেন্দ্র রায়ঃ**—আমার প্রশ্ন ছিল যে জলপাইগুড়ি এবং পশ্চিম দিনাজপুরে কতটা প্রসার লাভ করেছে। এই ব্যাপারে আপনি খানিকটা জানিয়েছেন। আপনি বললেন জলপাইগুড়ি জেলায় হিমুলের প্রসারনের পরিকল্পনা আছে। আমার প্রশ্ন হলো পশ্চিম দিনাজপুরে এই রকম কোন কর্মসূচী আছে কি ?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জীঃ**—হ্যাঁ আছে। পশ্চিমদিনাজপুরে আলাদা দুগ্ধ সমবায় সমিতি গড়ে তোলার পরিকল্পনা অ ছে এবং সেটা কার্যকারী করা হবে। এখানে প্রাথমিক সমবায় সমিতির স্তরে ৪৪০টি প্রকল্প করা হয়েছে। সারা পশ্চিমদিনাজপুর জেলার কৃষক এই প্রকল্পের আওতায় আসবে তার পরিমান হলো ৪৫ হাজার ৭শো জন এবং তাদের মালিকানায় দুগ্ধবতী গাভী আনা হয়েছে দুগ্ধ উৎপাদনের জন্য। সেই দুগ্ধবতী গাভীর সংখ্যা হলো ৭ হাজার ১শো। আপনি যখন জিজ্ঞাসা করেছেন তখন সমস্ত ব্যাপারটা খুলেই বলি। পশ্চিমদিনাজপুরের জন্য এই দুগ্ধ প্রকল্পে মোট লগ্নি ধরা হয়েছে ১,৫২,৭২,০০০ টাকা।

**Rabindra Rachanavali ১**

*440. ( Admitted question No. *181. ) **Shri SATYA RANJAN BAPULI :** Will the Minister-in-charge of the Education ( Higher ) Department be pleased to refer to the estimated provisions in the

tate Budgets for 1981-82 and 1982-83 meant for printing and ublication of Rabindra Rachanavali and to state -

(a) the target and actual achievements in the matter of printing and publication of Rabindra Rachanavali during 1981-82 and 1982-83.

(b) the actual expenditure as percentage to the estimated provisions in the Budgets during the periods mentioned above, and

(c) the reasons why a substantial portion of the funds provided in the Budget Estimates could not be utilised during the above ? (Period) ?

(ক) ১৯৮১-৮২ সালে লক্ষ্যমাত্রা ৪টি খণ্ডের মধ্যে মাত্র :টি খণ্ড প্রকাশ করা সম্ভব হয়েছে।

১৯৮২ ৮৩ সালে লক্ষ্যমাত্রা ৩টি খণ্ডের মধ্যে ১টি খণ্ড প্রকাশ করা হয়েছে।

(খ) ১৯৮১-৮২ সালে বাজেট বরাদ্দকৃত ৮০,০০,০০০ টাকার মধ্যে মাত্র ৬ ৯ ব্যয় করা হয়েছে। তবে প্রথম খণ্ডের কাগজের জন্য ১৯৮০-৮১ সালের বরাদ্দকৃত অর্থ ৯০,০০,০০০ টাকার হইতে ১০, ১৫, ৩:৬-৪০ টাকা ব্যয় হয়েছে।

১৯৮২-৮৩ সালে বাজেটে বরাদ্দকৃত অর্থ ১৪,৫৫,০০০ টাকার মধ্যে মাত্র ৮৮.৬ ব্যয় অর্থাৎ ১২, ৬৭, ৮৫৭ ১০ ব্যয় হয়েছে।

(গ) যেহেতু সমস্ত খণ্ড সময়মত প্রকাশ করা সম্ভব হয় নি।

1-10—1-20 p.m. ]

**শ্রীসত্যরঞ্জন বাপুলী**ঃ—মাননীয় মন্ত্রীমহাশয় দয়া করে জানাবেন কি, রাদ্দকৃত অর্থ খরচ না করার জন্য যে সমস্ত সংখ্যা পরে বার করা হবে, তারজন্য রচ বেশী হবে?

**শ্রীশম্ভু চরণ ঘোষ**ঃ—সমস্ত জিনিসপত্রের দাম বাড়ছে। সময় মত সমস্ত গুগুলি বার করতে না পারার জন্য খরচ কিছু বাড়বে॥

**শ্রীসত্য রঞ্জন বাপুলী** ঃ—মাননীয় মন্ত্রীমহাশয় কবে নাগাত সমস্ত খণ্ডগুলি বার করতে পারবেন বলে মনে করছেন ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ** ঃ—নিশ্চিত ভাবে কিছু বলা সম্ভব নয়। তবে চেষ্টা করব ১৯৮৭ সালের মধ্যে যাতে সমস্ত খণ্ডগুলি প্রকাশিত হয়।

**শ্রীঅমলেন্দ্র রায়** ঃ—মাননীয় মন্ত্রীমহাশয়, রবীন্দ্র রচনাবলী প্রকাশনার জন্য রয়্যালটির ব্যাপারে দিল্লীতে যে দরবার করেছিলেন, তার কোন জবাব পেয়েছেন কি ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ** ঃ—আমরা রবীন্দ্র রচনাবলীর জন্য বিশ্বভারতী বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষকে রয়্যালটি বাবদ ১০ লক্ষ ৬২ হাজার ৫০০ টাকা দিয়েছি। তাঁদের সঙ্গে সর্ত্ত ছিল, আমরা ৫০ হাজার কপি মুদ্রণ করতে পারব। আমরা বিশ্বভারতী'র উপাচার্যের কাছে আরও ৫০ হাজার কপি ছাপাতে চাই বলে আবেদন করেছিলাম, ঐ একই শর্তে। তাঁদের পক্ষ থেকে আমাদের অনুমতি দেওয়া হয়নি। তাঁরা আমাদের বলেছিলেন বড়জোর ২০ হাজারের জন্য অনুমতি দিতে পারি, তবে রয়্যালটি আগে যা ১০ লক্ষ টাকা ছিল, সেই জায়গায় দিতে হবে ১২ লক্ষ টাকা। এরপর মাননীয়া প্রধানমন্ত্রী সেখানে আচার্য হিসাবে এলেন। তাঁর কাছে আমরা আবেদন করেছিলাম গত ৫ই অক্টোবর, ১৯৮২ সালে। আমরা তাঁর কাছে বলেছিলাম যে রবীন্দ্র রচনাবলী আমরা পশ্চিমবাংলার সাধারণ মানুষের জন্য ছেপে থাকি এবং তা বিতরণ করি। সুতরাং আমাদের উপর থেকে রয়্যালটি মুকুব করা হোক। কিন্তু আজ পর্য্যন্ত কোন উত্তর পাইনি।

**শ্রীসুভাষ গোস্বামী** ঃ—রবীন্দ্র রচনাবলী প্রকাশনার জন্য বাড়তি যে খরচ হবে,

তার কোন অংশ কি গ্রাহকদের উপর চাপান হবে ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ** ঃ—না, তা নয়। ঠিক আছে, ১৬টি খণ্ডের জন্য ৩২০ টাকা দিতে হবে। এর অতিরিক্ত অর্থ গ্রাহকদের দিতে হবে না। রাজ্য সরকার এর ভরতুকি দেবেন।

**ডাঃ মানস ভুঁইয়া** ঃ মাননীয় মন্ত্রী টাকা এবং সরকারের সদিচ্ছার কথ বললেন। তাহলে এই খণ্ডগুলি বার হ'ল না কেন? কি অসুবিধার জন্য বার হ'ল না।

**শ্রীশম্ভু চরণ ঘোষ ঃ**—মাননীয় সদস্যদের কাছে একটা জিনিস পরিস্কার ভাবে বলা দরকার। এই খণ্ডগুলি নিছক পুরানো খণ্ডগুলির পুনর্মুদ্রণ নয়। প্রকাশনার জন্য যে সম্পাদক মণ্ডলী আছেন, তাঁরা যথেষ্ট পরিশ্রম করে এগুলোর সংস্কার সাধন করে—বিভিন্ন বর্ণশুদ্ধি, অশুদ্ধগুলির নিরসন করে, মূল বর্ণলিপির পরীক্ষা নিরিক্ষা ছাপতে চাইছেন। কবিতাগুলির মধ্যে কোন রকম ঐ জাতীয় ত্রুটি থাকলে তা দূরীকরণ-এর কাজও চলছে। তবে প্রবন্ধ বা উপন্যাসগুলির ক্ষেত্রে সময় বেশী লাগবে না। এইসব কারণে সময় লাগছে।

**শ্রীসতীশ চন্দ্র বিশ্বাস ঃ** – ভাষা সাহিত্যের, সংস্কৃতির সবচেয়ে গৌরব জনক কবি, নাট্যকার এবং সাহিত্যিক এবং যিনি সারা বিশ্বের গৌরব সেই রবীন্দ্রনাথ ঠাকুরের রচনাবলী প্রকাশ করার ক্ষেত্রে এই প্রথম বামফ্রন্ট সরকার উদ্যোগ নিয়েছেন না আগেকার সরকারও উদ্যোগ গ্রহণ করেছিলেন ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ ঃ**—রবীন্দ্র জন্মশতবার্ষিকীর সময়ে তদানীন্তন মুখ্যমন্ত্রী প্রয়াত ডাঃ বিধান চন্দ্র রায় প্রথম রবীন্দ্র রচনাবলী প্রকাশ করেছিলেন। কিন্তু তার পরবর্তীকালে আর পুনর্মুদ্রণ আর হয় নি।

**৺যদুরায় মেমোরিয়াল হাই স্কুলে মর্নিং গার্লস্ সেকশন খোলার প্রস্তাব**

*৪৪১। (অনুমোদিত প্রশ্ন নং *১৯০।) **শ্রীসুনীতি চট্টরাজ ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার অন্তর্গত কড়িধ্যা গ্রামের ৺যদুরায় মেমোরিয়াল হাই স্কুলে মর্নিং গার্লস সেকশন খোলার জন্য কোন দরখাস্ত সরকার পেয়েছেন কিনা ;

(খ) পেয়ে থাকলে, উক্ত দরখাস্ত ডি আই অব স্কুলস (সেকেণ্ডারী), বীরভূম রেকমেণ্ড করেছেন কিনা ;

(গ) উক্ত গার্লস সেকশন খোলার জন্য ৺যদুরায় মেমোরিয়াল স্কুল কর্তৃপক্ষ সরকারের অনুমোদন পেয়েছেন কিনা ; এবং

(ঘ) না পেয়ে থাকলে, তার কারণ কি ?

**শ্রীকান্তিচন্দ্র বিশ্বাস ঃ**

(ক) ৺যদুরাম মেমোরিয়াল হাই স্কুল মর্নিং গার্লস সেকশান খোলার জন্য সরকার কোন দরখাস্ত পাননি।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) প্রশ্ন উঠে না

(ঘ) প্রশ্ন উঠে না।

(No Supplementary)

## ষষ্ঠ পরিকল্পনায় বিশ-দফা কর্মসূচী অনুসারে বয়স্ক শিক্ষা

*৪৪২। ( অনুমোদিত প্রশ্ন নং *১০০৫। ) শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ শিক্ষা ( সামাজিক, অ-প্রথাগত ও গ্রন্থাগার ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি –

(ক) ষষ্ঠ পরিকল্পনায় "বিশ-দফা কর্মসূচী" অনুসারে বয়স্কদের মধ্যে শিক্ষা প্রসারের জন্যে পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রীয় সরকারের নিকট থেকে মোট কত টাকা পেয়েছেন ; এবং

(খ) ১৯৮০-৮১, ১৯৮১-৮২ এবং ১৯৮২-৮৩ আর্থিক বছরে রাজ্য সরকার এই ঘাতে মোট কত টাকা ব্যয় করেছেন ?

**শ্রীশম্ভুচরণ ঘোষঃ**

(ক) ষষ্ঠ পরিকল্পনার ১৯৮০-৮১, ১৯৮১-৮২ এবং ১৯৮২-৮৩ সাল মোট পাওয়া গেছে ১,৯৪,৮৯,২২৫ টাকা চলতি বছরে ( ১৯৮৩-৮৪ ) সালে পাওয়া গিয়েছে ৮২,১১,৬৩২ টাকা।

(খ) ১৯৮০-৮১, ১৯৮১-৮২ এবং ১৯৮২-৮৩ আর্থিক বছরে রাজ্য সরকার এই খাতে মোট ১৫৪,০১,৬৫৭.৩৩ পয়সা ব্যয় করেছেন।

**ডাঃ মানস ভুঁইয়াঃ** মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় জানাবেন কি, যে পরিমাণ অর্থ রাজ্য সরকার বয়স্ক শিক্ষার ক্ষেত্রে ব্যয় করেছেন তাতে বয়স্ক শিক্ষা ঠিকমত হচ্ছে কিনা সেগুলি সেই সেণ্টারগুলি সুপারভাইস করার কোন সিস্টেম আপনার দপ্তরে আছে কি ?

**শ্রীশম্ভুচরণ ঘোষঃ** যথাযথভাবেই সেগুলি খরচ হচ্ছে, কোথাও অপ্রাসঙ্গিকভাবে খরচ হয় নি।

**ডাঃ মানস ভুঁইয়াঃ** আপনি বলছেন যথাযথ খরচ হচ্ছে কিন্তু এই ধরণের লিখিত অভিযোগ আপনার কাছে এসেছে কি যে মেদিনীপুর জেলায় বয়স্ক শিক্ষার ক্ষেত্রে সেখানে কিচ্ছু হচ্ছে না ?

**শ্রীশম্ভুচরণ ঘোষঃ** এমন কোন অভিযোগ আমার কাছে আসেনি।

**শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায়ঃ** মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় জানাবেন কি, গত ৭ বছর ধরে যে বয়স্ক শিক্ষাকেন্দ্রগুলিকে পরিচালনার জন্য সরকার উদ্যোগ নিয়েছেন সেগুলি নিয়মিতভাবে পর্যালোচনার জন্য সরকারী স্তরে বা বেসরকারী স্তরে কোন ব্যবস্থা নিয়েছেন কি ?

**শ্রীশম্ভুচরণ ঘোষ ঃ** সেগুলি তদারকির জন্য সরকারী পক্ষ থেকে ব্যবস্থা নেওয়া হয়েছে।

**শ্রীশ্রীধর মালিক :** বয়স্ক শিক্ষা প্রকল্পে যেসব শিক্ষক নিযুক্ত আছে তারা বর্তমানে কত করে অর্থ পান এবং পূর্বের থেকে তাদের অর্থ বেড়েছে কি ?

**শ্রীশম্ভুচরণ ঘোষ ঃ** বয়স্ক শিক্ষার ক্ষেত্রে প্রশিক্ষক হিসাবে যারা নিযুক্ত তাদের কেন্দ্রীয় সরকারের আগে যে হার ছিল তার থেকে বাড়িয়ে মাসে ১০০ টাকা করা হয়েছে।

**শ্রীগোপালকৃষ্ণ ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই বয়স্ক শিক্ষাকেন্দ্র মোট কতগুলি পশ্চিমবঙ্গে স্থাপিত হয়েছে ?

**শ্রীশম্ভুচরণ ঘোষ :** প্রশ্নটা যেহেতু কেন্দ্রীয় প্রকল্প সম্পর্কিত আমি আপনার কাছে কেন্দ্রীয় প্রকল্প সম্পর্কিত উত্তর দেব। বয়স্ক শিক্ষা প্রকল্প আমাদের রাজ্যে দু'ভাগে চালু হয়েছে—একটা কেন্দ্রীয় প্রকল্প অনুযায়ী, আর একটা রাজ্য প্রকল্প অনুযায়ী। কেন্দ্রীয় সরকারের প্রকল্প অনুযায়ী আমাদের এখানে ১৫টি জেলাতে ১৫টি প্রকল্প চালু আছে। এক একটা প্রকল্পের অধীনে ৩০০টি কেন্দ্র থাকে। অতএব ১৫ × ৩০০ কেন্দ্র পশ্চিমবঙ্গে কেন্দ্রীয় সরকারের প্রকল্প অনুযায়ী চালু আছে।

### মুর্শিদাবাদ জেলা বিদ্যালয়ের পরিদর্শক ( প্রাথমিক ) বদলি

*৪৪৩। ( অনুমোদিত প্রশ্ন নং *১০২৬। ) **শ্রীজয়ন্তকুমার বিশ্বাস ঃ** শিক্ষা ( প্রাথমিক ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৮৩ সালের জানুয়ারি মাসে মুর্শিদাবাদের জেলা বিদ্যালয়ের পরিদর্শক ( প্রাথমিক ) শ্রীহরেনচন্দ্র পাল সরকারী আদেশে বদলি হওয়া সত্ত্বেও এ যাবৎ কোন নতুন স্থানে যোগদান করতে পারেন নি ;

(খ) সত্য হলে,—

(১) তার কারণ কি, ও

(২) বর্তমানে তিনি কোথায় কাজ করছেন ; এবং

(গ) বর্তমানে ঐ শূন্যপদে কোন জেলা বিদ্যালয় পরিদর্শককে পাঠানো হয়েছে কিনা ?

**শ্রীমহঃ আবদুল বারি ঃ**

(ক) সত্য নয়।

(খ) (১) প্রশ্নই উঠে না।

(২) সহ-অধিকর্তা, মাধ্যমিক শিক্ষা ( স্কুল ব্রডকাস্টিং ), পশ্চিমবঙ্গ।

(গ) হ্যাঁ।

( No Supplementary )

**জলপাইগুড়ি জেলায় দেশী মদের মাসিক চাহিদা**

*888। ( অনুমোদিত প্রশ্ন নং *১৩১৪। ) **শ্রীমনোহর তিরকী ঃ** আবগারী বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলায় দেশী মদের মাসিক চাহিদা কত এবং ঐ চাহিদার কত অংশ বৈধভাবে পূরণ করা হয় ; এবং

(খ) ভুটান থেকে বে-আইনীভাবে মদ আমদানি ও চোলাই মদ তৈরি বন্ধ করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন ?

**শ্রীবিমলানন্দ মুখার্জী ঃ**

(ক) জলপাইগুড়ি জেলায় দেশী মদের গড়পড়তা মাসিক বৈধ চাহিদা ১,৭০,২৯৮ লণ্ডন প্রুফ লিটার। ইহার সম্পূর্ণ টাই বৈধভাবে পূরণ করা হয় :

(খ) ভুটান থেকে অবৈধভাবে মদের আমদানী রোধ ও চোলাই মদ বন্ধ করার জন্য ভুটান ও জলপাইগুড়ি জেলার সীমান্তে পাঁচটি চেকপোষ্ট আছে এবং অবৈধভাবে মদের আমদানী প্রতিরোধে যথাযথ ব্যবস্থা নেওয়ার জন্য উপযুক্ত সংখ্যক আবগারী কর্মচারী প্রত্যেকটি চেকপোস্টে কর্মরত আছেন।

**শ্রীসুশীল কুজুর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কত বেআইনী মদ ধরা পড়েছে এবং বাজেয়াপ্ত বেআইনী মদের টাকার পরিমাণ কত ?

**শ্রীবিমলানন্দ মুখার্জী ঃ** আবগারী কর্মচারীদের তৎপরতা ১৯৮২-৮৩ সালে মোট ৯২০টি বেআইনী মদের ঘটনা ধরা পড়ে এবং মোট ৭৭৬ জন ব্যক্তি ধৃত হয়েছে। এক্ষেত্রে মোট ২ হাজার ৩২৭ বাল্ক লিটার বেআইনী দেশী মদ উদ্ধার করা হয়েছে। কত টাকা বলতে পারব না।

**Pilot Project for promotion of employment in Purulia**

*445. ( Admitted question No. *542, ) **Dr. SUKUMAR ROY :** Will the Minister-in-charge of the Development and Planning Department be pleased to refer to the Pilot Project for promotion

'employment and income opportunities in Purulia with assistance om the International Labour Organisation and to state –

(i) the target and aims of this project ;

(ii) the achievements so far ; and

(iii) the steps taken to achieve the target within the ipulated period ?

**Types of Schemes.**

(a) Training-cum-Production Centres.

(b) Jorebundhs

(c) Central Godown

(d) Bundhs

(e) Village roads

(f) Creatien of village woodlets

(g) Plantation of Kaju, Saboi and Mahua.

(h) Skill entrepreneurship amongst tribal people by up. grading local stock of piggery.

(i) Purchase of Pumpsets with carts.

**Dr. Ashok Mitra :**

(i) The project is intended to create opportunities for income and employment for mainly that the tribal peaple in the Bandwan Development Block.

(ii) So far 22 (twenty two) individual Schemes have been undertaken under the project. Eight of them have already been completed and the rest are in progress.

**No.**

7. No mandays generated exccpting those who are trained

4. 6,928 mandays generated.

1. 6,275 mandays generated.

3. 82,100

1. Just started.

2. 32,142

3. 5264

1. No Mandays generated (20 persons benefitted).

8. No. mandays generated.

---

Total : 22 1,32,709 mandays generated.

The ILO has approved work plans covering the period from April, 1981 to March, 1984 involving a total expenditure of Rs. 34,80,491/- out of which about Rs. 21 07 lakhs have already been utilised within November 30, 1983. The balance available is expected to be utilised by March 31, 1984.

(iii) Necessary staff required for implementing the project have been provided in the field office and the required funds for execution of the schemes under this project have been placed at the disposal of the project authority. Steps for coordination among the different implementing agencies have also been taken

ডাঃ সুকুমার রায়ঃ—মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ২২ জনের স্কীম ওঁরা হাতে নিয়েছেন এবং ৮ জনের কমপ্লীট হয়েছে। এই ২২ জনের স্কীম সিলেকশানের ব্যাপারে কারা সিলেকশান করে, কাদের দেওয়া হয় এবং কি পদ্ধতিতে দেওয়া হয় এটা জানতে চাই। আপনি উত্তর দিয়েছেন যে ৩৪ লক্ষ ৮০ হাজার কত টাকা খরচ হয়েছে, আউট অব দ্যাট ২০ লক্ষ কত যে খরচ হয়েছে এটা কি ৮টা স্কীমে, না ২২টা স্কীমের মধ্যে আছে? বাকিগুলি কবে কমপ্লীট হবে?

ডঃ অশোক মিত্রঃ—ওখানে ব্লক লেভেলে যে পরামর্শদাতা কমিটি আছে তার সংগে ডিস্ট্রিক্ট লেভেলে যে পরামর্শদাতা কমিটি তারা আলাপ-আলোচনা করে স্কীমগুলি তৈরী করেন এবং বাছাই করেন। এখন পর্যন্ত ৩৪ লক্ষ ৮০ হাজার টাকার স্কীম অনুমোদিত হয়েছে, তার ভেতরে ২১ লক্ষ টাকা ইতিমধ্যে খরচ হয়ে গেছে এবং এই ২২টা স্কীমেই খরচ হয়েছে।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি** ঃ—ব্লক এবং ডিস্ট্রিকট লেভেলে যে এ্যাডভাইসরি কমিটি যাছে তার নর্মস্-টা কি? অর্থাৎ কাকে কাকে মেম্বার করা হয় ব্লক এবং উস্ট্রিক্ট লেভেলে?

**ডঃ অশোক মিত্র** ঃ—ব্লক লেভেলে পঞ্চায়েতের সংগে পরামর্শ করে ১রা হয়েছে।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি** ঃ—আপনি যে কমিটির কথা বললেন তার কম্পোজিসন -টা কি?

**ডঃ অশোক মিত্র** ঃ—কম্পোজিসন বলতে হলে আমাকে খবর নিতে হবে। বে সাধারণতঃ এই ধরনের কমিটিগুলোর ক্ষেত্রে পঞ্চায়েতের সংগে আলোচনা করে ক করা হয়। আপনি যদি বিশদভাবে জানতে চান তাহলে আমাকে চিঠি দেবেন, ামি জানিয়ে দেব।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি** ঃ—কম্পোজিসনের কোন নর্মস্ আছে কি বি ডি ও, এস্ ; ও ইত্যাদি, ইত্যাদি?

**ডঃ অশোক মিত্র** ঃ—স্থানীয় সমস্যা সম্পর্কে যাঁরা অভিজ্ঞ তাঁদের নিয়ে এই ়ামর্শদাতা কমিটি গঠন করা হয়েছে।

### শুশুনিয়ায় যুব আবাস নির্মাণ

*৪৪৬। (অনামোদিত প্রশ্ন নং *১০২৮।) **শ্রীসুভাস গোস্বামী** ঃ গত ৭ই ৮, ১৯৮৩ তারিখের প্রশ্ন নং *১৬১ (অনুমোদিত প্রশ্ন নং *৯৪০)-এর উত্তর উল্লেখে কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার শুশুনিয়ায় যুব আবাস নির্মাণের প্রস্তাব কোন্ সময়ে গৃহীত হয়েছিল;

(খ) উক্ত প্রস্তাব রূপায়ণের কার্য বর্তমানে কোন্ পর্যায়ে আছে; এবং

(গ) উক্ত যুব আবাস নির্মাণের জন্য নির্ধারিত ব্যয় কত?

**Shri Subhas Chakraborty :**

(ক) শুশুনিয়া যুব আবাস নির্মাণের প্রস্তাব ১৯৮১-৮২ সালে নেওয়া হয়েছিল।

(খ) এই যুব আবাস নির্মাণের আর্থিক ও কারিগরী বিষয়টি খতিয়ে দেখা হচ্ছে।

(গ) পূর্ত দপ্তরের হিসাব অনুযায়ী এই যুব-আবাস নির্মাণের আনুমানিক খরচ হবে ২২,০৯,৭০০ টাকা ( বাইশ লক্ষ নয় হাজার সাত শত টাকা )

**শ্রীসুভাষ গোস্বামী** ঃ—মন্ত্রীমহাশয় জানাবেন কি, ১৯৮১-৮২ সালে অনুমোদিত হওয়া সত্বেও আজ ১৯৮৪-৮৫ সাল আরম্ভ হল অথচ কাজ আরম্ভ করা হলনা, এর কারণ কি ?

**শ্রীসুভাষ চক্রবর্তী** ঃ—মাননীয় সদস্য বোধহয় জানেন স্থান নির্বাচন নিয়ে কিছু সমস্যা ছিল। তবে সেটা এখন ঠিক হয়ে গেছে এবং পূর্ত দপ্তর নূতন করে এষ্টিমেসন করে এষ্টিমেট পাঠিয়ে দিয়েছে। আমি আশাকরি শীঘ্রই কাজ সুরু হবে।

**শ্রীসুভাষ গোস্বমী** ঃ- ১৯৮৪-৮৫ সালের মধ্যে এই কাজ আরম্ভ করা হবে কি ?

**শ্রীসুভাষ চক্রবর্তী** ঃ—যত তাড়াতাড়ি সম্ভব কাজ আরম্ভ করায় চেষ্টা করছি।

**শ্রীসাধন চট্টোপাধ্যায়** ঃ—বিভিন্ন জেলাতে এরকম যুব আবাস কতগুলি আছে এবং কোন কোন জেলায় আছে জানাবেন কি ?

**শ্রীসুভাষ চক্রবর্তী** ঃ—সাধারণভাবে আমাদের রাজ্যে ছোটবড় মিলিয়ে মোট ২১টি ইউথ হোস্টেল আছে এবং রাজ্যের বাইরে ১টি আছে। দার্জিলিং, শিলিগুড়ি, মুর্শিদাবাদ এবং মেদিনীপুরে আছে এবং রাজ্যের বাইরেরটি আছে রাজগীরে। এটির উদ্বোধন খুব তাড়াতাড়ি হবে।

***447.** ( Admitted question No. *248 ) **Shri ABDUR RAUF ANSARI :** Will the Minister-in charge of the Education ( Higher ) Department be pleased to state—

(a) if it is a fact that the West Bengal State Book Board has not been able to fully utilise the Central grants for publishing textbooks in the vernacular ; and

(b) if so,—

(i) the reasons thereof,

(ii) the present position in the matter, and

(iii) the action the State Government has taken and or is contemplating in the matter ?

**শ্রীশম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) না

(খ) (১) প্রশ্ন ওঠে না।

(২) প্রশ্ন ওঠে না।

(৩) প্রশ্ন ওঠে না।

**শ্রীআবদুর রউফ আনসারি ঃ**—কেন্দ্রীয় সরকারের টাকা খরচ করতে পারলেন না কেন জানাবেন কি ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ ঃ**—এই প্রকল্পটি হয়েছে পুস্তক প্রকাশ করবার জন্য। এক্ষেত্রে টাকা দেন কেন্দ্রীয় সরকার এবং প্রশাসনের ব্যবস্থা করেন রাজ্য সরকার। ১৯৭১-৭২ সাল থেকে কেন্দ্রীয় সরকার আজ পর্যন্ত যত টাকা দিয়েছেন তার পরিমাণ হচ্ছে ৬০ লক্ষ ৩৪ হাজার ২০০ টাকা এবং আমরা খরচ করেছি ৬২ লক্ষ ৯৬ হাজার ১০৩ টাকা। কাজে কাজেই টাকা খরচ করতে পারিনি তা নয়, আমরা বেশী খরচ করেছি।

### প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকদের বাড়িভাড়ার মধ্যে বৈষম্য

*৪৪৮। অনুমোদিত প্রশ্ন নং *২২৫।) **শ্রীবিশ্বনাথ চৌধুরী ঃ** শিক্ষা ( প্রাথমিক ও মাধ্যমিক ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকগণের গ্রাম ও শহরের মধ্যে বাড়িভাড়ার ক্ষেত্রে কোন বৈষম্য আছে কি , এবং

(খ) থাকলে তার কারণ কি ?

**শ্রীকান্তি বিশ্বাস ঃ**

(ক) হ্যাঁ, গ্রাম ও শহরের প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকগণের বাড়ি ভাড়ার হারের মধ্যে পার্থক্য আছে।

(খ) দ্বিতীয় বেতন কমিশন বিভিন্ন অঞ্চলের শিক্ষকদের জন্য বিভিন্ন হারে বাড়ি ভাড়ার সুপারিশ করেছিলেন। রাজ্য সরকার সেই সুপারিশ অনুসারে বাড়ী ভাড়ার আদেশ দিয়েছেন। এই জন্য বিভিন্ন অঞ্চলের শিক্ষকদের বাড়িভাড়া হার ভিন্ন।

[ 1-30—1-40 p.m. ]

**শ্রীবিশ্বনাথ চৌধুরী ঃ** বাড়ী ভাড়ার ভাতা বিভিন্ন জায়গায় বিভিন্ন ভাবে ইমপ্লিমেন্ট করা হচ্ছে। এটা কেন এইভাবে দেওয়া হচ্ছে সে সম্পর্কে আপনি কিছু বলুন ?

**শ্রীকান্তি বিশ্বাস :** বাড়ী ভাড়া-ভাতা বিভিন্ন জায়গায় বিভিন্ন রকম দেওয়া হচ্ছে কোথায় শতকরা ১৫ টাকা কোথায়ও শতকরা ১০ টাকা কোথায়ও সাড়ে সাত টাকা, আবার কোথায়ও মাত্র ২০ টাকা করে দেওয়া হচ্ছে যদি আপনার কাছে এই রকম কোন খবর থাকে যে ঠিক অনুপাতে দেওয়া হচ্ছে না, তাহলে আমাকে জানাবেন, আমি সেটা দেখবো। এই রকম এ্যানোম্যালি থাকলে আমাকে জানাবেন।

**শ্রীশিশ মহম্মদ ঃ** মন্ত্রী মহাশয় বললেন যে এই বাড়ীভাড়া ভাতা বিভিন্ন জায়গায় বিভিন্ন রকম দেওয়া হচ্ছে। শহরে একরকম গ্রামাঞ্চলে আর এক রকম। এটা কি শিক্ষকদের যোগ্যতার ভিত্তিতে দেওয়া হচ্ছে, না, গ্রামাঞ্চলে ও শহরাঞ্চলের দ্রব্যমূল্যের তফাত অনুযায়ী করা হয়েছে ?

**শ্রীকান্তি বিশ্বাস ঃ** দ্বিতীয় বেতন কমিশনের সুপারিশ অনুসারে আমরা এটা করেছি।

**শ্রীধীরেন্দ্রনাথ সরকার ঃ** এই যে বৈষম্য—এটা দূর করার কোন সিদ্ধান্ত আপনার আছে কিনা ?

**শ্রীকান্তি বিশ্বাস ঃ** বৈষম্য আছে এটা আমরা স্বীকার করিনা, তবে ব্যবধান আছে।

**শ্রীসাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে শিক্ষকরা সমহারে বাড়ীভাড়া ভাতা পান কিনা ?

**শ্রীকান্তি বিশ্বাস :** না, সমহারে পান না।

### মেদিনীপুর জেলায় মঞ্জুরীকৃত জুনিয়র, হাই ও সিনিয়র, মাদ্রাসা

*৪৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৬০৫।) **শ্রীবিভূতিভূষণ দে ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাদ্রাসা) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি –

(ক) ১৯৮৩-৮৪ আর্থিক বছরে মেদিনীপুর জেলায় কতগুলি (১) জুনিয়র হাই মাদ্রাসা (২) হাই মাদ্রাসা ও (৩) সিনিয়র মাদ্রাসাকে মঞ্জুরি দেওয়ার পরিকল্পনা সরকারের ছিল এবং

(খ) (১) উক্ত বিদ্যালয়গুলির সবগুলিকে মঞ্জুরি দেওয়া হয়েছে কিনা এবং
(২) দেওয়া না হয়ে থাকলে, তার কারণ কি ?

**শ্রীমহম্মদ আবদুল বারি ঃ**

(ক) ও (খ) আর্থিক বছর হিসাবে মাদ্রাসার অনুমোদন দেওয়া হয় না। তবে ১.১.৮৪ হইতে কিছু হাই মাদ্রাসা এবং জুনিয়ার হাই মাদ্রাসার অনুমোদন বা উন্নীত-করণ করার পরিকল্পনা আছে ; জেলাওয়ারী হিসাবে এখনও স্থির করা হয়নি।

**শ্রীবিভূতিভূষণ দে :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে মেদিনীপুর জেলায় নারায়ণগড় ব্লকে কোন সিনিয়ার মাদ্রাসা চালু আছে কিনা ?

**শ্রীমহম্মদ আবদুল বারি ঃ** এ সম্পর্কে নোটিশ দিলে খোঁজ নিয়ে বলতে পারি।

**শ্রীবিভূতিভূষণ দে ঃ** আজকে বামফ্রন্ট সরকার এই মাদ্রাসা শিক্ষাকে যেভাবে বিজ্ঞানসম্মতভাবে ঢেলে সাজিয়েছেন তাতে সেখানে ক্রমশ ছেলেমেয়ের সংখ্যা বেড়ে যাচ্ছে। দাঁতন ২ নং ব্লকে সাবড়া গ্রামে একটা সিনিয়র মাদ্রাসা চালু আছে, এবং নারায়ণগড় ব্লকে বুড়লা গ্রাম পঞ্চায়েত এলাকায় একটি জুনিয়র হাই মাদ্রাসা দীর্ঘ দিন ধরে চলছে। সেখান থেকে আপনার কাছে একটা মাস পিটিসনও দেওয়া হয়েছে যে ঐ স্কুলগুলি আর চালানো যাচ্ছে না। এ বছরে আপনি এগুলির অনুমোদন দেবেন কি ?

**শ্রীমহম্মদ আবদুল বারি :** এ ব্যাপারে সংশ্লিষ্ট অফিসারকে ইন্সপেক্সন করতে দেওয়া হয়েছে। রিপোর্ট এলে এ সম্বন্ধে চিন্তা করবো।

**শ্রীআবদুর রোউফ আনসারী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কলকাতায় যে সিনিয়র মাদ্রাসা এবং হাই মাদ্রাসা রয়েছে সেগুলিকে আপনি রেকগনিসন দিয়েছেন বা রেকগনিশন দেবার কোন প্রপোজাল আছে কিনা ?

**শ্রীমহম্মদ আবদুল বারি :** এ বছর সমস্ত ইন্সপেক্সন হচ্ছে। এবং কলকাতায় যদি সেইরকম মাদ্রাসা থাকে তাহলে তার ব্যবস্থা হবে এবং নিশ্চয় তারও ইন্সপেক্সন হবে।

**শ্রী আতাহার রহমন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, নীতিগতভাবে পশ্চিমবঙ্গ সরকার-এর সিনিয়র মাদ্রাসা করার পরিকল্পনা আছে কি, না, এটা পরিত্যাগ করেছেন ?

**শ্রীমহম্মদ আবদুল বারি ঃ** বিবেচনাধীন আছে।

**Replacement of Sales-Tax by Additional Excise Duty**

*450. ( Admitted question No. *642) Shri GYAN SINGH SOHANPAL : Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) whether the State Government has any information about the recommendation of Kamalapati Tripathi Commitee on the proposal for replacement of Sales Tax by Additional Excise Duty ; and

(b) if so,—

(i) the salient points or recommendations of the Tripathi Committee, and

(ii) the action taken or proposed to be taken by the State Government in the matter ?

Dr. Ashok Mitra : (a) Yes. The State Government received the report of the Committee (which was published by the Ministry of Finance, Government of India in January, 1983).

(i) The salient point ot recommendation of the majority members of the Committee area :-

(1) that it was not necessary to examine, abinitio, the proposal of replacement of Sales Tax on Vanaspati, Drugs and Medicine, Cement, Paper and Paper Board and Petroleum Products by Additional Excise Duty ;

(2) that the implementation of the Scheme (for the extention of additional excise duty on the five commodities) if it is decided on, should start with 1984-85 ;

(3) that after retaining certain percentages of the net proceeds of the additional excise duty for the Union Territories the balance will be distributed by the Central Government among the States in the percentages as

recommended by the Committee. Such percentages will be different for different commodities ;

(4) that a Review Committee should be appointed before the end of the second year of the implementation of the scheme to look into various aspects of the scheme ;

(b) (ii) The State Government has opposed the proposed scheme. At the Conference of Chief Ministers held on 2nd November, 1983, it was decided to defer the introduction of the scheme.

**Dr. Manas Bhunia** : Will the Honourable Minister be pleased to state what is the difficulty felt by your Department for replacement of Sales Tax by Additional Excise Duty ;

**ডঃ অশোক মিত্র** :—আমাদের দুটো মত্ আছে, প্রথমতঃ অতিরিক্ত অন্তঃ-শুল্ক সংবিধানে অবৈধ এবং সুপ্রীম কোর্টে এই ব্যাপারে আমরা মামলা রুজু করেছি। দ্বিতীয়তঃ গত কয়েক বছর এই ধরণের সিদ্ধান্ত গ্রহণ করেছি যে রাজ্য সরকারের এতে আর্থিক ক্ষমতা আরও সংকুচিত হবে, এটা শুধু আমাদেরই মতামত্ নয়, অনেক কংগ্রেসী রাজ্য সরকারও এই মত প্রকাশ করেছেন।

**শ্রীঅমলেন্দ্র রায়** :—এই ব্যবস্থা চালু হলে রাজ্য সরকারের আর্থিক ক্ষতি কি রকম হবে ?

**ডঃ অশোক মিত্র** :—একমাত্র অতীতের দৃষ্টান্ত দিয়ে বুঝতে পারি আজকে, থেকে ২৫ বছর আগে চিনির ক্ষেত্রে, জামা-কাপড়ের ক্ষেত্রে এবং তামাক, সিগারেটের ক্ষেত্রে এই রকম অতিরিক্ত অন্তঃ শুল্ক চালু করে। ১৯৫৮-৫৯ সাল থেকে ১৯৭৮-৭৯ সাল পর্য্যন্ত যেখানে আমাদের নিজেদের বিক্রয়কর থেকে আয় ৪০ গুন বেড়েছে, সেখানে ঐ তিনটি জিনিসের জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যা অন্তঃশুল্ক পেয়েছি তা ১৩ গুন বেড়েছে, সেটা পাওয়া উচিত ছিল ৪০ গুন বেশী।

### কাঁথি শহরে স্টেডিয়াম নির্মাণ

*৪৫১। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৮০।) **শ্রীপ্রশান্তকুমার প্রধান** : শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার কাঁথি শহরে স্টেডিয়াম নির্মাণের কাজ বর্তমানে কোন্ পর্যায়ে আছে ;

(খ) এর জন্য কত টাকা খরচ হবে ;

(গ) স্টেডিয়াম নির্মাণের ব্যাপারে কোনরূপ অসুবিধার সৃষ্টি হচ্ছে কি ; এবং

(ঘ) হলে, অসুবিধা অপসারণের জন্য কি কি প্রচেষ্টা গ্রহণ করা হয়েছে ?

**শ্রীসুভাষ চক্রবর্ত্তী :**

ক) অসমাপ্ত ।।

খ) আনুমানিক কুড়ি লক্ষ টাকা।

গ) না।

ঘ) প্রশ্ন ওঠে না।

**শ্রীপ্রশান্ত কুমার প্রধান :**—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ওখানে ষ্টেডিয়াম তৈরীর ব্যাপারে কাজ দেখাশুনা করার জন্য কোন কমিটি হয়েছে কি ? যদি কমিটি হয়ে থাকে, তাহলে ঐ কমিটিতে কারা কারা আছেন ?

**শ্রীসুভাষ চক্রবর্ত্তী :**—কমিটি একটা তৈরী হয়েছে এবং ঐ কমিটির চেয়ারম্যান হচ্ছেন ডি. এম. নিজে এবং একজিকিউটিভ ইনজিনিয়ার পি. ডবলিউ. ডি., লোকাল এম. এল.এ সাবডিভিশন্যাল অফিসার, কনটাই কমিটির সেকরেটারী, সাবডিভিশন্যাল অফিসার, স্পোর্টস আছেন, শক্তিপদ পাণ্ডা গভর্নমেন্ট নমিনি, সুধীরগিরি, এম. পি., গভর্নমেন্ট নমিনি, এই কজনকে নিয়ে কাজ তদারক করা হচ্ছে।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :**—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ওখানে যে ষ্টেডিয়াম হচ্ছে, ঐ কাঁথি অঞ্চলে কটা খেলার মাঠ আছে, এই সম্বন্ধে আপনার কোন ধারণা আছে কি ?

**শ্রীসুভাষ চক্রবর্ত্তী :** নোটিশ দরকার। জানা না থাকলেও বলতে পারি আশপাশে ছোট-খাট মাঠ আছে। আর কোন মাঠ না থাকলেও একটা মাঠ আছে, এই ভাবে ষ্টেডিয়াম করা যাবে না—এটা ঠিক নয়।

**Restriction imposed by Calcutta University on private candidates appearing in ( M.A. ) Examinations**

***452.** (Admitted question No. *464.) **Shri Sk. IMAJUDDIN** : Will the Minister-in-charge of the Education ( Higher ) Department be pleased to State —

(a) whether the State Government has any information about the restrictions imposed by Calcutta University on private candidates appearing in M.A. Examinations of Calcutta University ; and

(b) if so—

(i) what are these restrictions,

(ii) whether graduates of other Universities have been debarred from appearing in M.A. Examinations of Calcutta University as private candidates, and

(iii) the contemplation of the State Government in the matter ?

**শ্রীশম্ভুচরণ ঘোষ ঃ** "এ" ও "বি" (1) (11) স্বয়ং শাসিত সংস্থা হিসাবে কলিকাতা বিশ্ববিদ্যালয় শিক্ষাবিষয়ে নিয়মকানুন নিজেরাই প্রবর্তন করে। তবে এই বিষয়ে খবর নিয়ে জানা গেছে যে নন্ কলেজিয়েট ছাত্র হিসাবে এম. এ., এম. এস. সি, এম. কম্ পরীক্ষার্থীদের বিষয়ে নুতন নিয়মাবলী কলিকাতা বিশ্ববিদ্যালয় কাউন্সিল যথাক্রমে ২৪।১২।৮২ ও ১৪।১।৮৩ তারিখে প্রবর্তন করে। সংশ্লিষ্ট নিয়মাবলী দুইটি টেবিলে উপস্থাপিত হোলো।

বি (111) কলিকাতা বিশ্ববিদ্যালয় স্বয়ংশাসিত সংস্থা। রাজ্য সরকার পঠন-পাঠন বিষয়ে কোন নির্দেশ দেন না।

১ম নিয়মাবলী ( ২৪।১২।৮২ তারিখের )

নন্কলেজিয়েট ছাত্র হিসাবে এম, এ, এম, সি, এম, কম, পরীক্ষা দিতে গেলে পরীক্ষার্থীকে ঐ বিষয়ে, একই প্রশ্নের বিভিন্ন বিষয়ে অনুরূপ বিষয়ে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ডিগ্রী স্তরে ৫০০ নম্বরের পরীক্ষায় পাশ করতে হবে, যে সব পরীক্ষার্থী পূর্বে একবার উক্ত বিশ্ববিদ্যালয়ের এম, এ, এম, এস, সি, এমকম পরীক্ষা দিয়েছে বা পাশ করেছে তাদের ক্ষেত্রেও এই শর্তাবলী শিথিল করা হবে না।

২য় নিয়মাবলী ( ১৪।১।৮৩ তারিখের )

(১) যেসকল পরীক্ষার্থী কলিকাতা বিশ্ববিদ্যালয়ের বি, এস, সি, বি, কম। এম, এস, সি। এম, কম পরীক্ষা পাশ করেছে এবং তাছাড়াও ইংরাজী ও মাতৃভাষা এই দুটি বিষয়ে প্রত্যেকটিতে পুরানো ত্রৈবার্ষিক স্নাতক পরীক্ষার তুল্যমানের ১০০

নম্বরের পরীক্ষায় পাশ করেছে কেবল এরাই নন্‌কলেজিয়েট ছাত্র হিসাবে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের এম, এ, ( ইংরাজী বা মাতৃভাষায় এম, এ, পরীক্ষা দিতে পারবে।

(২) যেসকল পরীক্ষার্থী আগেকার পূর্ব পাকিস্তানের উদ্বাস্তু এবং বর্তমানে ভারতের নাগরিক এবং যারা আগেকার পূর্ব পাকিস্তানের যে কোন বিশ্ববিদ্যালয় থেকে বি, কম। বি, এস সি, ( গণিত সহঃ )। বি, এ, পরীক্ষায় উত্তীর্ণ কেবল তারাই কলিকাতা বিশ্ববিদ্যালয়ের এম, কম। এম, এস, সি ( শুদ্ধ গণিত ) এম, এ, হিসাবে দিতে পারবে।

(৩) এবং এখন থেকে ভারতের অন্যান্য বিশ্ববিদ্যালয়ের স্নাতক যদি কলিকাতা বিশ্ববিদ্যালয়ের বি, এড বা এল, এল, বি ডিগ্রী অথবা শারীর শিক্ষায় ডিপ্লোমা নেয় কেবল তারা কলিকাতা বিশ্ববিদ্যালয়ের এম, এ,। এম, এস, সি। এম, কম পরীক্ষা নন্‌কলেজিয়েট ছাত্র হিসাবে দিতে পারবে না।

## পঞ্চম শ্রেণীতে স্থানাভাবে ছাত্রভর্তি সমস্যা

*৪৫৩। ( অনুমোদিত প্রশ্ন নং *৬৩৯। ) **শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায়ঃ** শিক্ষা ( প্রাথমিক ও মাধ্যমিক ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্তমানে এই রাজ্যে পঞ্চম শ্রেণীতে ছাত্রভর্তির ক্ষেত্রে প্রয়োজনীয় স্থানাভাব দেখা দিয়াছে ; এবং

(খ) সত্য হইলে, এই সমস্যা সমাধানে সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করিয়াছেন ?

**শ্রীকান্তি বিশ্বাস ঃ**

(ক) সরকারের কাছে এরূপ কোন নির্দিষ্ট সংবাদ নেই।

(খ) প্রথম থেকে চতুর্থ শ্রেণীতে বার্ষিক পরীক্ষার পরিবর্তে ক্রমান্বিত মূল্যায়নের পরিপ্রেক্ষিতে সরকার ১৯৮৪ হইতে ৫০০টি জুনিয়ার হাই স্কুলের অনুমোদন এবং উন্নতিকরণের ব্যবস্থা করেছেন।

[ 1-40—1-50 p.m. ]

**শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ**—সরকারের কাছে নির্দিষ্ট খবর না থাকলেও বিভিন্ন বিদ্যায়তনে ক্লাস ৫-এ ছাত্র ভর্তির সমস্যা কি মূলতঃ এই জন্য যে, অতীতে অনেক সাধারণ ঘরের ছেলে মেয়ে লেখাপড়ার সুযোগ পেত না, গত ৬ বছরে আপনাদের

প্রচেষ্টায় সেখানে লেখাপড়ার সুযোগ বৃদ্ধি পাবার জন্য বিভিন্ন স্কুলে স্থানাভাব দেখা দিয়েছে ?

**শ্রীকান্তি বিশ্বাস** ঃ—মাননীয় সদস্য যেটা জানতে চেয়েছেন এটা ঠিক যে, রাজ্য সরকার শিক্ষা ক্ষেত্রে যে সিদ্ধান্ত গ্রহণ করেছেন তার ফলে ছাত্র-ছাত্রী যথেষ্ট পরিমাণে বেড়েছে – বাজেট বক্তৃতায় .সই কথা আমি বলেছি। আমরা একটি সমীক্ষায় দেখেছি পশ্চিমবাংলায় পঞ্চম শ্রেণীতে অধ্যয়ন-রত ছাত্র-ছাত্রীর সংখ্যা হচ্ছে ১০ লক্ষ। আর যতগুলি বিদ্যালয়ে এই ছাত্র-ছাত্রী পড়ে তাতে বিদ্যালয় পিছু গড়ে ছাত্রসংখ্যা ৮০ জন। তাই ছাত্র-ছাত্রী অনুসারে বিদ্যালয়ের আরো সুযোগ সুবিধা বৃদ্ধি করা প্রয়োজন। তার জন্য অতিরিক্ত অর্থের প্রয়োজন। আমরা যদি সেই সব ব্যবস্থা করতে পারি, তাহলে আরো অতিরিক্ত গৃহ সংস্থাপনের ব্যবস্থা করতে পারব। তবে এখনই ভর্তির ক্ষেত্রে প্রচণ্ড সংকট সৃষ্টি হয়েছে, এমন কোন খবর আমার কাছে নেই।

**শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায়** ঃ—পশ্চিমবঙ্গ সরকার শিক্ষা প্রসারের জন্য যে ব্যাপক উদ্যোগ গ্রহণ করেছেন সেই ক্ষেত্রে আপনারা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কি ধরণের সাহায্য পাচ্ছেন ?

**শ্রীকান্তি বিশ্বাস** ঃ—শিক্ষা বাজেট আলোচনার সময় আমি তো সেই কথা বলেছি যে, মাধ্যমিক শিক্ষার জন্য সরাসরি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা কোন সাহায্য পাই নি। কিন্তু আমরা পশ্চিমবাংলার বালিকাদের জন্য, নারী শিক্ষার জন্য যে সব সুযোগ-সুবিধা বৃদ্ধি করেছি তাতে কেন্দ্রীয় সরকার বলেছেন যে, আপনারা প্রশংসনীয় ভূমিকা অবলম্বন করেছেন। সেইজন্য ৩০শে মার্চ তারিখে কেন্দ্রীয় সরকার ৩০ লক্ষ টাকার বিশেষ সাহায্য দিয়েছেন পশ্চিমবঙ্গ সরকারের ভূমিকায় সন্তুষ্ট হয়ে।

**শ্রীদেব প্রসাদ সরকার** ঃ –আপনি বলেছেন ভর্তির সমস্যা হচ্ছে না। মাননীয় সদস্য শান্তশ্রীবাবু এবং আরো অনেকে এই ভর্তির সমস্যার কথা বলেছেন। আমি স্পেসিফিক জানাচ্ছি, জলপাইগুড়ি জেলার সদর থানার কচুয়া বোয়ালমারি হাইস্কুলে ৪৫ জন ছাত্র ক্লাশ ৫ –এ ভর্তি হতে পারে নি। তাদের অভি ·াবকরা আমরণ অনশন করছেন। এই মর্মে তারা আমার কাছে টেলিগ্রাম করেছেন, স্পীকার সাহেবকেও দিয়েছেন, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছেও টেলিগ্রাম করেছেন, মুখ্যমন্ত্রীর কাছেও

দিয়েছেন। ৬/৭ দিন আগে এই টেলিগ্রাম এসেছে। আর আপনি বলছেন কোন সমস্যা নেই। এটা একটু বলবেন কি ?

**শ্রীকান্তি বিশ্বাস** ঃ– আমি কোন টেলিগ্রাম পাই নি।

**শ্রীদেবপ্রসাদ সরকার** ঃ—ফর ইয়োর ইনফরমেশান আমি সেই টেলিগ্রামটি পড়ে দিতে পারি।

**মিঃ স্পীকার** ঃ—পড়তে হবে না, আপনি বসুন।

**শ্রীপ্রভঞ্জন কুমার মণ্ডল** ঃ—এখন পর্য্যন্ত যা অবস্থা চলছে তাতে ক্লাশ ফাইভে এ্যাডমিশানের ক্ষেত্রে দুটি ব্যাপার আছে—প্রাইমারীতে কিছু এ্যাডমিশান ক্লাশ ফাইভে হচ্ছে আবার সেকেণ্ডারিতেও হচ্ছে। এই যে দুটি সিসটেম চলে আসছে এটাকে এক জায়গায় আনার জন্য সরকার কোন পরিকল্পনা করছেন কি ?

**শ্রীকান্তি বিশ্বাস** ঃ—একত্রীকরণের কোন প্রশ্ন নেই। সর্বভারতীয় ক্ষেত্রে ৫ম শ্রেণীকে প্রাথমিক স্তর হিসাবে বিবেচনা করা হয়। আমাদের এখানে প্রথম থেকেই সমস্ত মাধ্যমিক বিদ্যালয়ে ৫ম শ্রেণী আছে। ছাত্র সংখ্যা বৃদ্ধির ফলে আমরা অধিক সংখ্যক প্রাথমিক বিদ্যালয়ে ৫ম শ্রেণী করছি। সঙ্গে সঙ্গে মাধ্যমিক বিদ্যালয়গুলিতেও ৫ম শ্রেণী চলতে থাকবে।

**শ্রীঅশোক ঘোষ** ঃ—প্রাথমিক ক্লাসে পাশ ফেল তুলে দেবার যে বৈপ্লবিক সিদ্ধান্ত রাজ্যসরকার গ্রহণ করেছেন তার ফলে ছাত্রছাত্রীদের ক্লাশ ফাইভে ভর্তি হতে কোন সমস্যা হচ্ছে না বলে মাননীয় মন্ত্রীমহাশয় বললেন। আমার এলাকায় এরকম অনেক ছাত্রছাত্রী আছে যারা ইতিহাসে দুই, অংকে শূন্য পেয়ে ক্লাশ ফাইভে উঠেছে এবং তাদের ভর্তির ব্যাপারে সমস্যা হচ্ছে। মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে নির্দিষ্টভাবে তাদের কেসগুলি নিয়ে গেলে ব্যবস্থা করবেন কি ?

**মিঃ স্পীকার** ঃ—এ প্রশ্ন থেকে এই অতিরিক্ত প্রশ্ন ওঠে না।

### Abolition of octroi

*454. (Admitted question No. *684) **Shri MAHBUBUL HAQUE :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) whether the State Government has received any suggestion from the Centre for abolition of octroi tax ; and

(b) if so, the contemplation of the State Government in the matter ?

**Dr. Ashok Mitra :** Yes.

Unless an alternative source of revenue which will fully compensate the loss with assured buoyancy can be underwritten by the Government of India, the State Government is unable to agree to the proposal for abolition of Octroi.

**Comprehensive scheme for coaching in games and sports**

*455. (Admitted question No. *1917.) **Dr. AMBICA BANERJEE:** Will the Minister in-charge of the Education ( Sports ) Department be pleased to state—

(a) whether the State Government has prepared any comprehensive scheme for emparting coaching in games and sports and encouraging talented boys and girls in state and—

(b) if so,—

(i) the salient features of the scheme, and

(ii) what steps have been taken in the matter so far ?

Minister-in-charge of Education (Sports) Deptt.

(a) The West Bengal State Council of Sports have, on behalf of the State Govt., undertaken a scheme for coaching in various sports and games.

(b) The scheme is :—

(1) Short-term coaching camps for beginner (12 Yrs to 16 yrs. age group) ;

(2) Long-term coaching camps for Juniors (16 yrs. to 19 yrs. age group).

(3) Residential coaching camps for talented & promising players. Apart from coaching, 60 talented boys and girls have been awarded monthly stipend @ Rs. 75/- in the current financial year.

[ 1-50 – 2-00 P. M. ]

**শ্রীঅম্বিকা ব্যানার্জী** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পশ্চিমবংগের কোন কোন জেলায় এই ধরনের ব্যবস্থা অলরেডি ইমপ্লিমেনট করেছেন ?

**শ্রীসুভাষ চক্রবর্তী** ঃ—১৯৮২/৮৩ এবং ১৯৮৩/৮৪ সালে ১৬টি জেলাকেই কভার করা হয়েছে।

**শ্রীঅম্বিকা ব্যানার্জী** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয়, এই যে ট্যালেনটেড প্লেয়ারসদের চুজ করছেন, এর নিশ্চয়ই সিলেকশান কমিটির প্রোপোজাল আছে। আমার প্রশ্ন হচ্ছে, কি ধরণের লোকদের নিয়ে এই সিলেকশান কমিটি গঠিত হচ্ছে জানাবেন কি ?

**শ্রীসুভাষ চক্রবর্তী** ঃ—সিলেকশানের জন্য রাজ্য ক্রীড়া পর্ষদের পক্ষ থেকে একটা কমিটি করা হয়েছে। তাতে বিভিন্ন ডিস্ট্রিকটের বিভিন্ন এ্যাসোসিয়েশান থেকে যে সব প্রতিনিধি দিয়েছেন, তাদের মধ্যে থেকে কয়েকজন খ্যাতিমান খেলোয়াড়, প্রশিক্ষক, কাউন্সিলের প্রতিনিধি—এদের নিয়ে করা হয়েছে এবং এর বিচারের যে রীতিনীতি ঠিক করা হয়েছে তাতে সমভাবনাময় উদিয়মান কাদের বলা হবে এবং কারা বৃত্তি পাবেন, সে ব্যাপারে ন্যাশন্যাল চ্যাম্পিয়ানশিপে যারা পার্টিসিপেট করেছেন এবং যারা টেষ্ট চ্যাম্পিয়ানশিপে পার্টিসিপেট করেছেন এবং যারা সাফল্যলাভ করেছেন সেই সব প্রতিযোগিতায়, শুধুমাত্র তাদের মধ্যে থেকে বিবেচনা করা হচ্ছে।

**শ্রীরবীন্দ্রনাথ মণ্ডল** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয়, খেলোয়াড়দের স্কীমের কথা আপনি বলেছেন একটা কমপ্রিহেনসিভ স্কীমে রাষ্ট্রীয় নেতা, রাষ্ট্রীয় চিন্তা-ভাবনা না বাড়ালে তার পরিসর বৃদ্ধি পায় না। আপনাকে ধন্যবাদ যে আপনি বিভিন্ন রকম স্কীম নিয়েছেন। আমি একথা বলতে চাচ্ছি যে বিভিন্ন ট্যালেন্ট, কালেক্ট করার ক্ষেত্রে অন্তত: পক্ষে এই রকম চিন্তা-ধারা যে রুরাল - ওরিয়েন্টেড, গ্রাম পঞ্চায়েত সমিতি, পঞ্চায়েত সমিতি, যেগুলি ব্লক স্তরে আপনি চিন্তা করছেন, সেখানে ট্যালেন্ট

কালেক্ট করার জন্য পঞ্চায়েত স্তর থেকে আপনার চিন্তা-ভাবনা আছে কি না জানাবেন কি ?

**শ্রীসুভাষ চক্রবর্তী** :—আমাদের চিন্তা ভাবনা আছে এবং ইতিমধ্যে কাজ শুরু হয়ে গেছে। আমরা প্রতি জেলায় জেলা ক্রীড়া পর্ষদ গঠন করেছি। এই জেলা ক্রীড়া পর্ষদ-এর মাধ্যমে সমস্ত পশ্চিমবাংলা থেকে সমভাবনাময় এবং উদিয়মান যাঁরা আছেন তাদের সংগ্রহ করা রাজ্যস্তরে প্রশিক্ষণ দেবার কথা ভাবছি।

**শ্রীপ্রভঞ্জন মণ্ডল** :—মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে ট্যালেনটেড প্লেয়ারস যারা সিলেক্টেড হয়, ব্লক লেভেলে যে স্পোর্টস এ্যাসোসিয়েশান তৈরী করছেন বা আছে, সেখানে ব্লক লেভেলে যে ক্লাবগুলি বা এ্যাসোসিয়েশানগুলি অংশ গ্রহণ করেছেন তাদের আর্থিক সাহায্য দেবার জন্য গভর্ণমেন্টে কোন টাকা ব্যয় করেন কি না ?

**শ্রীসুভাষ চক্রবর্তী** :—আমাদের ক্রীড়া পর্ষদ থেকে সেই ধরণের কোন ব্যবস্থা সরাসরি নেই। তবে রাজ্য ক্রীড়া পর্ষদের কাছে সুনির্দিষ্ট প্রস্তাব যদি কেউ করেন তাহলে সেই সুনির্দিষ্ট প্রস্তাবের প্রয়োজনীয়তা বিবেচনা করে তারা বরাদ্দ করেন।

**শ্রীঅশোক ঘোষ** :—মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ষ্টেট লেভেলের কথা বললেন। আমি জানতে চাচ্ছি, জেলায় জেলায় কাদের উপরে এই দায়িত্ব দেওয়া হয়েছে ?

**শ্রীসুভাষ চক্রবর্তী** :—আমি আগেই বলেছি যে জেলা ক্রীড়া পর্ষদ গঠন করা হয়েছে এবং এই জেলা ক্রীড়া পর্ষদের উপরে দায়িত্ব দেওয়া হচ্ছে। আগামী মাস থেকে তারা কাজ করবেন।

### Setting up of a new Engineering College

***456.** (Admitted question No, *689.) **Shri HUMAYOUN CHOWDHURY** : Will the Minister-in-charge of the Education ( Higher ) Department be pleased to state—

(a) whether the State Government has received any assurance of financial assistance from the Centre for setting

up a new Engineering College in West Bengal; and

(b) if so,—

(i) the place where the Engineering College is proposed to be set up, and

(ii) the amount of Central assistance likely to be received for this College?

Minister-in-charge of Education (Higher) Deptt.

(a) & (b) অল ইণ্ডিয়া কাউন্সিল অফ টেকনিক্যাল এডুকেশান-এর পূর্বাঞ্চল কমিটির দ্বারা নিযুক্ত বিশেষজ্ঞ কমিটি সল্টলেক অঞ্চলে একটি নূতন ইঞ্জিনিয়ারিং কলেজ প্রতিষ্ঠার জন্য সুপারিশ করে এবং কেন্দ্রীয় শিক্ষা মন্ত্রক তা অনুমোদন করে। রাজ্য সরকারও নীতিগত ভাবে এই সিদ্ধান্তকে স্বাগত জানায়।

কেন্দ্রীয় সরকার কলেজের জন্য বর্ত্তমানে পৃথকভাবে কোন অর্থ অনুদানের কথা ঘোষণা করেনি।

**শ্রীধীরেন্দ্র নাথ সরকার:**—মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কবে থেকে এই প্রোপোজড ইঞ্জিনিয়ারিং কলেজের কাজ শুরু হবে?

**শ্রীশম্ভু চরণ ঘোষ:**—মোটামুটি ভাবে প্রাথমিক কাজকর্ম শুরু হয়ে গেছে। অর্থাৎ ইতিমধ্যে আমরা ৭'৫ একর জমি আমি সংগ্রহ করেছি এবং আরো ২০ একর জমি সংগ্রহ করার চেষ্টা করছি। এই ভাবে আমরা যত তাড়াতাড়ি সম্ভব ইঞ্জিনিয়ারিং কলেজ প্রতিষ্ঠা করার চেষ্টা করছি।

**শ্রীসুমন্ত কুমার হীরা:**—মাননীয় মন্ত্রী মহাশয়, এই পরিকল্পনা—অর্থাৎ পশ্চিমবঙ্গে ইঞ্জিনিয়ারিং কলেজের প্রয়োজনীয়তা কি ২/১ বছরে আমাদের সময়ে অনুভূত হয়েছে, না অনেক আগে থেকে এটা প্রয়োজন ছিল? কোন সালে করা হয়েছিল এবং এটা করতে এত দেরী হল কেন জানাবেন কি?

**শ্রীশম্ভু চরণ ঘোষ:**—অল্ ইণ্ডিয়া কাউন্সিল ফর টেকনিক্যাল এডুকেশন ১৯৬২ সালে কেন্দ্রীয় সরকারের কাছে সুপারিশ করেছিল, পশ্চিমবাংলায় একটা নতুন ইঞ্জিনিয়ারিং কলেজ প্রতিষ্ঠা করার প্রয়োজন আছে। তারপরে ১৯৬৬ সালে এ ব্যাপারে সল্টলেকে ১০ একর জমি অধিগ্রহণ করা হয়েছিল। কিন্তু তারপরে কেন্দ্রীয় সরকার বুলেছিল যে, এ ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকারের কোন উদ্যোগ নেই এবং সেই অনুযায়ী ১৯৭৬ সালে কেন্দ্রীয় সরকার প্রস্তাবটি প্রত্যাহার করে নেন। পরবর্তীকালে

১৯৮১ সালে আমরা নতুন করে কেন্দ্রীয় সরকারকে আবার জানাই যে, ইতিপূর্বে যে ইঞ্জিনিয়ারিং কলেজটি প্রতিষ্ঠিত হয়নি, সেটি এখনো হতে পারে এবং সেই পরিপ্রেক্ষিতে কেন্দ্রীয় সরকার কলেজটি করার জন্য অনুমোদন দিয়েছেন।

**শ্রীলক্ষ্মণ চন্দ্র শেঠ** ঃ—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ১৯৭২ সাল থেকে ১৯৭৬ সালের মধ্যে বিগত কংগ্রেসী সরকার এই কলেজটি স্থাপনের ব্যাপারে কোন প্রচেষ্টা নিয়েছিলেন কিনা ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ** ঃ—আমি আগেই বলেছি যে, ১৯৬৭ সালে কেন্দ্রীয় সরকার প্রস্তাবটি প্রত্যাহার করে নিয়েছিলেন এবং তার পরে আর কোন উদ্যোগ পরিলক্ষিত হয়নি। ১৯৮১ সালে আমরা নতুন করে উদ্যোগ পরিগ্রহণ করি এবং তার ফলে নতুন করে আবার সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

**২৪ পরগণা জেলায় নূতন মাধ্যমিক স্কুলের অনুমোদন**

* ৪৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৭০৩।) **শ্রীসরল দেব** ঃ শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৩ সালের ১লা জানুয়ারি হইতে ১৯৮৪ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত সময়ের মধ্যে ২৪-পরগণা জেলায় সরকার কোন নূতন মাধ্যমিক স্কুল অনুমোদন করিয়াছেন কিনা ; এবং

(খ) করিয়া থাকিলে, তাহা কোন্ কোন্ এলাকায় ?

**শিক্ষা (মাধ্যমিক) দপ্তরের ভার প্রাপ্ত মন্ত্রীমহোদয়** ঃ

(ক) হ্যাঁ।

(খ) বনগাঁ মহকুমায়, আলিপুর সদর মহকুমায়, ব্যারাকপুর মহকুমায় ও ডায়মণ্ডহারবার মহকুমায়।

**শ্রীসরল দেব** ঃ মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে লোকসভার সদস্য চিত্ত বসু ২০শে জানুয়ারী একটি চিঠি লিখেছিলেন যে, ২৪-পরগণা জেলায় নতুন স্কুল হলে সাবাইপুর স্কুলটিকে তার মধ্যে বিবেচনা করবেন কিনা ; তার উত্তরে আপনি বলেছিলেন, নতুন স্কুল হলে নিশ্চয়ই বিবেচনা করা হবে। এখন আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি যে, তিনি কি সাবাইপুর স্কুলটির কথা বিবেচনা করছেন ?

**শ্রীকান্তি বিশ্বাস** ঃ নির্দিষ্ট প্রশ্ন যদি মাননীয় সদস্য দেন, তাহলে আমি নিশ্চয়ই নির্দিষ্ট-ভাবে উত্তর দেব। এখন এই প্রশ্নের পরিপ্রেক্ষিতে উত্তর দেওয়া সম্ভব

নয়। মাননীয় লোকসভার সদস্য আমাকে চিঠি দিয়েছেন, তার আমি কি উত্তর দিয়েছি, তা বিধানসভার প্রশ্নের উত্তরের মধ্যে আসে না।

**শ্রীসরল দেব :** আপনি মাননীয় লোকসভা সদস্যকে একটা চিঠি দিয়েছেন এবং তাতে বলেছেন যে, ২৪-পরগণা জেলায় যখন নতুন স্কুল হবে তখন সাবাইপুর স্কুলটির কথা বিবেচনা করা হবে। সেই পরিপ্রেক্ষিতেই আমি জানতে চাইছি, নতুন স্কুল যখন করছেন, তখন ঐ স্কুলটির কথা বিবেচনা করছেন কি ?

**শ্রীকান্তি বিশ্বাস ঃ** সারা পশ্চিমবাংলায় অসংখ্য স্কুল করার জন্য আমরা প্রস্তুত হয়ে আছি, সুতরাং যখনই সম্ভব হবে তখনই আমরা করব।

**শ্রীরবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ১৯৮৪ সালের ৩১শে জানুয়ারী পর্যন্ত হিসাব দিয়েছেন। তারপরে আজ পর্যন্ত বারাসাত সাব-ডিভিসনে কতগুলি স্কুলকে রেকগনাইসড করেছেন ?

**শ্রীকান্তি বিশ্বাস :** পরবর্তীকালে যে নতুন স্কুলগুলির জন্য সুপারিশ করা হয়েছে তার মধ্যে বারাসাত সাব-ডিভিসনের তিনটি স্কুল আছে।

**শ্রীপ্রবোধচন্দ্র পুরকাইত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, তিনি যে সব নতুন মাধ্যমিক স্কুলগুলিকে অনুমোদন দিচ্ছেন, সেক্ষেত্রে কি কি শর্ত পূরণ করা হলেই তিনি অনুমোদন দিচ্ছেন ?

**শ্রীকান্তি বিশ্বাস :** জেলা ভিত্তিক একটা করে সরকারী কমিটি আছে এবং সেই কমিটিকে বলা আছে তাঁরা যখনই কোথাও স্কুল করার জন্য সুপারিশ করবেন তখন তাঁরা যেন দুটি জিনিষ বিবেচনা করে দেখেন। (১) শিক্ষার দিক দিয়ে অনগ্রসর এলাকা, (২) যে সমস্ত এলাকায় ছাত্র ভর্তি সমস্যা আকারে দেখা দিতে পারে। এই দুটো জিনিষ বিবেচনা করে তাঁরা নতুন স্কুল অনুমোদনের জন্য সুপারিশ করে রাজ্য স্তরের সরকারী কমিটির কাছে পাঠাবেন। রাজ্য কমিটি সুপারিশগুলি বিবেচনা করে আমাদের কাছে পাঠাবেন এবং পরিশেষে আমরা সেগুলি মাধ্যমিক শিক্ষা পর্ষদের কাছে অনুমোদনের জন্য পাঠাই। মূল কথা হচ্ছে যেখানে শিক্ষার প্রসার বিশেষভাবে প্রয়োজন সেখানে স্কুল করার কথাটা প্রথমেই বিচার করা হয়।

[2-00 – 2-10 p. m.]

**শ্রীপ্রভঞ্জনকুমার মণ্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি যে নিম্ন মাধ্যমিক স্কুলের রেকগনিশন সম্পর্কে গভর্ণমেণ্টের ডিক্লেয়ার পলিসি ছিল যে সমস্ত ২-ক্লাস স্কুল যেগুলো ওঁরা তৈরী করেছিলেন কিন্তু তার দায় দায়িত্ব গ্রহণ করেননি সেগুলোকে ৪-ক্লাস স্কুলে রূপান্তরিত করা হবে। এই ২-ক্লাস জুনিয়র স্কুলের সংখ্যা ১০,৮০০-র মত হবে। এই ২-ক্লাস স্কুলগুলিকে ৪-ক্লাস স্কুল করবার ব্যাপারে সরকার ঘোষণাও করেছিলেন। সে ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করছেন অনুগ্রহ করে জানাবেন কি ?

**শ্রীকান্তি বিশ্বাস :** ঐ স্কুলের সংখ্যা যা বললেন তার চেয়ে কয়েক গুণ বেশী। ঐ সমস্ত দুই শ্রেণীযুক্ত নিম্ন মাধ্যমিক বিদ্যালয়কে চার-শ্রেণীর নিম্ন মাধ্যমিক বিদ্যালয়ে পরিণত করা এখনই সম্ভব নয় এবং সরকারের তরফ থেকে এই রকম সিদ্ধান্তও গ্রহণ করা হয়নি যে রাজ্যের সব দুই শ্রেণীর বিদ্যালয়গুলিকে চার শ্রেণীযুক্ত বিদ্যালয়ে রূপান্তরিত করা হবে। তবে এই রকম দুই শ্রেণীযুক্ত নিম্ন মাধ্যমিক বিদ্যালয়গুলির মধ্যে কিছু বিদ্যালয়কে চার শ্রেণীযুক্ত বিদ্যালয়ে রূপান্তরিত করা হচ্ছে, তার মধ্যে আপনার ২৪-পরগণা জেলার সংখ্যা যথেষ্ট।

**মিঃ স্পীকার :** The question hour is over.

Starred questions (to which answers were laid on the table )

### রাষ্ট্রায়ত্ত ( ব্যাঙ্কের ) অর্থ সংগ্রহ ও লগ্নীর পরিমাণ

*৪৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *১০০।) **শ্রীশ্যামল চক্রবর্তী :** অর্থ বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) গত পাঁচ বছরে রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলি পশ্চিমবঙ্গ থেকে কত অর্থ সংগ্রহ করেছে—এ বিষয়ে রাজ্য সরকারের নিকট কোন তথ্য আছে কি ; এবং

(খ) থাকলে, ঐ সময়ে এই রাজ্যে ঐ ব্যাঙ্কগুলি কত অর্থ লগ্নী করেছে ?

Minister-in-charge of Finance Deptt.

(ক) ও (খ) :

( কোটি টাকার হিসাবে )

| ডিসেম্বর মাসের শেষ পর্যন্ত (As at the end of December) | আমানত (Deposit) | বিনিয়োগ (Advances) |
|---|---|---|
| ১৯৭৮ | ৩,১৪৮.৩০ | ২,০৫৪.৩২ |
| ১৯৭৯ | ৩,৫৭৯.২৪ | ২,৩৫২.১০ |
| ১৯৮০ | ৪,০৫৫.২৮ | ২,৪৮৮.৭৬ |
| ১৯৮১ | ৪,৯৬৯.৮৯ | ২,৯১৮.৫৬ |
| ১৯৮২ | ৫,৭৫৮.৬৭ | ৩,৪৮৪.৪৫ |
| ১৯৮৩ | এখনো পাওয়া যায়নি। | |

## ব্লক যুব উৎসব কমিটি গঠন

*৪৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *২০০৩।) শ্রীআবদুল মান্নান : যুবকল্যাণ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) "ব্লক যুব উৎসব কমিটি" গঠনের পদ্ধতি সম্পর্কে রাজ্য সরকার ব্লক ইউথ অফিসারদের কোনও নির্দেশ দিয়েছিলেন কি ; এবং

(খ) দিয়ে থাকলে, কি কি নির্দেশ দিয়েছিলেন ?

Minister in-charge of Youth Service Deptt.

(ক) হ্যাঁ।

(খ) নির্দেশের অনুলিপি নিম্নে দেওয়া হইল।

Statement referred to in reply to clause (kha) of unstarred question No. 459.

## ব্লক যুব উৎসবের কমিটি গঠনের নিয়মাবলী

যুব উৎসব পরিচালনা ও প্রস্তুতির জন্য নিম্নোক্ত সভ্যবৃন্দকে অন্তর্ভুক্ত করিয়া একটি স্থানীয় কর্মসমিতি গঠন করা হইবে :

(১) পঞ্চায়েত সমিতির সভাপতি —চেয়ারম্যান

(২) ব্লক উন্নয়ন আধিকারিক —সভ্য

(৩) সামাজিক শিক্ষা সম্প্রসারণ আধিকারিক —সভ্য

(৪) মহকুমা তথ্য ও সংস্কৃতি আধিকারিক -সভ্য

(৫) স্থানীয় বামফ্রন্টের শরিকদলগুলির অন্তর্গত যুব সংস্থার প্রতিনিধিগণ।

প্রকাশ্যে ঘোষণার এইসব ক্ষেত্রে হিংসাত্মক ঘটনার কোন প্রত্যক্ষ প্রচেষ্টা না হলে পুলিস তাতে হস্তক্ষেপ করেনি। পুলিসের দৃষ্টিভঙ্গির এই পরিবর্তনসাধন খুব সহজে হয়নি। বহুদিন ধরে তাদের এমনভাবে ব্যবহার করা হয়েছে যাতে তাদের প্রবণতা ও দৃষ্টিভঙ্গি বিকৃত হয়ে গেছে। দরিদ্র ও দুর্বলকে সাহায্য দেওয়া এবং সাধারণ মানুষকে রক্ষা করাকে তাঁরা কখনই অগ্রাধিকার দিতেন না। অতীতের আচরণ ভুলে সাধারণ মানুষের আরও কাছে আসার চেষ্টা করতে আমরা পুলিস কর্মচারীদের অনুরোধ করেছি। নির্ভয়ে এবং প্রশ্রয় না দিয়ে আইনরক্ষকের ভূমিকা পালন করতেই আমরা তাঁদের পরামর্শ দিয়েছি। পুলিস কর্মচারীদের স্মরণ করিয়ে দেওয়া হয়েছে যে তাঁদের ও জনসাধারণের মধ্যে যে ফারাক আছে তা দূর করার অন্যতম গুরুত্বপূর্ণ পথ হল তাঁদের পক্ষে বিবেকসম্পন্ন ও যথাযথ কর্তব্য সম্পাদন ও সুতীক্ষ্ণভাবে শৃঙ্খলা রক্ষা। এ ব্যাপারে উৎসাহব্যঞ্জক সাড়া পাওয়া গেছে, তবুও এখনও এক্ষেত্রে অনেক কাজ বাকী।

৯। বিগত বছরটিতে আইন ও শৃঙ্খলা পরিস্থিতি পূর্বেকার মতই সুস্থির ও সুনিয়ন্ত্রিত ছিল। এই রাজ্যের আইন-শৃঙ্খলা নিয়ে যাঁরা সুযোগ পেলেই সোচ্চার হন তাঁদের লক্ষ্য করা উচিত যে গত বছরে প্রধান প্রধান ক্ষেত্রে অপরাধের ঘটনা যথেষ্ট পরিমাণে হ্রাস পেয়েছে। পূর্ববর্তী বছরের তুলনায় ১৯৮৩ সালে ডাকাতি, রাহাজানি, চুরি ও সিঁদ কাটার ঘটনা কমেছে। খুনের ঘটনা অবশ্য সংখ্যায় অল্প কিছু বেড়েছে। পূর্ববর্তী বছরের তুলনায় ১৯৮৩ সালে ভারতীয় দণ্ডবিধি অনুযায়ী মোট অপরাধের সংখ্যাও সামান্য কিছুটা কমের দিকে গেছে। ১৯৮৩ সালে রেলের ক্ষেত্রে যেসমস্ত কেস নথিভুক্ত হয়েছে তাতেও সমভাবেই অপরাধ পরিসংখ্যানের উন্নতি পরিলক্ষিত হচ্ছে। এ ক্ষেত্রে ধৃত ব্যক্তির সংখ্যা ও চুরি যাওয়া জিনিসপত্র উদ্ধারের পরিমাণও বৃদ্ধি পেয়েছে। ব্যাঙ্ক ডাকাতির ক্ষেত্রেও পরিস্থিতির উল্লেখযোগ্য উন্নতি ঘটেছে। মাননীয় সদস্যদের মনে থাকতে পারে যে, ১৯৮১-৮২ সালে ব্যাঙ্ক ডাকাতির ঘটনা হঠাৎ খুব বেড়ে যায়। ক্রমাগত চেষ্টা ও সুদক্ষ গোপন তথ্য সংগ্রহের মধ্য দিয়েই ব্যাঙ্ক ডাকাতির বিভিন্ন ঘটনার সঙ্গে যুক্ত অপরাধীদের একটা বড় অংশকে গ্রেপ্তার ও তাদের বিরুদ্ধে মামলা রুজু করা সম্ভব হয়েছে। ১৯৮৩ সালে ব্যাঙ্ক ডাকাতির ঘটনার সংখ্যা খুবই কম।

নকশালপন্থীদের কাজকর্মও নিয়ন্ত্রণে রাখা হয়েছে। এদের পুনরায় গোষ্ঠীবদ্ধ হবার প্রচেষ্টা এখনও চলছে। বিগত বছরে এদের কার্যকলাপ বৃদ্ধির ঘটনা বিশেষ নজরে পড়েনি। এরা যুক্ত ছিল এমন ঘটনার সংখ্যা খুব কমই হয়েছে। আমরা অবশ্য তাই ব'লে এদের উপর আমাদের সতর্ক প্রহরাকে শিথিল হতে দিইনি। নকশাল

গোষ্ঠীরা যাতে নতুন করে হিংসাত্মক ঘটনা না ঘটাতে পারে সেজন্য পুলিশকে কড়া নজর রাখতে নির্দেশ দেওয়া হয়েছে। এদের কার্যকলাপ জনস্বার্থবিরোধী।

ধর্মীয় সংখ্যালঘু বা দুর্বলতর অংশের মানুষদের বিরুদ্ধে সংগঠিত হিংসাত্মক ঘটনা থেকে এরাজ্য এখনো মুক্ত। কলকাতা মহানগর সহ রাজ্যের কোনো প্রান্তই দেশের অন্যান্য কোন কোনও রাজ্যের রাজধানী ও কিছু অঞ্চলের বিভীষিকাময় অভিজ্ঞতার মধ্য দিয়ে যায়নি। বিগত বছরে সাম্প্রদায়িক সম্প্রীতি ও বিভিন্ন গোষ্ঠীর মধ্যে সৌভ্রাতৃত্ব রক্ষা এবং তফসিলী ও আদিবাসীদের বিরুদ্ধে সবরকম সংগঠিত দৌরাত্ম্য প্রতিরোধে আমাদের অবিরাম প্রয়াস ফলপ্রসূ হয়েছে। ধর্মীয় উন্মাদনা বা সাম্প্রদায়িক বিদ্বেষ জাগিয়ে তুলতে প্রতিক্রিয়াশীল ও ধর্মীয় কুসংস্কারাচ্ছন্ন শক্তিগুলির অপপ্রচারে যে জনগণ বিভ্রান্ত হন নি তাতে তাঁদের রাজনৈতিক পরিণতবুদ্ধিরই পরিচয় পরিস্ফুট হয়। আমি রাজ্যের জনগণকে তাঁদের রাজনৈতিক বিচক্ষণতা,দৃষ্টিভঙ্গির উদারতা ও মনের প্রশস্ততার জন্য অভিনন্দন জানাচ্ছি, কিন্তু তারই পাশাপাশি কোন-না-কোনও ধর্মের মাহাত্ম্য প্রচারের নামে সংগঠিত গোষ্ঠীসমূহের সাম্প্রদায়িক ঘৃণা ছড়ানোর ভয়াবহ সঙ্কেতগুলির দিকেও আমি অঙ্গুলি নির্দেশ না করে পারছি না। এদের এসব ক্রিয়াকলাপের দিকে আমরা তীক্ষ্ণ নজর রেখেছি। এইসব লোকেরা যে এরাজ্যের পরিণত রাজনৈতিক চেতনা-সম্পন্ন মানুষের কাছ থেকে কোনরকম সমর্থন পাবে না সে বিষয়ে আমি নিঃসন্দেহ।

১০। মঞ্জুরির জন্য দাবি উত্থাপন করতে গিয়ে আমি ১৯৮৩ সালে পুলিশের কিছু কিছু গুরুত্বপূর্ণ কাজের উল্লেখ করছি।

১১। পুলিশের এনফোর্সমেন্ট ব্রাঞ্চ মজুতদার ও চোরাকারবারীদের বিরুদ্ধে অভিযান অব্যাহত রেখেছে। অভিযানকালে ১৯৮৩ সালে এই শাখা ৩,৩৩৬টি অপরাধের ফৌজদারী মামলা শুরু করেছে এবং ৪,৮৭৭ জন ব্যক্তিকে গ্রেপ্তার করেছে। এছাড়া বিপুল পরিমাণ খাদ্যদ্রব্য, বেবিফুড, চিনি, ভোজ্য তেল প্রভৃতি আটক করা হয়েছে, যার দাম হবে প্রায় ৩ কোটি ৫০ লক্ষ ২৫ হাজার টাকা। অপরাধপ্রবণ এলাকাগুলিতে স্পেশাল ব্রাঞ্চ যে অভিযান চালিয়েছে তার ফলে গত বছরে চোরা-চালান ও কালোবাজারীর ঘটনা কমেছে। পুলিশ ১,১৩১-টি বে-আইনী আগ্নেয়াস্ত্র, ৩,৭৯৩-টি কার্তুজ, ৩,৮৪২-টি বোমা ও অন্যান্য বিস্ফোরক সরঞ্জাম এবং বোমা তৈরীর জন্য ব্যবহৃত ২৫৮'৪৭ কেজি মালমশলা আটক করেছে। রাজ্যের ভেতরে রেল অপরাধের ক্ষেত্রে পুলিশ ২,৪৬৩-টি মামলা নথিভুক্ত করেছে এবং প্রায় ১৭ লক্ষ ৯৫ হাজার টাকার রেল উপকরণ উদ্ধার করেছে। ১৯৮৩ সালে পুলিশ বিপুল পরিমাণ

চোরাই কেব্‌ল্ উদ্ধার করেছে। এসব কেব্‌লের দাম হবে প্রায় ২৪ লক্ষ ৭৮ হাজার টাকা। এই বছর পশ্চিমবঙ্গ পুলিশ বিভিন্ন অপরাধে ১,০৭,২০৫ জন ব্যক্তিকে গ্রেপ্তার করেছে এবং প্রায় ১ কোটি ৪৫ লক্ষ ৬১ হাজার টাকার চোরাই সম্পত্তি উদ্ধার করেছে। গ্রেপ্তারের তালিকায় আছে ৪৯৫-টি দুর্বৃত্তের দল, ৫,৮৮৫ জন ডাকাত এবং ৪০৮ জন চোরাই সম্পত্তির গ্রহীতা। ঐ সময়কালে ১০০,৩৪২-টি ফৌজদারী মামলা নথিভুক্ত করা হয়েছে। পুলিশ ২৯,৬৭০ জনকে চার্জশীট দিয়েছে এবং ৮,৭৫২ জনকে বিভিন্ন অপরাধে সাজা দেওয়া হয়েছে। খুন ও ডাকাতি ধরা পড়ার শতকরা হার যথাক্রমে ৫২.০৮ ও ৪৩.০৮। এই একই বছরে ২,০৩৪ জন নিখোঁজ ব্যক্তিকে খুঁজে বার করা হয়েছে।

১২। আমাদের সীমিত সম্পদের মধ্যেই আমরা পুলিশের কর্মগত দক্ষতা প্রকাশের পথে কিছু কিছু প্রধান বাধা অপসারণের চেষ্টা চালিয়ে গেছি। পুলিশ-বাহিনীর আধুনিকীকরণের উপর আমরা জোর দিয়ে চলেছি। যেসব বিভিন্ন থানায় আগে কোনো গাড়ি ছিল না, আমরা সেসব জায়গায় গাড়ির ব্যবস্থা করছি। গাড়ি ও সরঞ্জামাদি ক্রয়ের জন্য বিগত বছরে সরকার ৭০ লক্ষ টাকা খরচ করেছে। বর্তমান বছরের এই কাজ অব্যাহত থাকবে। আমাদের পরিকল্পনা হল, রাজ্যের সব কয়টি থানায় ও অন্যান্য গুরুত্বপূর্ণ ইউনিটে গাড়ির বন্দোবস্ত রাখা, যাতে দরকার মতো চতুর্দিকে তাড়াতাড়ি পৌঁছে যাওয়া যায়। যেসব জায়গায় সরকারীভাবে গাড়ির ব্যবস্থা নেই সেখানে গাড়ি ভাড়া করার ক্ষমতা দেওয়া হয়। ১৯৮৩ সালে ই এফ আর-এর একটি অতিরিক্ত ব্যাটালিয়নও মঞ্জুর করা হয়েছে। বাহিনীটি গড়ে তোলা হচ্ছে। মাননীয় সদস্যরা অবহিত আছেন যে বিভিন্ন সময়ে গুরুতর পরিস্থিতি সামাল দিতে আমাদের ই এফ আর ব্যাটালিয়নকে নামাতে হয়েছে। ই এফ আর-এর আর একটি ব্যাটালিয়ন ভবিষ্যতে অন্য যেকোনও সঙ্কটপূর্ণ পরিস্থিতি দেখা দিলে তা মোকাবিলার সহায়ক হবে। কলকাতায় আরও কয়েকটি নতুন থানা প্রবর্তনের পরিকল্পটি বিশেষভাবে খতিয়ে দেখা হচ্ছে। এছাড়া জেলাগুলির কয়েকটি বড় থানা বিভক্ত করার প্রস্তাবও আমাদের আছে। আমরা মনে করি যে, পুলিশের দক্ষতা বাড়ানোর জন্য এই পদক্ষেপগুলি গ্রহণ করা দরকার। অন্যান্য ব্যাপারের মতো এখানেও পুলিশবাহিনীর অতি প্রয়োজনীয় কিছু মৌল সুযোগসুবিধা মেটানোর জন্য কর্মসূচী রূপায়ণের ক্ষেত্রে আর্থিক সীমাবদ্ধতা বাধা হয়ে দাঁড়াচ্ছে। আরও বৈজ্ঞানিক ভিত্তিতে অপরাধ নথিভুক্ত করা এবং আরও সুবিন্যস্তভাবে তথ্য প্রক্রিয়ণের মাধ্যমে অপরাধের তদন্ত ও তা নির্ধারণ করার পক্ষে সহায়ক পুলিশ কমপিউটার সেণ্টারটি এ বছরেই কাজ শুরু করতে পারবে বলে আশা করা হচ্ছে।

১৩। পুলিশবাহিনী সম্পর্কে আমি আরও কয়েকটি কথা বলতে চাই। আমি আগেই বলেছি যে সমাজবিরোধী শক্তি এবং কায়েমী স্বার্থের চক্রের বিরুদ্ধে সাধারণ মানুষকে নিরাপত্তা দেওয়ার ব্যাপারে পুলিশবাহিনীকে সর্বদা তৈরী রাখাই আমাদের উদ্দেশ্য। সেই সঙ্গে পুলিশকর্মীরা যাতে যৌথভাবে তাদের সাধারণ অভিযোগ জানাতে পারেন সেজন্য তাদের সমিতি করার অধিকার দেওয়া হয়েছে। শৃঙ্খলা বজায় রেখে এবং কর্তৃত্বের প্রতি সমীহ দেখিয়েই ইউনিফর্মধারী কর্মীরা সংগঠনের সেই অধিকার ভোগ করতে পারেন। সর্বশ্রেণীর পুলিশকর্মীকে সর্বদা কর্তব্যের কথা আগে মনে রাখতে হবে। ইতিপূর্বে তাঁদের অভিযোগ জানানোর জন্য কোন মঞ্চ ছিল না বলেই তাঁদের সংগঠন করার অধিকার দেওয়া হয়েছে। কাজেই এই অধিকার প্রয়োগের নামে যাতে বিশৃঙ্খলা সৃষ্টি না হয় সেটা দেখতে হবে। একথা মনে রাখা দরকার যে নিয়মকানুনের প্রতি আনুগত্য ব্যতীত ইউনিফর্মধারী কোনো বাহিনীই সুসংবদ্ধ বা সুশৃঙ্খল থাকে না।

১৪। পুলিশের আবাসনের বিষয়টি সম্পর্কে সরকার সবসময়ই সচেতন আছেন। আবাসন সমস্যা সুরাহার উদ্দেশ্যে গৃহীত উন্নয়ন কর্মসূচী বাবত ৩১ মার্চ (১৯৮৪) শেষ হওয়া পাঁচ বছরে ভারত সরকারের দেয় ছিল মোট ১৮ কোটি ৩৯ লক্ষ টাকা। কেন্দ্রীয় সরকার এ পর্যন্ত ৬ কোটি ৬৯ লক্ষ টাকা দিয়েছেন। অষ্টম অর্থ কমিশনের সুপারিশ সম্পর্কে আমরা এখনও কিছুই জানিনা। পুলিশদের গৃহসমস্যা দূর করার উদ্দেশ্যে আমরা আরও আর্থিক সাহায্য দেওয়ার জন্য কমিশনের কাছে আমাদের বক্তব্য জানিয়েছি। গৃহ নির্মাণ ব্যয় নির্ধারণের ব্যাপারে ৭ম অর্থ কমিশনের সুপারিশগুলি কার্যকরী করা যে অসুবিধাজনক সে সম্পর্কেও আমরা অষ্টম অর্থ কমিশনকে জানিয়েছি। আমরা আমাদের সীমিত সম্পদের মধ্যে থেকেও পুলিশদের জন্য কোয়ার্টার এবং ব্যারাক নির্মাণের উদ্দেশ্যে ৬ কোটি ৩০ লক্ষ টাকা খরচ করেছি। কয়েক বছর আগেও পুলিশদের জন্য গৃহ নির্মাণের পরিমাণ খুব কম ছিল। বর্তমানে সন্তোষজনকভাবে এই কাজ এগিয়ে চলেছে। আমরা এই কাজের গতি আরও ত্বরান্বিত করতে চাই।

১৫। পুলিশকর্মীরা যাতে যথাযথভাবে কর্তব্য পালন করেন তার জন্য সতর্ক দৃষ্টি রাখা হয়েছে। কর্তব্যে গাফিলতি এবং সততা ও ন্যায়পরায়ণতার অভাব দেখলেই তা কঠোরভাবে দমন করা হয়েছে। গত বছর বিভিন্ন শ্রেণীর পুলিশকর্মীর বিরুদ্ধে ৫২১-টি বিভাগীয় মামলা রুজু করা হয়েছে। ২৭ জনকে চাকুরি থেকে বরখাস্ত করা সহ মোট ৮৭৮ জন পুলিশ আধিকারিক এবং কর্মীর বিরুদ্ধে বিভিন্ন ধরনের শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়েছে। প্রশাসন কলুষমুক্ত রাখাই আমাদের উদ্দেশ্য।

১৬। বিভিন্ন শ্রেণীর পুলিশকর্মীর মধ্যে দক্ষতা এবং সততাকেও সরকার স্বীকৃতি দিয়েছেন। যেসমস্ত পুলিশকর্মী সততা, আন্তরিকতা, নিষ্ঠা এবং সাহসের সঙ্গে কর্তব্য পালন করেছেন তাদের যথাযোগ্য পুরস্কার দেওয়া হয়েছে। ১৯৮৩ সালে উল্লেখযোগ্য নৈপুণ্যের সঙ্গে কাজ করার জন্য তিনজন পুলিশ আধিকারিক রাষ্ট্রপতির পুলিশপদক এবং ছাব্বিশ জন পুলিশ আধিকারিক ও কর্মী পুলিশপদক পেয়েছেন। যেসমস্ত পুলিশ আধিকারিক এবং কর্মী কর্তব্যপালনে অবহেলা না করে সাহসিকতার পরিচয় দিয়েছেন এবং কর্তব্য করার জন্য নিজেদের জীবন উৎসর্গ করেছেন তাদের কথা আমরা কৃতজ্ঞচিত্তে স্মরণ করছি।

১৭। শেষ করার আগে আমি মাননীয় সদস্যদের অনুরোধ করছি যে তাঁরা যেন পশ্চিমবঙ্গে পুলিশের ভূমিকা এবং কর্মপ্রয়াস সম্পর্কে তাঁদের মূল্যায়ন আমাদের জানান। পুলিশ প্রশাসনের মান উন্নয়নের জন্য আমি তাঁদের সুপারিশগুলিকে স্বাগত জানাব। সাধারণ স্বার্থের অনুকূলেই পুলিশবাহিনীকে যোগ্য এবং দক্ষ, নিরপেক্ষ ও নির্ভীক, নিবেদিত প্রাণ ও সুশৃঙ্খল হতে হবে এবং তাদের উপস্থিতিতে সাধারণ মানুষ যাতে নিরাপত্তার আশ্বাস পান সেটা দেখতে হবে। আমি আরও বলতে চাই যে পুলিশের নিষ্ক্রিয়তা কিংবা কর্তব্যে অবহেলা চোখে পড়লে সে সম্পর্কে সমালোচনা যেমন বাঞ্ছনীয় সেইসঙ্গে একথাও মনে রাখা দরকার যে পুলিশের কাজ সুকঠিন এবং জটিল।

১৮। এই কথাগুলি বলে, আমি মাননীয় সদস্যদের কাছে আমার দপ্তরের বাজেট মঞ্জুরী প্রস্তাব পেশ করছি।

**Mr. Speaker :** Please don't disturb.

**শ্রীআবদুস সাত্তার :** স্যার, আপনি কি এইভাবে হাউস চালাবেন ?

**শ্রীজ্যোতি বসু :** আপনি কি হাউস চালাতে চাইছেন ?

( গোলমাল )

[ 3-55—4-05P.M. ]

**শ্রীআবদুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানিনা, মাননীয় মুখ্যমন্ত্রী কেন রেগে যাচ্ছেন ?

**শ্রীআবদুল মান্নান :** [ * * * ]

( গোলমাল )

**মিঃ স্পীকার ঃ** বসুন, আপনারা বসুন। মান্নান সাহেব যা বলেছেন তা একস্‌পাঞ্জ করা হ'ল।

( গোলমাল )

**মিঃ স্পীকার ঃ** বলতে দিন, বলতে দিন। I have expunged it. Now Shri Sattar will make his statement.

**শ্রীআবদুস সাত্তার ঃ** স্যার, দুঃখের কথা, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী, তিনি গোটা পশ্চিমবঙ্গের ভার নিয়ে আছেন, মুখ্যমন্ত্রী হিসাবে তাঁর নাম আছে। তাঁর সুনাম আছে, দুর্নামও আছে। স্যার, এর আগে জিরো আওয়ারে যখন একটা ব্যাপার নিয়ে গণ্ডগোল হয়, তখন আপনি কিছু অংশ একস্‌পাঞ্জ করেছেন। এর সঙ্গে আমি দুঃখের সঙ্গে আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী.........

**মিঃ স্পীকার ঃ** আমরা এখানে সবাই মাননীয়, আপনি, আমি, সবাই মাননীয়। এখানে মাননীয় ছাড়া কেউ নেই।

**শ্রীআবদুস সাত্তার ঃ**—তিনি বলেছেন, আনসিভিলাইজড্‌ লিডার অফ অপজিসান। তাঁর মত মানুষের কাছ থেকে 'আনসিভিলাইজড্‌' কথা আশা করতে পারি নি। তাঁর মত সিভিলাইজড্‌ মানুষের কাছ থেকে আই ডু নট এক্সপেক্ট সাচ্‌ এক্সপ্রেশান।

**শ্রীজ্যোতি বসু ঃ** যখন স্পীকার আমাকে বলতে বলেন, তখন আপনি যদি ওখান থেকে চীৎকার করেন, তাহলে আমাকে এই কথা বলতে হয়।

**শ্রীআবদুস সাত্তার ঃ** আমি চীৎকার করিনি। আপনি বলেছেন, অল দি মেম্বারস্‌ অফ দি অপজিসান পার্টি আর রাস্‌কেলস্‌। ক্যান হি ইউস ইট? অধ্যক্ষ হিসাবে আমরা আপনার কাছে বিচার প্রার্থী, উনি আমাদের সকলকে রাসকেল বলেছেন। আপনি কাষ্টোডিয়ান অফ দি হাউস্‌। আনসিভিলাইজড্‌ কথা একজন মুখ্যমন্ত্রী যদি বলতে পারেন, তাহলে আমি বলছি, উনিও আনসিভিলাইজড্‌। আজকে যে বাজেট উনি এখানে উপস্থাপিত করেছেন—পুলিশ খাতে—আমি তার

Note : * [ Expunged as ordered by the chair ]

বিরোধিতা করছি। বিরোধিতা আমি এমন একটা সময়ে করছি, যে সময়ে কলকাতার বুকে এমন কতকগুলি ঘটনা বার বার করে ঘটে গেছে, যে ঘটনাগুলি পশ্চিমবাংলার পক্ষে কলঙ্কজনক। আমার মনে হয়—আজকে ডি. সি. (পোর্ট) মেহেতা, তাঁর বডিগার্ড মার্ডার হয়েছেন এবং পুলিশের লক-আপে ইদ্রিসের খুন হওয়ার—যে সমস্ত ঘটনা ঘটেছে, এই জিনিসগুলিকে যদি ধরা যায়, তাহলে বলব আমাদের এখানে মুখ্যমন্ত্রী বলে কেউ নেই।

আজকে সমস্ত দায়-দায়িত্ব, পুলিশের ভার তাঁর উপরে আছে। আজকে পুলিশ লক-আপে যদি কেউ মারা যায় তাহলে নিয়ম হচ্ছে সেখানকার মুখ্যমন্ত্রীকে পদত্যাগ করতে হয় যেমন কেরলের ক্ষেত্রে দেখা গেছে যে সেখানে রাজন হত্যা হল তখন কেরলের মুখ্যমন্ত্রী পদত্যাগ করেছিলেন। শুধু তাই নয় বিশ্বনাথ প্রতাপ সিংও পদত্যাগ করেছিলেন।

**মিঃ স্পীকার:** যদি কেউ বক্তৃতা করতে থাকেন তখন ডিস্টার্ব করা উচিত নয়। উনি একটা ডেরোগেটারী ওয়ার্ড বলেছেন আনসিভিলাইজড্। এই কথাটি পার্লামেন্টারী কি আন পার্লামেন্টারী সেটা আমি পরে বিবেচনা করে বিবৃতি দেব। তবে আমি উভয়পক্ষের কাছে এ্যাপিল করছি—যখন উভয়পক্ষের যে কেউ বক্তৃতা করবেন তখন প্লিজ ডণ্ট ডিসটার্ব, লেট হিম সাবমিট হিজ সাবমিশান। যদি কিছু বলার থাকে তাহলে পরে বলবেন এবং এটা উভয়পক্ষের মনে রাখা উচিত। কারণ এতে কারুর সুবিধা হবে না।

**শ্রীআবদুস সাত্তার:** ডি. সি. মেহেতাকে হত্যা করা হোল। ডি. সি. মেহেতার আগে ও. সি. কে হত্যা করা হোল। কিন্তু আজ পর্যন্ত তার কোন ব্যবস্থা নেওয়া হোল না। ডি. সি. মেহেতা হত্যার জন্য ৪টি কমিশন বসানো হয়েছে - একটি নিরুপম সোম করছেন, তিনি তার এনকোয়ারী করে রিপোর্ট সাবমিট করেছেন। আরেকটি এনকোয়ারী করছেন মিঃ সাহা যিনি জয়েণ্ট কমিশনার অফ পুলিশ তাঁকে দিয়ে এবং আরেকটি করছেন শ্রীসফি, যিনি স্বয়ং ডি. সি, ডি. ডি. এবং এছাড়া পুলিশ এ্যাসোসিয়েশানের আই. পি. এস. অফিসাররাও করছেন। কিন্তু এত এনকোয়ারী করা সত্ত্বেও ডি. সি. হত্যায় যাদের নাম জড়িত, যাদের ট্রান্সফার করা হয়েছে এবং যেসমস্ত পুলিশ অফিসার-এর মধ্যে ইনভলভ্ তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন? এক শ্রেণীর পুলিশ অফিসার এরসঙ্গে যুক্ত। খবরের কাগজে বেরিয়েছে যে একশ্রেণীর পুলিশ অফিসার এর সঙ্গে যুক্ত।

আপনারা তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নিচ্ছেন। আজ পর্যন্ত সেই ব্যাপারে কিছু করার সাহস আপনাদের হচ্ছে না। আজকে যদি ডি. সি. র নিরাপত্তা না থাকে বা যে কোন পুলিশ অফিসারের নিরাপত্তা না থাকে তাহলে পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের অবস্থা কি হতে পারে? আজকে পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের অবস্থা আরো ভয়াবহ হয়ে উঠেছে। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তিনি আমাকে আনসিভিলাইজড্ বলেছেন কিন্তু আমি তাকে সিভিলাইজড্ বলছি। তিনি ভদ্রলোক আর আমরা অভদ্র এবং তিনি আমাদের অভদ্র মনে করায় আমরা সত্যিই দুঃখিত। কিন্তু তা সত্ত্বেও এই ভাষা ব্যবহার করা সত্ত্বেও আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলছি। আজকে যেহেতু হত্যার পরে দেখা যাচ্ছে যে ইদ্রিস খুন হল। পুলিশ এই হত্যার ব্যাপারে জড়িত বলে পাছে তাদের সাসপেক্ট করা হয় এই ভয়ে ইদ্রিসকে খুন করা হোল। ইদ্রিসের ব্যাপারে পুলিশ কমিশনার নিরুপম সোম এনকোয়ারী করে বলেছেন তাকে গয়াতে মারধোর করা হয়েছে। ওই এনকোয়ারী রিপোর্ট দেখে গয়ার সুপারিন-টেনডেন্ট অফ পুলিশ বলেন এই প্রিলিমিনারী রিপোর্ট কোথা থেকে পেলেন; তিনি প্রিলিমিনারী রিপোর্টে বলেছেন "The Superintendent of Police, Gaya, Mr. Balbir Chand contacted over the telephone on Saturday, however, said that there had been no clash and neither had Idris been assaulted by villagers. Idris was arrested after being awakened. He reiterated that Idris had not been beaten up in Gaya". Mr. Balbir Chand said that, he was surprised at the Calcutta Police Commissioner's version that had appeared in the Press,"

[4-05—4-15 p. m.]

আজকে আবার নতুন তথ্য বের হয়েছে, সেই তথ্য হচ্ছে সমস্ত কাগজে ইচ্ এণ্ড ভরি পেপারে দেখা যাচ্ছে যে পুলিশের মারে ইদ্রিশ মারা গেছে। এবং আপনি নিজে বলেছেন স্টেটসম্যানে বেরিয়েছে পোস্টমার্টেম রিপোর্ট নট ফুল, সেই পোষ্টমর্টেম রিপোর্ট কালেকটেড হয়েছে শুক্রবার সন্ধ্যার সময়, আর পুলিশ কমিশনার বলছেন যে আমি রিপোর্ট পাইনি, অথচ আপনার কাছে সেই রিপোর্ট এসেছে এবং সেই রিপোর্ট সংবাদপত্রে যেটা বেরিয়েছে তা হচ্ছে তার লিভার র‍্যাপচার করা হয়েছে, তার রিবস ভেঙ্গে গেছে, তার ইনটেস্টাইন বেরিয়ে গেছে যখন তখন তাকে মেডিকেল কলেজে নিয়ে গেছে। এবং আপনি নিজে বলেছেন ইদরিস মারা না গেলে অনেক জিনিস জানা

যেত। ইদরিসকে কেন মারা হল? ইদরিসকে লক আপ-এ মারার পিছনে কি গুহ্য রহস্য আছে? রহস্য হচ্ছে ইদরিস কতকগুলি স্টেটমেণ্ট করেছে, ইদরিসকে যদি মেরে ফেলা না হয় তাহলে তার স্টেটমেণ্ট এভিডেন্স হিসাবে এ্যাডমিসিবল হয়ে যাবে আজকে সেই ইদরিসের ব্যাপারে প্রত্যেকটি খবরের কাগজে পোষ্টমার্টেম রিপোর্ট বেরিয়েছে, তাতে দেখা গেছে যে তাকে সেখানে খুন করা হয়েছে এবং অমৃত বাজার পত্রিকায় ফটো বেরিয়েছে যে তাকে চুল ধরে মারা হচ্ছে। স্যার এই দেখুন তার ছবি তাকে চুল ধরে তাকে মারা হচ্ছে। সরোজ মুখার্জী মহাশয় নিজে বলেছেন টপ ব্র্যাস বিহাইণ্ড দিস ডেথ। "Mr. Saroj Mukherjee, Secretary of the State Committee of the C.P.I. (M) Party to day condemned the death of Idris Mian, the prime suspect in the D. C. (Port) murder case. He felt some high police officials were responsible for the circumstances leading to this death in the Lalbazar lock-up."

**মিঃ স্পীকার:** আপনি এই যে পড়লেন এটা কি পড়া যায় এ্যাজ এ মেম্বার অব দি হাউস?

**শ্রীআবদুস সাত্তার:** এটা সংবাদ পত্রে বেরিয়েছে, কেবল একটা পেপারে বেরোয়নি, সমস্ত পেপারে বেরিয়েছে, আমি সেটা রেফারেন্স হিসাবে পড়েছি। ইদরিসকে মারার জন্য টপ অফিসিয়ালস যারা তারা দায়ী এবং কন্সটেবল যদি মেরে থাকে তাহলে টপ অফিসিয়ালদের হুকুমে মেরেছে সেকথা সরোজ মুখার্জী মহাশয় বলেছেন।

সুতরাং তাকে লকআপে মেরে ফেলা হয়েছে বাই দি পুলিশ। সরোজবাবুও বলেছেন তাকে লকআপে মারা হয়েছে। মুখ্যমন্ত্রী আমাদের নানারকম ইঙ্গিত দিয়েছেন ইদ্রিসকে মারার ব্যাপারে। কিন্তু জনসাধারণের আজকে এই ব্যাপারে কোন সন্দেহ আর নেই। ইদ্রিসের মৃত্যুর ব্যাপারে গভর্ণমেণ্ট পোস্টমর্টেম রিপোর্ট উল্টে দিতে পারেন কিন্তু মানুষ বিশ্বাস করবে সরোজবাবু যে কথা বলেছেন সেই কথা। আমরা এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর কাছে জুডিসিয়াল এনকোয়ারীর দাবী করেছিলাম, কিন্তু মুখ্যমন্ত্রী বলেছেন জুডিসিয়াল এনকোয়ারী হবে না। ফার্স্ট রিপোর্ট অব দি ন্যাসনাল পুলিশ কমিশন যদি দেখেন তাহলে দেখবেন কোথায় কোথায় জুডিসিয়াল এনকোয়ারি হয় সেটা বলা আছে। ইদ্রিসের কেস্—এও তিনি জুডিসিয়াল এনকোয়ারি করতে পারতেন। আজকে আমরা দেখছি পুলিশের মধ্যে চরম শৃঙ্খলাহীনতা অধস্তন কর্মচারীরা তাদের বস্-এর কথা মানেন না। ডি. সি-র মত একজন হাই র‍্যাংকিং অফিসারের কিভাবে মৃত্যু হল। দে আর নট সেফ ইন দি হ্যাণ্ডস্ অব দি পুলিশ পার্সনেল

এর কারণ আমি বলছি। ১৯৬৯ সালে একবার পুলিশ এ্যাসোসিয়েসনের লোকেরা মুখ্যমন্ত্রীকে ডেকেছিলেন এবং তখন সুধাংশুবাবু ছিলেন কমিশনার। মুখ্যমন্ত্রীর সামনে সেই সভায় একজন কনস্টেবেল, যিনি নন-গেজেটেড পুলিশ কমিশনারকে যেভাবে অপমান করলেন সেটা কল্পনাও করা যায় না। এই কনস্টেবেলটি এ্যাসোশিয়েসনের একজন নেতা। স্যার, ১৯৬২ সালে ন্যাসনাল পুলিশ কমিশন যে কথা বলেছেন সেটা আপনাকে পড়ে শোনাচ্ছি। তাঁরা বলেছেন, The following categories of complaints shall invariably be covered by such judicial inquiries (i) alleged rape of a women in police custody; (ii) death or grieveus hurt caused while in police custody and (iii) death of two or more persons arising from police firing in the disparsal of unlawful Assembly as defined in section 141 of the Indian Penal Code. মুখ্যমন্ত্রী নিজে একটা রিপোর্ট দিয়ে মুখ রক্ষা করব র চেষ্টা করছেন। কিন্তু তিনি নিজেও জানেন লকআপে পুলিশের মারের চোটে ইদ্রিসের মৃত্যু হয়েছে। মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন ইতিপুর্বে এই কেস-এর আসামীদের যখন নিয়ে যাওয়া হচ্ছিল তখন পুলিশ তাদের উপর ঝাঁপিয়ে পড়েছিল।

[ 4-15—4-25 P. M. ]

মারধোর করেছে। এমন কি ডি. সি. পুলিশ কমিশনার পর্যন্ত They were also humiliated. They were also assaulted, I must say, পুলিশ কমিশনার বলছেন যে তাদের মধ্যে থেকে তাদেরই একজন ডি. সি. কে মারা গেছে, এই রকম অবস্থায় রক্ত মাংসের মানুষ স্থির থাকতে পারে নি। পুলিশ আজকে এই রকম ইনডিসিপ্লিন হয়ে দাঁড়িয়েছে। এই কলকাতায় ৩০ থেকে ৩২ হাজার পুলিশ আছে। তারা আজকে গার্ডেনরীচের শান্তি রক্ষা করতে পারছে না। আপনাকে বি. এস. এফ এবং ইষ্টার্ন ফ্রন্টিয়ার রাইফেলস আনতে হয়েছে। কারণ আপনি আজকে ক্যালকাটা পুলিশের উপর বিশ্বাস রাখতে পারছেন না—আপনারা নিজের পুলিশের উপর আপনার বিশ্বাস নাই। যখন চারিদিকে গোলমাল হয় তখন এইসবের সাহায্য নিতে হয়। গার্ডেনরীচের মত একটা জায়গায়, আপনার যথেষ্ট পুলিশ থাকা সত্ত্বেও যেখানে অন্য পুলিশের দরকার হয় না সেখানে আপনাকে অন্য পুলিশের সাহায্য নিতে হচ্ছে। কেন এই জিনিস হচ্ছে? কারণ আজকে পুলিশ ইনডিসিপ্লিন। আপনারই সামনে লাল শালু নিয়ে বক্তৃতার মাধ্যমে বড় বড়

অফিসারদের এ্যাসাল্ট করা হয়। সেখানে শান্তি শৃঙ্খলা থাকবে কি করে? বিভিন্ন জেলায় তদন্ত করে দেখবেন অনেক এস. পি-র গাড়ী প্যারেড গ্রাউণ্ড থেকে কেড়ে নেওয়া হয়েছে—তাকে হেঁটে আসতে হয়েছে। পুলিশের মধ্যে যে জিনিস সবচেয়ে বেশী দরকার, সেটা হচ্ছে ডিসিপ্লিন। আপনারা ইউনিয়ন ফর্ম করতে দিয়েছেন, তাদের ট্রেড ইউনিয়ন রাইট দিয়েছেন। আরও করুন খুব বেশী করে করুন। এখন আর সামাল দিতে পারছেন না। একদিকে তাদের ট্রেড ইউনিয়ন রাইট দিয়েছে। এখন তাদের বিরুদ্ধে কিছু করতে গেলে তারা রেভল্ট করবে। আবার অন্য দিকে কিছু না করলে পাবলিক চটে যাবে। মুখ্যমন্ত্রী পুলিশমন্ত্রীও বটে—তিনি এখন দুই দিকের মধ্যে পড়ে আছেন। আজকে কোন সিদ্ধান্ত নিতে পারছেন না। পুলিশ কমিশনার যে রিপোর্ট দিয়েছেন, সেটা আপনি বিশ্বাস করতে পারছেন না। মিঃ সাহাকে দিয়ে তদন্ত করাচ্ছেন। এইভাবে তদন্ত করতে গিয়ে সমস্ত জিনিসটা ধামা চাপা পড়ে যাচ্ছে। আপনি সঠিক কোন এ্যাক্সন নিতে পারছেন না। ইদ্রিশকে মারার ব্যাপারে ডি সি (পোর্ট) কে খুন করার ব্যাপারে আপনি সঠিক কোন সিদ্ধান্তে আসতে পারছেন না। আপনি যদি সঠিকভাবে সিদ্ধান্ত নিতে পারতেন নিশ্চয়ই সেই ব্যাপারে আপনাকে আমরা হেল্প করতাম। প্রথম দিনেই আপনাকে ফোন করেছিলাম যে আপনাদের দলের কিছু লোক এবং আমাদের দলের কিছু লোক চলুন সেখানে যাই, শান্তি স্থাপন করার জন্য। আপনি বলে দিলেন আমরা যাবো না, আপনাদের ইচ্ছা হলে যান। আপনাদের নেতা সরোজ মুখার্জি বলেছেন পুলিশ ইদ্রিসকে খুন করেছে। আপনি এখানে বলছেন এটা পুলিশের ব্যাপার নয়, একদল কয়েদী তাকে মেরেছিল এবং তার অসুখ ছিল ইত্যাদি। কিন্তু এটা আজ আর কেউ বিশ্বাস করে না। আমি বলছি যে বিচারবিভাগীয় তদন্ত করুন। ন্যাশন্যাল পুলিশ কমিশন বলছে যে এই রকম ব্যাপারে বিচারবিভাগীয় তদন্ত করা উচিত। বিচারবিভাগীয় তদন্তে এটা দিলে অনেক জিনিস উদ্‌ঘাটিত হয়ে যেতো। একজন হাই কোর্টের জজকে দিয়ে এটা করুন। আমরা বার বার এই কথা বলছি যে আপনার একটা দায়িত্ব আছে, আপনি পুলিশের হেড- কারণ আপনি পুলিশ মন্ত্রী। পুলিশের সম্বন্ধে কিছু হলে নিশ্চয় আমরা আপনাকে ধরবো। সমস্ত ঘটনা থেকে দেখা যায় একটার পর একটা সমাজ বিরোধীরা মার্ডার করছে। সমস্ত কাজ সমাজবিরোধীরা করেছে। আজকে কারা সেই সমাজবিরোধী? যারা ওখানে বাসা বেঁধে আছে, একদিনে সেই সমাজবিরোধীরা আসেনি। আর এই সমাজবিরোধীদের সঙ্গে বিভিন্ন রকম অভিযোগ আসছে—এই সমাজ বিরোধীরা কার ছায়াতলে ছিল, তার অনেক কিছু সংবাদপত্রের মারফৎ দেখেছি। এবং এই

সমাজবিরোধীরা ডি. সি. পোর্টকে মারলো, যেহেতু সে এটা দমন করতে চেয়েছিল। তার ফলে সেখানকার কিছু পুলিশ অফিসার, যারা ঘুষ পেত তারা এবং সমাজবিরোধীরা মিলিত ভাবে এই জিনিসটা করেছে। আজকে সেই জিনিস সেখানে হয়েছিল। আপনারা ধরেছেন কিছু মানুষকে এবং ১০০ জনের উপর মানুষকে আপনারা ধরেছেন এবং আপনাদের পুলিশ অফিসাররা, যারা মেহেতাকে ছেড়ে চলে গিয়েছিল, যে পুলিশ বাহিনী মেহেতার কাছ থেকে চলে গিয়েছিল, তাদের সাসপেণ্ড করা হয়নি, এ্যাকশন নেওয়া হয়নি। কি কারণে নিচ্ছেন না, কারণ আপনাদের এ্যাকশন নেবার মত আমার মনে হয় ক্ষমতা নেই। সেই সৎ সাহস নেই। নিলে আপনারা ভাবছেন পুলিশ রিভল্ট করতে পারে। পুলিশ রিভল্ট করতে পারে, এই চিন্তা ভাবনা আজকে আমার মনে হয় এর থেকে দূরে রাখছে। আমি মুখ্যমন্ত্রীকে বলছি, উনি আমাকে আনসিভিলাইজ্ড বলছেন, খুব ভাল কথা, তিনি নিজে সিভিলাইজ্ড হয়েছেন, আমার মনে হয় তিনি ভদ্র, তিনি খুব ভদ্র, তিনি সিভিলাইজ্ড এবং সেই সিভিলাইজ্ড মুখ্যমন্ত্রীকে বলছি, আজকে কেন এ্যাকশন নিতে পারছেন না, তার কারণ কি? আজকে এ. সি. (পোর্ট টু) এ্যান্ড সিক্স কনস্টেব্ল্স সম্পর্কে দেখা যাচ্ছে আপনি বলেছেন টু বি সাসপেণ্ডেড। জানি না, টু বি সাসপেণ্ডেড লেখা আছে, আপনি এখন সাসপেণ্ড করেছেন কি না। আজকে খবরের কাগজে দেখেছি, আপনি বলেছেন টু বি সাসপেণ্ডেড, আর একটা বিষয়ে আমি বারবার বলেছিলাম, পোস্ট মার্টেম রিপোর্ট সম্পর্কে, তাতে বলছে, Post Mortem reveals that Idris died from shoek, internal haemorrhage. The post mortem on Mohammed Idris Mian's body has revealed that death occurred from shock and internal haemorrhage after a lung and the liver were ruptured by four or five fractured ribs under the right rib cage, it was learnt in Calcutta on Friday. The injuries were ante mortem and homicidal in nature. যদি মনে করেন কয়েদিরা মেরেছে, হ্যাভ ইউ এ্যারেস্টেড দেম? যদি কয়েদিরা মেরে থাকে, ইন কনেকশন উইথ দি মার্ডার সব ইদ্রিশ মিঁয়া, তাদের এ্যারেস্ট করেছেন কি? তা করেন নি। তারপর An officer was sent to collect the post mortem report from Dr. J. B. Mukherjee, Professor of Forensic and State Medicine in the evening according to a senior police officer. সেটা হচ্ছে শুক্রবার But the Police commissioner said late at night that he was yet to receive the report. তখনও পর্যন্ত রিসিভ করেননি।

[ 4-25 – 4-35 p. m. ]

**শ্রীজ্যোতি বসু**ঃ—আমি তো একটা পোস্টমর্টেম রিপোর্ট দিয়েছি। আপনি কি আর একটা পোস্টমর্টেম করছেন ?

**শ্রীআবদুস সাত্তার**ঃ—আপনি যে পোস্টমর্টেম করেছেন সেটা নট বেস্‌ড্‌ অন ফ্যাক্টস, ইউ ডিড রিভীল দ্যাট, প্রকৃত ঘটনা আপনি সাপ্রেস করেছেন। আর যেটা আসল পোস্টমর্টেম, সেটাই আমি বলছি। এই ব্যাপারে কাগজে আরো বেরিয়েছে। আই এ্যাম নট ব্লেমিং দি ডেপুটি স্পীকার। আই উইল নট ব্লেম দি ডেপুটি স্পীকার। কিন্তু আমার বক্তব্য হচ্ছে, মাই কোশ্চেন ইজ হোয়াই ডিড ইউ কোশ্চেন হিম ? আপনি কেন তাঁকে প্রশ্ন করেছিলেন, কেন তাঁকে জিজ্ঞাসাবাদ করেছিলেন ৯০ মিনিট ধরে ? কেন করেছেন এটা বলতে পারেন ? নিশ্চয় আপনার মনে একটা সন্দেহ জেগেছে, নিশ্চয় পুলিশের কাছ থেকে কোন রিপোর্ট পেয়েছেন। নিশ্চয় ইদ্রিস মারা যাবার আগে তার জবানবন্দী থেকে কিছু পেয়েছেন, তা নাহলে কলিমুদ্দিন সামসকে এইভাবে জিজ্ঞাসাবাদ করার কোন কারণ ছিল না। সামসকে জিজ্ঞাসা করার একমাত্র কারণ হচ্ছে সামথিং ইজ রিভিল্‌ড। ডেপুটি স্পীকারের বিরুদ্ধে খবরের কাগজে যা বেরিয়েছে – আজকে তাকে ডেকে ওঠান হয়েছে। ডেপুটি স্পীকার তিনি একজন সম্মানীয় ব্যক্তি, তাকে কাঠ-গোড়ায় দাঁড় করিয়েছেন। বিভিন্ন পত্রিকার বিরুদ্ধে প্রিভিলেজ মোসান নিয়ে এসেছিলাম, সেই জিনিস হল না, সেই কোশ্চেন হল না। আজকে তাঁ কে কাঠগোড়ায় দাঁড় করিয়েছেন। আজ সকালে দেখলাম ফরোয়ার্ড ব্লকের সেক্রেটারি আপনাকে বলেছেন পাবলিক স্টেটমেণ্ট করতে হবে, কিন্তু তিনি কি বলেছেন আমি জানি না, যে কলিমুদ্দিন সামস ইজ ইনোসেণ্ট। আমি জানি না সামস কতটা এর মধ্যে ইনোসেণ্ট। আই এ্যাম নট ব্লেমিং হিম অলসো। এখন প্রশ্ন হচ্ছে ইদ্রিসের সঙ্গে সামসের জানাশোনা ছিল না, নেই। কিন্তু আজকের যুগান্তরে দেখছি ইদ্রিস সামস সাহেবের সাথে একসাথে হজ করতে গিয়েছিল।

( ভয়েস : কমল কান্তি গুহ : যুগান্তর কি মহাভারত ? )

মহাভারত কিনা জানিনা, তবে ওরা দুজনে হজ করতে গিয়েছিল। কাগজে আরো বেরিয়েছে সামস সাহেবের মুভমেণ্ট রেস্ট্রিকটেড হচ্ছে, কলকাতার বাইরে যেতে পারবেন না। এটার একটা প্রিভিলেজ আসবে না যে, ডেপুটি স্পীকার কলকাতার বাইরে যেতে পারবেন না, কলকাতার সার্টেন এরিয়ায় থাকবেন ? এটার কি প্রিভিলেজ আসতে পারে না ? আজকে কেন ডেপুটি স্পীকারকে এইভাবে হেরেল্‌ করা হচ্ছে। আমার মনে হয় তার বিরূদ্ধে একটা ষড়যন্ত্র করা হচ্ছে। কালও বেরিয়েছিল, আজকের

পেপারেও বেরিয়েছে। পেপারের সব যদি মিথ্যা হয় তাহলে আলাদা কথা। কিন্তু পেপাার বেরিয়েছে মুভমেন্ট রেস্ট্রিকটেড হচ্ছে। ফজলুল হকের আমলে একসময় শ্যামাপ্রসাদ মুখার্জীরও এই রকম রেস্ট্রিকসান হয়েছিল। পুলিশ সেই উদাহরণ দিয়ে বলেছে তাঁর মুভমেন্টও রেস্ট্রিকটেড করা হোক। আইনের চোখে সকলেই সমান। আপনি মুখ্যমন্ত্রী হিসাবে বলতে পারেন আপনি আইনের বাইরে? তাও নয়। কিন্তু দেখা যাচ্ছে কলিমুদ্দিন সামসের গতিবিধি নিয়ন্ত্রণ করা হচ্ছে। 'আজকাল' পত্রিকায় বলা হয়েছে, "বিধানসভার উপাধ্যক্ষ ও ফরওয়ার্ড ব্লক নেতা কলিমুদ্দিন সামসের গতিবিধি নিয়ন্ত্রিত হচ্ছে। রাজ্য স্বরাষ্ট্র দপ্তরের বিশেষ অনুমতি ছাড়া কলিমুদ্দিন সাহেব কলকাতা শহর ত্যাগ করতে পারবেন না। শহরের মধ্যেও বিশেষ কয়েকটি এলাকায় তিনি যেতে পারবেন না। ডি. সি. পোর্ট বিনোদ কুমার মেহতার হত্যা রহস্য উদ্ঘাটনে উপাধ্যক্ষের গতিবিধির ওপর এই নিয়ন্ত্রণ আরোপ প্রয়োজন হয়েছে বলে পুলিশ সূত্রে জানা গিয়েছে। শ্রী মেহতা হত্যাকাণ্ডের সংগে জড়িত সন্দেহে ধৃত আসামী মহম্মদ ইদ্রিস মৃত্যুর আগে গোয়েন্দা পুলিসের কাছে যে স্বীকারোক্তি করেছে তাতে কলিমুদ্দিন সাহেব সম্পর্কে অনেক তথ্যই পাওয়া গিয়েছে। ইদ্রিস নাকি পরিষ্কারভাবেই জানিয়েছিল যে ডি. সি. পোর্ট শ্রী মেহতাকে হঠাৎই উত্তেজনার বশে খুন করা হয়নি। বাস্তবে শ্রী মেহতাকে খুন করার পরিকল্পনাটা নেওয়া হয় বেশ কিছুদিন আগেই। ইদ্রিসের জবানবন্দী অনুযায়ী গত ৯ই মার্চ গার্ডেনরীচ এলাকায় এক নেতার বাড়িতে একটি রুদ্ধদ্বার বৈঠক হয়। ঐ বৈঠকে বেশ কয়েকজন পুলিশ অফিসারও যোগদান করেন। শ্রী মেহতাকে হত্যার সিদ্ধান্ত সেদিনই নেওয়া হয়েছিল এবং এই হত্যার একটি পরিকল্পনাও সেদিনই তৈরী হয়েছিল। ইদ্রিস পুলিশকে আরও জানিয়েছে যে ডি. সি. পোর্ট শ্রী মেহতার মৃত্যুর পর ঐ নেতা খুনীদের সবরকম নিরাপত্তার প্রতিশ্রুতি দেন। এমনকি গার্ডেনরীচ এলাকা থেকে পালিয়ে যাওয়ার ব্যাপারে খুনীদের সব রকম সাহায্য করা হয়। ইদ্রিসের জবানবন্দীর ভিত্তিতেই গোয়েন্দা দপ্তর কলিমুদ্দিন সাহেবকে জেরা করার জন্য মুখ্যমন্ত্রীর অনুমতি প্রার্থনা করে। সারা দেশ জুড়ে সম্ভাব্য রাজনৈতিক প্রতিক্রিয়ার কথা চিন্তা করে মুখ্যমন্ত্রী নাকি প্রথমে এই প্রস্তাবে রাজি হন নি। গোয়েন্দা দপ্তর বাধ্য হয়ে কলিমুদ্দিন সাহেব সম্পর্কে বিভিন্ন অভিযোগের তালিকা সম্বলিত একটি গোপন ফাইল মুখ্যমন্ত্রীর কাছে পেশ করেন। বন্দর এলাকায় বিভিন্ন চোরাচালানকারী ও সমাজবিরোধীগোষ্ঠীর সঙ্গে উপাধ্যক্ষ দীর্ঘদিন ধরে কি ধরণের যোগাযোগ রেখে চলেছেন তা ঐ ফাইল থেকে প্রকাশ পায়। কলিমুদ্দিন সাহেব কেবলমাত্র যে সমাজ-বিরোধী ও চোরাচালানকারীদেরই মদত দিয়েছেন তা নয়, সাম্প্রদায়িকতা ছড়াতেও তিনি ইন্ধন যুগিয়ে যাচ্ছেন। ঐ ফাইল দেখেই মুখ্যমন্ত্রী বিচলিত হয়ে পড়েন। বিশেষ

করে শ্রী মেহতার হত্যাকাণ্ডের পর উপাধ্যক্ষের ভূমিকার পূর্ণ বিবরণ পেয়ে মুখ্যমন্ত্রী উপাধ্যক্ষকে ব্যক্তিগতভাবে জেরা করার সিদ্ধান্ত নেন।" ]

**মিঃ স্পিকার** ঃ—আপনি খবরের কাগজ থেকে এইভাবে এটা পড়তে পারেন না। That is not your statement. You can make certain allegation. But you cannot read that statement in the House.

**শ্রীআব্দুস সাত্তার** ঃ—আমি তো রেফারেন্স দিচ্ছি।

**মিঃ স্পিকার** ঃ—এইভাবে আপনি পড়ে যাবেন তা হয়না। I will not allow that, if you go on reading, I will expunge that. You can only refer the matter. You cannot read the whole thing.

**শ্রীআব্দুস সাত্তার** ঃ—পেপার থেকে তো রেফানেন্স দেওয়া যায়। যায়না কে বললে? যাইহোক স্যার, কোলকাতার বুকে যে সব ঘটনা ঘটছে তা অন্যান্য বক্তারা আরো বলবেন, আমি এখন গ্রামবাংলার কথা বলছি। স্যার, নবদ্বীপের ঘটনার কথা আমাদের দলের এম. এল. এ. শ্রীসোমেন মিত্র এবং সি. পি. এম.-এর দেবী বসু মহাশয় বলেছেন। সেখানে উনি স্বীকার করেছেন যে নবদ্বীপে সমাজবিরোধীরা অবাধে চলাফেরা করছে; সেখানে ৬ জন কংগ্রেসী এবং ৬ জন সি. পি. এম.-এর লোক খুন হয়েছেন। শুধু তাই নয়, ৩২ জন নারীকে ধর্ষণ করা হয়েছে। সেখানে আজকে আইন বলে কোন বস্তু নেই। সেখানে আজকে সমাজবিরোধীদের রাজত্ব চলছে। একথা আমাদের দলের তরফ থেকেও বলা হয়েছে, ওদের দলের তরফ থেকেও বলা হয়েছে কিন্তু আজ পর্যন্ত সমাজবিরোধীদের বিরুদ্ধে কোন এ্যাক্সন নেওয়া হয়নি। এরজন্য দায়ী কে? আমি বলব, এরজন্য দায়ী নিশ্চয় মুখ্যমন্ত্রী। তারপর স্যার, আর একটি ঘটনার কথা বলছি। এখানে বীরেনবাবু আছেন, তিনি জানেন নবগ্রামের সেই ঘটনার কথা। সেখানে একটি অভূতপূর্ব ঘটনা ঘটেছে। সেখানে মুণ্ড নিয়ে পুলিশের সামনে মিছিল করা হয়েছে। কালাচাঁদ নামে একজন লোককে সি. পি. এম. এর লোকরা খুন করে এবং তা করে তার মুণ্ডুটা সেপারেট করে নেয় তার বডি থেকে। তারপর পুলিশ পেছনে পেছনে আসছে আর ওরা সেই মুণ্ডু নিয়ে মিছিল করে কংগ্রেস সমর্থকদের বাড়ীতে বাড়ীতে গিয়ে বলেছে, 'তোদের ছেলেদেরও এই দশা হবে।' পৈশাচিক উল্লাসে মুণ্ডু নিয়ে এইভাবে মিছিল করা হয়েছে।

[ 4-35—4-45 p. m. ]

পাটনীলের ঘটনা একটা কলঙ্কময় ইতিহাস তারা রচনা করে গেছেন। সেখানে কংগ্রেসের মানুষদের উপরে ১০ থেকে ১৫ হাজার সি. পি. এম. আক্রমন করেন এবং এই নিয়ে একদিন বিধানসভায় গোলমাল হয়েছিল। সেখানে নারী নির্যাতন করা হয়েছিল, সেখানকার অধিবাসীদের উপরে রেফ করা হয়েছিল। আজকে এই রকম অবস্থা চলছে। পাটনীলের ঘটনার কথা বলছি। সেদিন ২ জন এম. পি. এসেছিলেন এবং তাঁরা বলেছিলেন যে—"We reached Patnil Village in the afternoon on 18th. The DCC President Mr. Nihar Dutta, Vice Prasident Mr. Naba Kumar Dutta, Block President Mr. Raj Kumar Ghosh met us on the way at a place called Kirnahar, Smt. Manju Roy, sister-in-law of Shri Pranab Mukherjee also joined our team on the way. We got the first hand datailed reports of the gruesome event happened on 14th November, 1983 from these friends.

Nearly ten thousand C. P. M. workers including anti-social elements raided the village on 14th November, 1983.!'

Shri Bonamali Das, M. L. A.

(Noise and interruption)

**মিঃ স্পিকার** ঃ—এইভাবে পড়া যায় না। এইভাবে পড়লে এক্সপাঞ্জ হয়ে যাবে। এই ভাবে পড়বেন না।

**শ্রীআব্দুস সাত্তার** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, বনমালী দাস, এম. এল. এ. তার নেতৃত্বে সেখানে লুটপাট করা হয়েছে এবং মেয়েদের উপরে রেপ করা হয়েছে। পাটনীলের ঘটনা একটা কলঙ্কময় ইতিহাস তাঁরা রচনা করে গেছেন। আজকে প্রতিটি রিপোর্ট এবং রেফারেন্স যখন করতে যাচ্ছি তখন আপনি বলছেন যে এটা করা যায় না। কেন করা যাবে না? আমি বলছি করা যায়। আজকে যদি খবরের কাগজে বের হয় তাহলে নিশ্চয়ই পড়া যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুলিশ বাজেটে ১৯৭৭ সালে ছিল ৫৪ কোটি ৯৪ লক্ষ টাকা। আজকে সেখানে ১৯৮০—৮৪ সালে ৯২৪ কোটি ১১ লক্ষ ৬০ হাজার টাকা। এবারে হচ্ছে ১২৯ কোটি টাকা। ১৯৮৩—৮৪ সালে ১২৪ কোটি টাকা পর্যন্ত পুলিশের বাজেটে ১২৬ পারসেণ্ট বাড়িয়েছেন। পুলিশ বাজেট

বাড়ালে আমার আপত্তি নেই। আপনি আরো বাড়ান। কিন্তু কোথায় শান্তি, কোথায় শৃঙ্খলা? আজকে সমস্ত জায়গায় ল এ্যাণ্ড অর্ডার ভেঙ্গে পড়েছে। আজকে যদি কিছু বলা যায় তাহলে উত্তর প্রদেশ, বিহারের কথা বলা যায়। আজকে জঙ্গলের রাজত্বে আমরা বাস করছি। একালে জঙ্গলের রাজত্ব চলছে। আজকে মানুষের জীবনের কোন নিরাপত্তা নেই। মানুষ নিরাপত্তা বোধ করতে পারছে না। পুলিশ যদি খুন করে তাহলে কোন রকম নিরাপত্তা নেই। সেই পুলিশের বিরুদ্ধে কিছু হবে না। আজকে আপনি পুলিশরাজ কায়েম করেছেন। আজকে পুলিশরাজ কায়েম করে আপনি আপনার দলের আনুগত্য বিস্তার করতে চাইছেন। আজকে আপনি পুলিশের মধ্যে রাজনীতি ঢুকিয়ে দিয়েছেন এবং রাজনীতি ঢুকিয়ে দিয়ে পুলিশরাজ কায়েম করতে চাচ্ছেন। আজকে সাধারণ মানুষ এটা হাড়ে হাড়ে বুঝতে পারছে। আপনি যে পথে চলেছেন সে পথে পশ্চিম বাংলার ধ্বংস অনিবার্য। আজকে আপনি তাদের বিরুদ্ধে কোন স্টেপ নিতে পারছেন না, কারণ যেহেতু তারা আপনাদের রাজনীতি করে। সে জন্য এই কথা বলতে চাই যে আপনি সেখানে মুখ্যমন্ত্রী হিসাবে ব্যর্থ হয়েছেন। তাই আমি আপনার পদত্যাগ দাবী করছি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅমলেন্দ্র রায়** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের নেতা বক্তৃতা দেওয়ার সময়ে ক্রমাগত বিভিন্ন সংবাদপত্র থেকে পাঠ করে গেছেন। আপনি বার বার তাঁর দৃষ্টি আকর্ষণ করে বলেছেন যে, এটা নিয়ম—মাফিক হচ্ছে না, এই ভাবে সংবাদপত্র পাঠ করা যায় না। কি-ভাবে কি বক্তৃতা করা যায়, না যায়, তার জন্য একটা নিয়ম আছে এবং উনি যেটা করেছেন তাতে নিয়ম-ভঙ্গ হয়েছে। কিভাবে নিয়ম-ভঙ্গ হয়েছে, সেটা দেখবার জন্য আমি একটা জিনিষ কোট্ করছি, আপনি 'কাউল এ্যাণ্ড শাকধর'-এর বই'এর ৮৩২ পৃষ্ঠা দেখুন, সেখানে বলা হচ্ছে যে,

"If a member quotes from a peper or document, whether public or private, he may be asked to lay it on the Table. Before layng it on the Table, the member has to submit that paper or document to the Speaker for perusal, and it is treated as paper laid on the Table only after the Speaker has accorded the neccssary permission".

কাজেই উনি সম্পূর্ণ-ভাবে নিয়ম-ভঙ্গ করেছেন।

**মিঃ স্পীকার** ঃ—তা ছাড়া খবরের কাগজ থেকে লাইন বাই লাইন পড়া যায় না। Because that is the statement of a press reporter who is not a member of the House. So it cannot be brought. The member can quote some portion of the report for reference.

**শ্রীনির্মল কুমার বোস** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে আমি একটি ঘটনা স্মরণ করিয়ে দিতে চাই। স্বল্প কিছু দিন আগে লোকসভায় বিরোধী পক্ষ থেকে "ইণ্ডিয়ান এক্সপ্রেস থেকে একটা সংবাদ পড়া হয়েছিল যে, মাননীয় রেলমন্ত্রী গণী খান চৌধুরী কংগ্রেসের একটা সভায় বলেছেন, 'পশ্চিমবঙ্গ সরকারকে বঙ্গোপসাগরে নিক্ষেপ করা হোক'। কিন্তু লোকসভার মাননীয় স্পীকার বলরাম জাখার এই সংবাদটি পড়তে দেননি, তিনি বলেছিলেন, 'ইণ্ডিয়ান এক্সপ্রেসে' কি বেরিয়েছে, না বেরিয়েছে, তা এখানে পড়া যাবে না।' পরে গণী খান চৌধুরী সাহেব বলেছিলেন, 'আমি ঐরম কথা কোথাও বলিনি।'

**Mr. Speaker** : Yes, that is the standing rule.

**শ্রীআবদুস সাত্তার** ঃ—কাগজ দেখে প্রিভিলেজ মোশান আনা গেলে, কাগজ পড়া যাবে না কেন ?

**শ্রীবীরেন্দ্র নারায়ণ রায়** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিরোধী দলের নেতা নবগ্রামের ঘটনা নিয়ে অসত্য সংবাদ এখানে পরিবেশন করেছেন। ঘটনাটি হচ্ছে, মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির পঞ্চায়েত্ সমিতির সদস্য ওয়ারেশ আলী এবং মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির হোল-টাইমার আজাহার শেখ খুন হয়েছেন। এখন সাত্তার সাহেবের কথা অনুযায়ী ঐ দু'জন কবে থেকে কংগ্রেস দলের সদস্য হয়েছিলেন, তা আমি বুঝতে পারছি না! হয়ত মারা যাবার পরে সদস্য হয়েছিলেন!

**শ্রীসুব্রত মুখার্জী** ঃ- স্যার, আপনি সাত্তার সাহেবকে বললেন, একটা কাগজের স্টেটমেণ্ট ইন্ ডিটেল্স পড়া যায় না। কিন্তু আমি আপনাকে বলছি যে, একজন সদস্য কতটা পড়বেন, না পড়বেন, সেটা কোন ম্যাটার নয়, এক লাইনও পড়তে পারেন, আবার ১০ লাইনও পড়তে পারেন। ব্যাপারটা হচ্ছে, কোন কিছুর রেফারেন্স হলে আপনি সেটা এ্যালাউ করেন। এখন আমি আপনার মাধ্যমে অমলেন্দ্রবাবুকে একটা কথা স্মরণ করিয়ে দেব যে,

অমলেন্দ্রবাবু যখন আনন্দবাজার পত্রিকার বিরুদ্ধে প্রিভিলেজ মোশান প্রিভিলেজ কমিটিতে পাঠাবার জন্য নিয়ে এসেছিলেন—ঐ বঙ্গ ভবনের ব্যাপারে—তখন উনি সংবাদ-পত্রের টোটাল টেক্সটাই পড়েছিলেন।

**মিঃ স্পীকার** ঃ—সেটা প্রিভিলেজের ব্যাপার ছিল। সংবাদপত্রে কেউ যদি আপনাকে গাল-মন্দ করে, তাহলে সেটা কি পড়া যাবে না?

**শ্রীসুব্রত মুখার্জী** ঃ—কাগজ কোন রিফ্লেকসন হিসাবে, কোন প্রিভিলেজ হিসাবে পড়া যায়।

**Mr. Speaker** : When a member wants to refer to a newspaper report, he can say that the newspaper has made such and such statement. But he cannot read the entire newspaper report. The reason behind this is that the report is the observation of a press reporter who is not a member of the House.

If a member intendes to read out some newspaper reports, prior permission has to be obtained for that purpose. Here he did not obtain prior permission, as such, it cannot go on record.

[ 4-45—4-55 p.m. ]

**শ্রীদিলীপ মজুমদার** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পুলিশ মন্ত্রী যে বাজেট-বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করতে গিয়ে আমি কয়েকটি কথা বলছি। এখানে বিরোধী দলের নেতা পুলিশ বাজেটের সমালোচনা করতে গিয়ে খবরের কাগজ থেকে পাঠ করলেন। আমরা এই জিনিষ কখনও দেখিনি যে বিরোধী দলের নেতা তাঁকে বরাদ্দকৃত সময়ের সবটাই খবরের কাগজ থেকে পড়ে কাটিয়ে দেন। আজকে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা যে রকম উন্নতি ঘটানো হয়েছে এই রকম উন্নতি কংগ্রেস কোনদিন করেনি! ভারতবর্ষের কোথায়ও এই রকম সুস্থিরতা নেই। তবুও তিনি উঠেছেন সমালোচনা করতে। এখানে বলে রাখি, আমরা বিপ্লব করে আসিনি। আমরা এসেছি জনসাধারণের রায়ে ভোটের মাধ্যমে, বিপুল মেজরিটি নিয়ে। আমরা এসে, এই যে পুলিশ দেখছেন, এদের পেয়েছি। আমরা জানি এই পুলিশ স্বাধীনতা

আন্দোলনে দেশপ্রেমিকদের উপর দারুন অত্যাচার করেছে। তারপর কংগ্রেস শাসনে শ্রমিক কৃষক মেহনতি মানুষদের আন্দোলন ভেঙেছে এই পুলিশ। পুঁজিপতিদের স্বার্থে তারা গরীব মানুষদের উপর অত্যাচার চালিয়েছে এবং আজকে যদি দেখেন, গোটা ভারতবর্ষ জুড়ে যেখানে কংগ্রেস ( আই ) সরকার আছে, সেখানে পুলিশের একমাত্র কাজই হচ্ছে এই অত্যাচার চালান। এই সেইদিন বিহারে ট্রেড ইউনিয়ন এক নেতাকে পুলিশ খুন করে ফেলেছে। এই রকম ঘটনা সর্বত্রই ঘটছে। আমরা এই কথা বলতে পারি, আমাদের সরকার ক্ষমতায় আসার পর আমরা চেষ্টা করেছি যাতে এই পুলিশকে জনসাধারণের রক্ষক হিসাবে দাঁড় করাতে পারি। কিন্তু আমরা জানি যে যদি একটি কায়েমি স্বার্থবাহী সরকার ক্ষমতায় থাকে, তখন সেখানে যে পুলিশ থাকে —সেই পুলিশকে যদিও কিছুটা পরিবর্তন করে নেওয়া যায়, তাহলেও তাদের জনসাধারণের সহায়তায় পুরোপুরি নিয়ে আসা যায় না। তবে পুলিশের মধ্যে একটি অংশ থাকে যাঁরা প্রতিক্রিয়াশীল সরকারের কাজকর্মকে সাপোর্ট করে এবং আর একটি সেকশন থাকে যাঁরা প্রগতিশীল সরকারের কাজকর্মকে সাপোর্ট করে। ঠিক আমরাও পুলিশ বাহিনীর মধ্যে একটা বিরাট সমর্থক পেয়েছি। তাঁরা আমাদের গণমুখী কাজকর্ম রূপায়ন করবার ক্ষেত্রে দারুণভাবে পরিশ্রম করে চলেছেন এবং বিরাটভাবে জনসাধারণের পাশে দাঁড়িয়েছেন। পুঁজিপতি ধনিকশ্রেণীর স্বার্থ রক্ষায় ট্রেড ইউনিয়ন এবং গণতান্ত্রিক আন্দোলনে স্তব্ধ করতে কংগ্রেস হাজার হাজার পুলিশকে নিয়ে এসে চালিয়ে দিয়েছেন, রক্তে বাংলার মাটি লালে লাল হয়ে গেছে। কিন্তু ৬।৭ বছর ধরে ঐ জিনিষ এখানে নেই, এবং সে-কারণেই ওঁদের এত রাগ। কংগ্রেসগণ আজকে আইন-শৃঙ্খলা নিয়ে এত কথা বলছেন। কিন্তু আমি প্রশ্ন করি, ওঁদের আমলে এত উন্নত আইন-শৃঙ্খলার অবস্থা ছিল? ১৯৭২ থেকে ১৯৭৬ পর্যন্ত তো কংগ্রেসীরাই ক্ষমতায় ছিলেন। সেই সময়কার প্রসিডিংস্ দেখুন, এই এ্যাসেম্বলীর মধ্যে নির্বাচিত কংগ্রেস এম. এল. এরা বলছেন, "স্যার, আমরা চলাফেরা করতে পারছিনা। ওদের দুষ্ট গুণ্ডাদের জন্য।" এইভাবে সমাজবিরোধীদের রাজত্ব তৈরী হয়ে গিয়েছিল পশ্চিমবাংলায়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি পশ্চিমবাংলার আগে ভারতবর্ষ সম্বন্ধে বলতে চাই। এটা আমাদের দেশ, কাজেই গোটা দেশে কি চলছে তার একটা সামগ্রিক মুল্যায়ন হওয়া দরকার। আজকে দেখুন কগনিজেবল্ অফেন্স, অর্থাৎ শাস্তিযোগ্য অপরাধ,—তার রাজ্যবিবরণ দিতে গিয়ে ১০ হাজার লোক প্রতি ১৯৮২ সালে কতটি অপরাধের ঘটনা ঘটছে তার বিবরণ বলছি। এই সংখ্যা বিহারে ১৬.৮৫, মধ্যপ্রদেশে ৩২.৫৫, মহারাষ্ট্রে ২৭.৫০, উত্তরপ্রদেশে ৯৫,৯০, পশ্চিমবাংলায় ১৫.০৫,

তাও ১৯৮৩ সালে কমে দাঁড়িয়েছে ১১.৮৮তে। স্যার, এটা দিল্লীর হোম ডিপার্ট-মেন্টের রিপোর্ট। আবার বড় শহরে চলে আসুন। অন্ধ্র ছিল কংগ্রেস শাসিত রাজ্য। তার বড় শহরে ১০ হাজার জনপ্রতি অপরাধের ঘটনার সংখ্যা ৪৮.৪৭, বাঙ্গালোরে ৭৮.০১, বোম্বেতে ৪২.১৭, দিল্লীতে ৪৫.২৫, এগুলো হচ্ছে ১৯৮২ সালের পরিসংখ্যান। দিল্লীতে ১৯৮৩ সালে এই সংখ্যা বেড়ে হয়েছে ৪৭.৮৮। আর পশ্চিমবাংলার কলকাতায় ১৯৮২ সালে এই সংখ্যা হচ্ছে ৩৯.৯০। এই পরিসংখ্যান থেকে কি ওঁদের বিরাট কৃতিত্ব এক্ষেত্রে প্রকাশ পাচ্ছে? সব কংগ্রেসী রাজ্যেই অপরাধের সংখ্যা বেড়ে গেছে, কিন্তু আমাদের এখানে কমেছে।

স্যার, গোটা ভারতবর্ষে কি রকম মার্ডার হয়েছে সেটা একটু দেখুন। ১৯৮১ সালে কলকাতায় মার্ডার হয়েছে ১০০টি। ১৯৮২ সালে কমে হয়েছে ৭৫টি এবং ১৯৮৩ সালে মার্ডার হয়েছে ৯৫টি। দিল্লী, যেখানে লোকসংখ্যা আমাদের এখানকার চেয়ে কম এবং সেখানে ইন্দিরা গান্ধী শাসন করেন, সেখানে ১৯৮১ সালে মার্ডার হয়েছে ২০০টি, ১৯৮২ সালে হয়েছে ২৪০টি এবং ১৯৮৩ সালে হয়েছে ২৪৭টি। এবারে আমি ড্যাকোইটি হিসাবটা দিই। কলিকাতায় ড্যাকোইটি হয়েছে ১৯৮১ সালে ৫৪টি, ১৯৮২ সালে হয়েছে ৬৬টি এবং ১৯৮৩ সালে হয়েছে ৪৫টি। দিল্লীতে একটু কম আছে। সেখানে ১৯৮১ সালে হয়েছে ২৪টি, ১৯৮২ সালে হয়েছে ২৪টি এবং ১৯৮৩ হয়েছে ১৫টি। এবারে আমি রেপের হিসাবটা দিচ্ছি। কলিকাতায় রেপ হয়েছে ১৯৮১ সালে ২২টি, ১৯৮২ সালে ২৫টি এবং ১৯৮৩ সালে হয়েছে ২১টি। সেই জায়গায় দিল্লীতে রেপ হয়েছে ১৯৮১ সালে ৬৬টি, ১৯৮২ সালে হয়েছে ৭১টি এবং ১৯৮৩ সালে ৮৩টি। ১৯৮৩ সালে কলিকাতায় রেপ হয়েছে ২১টি এবং দিল্লীতে হয়েছে ৮৩টি। এই ব্যাপারে মহিলাদের যারা রক্ষা করবে, যে পুলিশের হাতে বিরাট ক্ষমতা দেওয়া আছে তাদের রক্ষা করার, কিন্তু সেখানে দিল্লীর পুলিশ থানাতে একটি মেয়েকে এবং তার মাসীকে ধরে নিয়ে যায় এবং সেখানে থানার মধ্যে তাদের রেপ করে। তারপর সেই দুই মহিলা কাঁদতে কাঁদতে বেরিয়ে আসে এবং সমস্ত ঘটনা বাইরের লোকের কাছে বলে। এই হচ্ছে দিল্লীর পুলিশ। কমিউন্যাল রায়টের কথা ওনারা এখানে বললেন। এর চেয়ে ঘৃণ্য জিনিষ সমাজে আর কিছু হতে পারে না। মানুষে মানুষে মারামারি, দুই জাতির ও সম্প্রদায়ের মধ্যে দ্বন্দ্ব এটা অত্যন্ত মারাত্মক। হোম ডিপার্টমেন্ট, গভর্নমেন্ট অফ ইণ্ডিয়া কতকগুলি ফিগার পাবলিশ করেছে। তারা বলেছে হায়দ্রাবাদ, রোটার, বীজাপুর মালিগাঁও, খুর্জী, টাণ্ডা কারমালা এই সব জায়গায় হিংসাত্মক ঘটনা ঘটেছে। বর্তমানে সেখানে কংগ্রেস সরকার শাসন করেন। গোটা শহরে সারা বছর ধরে বিরাট ধরণের দাঙ্গা হয়েছে। সেখানে মানুষের সীমাহীন ক্ষতি হয়েছে। হোম ডিপার্টমেণ্ট, গভর্নমেণ্ট অফ ইণ্ডিয়া এই রিপোর্ট

দিয়েছেন, এটা পশ্চিমবঙ্গ সরকারের কোন রিপোর্ট নয়। কিন্তু এই ব্যাপারে পশ্চিমবাংলার কোন দাঙ্গার রিপোর্ট নেই। এটা আমাদের গর্ব। পশ্চিমবাংলায় এই বামফ্রন্ট সরকারের রাজত্বে দাঙ্গার কোন ব্যাপার নেই। আমাদের শ্রীমতী কনক মুখার্জী, যিনি রাজ্যসভায় পুনরায় নির্বাচিত হয়েছেন, তিনি মন্ত্রী রামদুলারী সিংহকে একটি প্রশ্ন করেন যে গোটা ভারতবর্ষে হরিজন নারী ধর্ষণের কতগুলি ঘটনা ঘটেছে। তার উত্তর তিনি দিয়েছেন। আমি তাঁর হিসাবটা তুলে ধরছি। উত্তরপ্রদেশে ১৯৮০ সালে ১৬৯টি, ১৯৮২ সালে ১৫২টি, এবং ১৯৮৩ সালে ৯৪৮টি হরিজন নারী ধর্ষণের ঘটনা ঘটেছে। মধ্যপ্রদেশে ৯৯৮৯ সালে ৯০৪টি, ১৯৮২ সালে ১৪৮টি এবং ১৯৮৩ সালে ১৭০টি এই ধরণের ঘটনা ঘটেছে। বিহারে ১৯৮০ সালে ৮০টি, ১৯৮২ সালে ৯৭টি এবং ১৯৮৩ সালে ৭৫টি ঘটনা ঘটেছে। আর পশ্চিমবাংলাই এই ব্যাপারে শূন্য। এই হচ্ছে আমাদের রেকর্ড। এই কথা শ্রীমতী রামদুলারী সিং বলেছেন। দয়া করে এটা আপনারা দেখে নেবেন। স্যার আজকে সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইব কি ভাবে খুন হচ্ছে, কিভাবে হরিজন খুন হচ্ছে,—বিশেষ করে কংগ্রেস শাসিত অঞ্চলে— তার হিসাব আমি এখানে তুলে ধরছি। গত ১৫.৩.৮৪ তারিখ পর্যন্ত হিসাব আমি দিচ্ছি। বিহারে সিডিউল্ড কাস্ট খুন হয়েছে ৫৯ এবং সিডিউল্স ট্রাইব খুন হয়েছে ৬ জন। সেই ভাবে মধ্যপ্রদেশে সিডিউল্ড কাস্ট খুন হয়েছে ১০৮ এবং সিডিউল্ড ট্রাইব খুন হয়েছে ৯৯৬ জন। রাজস্থানে সিডিউল্ড কাস্ট খুন হয়েছে ৩৫ জন এবং সিডিউল্ড ট্রাইব খুন হয়েছে ৯ জন। গুজরাটে সিডিউল্ড কাস্ট খুন হয়েছে ২০ জন এবং সিডিউল্ড ট্রাইব খুন হয়েছে ৭ জন। উত্তরপ্রদেশে, যেটাকে ওনারা কংগ্রেসের দূর্গ বলেন সেখানে সিডিউল্ড কাস্ট খুন হয়েছে ২০২ জন। পুলিশের খাতা অনুযায়ী এই হিসাব। কিন্তু সুখের বিষয় পশ্চিমবাংলায় ৩ জন লোক মাত্র খুন হয়েছে সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইব মিলে। এই হচ্ছে ফিগার।

[ 4-55—5-05 p. m. ]

স্যার, দিল্লীতে ওঁরা বসে আছেন, ওখানেই অপরাধের ঘটনা সব থেকে বেশী করে ঘটছে। ওঁরা এখানে অনেক কথা বলেন, মুখ্যমন্ত্রীকে পদত্যাগ করার কথাও বলেন। নারীর সম্মান কি ভাবে একটা দেশে দেওয়া হয়, তারই ওপর নির্ভর করে একটা গভর্ণমেন্ট সভ্য কি অসভ্য। সভ্য সরকারের উপরেই নির্ভর করে নারীর স্বাধীনতা, নিরাপত্তা, মান-সম্মান ও আত্মমর্যাদা ইত্যাদি। খোদ দিল্লীর বুকে ১।৪।৮২ থেকে ১৫।৩।৮৪ সময়ের মধ্যে ২৩২ জন নব বিবাহিতা বধুকে গায়ে কেরোসিন ঢেলে আগুনে

পুড়িয়ে হত্যা করা হয়েছে। গত ১।৪।৮৩ তারিখের দিল্লীর ইণ্ডিয়ান এক্সপ্রেসে এই খবর বেরিয়েছে। সেখানকার মেয়েরা দিল্লীর প্রশাসনকে বারবার করে বলেছেন, আপনারা আমাদের হোলির দিন নারকীয় অত্যাচার, মোলেস্টেশান ইত্যাদি থেকে রক্ষা করুন।' তা সত্ত্বেও দিল্লীর বুকে এ ঘটনা ক্রমাগত বেড়ে চলেছে। সেখানে নারীর মানহানির ঘটনা ঘটছে। সেখানে শ্রীমতী ইন্দিরা গান্ধী বসে আছেন, তাঁর চোখের উপর দিয়ে এ ঘটনা ঘটে চলেছে। সেখানে কলেজের মেয়েরা, স্কুলের মেরেরা তাদের স্কুল ও কলেজ থেকে রাস্তায় বেরিয়ে এসে মিছিল করেছে এর প্রতিবাদে। টাইমস্ অফ ইণ্ডিয়াতে এই খবর বেরিয়েছে। পত্রিকাটিতে বলা হয়েছে, দিল্লীর প্রশাসন মেয়েদের রক্ষা করতে পারছে না। মেয়েদের মান-সম্মান বলে সেখানে কিছু নেই। লেখাপড়া শিক্ষা-দীক্ষা তাহলে সেখানে কিভাবে হবে? আপনাদের সময়ে পশ্চিমবঙ্গে শিক্ষাক্ষেত্রে একটা নৈরাজ্যকর অবস্থার সৃষ্টি করেছিলেন। গণ টোকাটুকি থেকে আরম্ভ করে প্রফেসর, শিক্ষকদের মারধোর করে সমভ কিছু আগুনে পুড়িয়ে দিয়ে পরীক্ষা ব্যবস্থাটিকেই অস্বাভাবিক অবস্থায় এনে দাঁড় করিয়েছিলেন। সমস্ত পরীক্ষার ফল রেগুলার বেরোত না। আজ পশ্চিমবঙ্গে যথা সময়ে পরীক্ষা হয়, ছাত্ররা ভালভাবে পরীক্ষা দিতে পারছে। এইসঙ্গে বাইরের রাজ্যগুলির দিকে একবার লক্ষ্য করুন—কি অবস্থা চলছে? কের লাতে ভায়োলেণ্ট ইন্সিডেন্টের ঘটনা ঘটেছে ২১৫টি, ইউ. পি. তে ১১৫, বিহার রাজ্য/আসাম রাজ্যে ১৬০টি। সে তুলনায় ওয়েস্ট বেঙ্গলে ঘটেছে মাত্র ৭৫টি। ঐসমস্ত রাজ্যগুলিতে বোমা মেরে, ছুরি নিয়ে পরীক্ষাকেন্দ্রগুলিতে যাওয়া হচ্ছে। এই অবস্থার জন্য সেখানকার ইউনিভারসিটিগুলি চলতে পারছে না। আমি একটি লিস্ট দিচ্ছি। আলিগড়ে, দিল্লীর জওহরলাল ইউনিভারসিটি, রাজস্থান ইউনিভারসিটি, ব্যানারস হিন্দু ইউনিভারসিটি, কাশী বিদ্যাপীঠ, গোরক্ষপুর, লক্ষ্ণৌ, গুজরাট, সাগর ইউনিভারসিটি, ওসমানিয়া ইউনিভারসিটি অফ এগ্রিকালচার, ভুবনেশ্বর ইউনিভারসিটি, গুরু নানক ইউনিভারসিটি এবং এলাহাবাদ ইউনিভারসিটিতে পারপেচুয়ালি নানা ধরণের দাঙ্গা-হাঙ্গামা ঘটে চলেছে। ভারত সরকারের হোম ডিপার্টমেণ্ট থেকে এইসব সংবাদ জানা যায়। ঐ সমস্ত ইউনিভারসিটিগুলি দাঙ্গা-হাঙ্গামার জনা চলতে পারছে না। বেনারস ইউনিভারসিটি ২।৪ দিনের জন্য খোলা হলেও বছরের অধিকাংশ দিনই তো বন্ধ থাকে। এইভাবে আপনাদের শাসিত রাজ্যগুলিতে নৈরাজ্য সৃষ্টি করে চলেছেন। সেখানে আইন-শৃংখলা বলে কিছু নেই। এই প্রসঙ্গে ইউ. পি. সম্বন্ধে একটা কথা বলি। সেখানে ১৩১ জন এম. এল. এ. একদিন সেখানকার এ্যাসেম্বলীতে মুখ্যমন্ত্রীর কাছে চলাফেরার জন্য সিকিউরিটি গার্ড চেয়েছিলেন। ১৪।৩।৮৪ তারিখে ইণ্ডিয়ান এক্সপ্রেসে বড় বড় করে সংবাদ বেরিয়েছে যে তাঁরাই মুখ্যমন্ত্রীর কাছে বলছেন, 'আপনি যে সিকিউরিটি গার্ড

দিয়েছেন আমাদের আশঙ্কা তারা আমাদের ধরে মারবে।' তারা বলছে, ওরাই আমাদের খুন করবে। এই হচ্ছে সেখানকার অবস্থা। বিহারে কি অবস্থা হয়েছে? বিহারের মুখ্যমন্ত্রী একদিন মধুবনীতে একটা সভা করবেন বলে সার্কুলার দিলেন। তিনি জেনারেল মিটিং করবেন বলে অফিসিয়ালি পুলিশকে ডাইরেক্ট করে বললেন, 'জনসাধারণ—লোকজনকে মিটিংয়ে ধরে নিয়ে এসো।' ওখানে ওঁদের লোকজন কিছু নেই পুলিশকে তথা প্রশাসনকে লোক সংগ্রহের জন্য নির্দেশ দিলেন। এই ভাবে দলের স্বার্থে দলের কাজে ব্যবহার করছেন পুলিশ প্রশাসনকে। তাদের নানা ভাবে নিজেদের স্বার্থে কাজ করার জন্য বলেন। পশ্চিমবঙ্গে ক্রাইমের কথা বলেন ওঁরা। এ ব্যাপারে আমি দু-একটা কথা বলি। আমরা যেদিন থেকে এখানে এসেছি, সেদিন থেকে কোন অপরাধ কি নেই? হ্যাঁ, আছে। তা হচ্ছে পুঁজিবাদী অপরাধ। এই অপরাধ সৃষ্টি করেছেন আপনারা। এখানে কংগ্রেস কিভাবে এ্যান্টি সোস্যাল সৃষ্টি করেছিল, সে কথা সকলেই জানেন। থানায় থানায় এ্যান্টি সোসাল ছিল, ও. সি. তাদেরই ছিল। তারাই ছিল দণ্ডমুণ্ডের কর্তা। রিভালবার, বোমা, স্টেনগান নিয়ে হাজারে হাজারে মানুষকে তাড়া করে বেড়াতেন ধরতেন। মানুষের কোন কথা বলার অধিকার পর্যন্ত ছিল না পুলিশের কাছে। তাদের কাছে কোন কথা বলতে গেলে পুলিশ তাদের বিরুদ্ধে নানা ভাবে মামলা দায়ের করেছে। ওঁরা একথা জানেন। সেই সময়ে লক্ষ লক্ষ মহিলার কোন নিরাপত্তা ছিল না। এই ঘটনার জন্য দায়ী কে?

এর জন্য দায়ীকে? দায়ী কংগ্রেস, আজকে এখানে ডেকোয়টি অনেক কমেছে, পশ্চিমবঙ্গ সরকারের সুযোগ্য তত্ত্বাবধানে। যেখানে ১৯৮২ সালে এই ডেকোয়টির সংখ্যা ছিল ১১৩৩, ১৯৮৩ সালে সেটা কমে ৯৭৯ হয়েছে। রবারি ১৯৮২ সালে ছিল ১০,১২। আজকে ১৯৮৩ সালে সেটা কমে দাঁড়িয়েছে ৯৬৮। বার্গলারি ছিল ৩১৯২ সেখানে ১৯৮৩ সালে সেটা কমে হয়েছে ২৩৪৬। থেপ্ট যেটা ছিল ১৯৮২ সালে ৩১,৬৩১ সেটা কমে এখন হয়েছে ২৯,০৯৭, মার্ডার ১৯৮২ সালে যেটা ছিল ১৪৮১ সেখানে অবশ্য একটু বেড়েছে ১৪২৫। অবশ্য কংগ্রেসীদের নিজেদের মারপিট ও খুনখারাপি এর মধ্যে একটা বড় অংশ রয়েছে। রেপ ১৯৮২ সালে ৪৪৩ সেখানে ১৯৮৩ সালে সেটা কমে দাঁড়িয়েছে ৩৯৪। আমরা দিল্লীর মত বাড়তে দিই নি। মোলেস্টেশান যেখানে ৫৯১ ছিল এখন সেটা দাঁড়িয়েছে ৫৫৬ তে। ব্যাঙ্ক ডাকাতি ছিল ১৪৮২ সেটা ১৯৮৩ তে কমে ৩৯২। ট্রেন ডেকোয়টি ৩৯ ছিল সেটা কমে এখন হয়েছে ২১। স্যার, এই যে অপরাধের ঘটনা হচ্ছে এরজন্য দায়ী কে আপনারাই বলুন। আজকে এই কংগ্রেস পার্টির প্রধান অবলম্বন কি ওয়াগান ব্রেকার তারা কিসের দম্ভ করে? তারা পাড়ায় পাড়ায় মস্তান বাহিনী, চোর, মদ্যপ, ডাকাত ইত্যাদি এই তো

ওদের ক্যাডার। আপনি স্যার চলুন দুর্গাপুরে লাউদহ থানার অন্তর্গত নতুন ডাঙ্গা কোলিয়ারীর আশেপাশেতে! সেখানে দেখবেন দুর্জয় বিশ্বাস নামে এক ব্যক্তির নেতৃত্বে ৮১০ জন লোক রাইফেল, বোমা ইত্যাদি নিয়ে একটা ত্রাসের রাজত্ব কায়েম করছে। তারা এই ৮-১০ মাসের মধ্যে ১০।১১ জনকে খুন করেছে। এই দুর্জয় বিশ্বাস হচ্ছে কংগ্রেসের পঞ্চায়েতের একজন নীচু স্তরের নির্বাচন প্রার্থী। কংগ্রেসীরা সবাই মিলে ভোটে তাকে জিতিয়ে দিয়েছে। এই দুর্জয় বিশ্বাসের এ্যাগেনস্টে নানা অপরাধের মামলা, মকর্দ্দমা, রাহাজানি, বলাৎকার ধর্ষণ ইত্যাদি সব কিছু আছে। মেয়েদের মেরে কুয়োর মধ্যে ফেলে দিয়েছে এই ব্যক্তি। ৩ জন মেয়েকে ধর্ষণ করে মেরেছে। এই তো হচ্ছে কংগ্রেসের ক্যাডার। কেন, আজকে হেমেন মণ্ডল কাদের ক্যাডার? এই হেমেন মণ্ডল না থাকলে অজিত পাঁজা এখানে জিতে আসতে পারতেন না। গোটা শ্যামবাজার, পোড়াবাড়ী অঞ্চলে এর অপরাধে সবাই অতিষ্ঠ। এই হেমেন মণ্ডলের বিরুদ্ধে ৩৩টি চার্জসীট, খবরের কাগজে দেখলাম। আরো নাকি হবে। অথচ এই হেমেন মণ্ডলের জন্য কংগ্রেসীরা রাস্তায় মিছিল বার করেছে। এই তো হচ্ছে অবস্থা। স্যার, আজকে এ্যান্টি সোস্যাল তাদের বিরুদ্ধে কোন ব্যবস্থা গ্রহণ করা যাবে না। যদি কোন এ্যান্টি সোস্যালকে গ্রেপ্তার করা হয় কংগ্রেসীরা সেখানে ছুটে যাবে। ওই হেমেন মণ্ডলকে যখন গ্রেপ্তার করা হোল তখন ওদের প্রদেশ কংগ্রেসের সভাপতি ছুটে গেছেন প্রেসের কাছে। তিনি বলেছেন যে ও একজন কংগ্রেসের ভক্ত সেবক। আর একজন চলে গেলেন তাদের দিদিমণি ইন্দিরা গান্ধীর কাছে। এই ঘৃণ্য আচরণ দেখে মানুষ দলমত নির্বিশেষে তার বিরুদ্ধে রুখে দাঁড়াল। যেখানে যা কিছু অপরাধ হচ্ছে ওরা গিয়ে বলছে ওদের লোক। ১৯৮২ সালে জোড়াইতে কুচবিহারের জোড়াইতে কয়েকজন খুন হোল ওরা গিয়ে বললেন যে ওদের দলের লোক। কিন্তু তখন সেখানে কংগ্রেস, সি. পি. এম-ফরোয়ার্ড ব্লক মিলে একটা জয়েন্ট লিফলেট দিয়ে বলেছিল যে এরা সমাজবিরোধী, এদের সঙ্গে আমাদের কোন সম্পর্ক নেই। কিন্তু প্রদেশ কংগ্রেস সভাপতি আনন্দ গোপাল মুখার্জী বললেন যে ওদের লোক খুন হয়েছে, যেখানে যা কিছু মরছে সব ওদের লোক মরছে। কংগ্রেসীরা নানা রকম ফিগার দিচ্ছেন। কখনো হাইকমাণ্ড বলছেন ১০০০ জন খুন হয়েছে, আবার আরেকজন বলছে ২ হাজার, কোন নেতা বলছেন ৩ হাজার আবার কেউ কেউ বলছেন সাড়ে সাত হাজার খুনী হয়েছে—যেন বার হাত কাঁকুড়ের তের হাত বীচি। এই তিন বছরে কখনো এতো খুনই হয়নি। ওরা মিথ্যার আশ্রয় নিয়ে সর্বদা অপপ্রচার চালাবার চেষ্টা করছেন। শান্তি-শৃঙ্খলার মধ্যে আছেন

সেটা তাদের সহ্য হচ্ছে না। বীরভূমের পাটনীলে ওরা বললেন যে গণ-ধর্ষণ হয়েছে। সেখানে কংগ্রেস এম. পিরা এলেন তদন্ত করতে, কিন্তু সরেজমিনে তদন্ত করে মুখটি বুজে চলে গেলেন একটি কথাও বললেন না। স্যার, নির্লজ্জতার একটা সীমা থাকা দরকার। আজকে ওরা ইদ্রিস মিয়ার ব্যাপারে বলছেন যে ইদ্রিস মিয়াকে পুলিশ লকআপে খুন করা হয়েছে। হ্যাঁ, আমাদের পার্টির সেক্রেটারী [ * * * ] বলেছেন যে পুলিশ লক-আপে হত্যাকে কখনোই সমর্থন করা যায় না, এটা নিশ্চয়ই নিন্দনীয়। কিন্তু ওরা কি করে জ্যোতিবাবুর পদত্যাগ দাবী করছে? ওদের কি লজ্জা সরম বলে কিছু আছে। ১৯৭১ সাল থেকে ১৯৭৬ সাল পর্যন্ত ৮৬ জন মানুষকে ঠাণ্ডা মাথায় পুলিশ লক-আপে খুন করা হোল তার কি ব্যবস্থা নিয়েছিলেন ওঁরা; আমাদের বিখ্যাত সাংবাদিক সরোজ দত্ত মহাশয় ওদের হাতে নৃশংসভাবে লক-আপে খুন হয়েছিল, তা তো একবারও বলছেন না? আপনারা বলছেন যে গার্ডেনরীচের ঘটনায় আপনাদের পুলিশের উপর আস্থা নেই। আজকে এটা গার্ডেনরীচের জায়গায় অন্য জায়গায় হলে কি হোত? এখানে কোন টেরার সৃষ্টি হয় নি, অত্যাচার হয় নি। আজকে ওড়িশার পারাদ্বীপে আপনারা কি করেছেন?—সেখানে ওসি খুনের জন্য কয়েকশো মানুষকে খুন করেছেন আর সেই ডেডবডি এখনো উদ্ধার করা হচ্ছে। এই হচ্ছে আজকের কংগ্রেস। মেহেতা এবং মোক্তার আমেদ যখন বুঝলেন দাঙ্গা হতে পারে, তখনই তারা ছুটে গেলেন। আমরা পশ্চিমবঙ্গের মানুষেরা সশ্রদ্ধ কৃতজ্ঞতা জানাচ্ছি তাদের, কারণ তারা অসীম সাহসে দৌড়ে গিয়েছিলেন। কিন্তু এই যে ঘৃণ্য অপরাধ হয়ে গেল তারজন্য দায়ী কে? এর পিছনে কি উস্কানি ছিল না?

[ 5-05 – 5-15 p.m. ]

এই ঘটনার এক মাস আগে একটি পথদুর্ঘটনাকে কেন্দ্র করে কি আপনারা বক্তৃতা করেননি সেখানে দাঁড়িয়ে? লোকে শুনেছে, আপনারা বলেছিলেন, মেহতাকে আমরা জুতা দিয়ে খাওয়াব, তার রক্তে আমরা চান করব? পরে আপনারা বলেছেন তা বলিনি! তার অপসারণ চেয়েছিলাম, ঠিক দুনিয়া থেকেই অপসারণ চেয়েছিলেন।

( তুমুল হট্টগোল )

আপনারা বলেন পুলিশকে আমরা অধিকার দিয়েছি, তাই আজকে গণ্ডগোল হচ্ছে; পুলিশকে অধিকার না দিয়ে আপনারা কি চান? এই চান কি, এখানে পাঞ্জাব হোক,

বোম্বে হোক, মোরাদাবাদ হোক, পারাদীপ হোক, আর শত শত মানুষ খুন হয়ে যাক? হ্যাঁ, পুলিশকে আমরা অধিকার দিয়েছি, পুলিশও তো মানুষ, পুলিশেরও তো দাবি-দাওয়া আছে। আপনারা পুলিশকে কিভাবে রেখেছিলেন, কি তাদের অধিকার দিয়েছিলেন আপনারা? কিছু দেননি। আমরা গভর্নমেণ্ট এমপ্লয়ীজদের যেটুকু সুযোগ-সুবিধা সেটুকু তাদের দেবার চেষ্টা করেছি। তাদের কথা বলার জন্য জয়েণ্ট বার্গেনিংএর অধিকার দিয়েছি। পুলিশের একসাথে কথা বলার অধিকার আছে। তারা এ্যাসোসিয়েশান করতে পারে, আমরা তাদের উপর ডাণ্ডা চালাতে চাই না। আপনারা বলছেন শান্তি শৃঙখলা সমস্ত নষ্ট করে দিয়েছি পুলিশকে অধিকার দিয়ে। পুলিশ পলিটিক্স করছে এই কথা আপনারা বলছেন। আমি এখানে একটা ঘটনার কথা উল্লেখ করছি। ১৯৫৪ সালে যারা ছাঁটাই হয়েছিল পুলিশ লাইনে হাঙ্গার স্ট্রাইক করার জন্য তাদের আপনারা ছাঁটাই করে দিয়েছিলেন কোনরকম চার্জ সিট না দিয়ে, বিনা বিচারে। পরে বামফ্রণ্ট সরকার তাদের পুনরায় কাজে নিয়ে নেয়। আপনারা এটার খুব সমালোচনা করেন। কিন্তু মনে রাখবেন ১৯৫৯ সালের জুলাই মাসে মিসগাইডেড কিছু অফিসারের নেতৃত্বে কিছু পুলিশ অফিসার এ্যাসেম্বলী হলের ভেতরে ঢুকে এ্যাসেম্বলীকে তছনছ করেছে, প্রত্যেকটি ঘরে গিয়ে ভাঙচুর করেছে, মারপিট করেছে, স্পীকার শেষ পর্যন্ত পালিয়ে গেছেন এবং তারা চীফ মিনিষ্টার, ডেপুটি চীফ মিনিষ্টারের ঘরে গিয়ে তাঁদের মারতে গেছেন। জ্যোতিবাবু সিদ্ধার্থবাবুকে সেদিন ডেকে সমস্ত দেখিয়েছিলেন। সেই লোক-গুলোকে ছাঁটাই করা হয়েছিল। সেই লোকগুলো ছাঁটাইএর বিরুদ্ধে হাইকোর্টে মামলা করেছিল। আপনাদের সরকার যখন এল তখন হাইকোর্টে আপনারা একটা উকিলও পাঠালেন না যে এদের পুনর্বহাল করা যাবে না, এরা অন্যায় করেছে। এইভাবে আপনারা পুলিশের শান্তিশৃংখলা নষ্ট করেছেন নিজেদের স্বার্থে, বামফ্রণ্টের বিরুদ্ধে বিদ্বেষ, কংগ্রেসের বিরুদ্ধে যে শক্তি আছে তাদের বিরুদ্ধে লাগাবার জন্য আপনারা এইসব কাজ করেছিলেন। স্যার, আর একটা কথা আমি বলি ক্যালকাটা পুলিশ এ্যাসোসিয়েশান যেটা আছে এটা একটা রেকগনাইজড বডি, এটাকে ভাঙ্গার জন্য কংগ্রেস পার্টি ষড়যন্ত্র করছেন, চক্রান্ত করছেন যাতে বামফ্রণ্ট সরকারের বিরুদ্ধে একটা ব্যাপক ষড়যন্ত্র করা যায় এবং এই ষড়যন্ত্র কোথায় হয়েছিল? আজ থেকে কিছুদিন আগে নেতাজী ইনডোর ষ্টেডিয়ামে এ আই সি সি'র যে সেসান হল সেই সেসানে সর্বভারতীয় নেতাদের উপস্থিতিতে, পুলিশের মধ্যে কংগ্রেসের যেসব লোক ঢোকান আছে, কংগ্রেসের লোক এবং সেইসব লোক মিলে চক্রান্ত করে তাদের বলা হয় যে তোমরা এখানে পালটা ক্যালকাটা পুলিশ এমপ্লয়িজ অর্গানাইজেসান তৈরী কর, তোমাদের আমরা সমস্ত মদত দেব এবং সেদিন সেই নেতাদের আশীর্বাদ নিয়ে তা তৈরী হবার পর কংগ্রেস নেতৃত্ব তাদের নিয়মিত অর্থ সাহায্য

দিচ্ছে। তারপর তারা দিল্লীতে সর্বভারতীয় নেতাদের কাছে আবেদন করেছেন, আমরা এটা শুনেছি তাদের সেক্রেটারী শ্রীকান্ত ব্যানার্জী সর্বভারতীয় নেতাদের কাছে আবেদন করেছেন যে বামফ্রণ্ট সরকারের বিরুদ্ধে চক্রান্ত করার জন্য, তাকে ভেঙ্গে দেবার জন্য, ক্যালকাটা পুলিশ এ্যাসোসিয়েশানকে ভেঙ্গে দেবার জন্য, আমাদের কিছু লোক কিছু বিশৃঙ্খল লোক নিয়ে আমরা একটা এ্যাসোসিয়েশান করেছি, আমরা কংগ্রেসের কাছ থেকে টাকা সাহায্য পাচ্ছি, আপনি আমাদের একটা জীপ গাড়ী দিন, লিফলেট ছাপাবার টাকা দিন, ইউনিয়নের ফাণ্ড দিন, ফার্নিচার দিন, দেখুন আমরা কিরকমভাবে সব তছনছ করে দিচ্ছি। ব্যক্তিটি কে যাঁর সাথে এ আই সি সি-তে কথা হয়েছিল, যাঁর কাছে দিল্লীতে গিয়ে দরবার করেছে, তিনি হচ্ছেন মাতাজীর রাজনীতিতে যিনি নবাগত এসেছেন, মাতাজীর খুঁটির জোরে যিনি সর্বাধিনায়ক [ * * ]। আজকে [ * * ] তাঁর অধিকারের বাইরে গিয়ে পুলিশকে নিয়ে একটা রাজ্যে বিশৃঙ্খলা সৃষ্টি করার জন্য, একটা গোটা রাজ্যের প্রশাসনকে তছনছ করে দেওয়ার জন্য সক্রিয়ভাবে নেমেছেন।

এসব অভিযোগের প্রমাণ আছে, শুনেছি।

আমরা দেখছি [ * * ] পুত্র [ * * ] এই ব্যাপারে সক্রিয়ভাবে অংশ-গ্রহণ করেছে। আজকে পশ্চিমবাংলা অনেক সমস্যায় জর্জরিত, তবে এঁরা কিন্তু আনন্দে আছেন। আমরা মনে করি আজকে নিরাপত্তাই বড় প্রশ্ন। তবে ওঁদের আজকে বড় দুঃখ হচ্ছে, কারণ ওঁরা আর কৃষক খুন, জখম করাতে পারছে না। শ্রমিকদের উপর যখন তখন গুলি চলছে না, কৃষকের জমি কেড়ে নিতে পারছে না, গণ আন্দোলনে লাঠি, গুলি চলছে না, পশ্চিমবাংলায় বিনা বিচারে আটক আইন প্রয়োগ হচ্ছে না। ওদের সে স্বপ্ন সফল হবে না। একথা বলে আমি বাজেট সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Mr. Sattar has uttered the name of Shri Saroj Mukherjee. He repeated his name. I reminded him that this should not be done. I again remind the members that those who are not members of this House their names should not be used. I expunge the name of Shri Saroj Mukherjee and I expunge the name of Shri Rajiv Gandhi. Do not do this in future. The guideline is, what is used or received in official communication from government to government that can be used.

আমি পূর্বে বলেছি, আবার বলছি প্রাইম মিনিস্টারের যদি কোন চিঠি থাকে বা সেন্ট্রাল মিনিস্টারের কোন চিঠি থাকে টু স্টেট মিনিস্টার দ্যাট ক্যান বি ইউস্‌ড।

---

**Note :** Expunged as ordered by the chair.

অথবা প্রাইম মিনিস্টার বা সেণ্ট্রাল মিনিস্টার কোন চিঠি লিখলেন টু স্টেট মিনিস্টার এবং স্টেট মিনিস্টার ক্যান রিপ্লাই ইন হিজ্ অফিসিয়াল কমিউনিকেসন – এগুলো আসতে পারে। কিন্তু এই যে—উনি কি বললেন, দিদিমনি কি বললেন, রাজীব গান্ধী কি বললেন—কথা বলা ঠিক নয়। এগুলি বললে এক্সপাঞ্জ করা হবে। আমি উভয় পক্ষকেই একথাগুলি বলছি। কাজেই এই ধরনের কথা যা কিছু বলা হয়েছে সব এক্সপাঞ্জড হবে।

**শ্রীআবদুস্ সাত্তার** ঃ—মাননীয় স্পীকার মহাশয়, আমি সরোজ মুখার্জীর বিরুদ্ধে কিছু বলিনি। সরোজবাবু কি বলেছেন আমি শুধু সেটা বলেছি। কিন্তু উনি ইন্দিরা গান্ধী, রাজীব গান্ধীর বিরুদ্ধে বলেছেন। আমি যদি সরোজবাবুর বিরুদ্ধে কোন কথা বলতাম তাহলে আপনি আমাকে বলতে পারতেন। আপনি এক্সপাঞ্জ করার কথা যা বললেন তাতে আমার বক্তব্য হচ্ছে, এক্সপাঞ্জ করার অধিকার আপনার আছে কাজেই আপনি বিরোধীদলের সমস্ত বক্তব্য এক্সপাঞ্জ করে দিন। আমি কি কন্টেকস্ট-এ সরোজ মুখার্জীর নাম করেছি সেটা একবার দেখুন। কাগজে যেটা বেরিয়েছে আমি সেটাই বলেছি।

**মিঃ স্পীকার** ঃ—অফিসিয়াল কমিউনিকেসনে যে সমস্ত জিনিস না থাকবে সেগুলো বললে আই উইল এক্সপাঞ্জ।

[ 5-15—5-25 p.m. ]

**Mr. Speaker** : একটু আগে অনারেবল চীফ মিনিস্টার একটা শব্দ ব্যবহার করছিলেন আন সিভিলাইজড – কোয়েস্‌চেন উঠেছে আন সিভিলাইজড ওয়ার্ডটা পার্লামেন্টারী ওয়ার্ড, না, আন পার্লামেন্টারী ওয়ার্ড। এ সম্বন্ধে আমাদের কিছু পেলাম না। হাউস অব কমন্সের ডিবেটে Official Report 5th series, 1961-62, volume 649 আমি পুপ্‌ছি in the proceedings dated 16th November ওখানে একজন মেম্বার বলেছিল--

I merely include him to keep his speech and to act in a civilized manner তাতে তখন one Mr. Victor F বললেন On a point of order. Is it in order from the honourable member to imply that one of my honourable friends is uncivilized? তাতে ডেপুটি স্পীকার

যিনি তখন চেয়ারে ছিলেন বললেন I am sorry. I did not hear the interruptions. I was otherwise engaged at that time. One should not call the honourable members uncivilized. As such I expunge the word uncivilized.

**শ্রীসোমেন্দ্রনাথ মিত্র** ঃ—মিঃ স্পীকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রী ১৯৮০-৮৫ সালের পুলিশ বাজেট আজকে এখানে পেশ করেছেন। আমি এই বাজেট আলোচনায় অংশগ্রহণ করতে গিয়ে, একটু আগে মাননীয় সদস্য যে কথা বললেন তার অবতারণা করতে চাই। তিনি ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের আনুপাতিক পরিসংখ্যানের কথা বলেছেন। আনুপাতিক পরিসংখ্যানে ক্রাইম কোন রাজ্যে বেশী আর কোন রাজ্যে কম, এটাই যদি আলোচনার বিষয়বস্তু হয়, তাহলে এখানে আমার বলার কিছু নাই। এবং এটা যদি নিজেদের দোষ স্খালনের কোন রাস্তা হয়ে থাকে তাহলে আমার বলার কিছু নাই। মাননীয় সদস্য বললেন, চোর গুণ্ডা বদমায়েসদের ধরা যাচ্ছে না। সমস্ত কংগ্রেসের মধ্যে ঢুকে রয়েছে, কংগ্রেসের আশ্রয়পুষ্ট। আমাদের মুখ্যমন্ত্রী এখানে বসে আছেন তিনি নিশ্চয় জানেন যে আই পি সি সি আর পি সি-র মধ্যে এমন কোন রাস্তা আছে নাকি যে রাস্তায় কংগ্রেসের কোন অপরাধীর বিচার হতে পারবে না, শাস্তি হতে পারবে না? এমন কোন প্রভিসন আছে নাকি? মাননীয় সদস্য নিজের কথাই বলেছেন। বর্তমানে যে সমগ্র পুলিশের যে দায়িত্ব, সেই দায়িত্ব তারা পালন করতে ব্যর্থ হয়েছে। আমার মনে হয় পুলিশ বাজেটের মূল আলোচ্য বিষয় হওয়া উচিত যে পুলিশের দায়িত্ব এবং কর্তব্য কি হওয়া উচিত। আমরা সকলেই জানি যে কোন সভ্য দেশের পুলিশের দায়িত্ব হচ্ছে পুলিশ ইজ এ ডিসিপ্লিনড ফোর্স, পুলিশের দায়িত্ব হচ্ছে জনগণের নিরাপত্তা রক্ষা করা, আইনশৃঙ্খলার ধারক বাহক হওয়া। কিন্তু আমরা এখানে কি দেখতে পাচ্ছি? আমাদের এখানে যেসব ঘটনা ঘটছে আমরা সেই নিয়ে আলোচনা করছি। মাননীয় সদস্য যদি মনে করে থাকেন সেদিনের বাজেট এবং সেদিনের ক্রাইমের সঙ্গে আজকের ক্রাইম জাস্টিফাই করা যাবে। তাহলে আর আলোচনা করার দরকার আছে বলে আমি মনে করি না। মিঃ স্পীকার স্যার, আপনি জানেন যে কলকাতা সহরে ১৯৮৩ সালে নির্বাচনের আগে ১৭ জন আনন্দমার্গীকে ছেলে ধরা নাম করে মারা হোল। তার জন্য পুলিশ কোন কমপ্লেন করেছে কি? ডিসেম্বর মাসে ৭ জন নকশালপন্থীকে নৃশংসভাবে পিটিয়ে মারা হোল, নদীয়া জেলায়, হাওড়া এবং ২৪ পরগণা জেলায় কংগ্রেস কর্মীদের কংগ্রেস কমিটির সাধারণ সম্পাদককে মারা হোল তার জন্য আমি মুখ্যমন্ত্রীর কাছে বিচারের জন্য গিয়েছিলাম।

আমাদের প্রাক্তন বিধানসভার সদস্য মাননীয় কাশীনাথ তা মহাশয় যখন খুন হলেন, তখন এই সভায় তাঁর জন্য শোক প্রকাশ করা হয়েছিল। কিন্তু শোক প্রকাশের সঙ্গে সঙ্গে এই কথা বলা হয়নি, যে কাশীনাথ তা মহাশয়কে খুন করেছিল, তার শাস্তি হোক। আজকে এই ধরণের বহু ঘটনার উদাহরণ দিয়ে প্রমাণ করা যায়, পুলিশের যে দায়িত্ব, আইন এবং শৃঙ্খলা রক্ষা করা, জনগণের নিরাপত্তা রক্ষা করা, সেই নিরাপত্তা রক্ষা করতে আজকে পুলিশ ব্যর্থ হয়েছে। আজকের কাগজে আছে, সেদিন আমার সঙ্গে মাননীয় নবদ্বীপের বিধানসভার সদস্য একসঙ্গে বলেছিলেন, আমিও বলেছিলাম, যে পুলিশ শুধু ব্যর্থ হয়েছে তাই নয়, বহু ক্ষেত্রে পুলিশ সমাজবিরোধীদের সঙ্গে হাত মিলিয়েছে। মাননীয় সদস্য সেদিন বলেছিলেন নবদ্বীপের যে ভয়াবহ ঘটনা, সেই ঘটনা প্রশাসনকে দিয়ে তার বিচার হচ্ছে না। পুলিশ তাদের আটকে রাখতে পারছে না। ২৮টা কেস যে আসামীর বিরুদ্ধে, তাকে পুলিশ আটকে রাখতে পারছে না। আরও পাঁচটা মোট ৩৩টা কেস মাননীয় সদস্য সেদিন বলেছিলেন, হেমেন মণ্ডলের নামে আছে, হেমেন মণ্ডলকে কিন্তু আটকে রাখা যাচ্ছে। আমি জানি না, জায়গায় জায়গায় এই আটকে রাখার কোন তারতম্য আছে কি না।

( এ ভয়েস—তাহলে কি আটক রাখা আপনি সমর্থন করছেন না ? )

না, আমি সমর্থন করছি। আইনে যদি কাউকে আটক রাখার রাস্তা থাকে, তাহলে নিশ্চয়ই তাকে আটক রাখতে হবে। কিন্তু আটকে রাখা যাচ্ছে না বলে মাননীয় সদস্য বলছিলেন, তিন চারদিন বাদে নাকি সে বেল পেয়ে চলে আসছে। এক জায়গা নয় বেল পাচ্ছে, আর এক জায়গায় বেল পাচ্ছে না, এই তারতম্য কেন, সেটাই আমার প্রশ্ন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, বহু আলোচিত, দীর্ঘদিন ধরে গৌরীবাড়ি নিয়ে আলোচনা হচ্ছে, বিভিন্ন জায়গায় সভা সমিতিতে। কলকাতায় কেন পশ্চিমবাংলার সন্ত্রাসের কথা বলতে গেলে গৌরীবাড়ির উদাহরণ দেওয়া হয়। আজকে সেই গৌরীবাড়ির নাগরিক কমিটির পক্ষ থেকে পোস্টার দেওয়া হয়েছে যে গোয়েন্দা দপ্তরের একজন ঝানু অফিসার নাকি সমাজবিরোধীদের সঙ্গে আঁতাত করছে। মাননীয় সাত্তার সাহেব তাঁর প্রারম্ভিক ভাষণে বলেছিলেন যে মার্কসবাদী কম্যুনিস্ট পার্টির একজন অন্যতম নেতা, এই ইদ্রিশ হত্যার ঘটনাকে কেন্দ্র করে বলেছেন যে ইদ্রিশ হত্যার পিছনে রহস্য আছে এবং এই ইদ্রিশ হত্যার সঙ্গে ওপর তলার এক শ্রেণীর পুলিশ জড়িত। আজকে এঁদের কথার মধ্যে দিয়ে প্রমাণিত হয়েছে, পুলিশ শুধু ব্যর্থ হয়নি, পুলিশ এই সমস্ত সমাজবিরোধীদের সঙ্গে যোগসাজস করে সমাজবিরোধী কার্যকলাপকে বাড়িয়ে তুলেছে। আজকে যার ফলে সাধারণ মানুষের পুলিশের উপর আস্থা নেই, আজকে সাধারণ মানুষের নিরাপাত্তা পুলিশের হাতে নেই। অবশ্য আমরা জানি, যদিও পুলিশের দায়িত্ব

সাধারণ মানুষের নিরাপত্তা দেওয়া, কিন্তু সেখানে আমরা দেখতে পাচ্ছি, পুলিশের নিজেরই কোন নিরাপত্তা নেই। যে পুলিশের নিজের নিরাপত্তা নেই, সেই পুলিশ কখনও মানুষের নিরাপত্তা দিতে পারে না। আপনি জানেন মাননীয় চেয়ারম্যান মহাশয়, তিলজলার ও, সি, গঙ্গাধর ভট্টাচার্য মহাশয় নিহত হলেন—

( এ ভয়েস—আপনারাই তো মারলেন—কে মারলো ? )

যেই মারুক, আমার কথা হচ্ছে, আপনারা মারলে তার বিচার হবে না, আপনারা মারলে তার শাস্তি হবে না, এই যদি হয় তাহলে বলার কিছু নেই। আমার বক্তব্য, সমাজবিরোধীদের বিরুদ্ধে। তাদের প্রচলিত আইন-এ কংগ্রেস করুক, সি, পি, এম করুক, তাদের শাস্তি দেওয়া যাবে কি যাবে না, এটাই আমার জিজ্ঞাসা। তিলজলার ও, সি, গঙ্গাধর ভট্টাচার্য মহাশয় মারা গেলেন, তার আসামীদের শাস্তি হলো না।

[ 5-25—5-35 p. m. ]

ডি. সি. মেহেতা মারা গেলেন, তার বডি গার্ড মারা গেলেন। তার আসামীদের খুঁজে পাওয়া যাচ্ছে না, অথবা খুঁজে পাওয়া গেলেও থানা লকআপে মারা হচ্ছে। আমরা দেখলাম পুলিশের খোদ সদর দপ্তর লালবাজারে পুলিশ কমিশনার নিগৃহীত হলেন, ডি. সি., ডি. ডি. হেডকোয়াটার্স লাঞ্ছিত হলেন। পুলিশের উপরতলার অফিসার যারা শান্তি-বাহক শৃঙ্খলার ধারক হয়ে বসে আছেন, যারা জনগণের নিরাপত্তা দেবার সাংবিধানিক দায়িত্ব নিয়ে বসে আছেন তাদের যদি নিরাপত্তা না থাকে তাহলে তাদের কাছ থেকে পশ্চিমবঙ্গের মানুষ আইন-শৃঙ্খলার উন্নতি, সাধারণ মানুষ নিরাপত্তার আশা করে না। মাননীয় মুখ্যমন্ত্রী গত শনিবার গার্ডেনরিচে গিয়ে বলেছেন পুলিশ যদি দোষীদের ধরতে না পারে তাহলে পুলিশ রাখার কোন অর্থ হয় না। গত কয়েক বছরের সিরিজ অব ইন্সিডেন্টস দেখিয়ে দেয় যে, পুলিশ তাদের দায়িত্ব পালনে ব্যর্থ হয়েছে, পুলিশ আজ বিরোধী কার্যকলাপ বন্ধ করতে পারে নি। মাননীয় মুখ্যমন্ত্রী অবাক হয়ে বললেন গৌরীবাড়ীর ওখানে হেমেন মণ্ডল কেমন করে এতদিন কোথায় কি করে লুকিয়ে থাকে ? আমরাও অবাক হয়ে যাই যে, একটা লোক দীর্ঘদিন কি করে লুকিয়ে থাকে ? আজকে পুলিশ সমাজবিরোধী দমনে ব্যর্থ হয়েছে, জনগনের নিরাপত্তা দিতে ব্যর্থ হয়েছে। তাই মাননীয় মুখ্যমন্ত্রী যে কথা বলেছেন আমিও সেই কথা সমর্থন করে বলছি যে, যেখানে পুলিশ সাধারণ মানুষের নিরাপত্তা দিতে পারে না, সমাজবিরোধী দমন করতে পারে না, যেখানে সংবিধানিক দায়িত্ব কর্তব্য পালনে অপারক, সেখানে পুলিশ রাখার কোন মানে হয় না। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর বক্তব্য সমর্থন করে এই কথা বলতে চাই, সেখানে

পুলিশ রাখার কোন অর্থ হয় না, সেখানে বাজেট নিষ্প্রোজন। তাই আমি এই বাজেটের বিরোধিতা করছি।

**শ্রীদীপক সেনগুপ্ত** ঃ—মাননীয় সভাপাল মহাশয়, এই পুলিশ বাজেট সমর্থন করবার আগে আমি আপনার মাধ্যমে যেহেতু স্পীকার মহাশয় নেই হাউসেও নেই তাঁর কাছে একটা অনুরোধ প্রথমেই রাখতে চাই। বহুদিন ধরে এই কক্ষের আসন পুনর্বিন্যাস এই ভাবে করা আছে যে, অধ্যক্ষের ডান দিকে মন্ত্রীসভার সকল সদস্য, টেজারি বেঞ্চের সদস্যরা বসেন, আর বাঁদিকে বিরোধী দলের সদস্যরা বসেন। আজকে বিরোধী দলের নেতার বক্তৃতা শুনে মনে হচ্ছিল আসন ব্যবস্থা যেটা আছে সেটার পরিবর্তন দরকার। আর সাংবাদিকদের জন্য যে আসন নির্দিষ্ট রয়েছে সেটা বোধ হয় বিরোধী দলের দিকে দিলেই সবচেয়ে ভাল হয়। কারণ দীর্ঘসময় ধরে বিরোধী দলের নেতা যে কথাগুলি বললেন সবই বস্তা পচা কথা, বহুদিন ধরে খবরের কাগজে বেরিয়েছে। আমরা প্রত্যেকেই পড়েছি। বিরোধী দলের নেতার কাছ থেকে ভাল করে বক্তব্য শুনবো বলে সরকারী তরফ থেকে বাড়ী ও অন্যান্য সুযোগ সুবিধা দেওয়া হচ্ছে, সমস্ত রসদ জোগাড় করে দেওয়া হচ্ছে। এই কথা শোনবার জন্য দেওয়া হচ্ছে? তিনি আজকে অত্যন্ত আজে বাজে কথা বলে পুলিশ বাজেটের বিরোধিতা করেছেন। কাজেই এই সব সংবাদপত্রের লোকদের গাড়ী দিয়ে বসিয়ে দিলেই ভাল হয়। তিনি খবরের কাগজ থেকে বক্তবা রেখেছেন। খবরের কাগজের এইগুলিতে দেখা যাবে বহু পরস্পর বিরোধী সংবাদ আছে। ওরাও যেমন পড়েছেন, আমরাও তেমন পড়েছি। এই খবরের কাগজের রিপোর্ট সম্পর্কে আমি একটি কথা উল্লেখ করতে চাই। অতি সম্প্রতি আনন্দবাজার গোষ্ঠীর একটি পত্রিকা সানডেতে একটি সংবাদ পরিবেশিত হয়েছে। পাঞ্জাবে সাংবাদিক তজমিং সিংকে যে হত্যা করা হয়েছিল সেই সম্পর্কে সাংবাদিকদের প্রতি কটাক্ষ করে দেখা হয়েছে, "In many ways fault lies with us in the press." "Political stories are for some inexplicable reasons traditionally more important than the human interest stories."

রাজনৈতিক গালগল্প খবরের কাগজ অনেক সময় চালিয়ে দিচ্ছে কিন্তু মনুষ্যত্বের স্বার্থে যে সংবাদগুলি আসা দরকার অনেক ক্ষেত্রে অনেক সাংবাদিকদের মধ্যে দিয়ে আমরা সেই সংবাদগুলি পাই না। এই দেখুন, আজকে ব্যানার হেড দিয়ে হটাৎ করে বলা হ'ল যে ডেপুটি স্পীকারের ড্রাইভার নাকি মরে গিয়েছে। এটা একটা অদ্ভুত অবস্থা। নির্দিষ্ট কোন সংবাদ নেই, পুলিশ দপ্তরে আছে কিনা জানি না, অথচ এইভাবে লেখা হ'ল। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে আমি বলব, এইসব সংবাদ অত্যন্ত

গুরুত্বপূর্ণ সংবাদ, এই ধরণের সংবাদ নিয়ে নানান ধরণের গুজব ছড়িয়ে নানান অবস্থার সৃষ্টি করা হচ্ছে। যেমন বলা হচ্ছে, স্বরাষ্ট্র দপ্তরের নির্দেশ অনুসারে নাকি এই হাউসের ডেপুটি স্পীকারকে চলতে হবে। এটা যদি হয় তাহলে নিশ্চয় অত্যন্ত অবমাননাকর পরিস্থিতি। এটা হয়েছে কিনা নিশ্চয় বলতে হবে। কিন্তু আমরা দেখছি, সাংবাদিকরা অনেক সময় এইসব কাজ করছেন এবং করছেন কায়েমীস্বার্থের স্বার্থে। মাননীয় সভ্যপাল মহাশয়, আমার মনে হচ্ছে, নির্বাচন আসন্ন তাই কতকগুলি জিনিষ পশ্চিমবাংলায় ঘটানো হচ্ছে। স্যার, আমরা জানি ১৯৭১ সালে দ্বিতীয় যুক্তফ্রন্টের পরবর্তী সময়ে যে নির্বাচন হয়েছিল ঠিক সেই নির্বাচনের পূর্ব মুহূর্তে সর্বজনশ্রদ্ধেয় জননেতা শ্রীহেমন্ত বসুকে হত্যা করা হয়েছিল। সেই হত্যাকাণ্ডের সঙ্গে সঙ্গে দেখলাম কোলকাতার সেই সময়কার পুলিশ কমিশনার শ্রীরঞ্জিত গুপ্ত, তিনি বলে দিলেন যে এর পেছনে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির লোকদের হাত আছে এবং সেই রকম একটা আবহাওয়ার মধ্যে দিয়ে নির্বাচন হয়েছিল। কিন্তু তার পরবর্তীকালে আমরা কি দেখলাম? পরবর্তীকালে সেদিনের স্বরাষ্ট্র দপ্তরের রাষ্ট্রমন্ত্রী শ্রীসুব্রত মুখার্জী—তিনি এখানে রয়েছেন, তাঁর দিকে অঙ্গুলি নির্দেশ করেই বলছি—তিনি বলেছিলেন, এই হেমন্ত বসু'র হত্যাকাণ্ডের পেছনে যাদের হাত রয়েছে নিজেদের স্বার্থে, দলীয় স্বার্থেই তাদের সকলের কথা প্রকাশ করা যাবে না। এ কথা তাঁরই কথা। সেই চক্রান্ত আমরা ১৯৭১ সালে দেখেছি। পশ্চিমবাংলাতে যে জিনিষ হয়েছে ঠিক সেই রকমই ত্রিপুরাতে ঠিক নির্বাচনের কিছুদিন আগে সি. আর. পি. বাহিনীর উপর আক্রমণ চালিয়েছিল উগ্রপন্থী উপজাতিরা। আমরা লক্ষ্য করেছি সেই উগ্রপন্থী উপজাতি, সেই বিচ্ছিন্নতাবাদী শক্তির সঙ্গে হাত মিলিয়ে ইন্দিরা গান্ধীর কংগ্রেস ওখানে নির্বাচন করতে গিয়েছিলেন। বিচ্ছিন্নতাবাদী শক্তি, সাম্প্রদায়িক শক্তি, এদের সঙ্গে হাত মিলিয়ে কংগ্রেস শাসন ক্ষমতায় ফিরে আসতে চায়। তাই স্যার, আমার মনে হচ্ছিল ওদের বক্তব্য শুনে যে পুলিশ বাজেটের পূর্ব মুহূর্তে এবং এই বিধানসভা চলাকালীন বিধানসভার কিছু সুযোগ যাতে নেওয়া যায় তার জন্যই কোলকাতা এবং কোলকাতার আশেপাশে পরপর কয়েকটি ঘটনা ঘটানো হয়েছে। স্যার, এ বছরের ১৮ই ফেব্রুয়ারী একটা লরি এ্যাকসিডেন্টে সুভাষ গুপ্ত নামে একজন মারা গেল। এই ঘটনাকে কেন্দ্র করে ঐ গার্ডেনরিচ এলাকায় রাজনৈতিক কর্মীদের তৎপরতা বেড়ে গেল। আমি অভিযোগ তুলছি সুব্রতবাবুদের বিরুদ্ধে, সংবাদপত্রকে টেনে নেয়, ঘরে যারা উপস্থিত রয়েছেন তারা জবাব দেবেন, সুব্রতবাবু, আবদুর রউফ সাহেব, ডাঃ শিশির বসু, অনুপ চন্দ, কাজেম আলি মোল্লা, আপনারা ঐ এলাকায় মিছিল করে, ১৯ তারিখে জনসভা করে ডি.সি. মেহেতার বিরুদ্ধে আপনারা কি বলেন নি যে এক মাসের মধ্যে ডি.সি.-কে বদল করতে হবে?

[ 5-35—5-45 P.M. ]

নতুবা এর বদলে রক্ত নিতে হবে, মাথা নিতে হবে,—এই জিনিস করে আপনারা সভা করেছেন। আপনারা সেখানে বিদ্বেষ ছড়িয়েছেন। একদিকে কিছু লোককে বলেছেন যে এই ডি. সি. মেহতা হচ্ছে হিংন্দু সাম্প্রদায়িকতাবাদী, অন্য দিকে আপনারা তার প্রতি ইন্ধন যুগিয়েছেন। আজকে এর ফলে ডি. সি. মেহতা হত্যা হয়েছেন, মোক্তার আলীর মৃত্যু হয়েছে। আজকে লক্ষ্য করলাম যে সারা পশ্চিম বাংলায় মাথা নিচু করে এই পুলিশ কর্মচারীরা তার যে কর্তব্য বোধ, তার প্রতি তারা শ্রদ্ধা জ্ঞাপন করছেন। সারা পশ্চিমবাংলার মানুষ কৃতজ্ঞতার সঙ্গে তার এই আত্মত্যাগকে স্মরণ করছেন। কিছুক্ষণ আগে দিলীপবাবু, তার বক্তব্যের মধ্যে দিয়ে ট্রেজারী বেঞ্চের পক্ষ থেকে শ্রদ্ধা জ্ঞাপন করেছেন। আমাদের দলের রাজ্য কমিটির গ্রহীত প্রস্তাবে—যা সম্প্রতি খুব কম ক্ষেত্রে হয়ে থাকে পুলিশ কর্মচারীর মৃত্যুকে কেন্দ্র করে—আমরা শ্রদ্ধা জ্ঞাপন করেছি। আর একটা অদ্ভুত জিনিস লক্ষ্য করুন, আজকে এই সভায় যখন ইদ্রিস হত্যাকাণ্ড নিয়ে মুখ্যমন্ত্রী বিবৃতি দিচ্ছিলেন সেই বিবৃতি তারা গ্রহণ করতে পারেন নি। ইদ্রিসের মৃত্যু, মোক্তার আলির মৃত্যু তাদের ঘর থেকে বের করে নিয়ে গিয়েছিল। কারণ বিধান সভার বিরোধী সদস্যরা এই ডি. সি. মেহতা, মোক্তার আলির প্রতি এতটুকু শ্রদ্ধা জ্ঞাপন করলেন না। কাজেই এর মধ্যে দিয়ে প্রমাণ হয়ে যায় যে তারা কোন দিকে। আব্দুস সাত্তার বলেছেন যে কেন সেখানে বি. এস. এফ, ইস্টার্ন ফ্রন্টিয়ার রাইফেলস আনা হল ? তারা মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ করেছেন। সত্যি তো, গোটা প্লান যা ছিল, গোটা পরিকল্পনা যা ছিল, তারা সেই ভাবে এগিয়ে যাচ্ছিলেন। আজকে এই অবস্থা যদি চলতো তাহলে সমাজ বিরোধীদের দিয়ে ওখানে সাম্প্রদায়িক দাঙ্গা সৃষ্টি করা যেত। কারণ সামনে নির্বাচন রয়েছে। আমরা প্রকাশ্যে স্বীকার করি এবং বুক উঁচু করে যে কথা বলি সেটা হচ্ছে, এই পুঁজিবাদী ব্যবস্থার মধ্যে যে সাম্প্রদায়িক সম্প্রীতি, মানুষে মানুষে যে সম্প্রীতি, সেই সম্প্রীতি আমরা পশ্চিমবাংলায় আরো উজ্জ্বল করে তুলতে পেরেছি। সেটা যাতে নষ্ট করে দেওয়া যায়, সেটাতে যাতে কালিমা লেপন করা যায় তার জন্য আপনাদের যে চক্রান্ত ছিল, সেই চক্রান্ত নিয়ে সমাজবিরোধীদের দিয়ে আপনারা ঐ এলাকায় চেষ্টা করেছিলেন। আমি আপনাদের জিজ্ঞাসা করি। খবরের কাগজে বহু কথা এখানে উল্লেখ করেছেন। আমি সেই উল্লেখের মধ্যে যাব না। তবে যে অংশটুকু সাত্তার সাহেব বলেছেন,

সেই অংশের ক্ষেত্রে আমি একটু বলছি। ডেপুটি স্পীকারকে টেনে এনে সংবাদ পত্রের একটা জায়গা সাত্তার সাহেব পড়েছেন। সেখানে কি বলা হয়েছে ? সেখানে বলা হয়েছে, গার্ডেনরিচ এলাকায় একজন গণ্যমান্য ব্যক্তির উপস্থিতিতে রুদ্ধদ্বার কক্ষে আলোচনা হয় এবং সেখানে কিছু অংশের পুলিশও ছিল। এই সমস্ত সংবাদ বেরিয়েছে এবং ডেপুটি স্পীকারের দিকে আঙ্গুল দেখান হচ্ছে। গার্ডেনরিচের এই নেতা কে ? সেই এলাকার এম. এল. এ হচ্ছেন মোল্লা সাহেব। শুধু তাই নয়, গত ১৯৮৩ সালে ঐ এলাকায় ভোট হবার পরে জুন মাসে এই কাজেম আলী মোল্লার নেতৃত্বে এলাকার সমাজবিরোধীরা ঐ ফতেপুর ভিলেজ রোড এলাকায় হামলা করেছিল। সেখানে এই বিনোদ মেহতা এবং তার পুলিশ বাহিনী নিয়ে দাঙ্গাকারীদের ওখান থেকে উচ্ছেদ করেছিলেন। এই ডক এলাকাতে গত কয়েক বছরে যে চুরী হত তার একটা হিসাবে দেখা যাচ্ছে যে ১৯৮২ সালে যেখানে ডক এলাকায় বিভিন্ন জিনিসপত্র চুরি হয়েছে ১৯.৮৪ লক্ষ টাকার, সেখানে বিনোদ মেহতা যাবার পরে তার পরিমান দাঁড়িয়েছে ১৫ লক্ষ টাকা। ৪ লক্ষ টাকা অর্থাৎ শতকরা হিসাবে ২৫ ভাগ কমে গেছে। ফ্যান্সি বাজার এলাকায় মাল ধরবার ক্ষেত্রে ইদ্রিসের ৪ লক্ষ টাকার মাল চলে গেল। তারপরেই তো চক্রান্ত শুরু হয়েছিল। ৯ তারিখ থেকে এই চক্রান্ত শুরু হয় যে বিনোদ মেহতাকে সরাতে হবে এবং তার জন্য নানা ষড়যন্ত্র যা হয়েছিল সেটা আজকে পশ্চিম বাংলার মানুষ ধীরে ধীরে জানতে পারবে। আজকে সম্পুর্ণ ভাবে মানুষ জেনে গেছে যে এর পিছনে কারা রয়েছে। সমাজবিরোধীদের মদত দিচ্ছে কারা, এলাকায় আগুন জ্বালিয়েছে কারা, কারা ঐ এলাকায় সাম্প্রদায়িক দাঙ্গা সৃষ্টি করতে চেয়েছে, সে কথা পশ্চিম বাংলার মানুষ জানে। আজকে সবচেয়ে বড় কথা হচ্ছে যে, সমস্ত রকম অপপ্রচারকে বন্ধ করে আমরা এর বিরুদ্ধে রুখে দাঁড়াতে পেরেছি।

মাননীয় সভাপাল মহাশয়, আমি আপনার মাধ্যমে বিরোধী দলের কাছে কিছু নির্দিষ্ট অভিযোগ রেখেছি, আশা করব তাঁরা তার জবাব দেবেন।

মাননীয় সভাপাল মহাশয়, এই হাউসে আমি আবার অভিযোগ করছি, আপনি খোঁজ নিয়ে দেখুন সাহাজাদা নামে যে গ্রেপ্তার হয়েছে গার্ডেনরিচের ঘটনায়, সে ঘটনার পরে এই বিধানসভার লবি'তে এসেছিল, তার লবি'পাশ কে সই করেছিল ? আপনি এটা খোঁজ নিয়ে দেখুন। তাকে বলছে, সে ঐ এলাকার যুব কংগ্রেসের সভাপতি। গত ২৬শে, ফেব্রুয়ারী রবিবার যারা ঐ এলাকায় শোক মিছিল করেছিল, তারা কারা ? ওখানে প্ল্যাকার্ড নিয়ে মিছিল করা হয়েছিল, সুব্রতবাবু ঐ মিছিলে ছিলেন এবং অন্যান্য অনেক কংগ্রেসী নেতারা ছিলেন, তাঁরা বলেছিলেন, ব্ল্যাড ফর ব্ল্যাড, এক মাসের

মধ্যে যদি ওকে ট্রান্সফার করা না হয়, সাসপেণ্ড করা না হয়, তাহলে দোষী ব্যক্তির মাথা চাই। এই ভাবে সমাজ বিরোধীদের সাথে নিয়ে স্বনামধন্য রাজনৈতিক নেতারা পশ্চিমবাংলার ঐতিহ্যকে নস্যাৎ করতে চেয়েছিলেন।

মাননীয় সভাপাল মহাশয়, আমি বিরোধী দলের সদস্যদের কাছে আর একটা প্রশ্ন তুলে ধরতে চাই—ওঁরা পুলিশের কাছে কাজ চাইছেন, পুলিশ যথাযথ ভাবে কাজ করবে, তার জন্য ওঁদের কি কিছু করনীয় নেই? ওঁদের ব্যবহারেরও পরিবর্তন হওয়া প্রয়োজন। বাজেট অধিবেশনের ঠিক আগের দিন মাননীয় অধ্যক্ষ মহাশয় কিছু সদস্যকে সাসপেণ্ড করেছিলেন—একজন মাত্র এখানে মার্শাল আছেন—তাঁদের মাননীয় অধ্যক্ষ মহাশয়ের নির্দেশ মেনে নেওয়া উচিত ছিল। কিন্তু তাঁরা তা মেনে না নিয়ে, এখানে গায়ের জোর দেখিয়েছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় বলেছেন ঐ ঘটনার কথা এখানে রেফার করা যায় না, আমরাও করতে চাই না। কিন্তু কি হয়েছিল? পরের দিন বাজেট যাতে পেশ করা যায় তার জন্য এবং বাজেট অধিবেশন চালাবার জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয় বাধ্য হয়ে স্বরাষ্ট্র দপ্তরের কিছু সংখ্যক মানুষকে এখানে নিয়ে এসেছিলেন (বিরোধী পক্ষ থেকে একটি ধ্বনি :—পুলিশকে।) হ্যাঁ, পুলিশ নিয়ে আসতে হয়েছিল কাদের গায়ে হাত দেবার জন্য? আপনারা, যাঁরা দায়িত্বশীল নেতা, তাঁরা বেরিয়ে যাননি বলে তাঁদের গায়ে হাত দেবার জন্য অর্ডার দিতে হয়েছিল। সুতরাং যে ব্যবহার করেছিলেন, সেই ব্যবহারের পরিবর্তন হওয়া উচিত। আপনাদের ব্যবহারের মধ্যে দিয়ে যদি দেখা যায় যে, পুলিশ আপনাদের গায়ে হাত দিতে পারে, তাহলে সমাজের অন্য অংশ তারা শান্তি রক্ষা করতে পারে না। সুতরাং সেটা আপনাদের আগেই বোঝা উচিত ছিল। মাননীয় সভাপাল মহাশয়, হেমন্ত বসুর হত্যা কাণ্ডের দিন পুলিশ সমস্ত প্রমান-পত্র লোপ করবার যে ব্যবস্থা নিয়েছিল—সেদিনের সেই কাজের মধ্যে দিয়ে ধীরে ধীরে পুলিশ প্রশাসন ভেঙেছে।

মাননীয় সভাপাল মহাশয়, ওঁরা বলছেন. আমরা পুলিশকে ট্রেড ইউনিয়ন করবার অধিকার দিয়েছি। আমি জিজ্ঞাসা করি, আই. পি. এস. এ্যাসোসিয়েসন থাকতে পারে, আর ওদের থাকতে পারে না? আগে কি চেহারা ছিল? অনেকেই সে কথা বলেছেন, তবুও আমি আবার বলছি, নীচের দিকের পুলিশ কর্মচারীরা কি করত, এস, পি.'র বাড়ির ছেলেকে ধরা থেকে শুরু করে, বাজার করা থেকে শুরু করে নানারকম কাজ তাদের করতে হ'ত। এ সব কাজের মধ্যে

দিয়ে ডিসিপ্লিন নষ্ট হ'ত না? সব চেয়ে বড় কথা যারা সমাজের ওপরতলার লোক, পুঁজিপতি শ্রেণী, তারা সমাজ বিরোধীদের মদত দিচ্ছে। হেমেন মণ্ডল নিয়ে অভিযোগ উঠেছে। তা আমি ওঁদের জিজ্ঞাসা করি, অজিত পাঁজা অভিযোগ তোলেননি যে, হেমেন মণ্ডল সোমেন মিত্রের লোক?

[ 5-45—5-55 p. m. ]

এটা আপনাদের তরফেরই অভিযোগ। সে ক্ষেত্রে পুলিসের সহযোগিতা নিয়েছেন। এ ক্ষেত্রে পুলিশের সহযোগিতা আপনারা নিতে পারেন। সেই সুযোগ কোন কোন পক্ষ কোন সময় হয়ত নিয়ে থাকবে। তাবলে সমস্ত জিনিষ নিয়ে রাজনীতি করা ঠিক নয় বা করবেন না। পুলিশের এ অত্রে বিরাট দায়িত্ব আছে। বিনোদ মেহতার প্রাণ দেবার মধো দিয়ে, মোক্তার আলির প্রাণ দেবার মধ্যে দিয়ে আমাদের কিছু সম্বিদ ফিরে আসা উচিত। আজকে এঁদের এই প্রাণ দেবার মধ্যে দিয়ে আমাদের কিছু চৈতন্যোদয় হওয়া উচিত।

মাননীয় সভাপাল মহাশয়, এই সভার সদস্য হিসাবে, বিশেষকরে ফরোয়ার্ড ব্লক সদস্য হিসাবে বাড়তি অস্বস্তির মধ্যে রয়েছি। কারণ ধীরে ধীরে দেখা গেছে এই বিধানসভার উপাধ্যক্ষকে কেন্দ্র করে বিভিন্ন রকম সংবাদ সংবাদপত্রে বেরোতে শুরু করলো। আমরা এই নিয়ে খোঁজ করেছি। গত দুদিন ধরে আমাদের রাজ্য কমিটির সভাও হয়েছে। আমরা সেই সভা থেকে পরিষ্কার জানিয়ে দিয়েছি। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি, আপনার কিন্তু কিন্তু করবার কোন কারণ নেই। আপনার ভীত হবার কোন কারণ নেই। আমাদের পার্টির রাজনৈতিক সিদ্ধান্ত এবং একথা বোধ হয় আমি বলতে পারি, অন্যান্য অল্প সংখ্যক দলের পক্ষ থেকে, যেই অন্যায় করুক না কেন—তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নিতে কার্পণ্য করিনি। সেদিক থেকে বলি,—এতবড় অভিযোগ উঠেছে; কলিমুদ্দিন সামস মহাশয় গয়ায় গিয়েছিলেন কিনা জানিনা, তাঁর বাড়ীতে ইদ্রিশ মিঞা ধরা পড়েছে কি পড়েনি তাও জানিনা। তবে শ্রী কলিমুদ্দিন সামসের বাড়ী থেকে ঐ বাড়ীর দূরত্ব প্রায় ৮০ কিলোমিটার। তাঁর মোটরের ব্যাপারেও কিছু জানিনা! আপনি এ-বিষয়ে তদন্ত করুন! কলিমুদ্দিন সামসের আমাদের কাছে বড় কথা নয়। আমরা কিছু জোরে গর্ব করে বলতে পারি আমরা সাম্প্রদায়িকতার বিরুদ্ধে সংগ্রাম করে চলেছি। কংগ্রেস মুসলিম লিগের সঙ্গে হাত মিলিয়ে দ্বিজাতিতত্ত্বের ভিত্তিতে দেশ ভাগ করেছে। কেরলে মুসলিম লিগের সঙ্গে হাত মিলিয়ে সরকার গঠন করেচে। আমরা এই কথা বলতে চাই যে এই ব্যাপারে

শ্রীকলিমুদ্দিন সামস সামান্যতমভাবেও জড়িত কিনা এই কথা মাননীয় মুখ্যমন্ত্রীকে পরিষ্কারভাবে বলতে হবে। আমরা এই কথা বলতে চাই যে তিনি শুধু এই হাউসের একজন সদস্যই নন, তিনি হাউসের ডেপুটি স্পীকার। রাজনৈতিক উদ্দেশ্য এ-ক্ষেত্রে অত্যন্ত পরিষ্কার। আজকে যদি ডেপুটি স্পীকারের বিরুদ্ধে এই ধরণের কুৎসা রটনা করা যায় তাহলে সারা পশ্চিম বাংলা তথা ভারতবর্ষকে বুঝান যাবে যে পশ্চিম বাংলার বামফ্রন্ট সরকার, বিশেষভাবে এই বিধানসভার ডেপুটি স্পীকার খারাপ কাজে লিপ্ত। এই উদ্দেশ্য নিয়ে কিছু কিছু লদু' খবরের কাগজ সাম্প্রদায়িকতার বিষ ছড়িয়ে নানা রিপোর্ট বের করছে কিছুদিন ধরে।

( বিরোধী পক্ষ থেকে মন্তব্য: সত্যযুগের উল্লেখ করলেন না ? ) মাননীয় সভাপাল মহাশয়, আমি সত্যযুগের রেফারেন্স দিয়েও বলেছি। আমরা এটা চাই যে এ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী একটা পরিষ্কার বিবৃতি দেবেন। ইতিমধ্যে এর গুরুত্ব নিশ্চয়ই আপনি উপলব্ধি করেছেন। কিছুক্ষণ আগে বিরোধী দলের নেতা বলেছেন পাঁচ দিন আগে নাকি, গত শুক্রবার, পোষ্ট মর্টেম রিপোর্ট এসেছে। আজকে দুপুর বেলা ১২৷৷ টার পর তিনি রিপোর্ট দিলেন। সেখানে ১২৷৷ টার পর তিনি পেলেন, সেখানে শ্রী আব্দুস সাত্তার মহাশয় বলছেন শুক্রবার দিন অমৃতবাজারে বেরিয়েছে। এই ধরণের খবর, নানা খবর আজ খবরের কাগজগুলি বের করেছে এবং শ্রী কলিমুদ্দিন সামস সম্বন্ধে নানা খবর গত ২২ তারিখ থেকে বেরোচ্ছে সে সম্বন্ধে নিশ্চয়ই সরকার অবগত আছেন ? আজকেও একটি সংবাদপত্র চেষ্টা করেছিল বিভিন্ন পুলকার ড্রাইভারদের নিয়ে স্ট্রাইক করান যায় কিনা। অর্থাৎ আসল উদ্দেশ্য হচ্ছে যেকোন-ভাবে পশ্চিম বাংলায় বিশৃঙ্খলা সৃষ্টি করা। এর গুরুত্ব উপলব্ধি করে, মাননীয় সভাপাল মহাশয়, যেমন বিরোধী পক্ষর কাছ থেকে জবাব চেয়েছি—সুব্রতবাবু, আবদুল রৌফ আনসারী সাহেবের কাছ থেকে জবাব চেয়েছি যে এই কাজ করেছেন কিনা, ঠিক তেমনি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকেও জবাব চাইছি। কারণ বাইরে খবরের কাগজে বহু কিছু লেখা যায়, কিন্তু সব কিছু বিধানসভায় আনা যায়না অধিকার ভঙ্গের ক্ষেত্রে। খবরের কাগজ অম্ল-মধুর জিনিষ তৈরী করে নিজেদের পছন্দ মত। একটি সংবাদপত্র আছে, দেখছি তার এক সাংবাদিক ফরোয়ার্ড ব্লকের ইতিহাস থেকে সুরু করেছেন।

সে ফরওয়ার্ড ব্লকের ইতিহাস থেকে শুরু করেছে, কবে সে মার্কসবাদে এসেছিল কবে কে আসে নি, তিনি এখন ফরওয়ার্ড ব্লকের ভাল করবার জন্য উঠে পড়ে লেগেছেন। এই ধরণের সাংবাদিক আছেন, আমি সেই সাংবাদিকদের কথা বলছি না। কারণ তাদের লেখার স্বাধীনতা রয়েছে। এই সমস্ত ব্যাপারে আমি যাছি না। কিন্তু কলিমুদ্দিন সম্পর্কে

যে সংবাদ বেরিয়েছে এই সভায় এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমরা এটাকে কোন রকম ভাবে পাশ কাটাতে চাইনা। যেমন রাজ্যপালের কার্যকলাপ সম্পর্কে আমরা একটা অভিযোগ আনার পর তার বদলী হিসাবে ওনারা একটা কলিমুদ্দিন সামস্ সম্পর্কে একটা প্রিভিলেজ এনেছেন। এই ভাবে আমরা করতে চাইছি না। একটা ঘটনা সম্পর্কে অভিযোগ এসেছে, মুখ্যমন্ত্রীর কাছ থেকে, স্বরাষ্ট্র মন্ত্রীর কাছ থেকে, সেই সম্পর্কে যে সংবাদ তার জানা আছে, সেটা জানতে চাই। আমি আবার বলছি সেই সংবাদটা তিনি এখানে সহজ ভাবে দিন। আমাদের পার্টি সিদ্ধান্ত নিয়ে ফেলেছে যে তাঁর বিরুদ্ধে সামান্যতম অভিযোগ থাকলে সেই সম্পর্কে আমরা সিদ্ধান্ত নিতে কুণ্ঠাবোধ করবো না। মাননীয় সভাপাল মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় পুলিশখাতে যে ব্যয়-বরাদ্দের দাবী পেশ করেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি এবং বিরোধী পক্ষ যে কাট মোসান দিয়েছেন তার আমি বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীআবদুর রৌফ আনসারী**ঃ—মিঃ চেয়ারম্যান স্যার, আমার একটা পারসোন্যাল এক্সপ্লানেসান আছে। Just now Hon'ble Member Shri Dipak Sen Gupta has mentioned my name in connection with the Watgunj incident. But I am sorry to inform you that I was not present there at that time, I went there at noon and found that two persons were died—one Hindu and one Muslim. দু-জন লোক গুলিতে মারা যায়। আমি গিয়েছিলাম সেখানে। একজন হিন্দুর লোক এবং আর একজন মুসলিম। সন্ধ্যায় হিন্দুর লোককে শ্মশানে নিয়ে যাওয়া হয় এবং মুসলিমের লোককে কবরখানায় নিয়ে যাওয়া হয়। I do not Know anything about the matter. He has mentioned my name motivatedly.

**শ্রীফজলে আজিম মোল্লা**ঃ—স্যার, উনি আমার নামটাও ভাল করে জানেন না। এই ওয়াটগঞ্জে ঘটনা ঘটার সময় আমি এখানে ছিলাম না। আমি সেই সময় বিহারে ছিলাম। এখানে আমার নাম করা হয়েছে কেবল মাত্র উদ্দেশ্য প্রণোদিত ভাবে আমাকে জড়াবার জন্য। এই কথা অসত্য এবং ভিত্তিহীন।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী**ঃ—মাননীয় চেয়ারম্যান সার, আজকে খুবই দুর্ভাগ্যের বিষয় যে পুলিশমন্ত্রী তাঁর ব্যয় বরাদ্দের দাবি আমাদের কাছে পেশ করেছেন। আমার

ধারনা ছিল আজকে এই হাউসে স্বরাষ্ট্রমন্ত্রী তাঁর অপদার্থতার জন্য তিনি পদত্যাগ করেছেন, এই নিয়ে আলোচনা হবে। আমার ধারণা ছিল যে পশ্চিমবাংলার স্বরাষ্ট্রমন্ত্রী যদি প্রকৃত এই রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রী হন, যদি তিনি সত্যিকারের বিবেকবান হন তাহলে তিনি এই কথা বলবেন যে আমার প্রশাসন মানুষের নিরাপত্তা রক্ষা করতে ব্যর্থ হয়েছেন।

[ 5-55 – 6-05 P. M. ]

আমি আশাকরি, বিবেকবান লোক হলে তিনি বলবেন যে আমার পুলিশ প্রশাসন ভেঙ্গে গেছে, আমি পারছি না। কিন্তু দুঃখের বিষয়, আমরা দেখছি, তিনি ব্যয়-বরাদ্দ এখানে রেখেছেন এবং মাঝে মাঝে মাথা গরম করছেন। স্বাভাবিক। কেননা, ব্যর্থতার ইতিহাস হচ্ছে পশ্চিমবাংলার বামফ্রণ্ট সরকারের। ব্যর্থতার যে ইতিহাস বামফ্রণ্ট সরকার এখানে সৃষ্টি করেছেন, তার মধ্যে দিয়ে একটা জিনিস বেরিয়ে আসছে—তা হচ্ছে, উনি একটু বিচলিত হয়ে পড়েছেন। তার একটা কারণ আছে। কারণ হচ্ছে, রাজ্যে যা কিছু ঘটছে - আমরা যখন ওপক্ষে ছিলাম, তখন মুখ্যমন্ত্রীকে হাততালি দিয়ে স্বাগত জানাতাম, এই পদ্ধতি নতুন কিছু নয়—শতকরা ৫০টি মিথ্যা কথা এখানে বসে বললেও আপনারা হাততালি দেবেন। এ জিনিস আপনারা করবেন, কেননা, তার সংখ্যা অনেক আছে।

**মিঃ স্পীকার ঃ** সত্যবাবু, 'মিথ্যা' কি পার্লামেণ্টারী ওয়ার্ড ?

**শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ** না, 'অসত্য'। আজকে এই রাজনীতিতে পুলিশ এবং পুলিশ প্রশাসনের মধ্যে দিয়ে যে ঘটনা ঘটছে, সে সম্বন্ধে আমার মনে হয়, প্রত্যেক সদস্য একটু চিন্তা-ভাবনা করবেন। এরমধ্যে বড় করে দাম্ভিকতার কিছু নেই। হরিয়ানা, বিহার, উত্তর প্রদেশ, পাঞ্জাব - এই সব রাজ্যে কি হচ্ছে, এই সব কথা একজন বললেন, আর আমরা এখানে বসে বসে তা শুনলাম। অপরাধ কোথা থেকে আসে, তার ডেফিনেশন তাঁর মুখ থেকে আমাদের শুনতে হচ্ছে। পশ্চিমবঙ্গে গণতন্ত্রের কথা, প্রশাসনের কথা আমাদের শুনতে হবে ? খুবই দুর্ভাগ্যের বিষয়, এই রাজ্যের যিনি স্বরাষ্ট্রমন্ত্রী, তিনিই হচ্ছেন পশ্চিমবাংলার পুলিশ দপ্তরের ইনডিসিপ্লিনের নায়ক। এ জিনিস তিনিই সৃষ্টি করেছেন, ১৯৬৭ সাল থেকে। সেই

সময়ের সকল কুকীর্তির কথা ও ইতিহাস পশ্চিমবাংলার প্রতিটি মানুষ জানেন। অজয় মুখার্জী যখন এই রাজ্যের মুখ্যমন্ত্রী ছিলেন, সেই সময়ে ইনিই ছিলেন ফিন্যান্স মিনিস্টার। অজয় মুখার্জী পুলিশ দপ্তরে হস্তক্ষেপ করার ব্যাপারে উপমুখ্যমন্ত্রীকে তখন নিষেধ করেছিলেন। তখন থেকেই বিপদ লেগেছিল। বর্তমানে রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রী ১৯৬৯ সালে ছিলেন এই রাজ্যের উপমুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রী। দুভাগ্যের বিষয় তখন থেকেই—১৯৬৭—৬৯ সাল—শুরু হয়েছে পুলিশ প্রশাসনের মধ্যে রাজনীতি কায়েম করার চিন্তা। তখন থেকেই নিজেদের রাজনীতি ও উদ্দেশ্য সিদ্ধি করার ও স্বার্থ চরিতার্থ করার জন্য পুলিশ প্রশাসনকে পঙ্গু করা হয়েছিল। পুলিশকে কমিউনিস্ট পার্টি'র কর্মী তৈরী করার একটা কারখানায় পরিণত করার চেষ্টা হয়েছে। এই ভাবে একটা সংগঠিত ডিসিপ্লিনড্ পুলিশ ফোর্স'কে দিনের পর দিন নিয়ে যাওয়া হয়েছে রাজনীতির দিকে। সি. পি. এম. কে সমর্থন করার একটা যন্ত্রে পরিণত করার চেষ্টা করা হয়েছে। দুর্ভাগ্যের বিষয় এখানে নকশাল মুভমেন্ট হয়ে গেছে। পুলিশের লোক শত শত লোককে লক-আপে পুরেছে, বহু লোক ঘর-বাড়ী ছেড়ে চলে গেছে। তা সত্ত্বেও পুলিশ আজ খুন হচ্ছে। এই হচ্ছে ইতিহাস। এ জিনিস একদিনে আসে না। আমরা দেখলাম পুলিশ কমিশনার খুন হলেন, ইদ্রিস খুন হ'ল। পুলিশের মধ্যে বিদ্রোহ হচ্ছে। এখানে নকশাল মুভমেন্ট হয়েছে, এখন পুলিশের মধ্যে বিদ্রোহ হচ্ছে। বিধানসভার বুকে দাঁড়িয়ে আমরা মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীকে সেদিন সাবধান করেছিলাম যে, পুলিশের মধ্যে আপনি রাজনীতি শুরু করছেন। রাজনীতি তিনি সেদিন থেকে তাদের মধ্যে শুরু করেছেন, সেদিন তিনি পুলিশের কাছ থেকে লালবাজারে গিয়ে লাল সেলাম নিয়েছিলেন। সেদিন তাঁর বোঝা উচিত ছিল। তিনি নিজের কবর নিজে খুঁড়েছেন। দীপকবাবু এখানে উল্লেখ করেছিলেন, তাঁদেরই দলের শ্রীমতী ছায়া ঘোষকে পুলিশ কুকুরের মত টানতে টানতে নিয়ে গিয়েছিল বলে। আমরা যাঁরা এখানে আছি, তাঁরা প্রত্যেকেই আইন-শৃঙ্খলার অবনতি হচ্ছে বলে বলছি। একথা উনি অস্বীকার করতে পারেন, এরজন্য দায়ী কে? একটু পরে মুখ্যমন্ত্রী এখানে বলবেন, ১৯৭২—৭৭ সাল ছিল কলংকময় এক ইতিহাস। এক অন্ধকারের রাজত্ব তখন সৃষ্টি হয়েছিল। এই ইতিহাস আমরা তাঁর কাছ থেকে বারবার শুনছি। আমি যদি প্রশ্ন করি মুখ্যমন্ত্রীকে যে একদিন যখন পুলিশ তাড়া করেছিল তখন মুখ্যমন্ত্রী কেন এই ঘরে বসেছিলেন,

কেন আজকে আই. পি. এস. অফিসারদের ফাইল নিয়ে আলিমুদ্দিন স্ট্রীটে দৌড়াতে হয়? পুলিশ উর্দ্ধতন কর্মচারীদের কোথায় কোন দপ্তরে ট্রান্সফার করা হবে এবং কাকে কোথায় রাখা হবে তা সি. পি. এম. নেতারা ঠিক করে দেবেন। বহুদিন ধরে পুলিশ ক্ষত-বিক্ষত, গোটা পুলিশী ব্যবস্থা ভেঙ্গে গেছে, এরজন্য পুলিশকে দায়ী করে কোন লাভ নেই। এরজন্য যদি কেউ দায়ী থাকেন তাহলে জ্যোতিবাবু। তাঁকে কাঠগোড়ার আসামী হিসাবে দাঁড় করান উচিত কারণ তিনিই সব কিছু করাচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি উদাহরণ দিয়ে বলতে পারি কারা এই পুলিশকে উশৃঙ্খল করেছেন? লাট-বাগানে কার আমলে গণ্ডগোল হয়েছিল? এই যুক্তফ্রন্ট সরকারের আমলেই পুলিশ বাস পুড়িয়েছিল। আপনাদের আমলেই একজন পুলিশের হাতে আরেকজন পুলিশ খুন হয়েছিল। সুতরাং একটার পর একটা প্রশ্ন যদি খাড়া করি তাহলে জ্যোতি বাবুর সাহস থাকে তো জবাব দেবেন? লালবাজারে ও. সি. র ঘর ভেঙ্গে চুরমার করে দেওয়া হয়েছিল কার আমলে? ডি. সি.কে ঘেরাও কার আমলে করা হয়েছিল? এগুলো আমাদের যুগে হয় নি। শতাব্দীর ইতিহাসে এই পুলিশ প্রশাসনের ক্ষেত্রে এরা একটার পর একটা কলংক রচনা করে গেছেন। তারা যদি নিজেদের মানুষ হিসাবে মনে করেন তাহলে তাদের লজ্জা হওয়ার কথা, ঘৃণা হওয়ার কথা। এই রাজ্যের নাগরিক হিসাবে বিধানসভার প্রত্যেকটি সি. পি. এম সদস্যের এবং ক্যাডারদের পুলিশকে সৎ করার জন্য চেষ্টা করা উচিত। তাদের দেখা উচিত পশ্চিমবঙ্গে নিরাপত্তা আছে কিনা। এখানে ৯ হাজার ৫৬ জন লোক খুন হোল, তার মধ্যে ৯২ জনকে মানুষ নিজেই বিচার করে খুন করেছে। কখন মানুষ নিজের হাতে অপর মানুষকে খুণ করে—যখন মানুষ পুলিশের উপর সম্পুর্ণ আস্থা হারিয়ে ফেলে তখন এইকাজ করে। স্বয়ং মুখ্যমন্ত্রী নিজে গত বৃহস্পতিবার মহাকরণে এক পদস্থ পুলিশ অফিসারকে বলেছেন, আপনারা কি করছেন না করছেন বুঝতে পারছি না। এটা একটা অদ্ভুত ব্যাপার। আজকে রাজ্যের মুখ্যমন্ত্রী তথা পুলিশীমন্ত্রী তিনি বুঝতে পারছেন না যে কিছু কি হচ্ছে; আজকে যদি পুলিশ প্রশাসনের উপর ন্যূনতম আস্থা থাকতো তাহলে কংগ্রেসী আন্দোলন ভাঙ্গবার জন্য সি. পি. এম ক্যাডার পুলিশের পাশে লাঠি নিয়ে কংগ্রেসী আন্দোলনকে ভাঙ্গবার চেষ্টা করতেন না, আজকে পুলিশ মন্ত্রীকে এর জবাব দিতে হবে। আজকে সব জায়গায় নাগরিক কমিটি গঠন করা হয়েছে। পুলিশী প্রশাসনে এই নাগরিক কমিটি রয়েছে। আজকে এই

পুলিশী বাজেটের জন্য বরাদ্দ যে ১৩১ কোটি টাকা সেটা নাগরিক কমিটিকে দেওয়া হবে না, সি. পি. এম. ক্যাডারকে দেওয়া হবে না, পুলিশী যন্ত্রে ব্যবহৃত হবে সেটা বুঝতে পারছি না। এটা অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় যে আজকে যারা সি. পি. এম., আর. এস. পি. এবং ফরোয়ার্ড ব্লকের নেতারা ডি. সি. হত্যার জন্য দুঃখ করছেন তারা তো তিলজলার ও. সি. গঙ্গাধর ভট্টাচার্য্য যখন খুন হোল তখন দুঃখ করেন নি। কেন তিনি আই. পি. এস. অফিসার নয় বলে? তাছাড়া যে খুন করেছিল সে আপনাদের দলের লোক এবং আপনাদের দলের লোক এবং আপনাদের বন্ধু। সুতরাং তার বিরুদ্ধে তো কোন ব্যবস্থা নেওয়ার দরকার ছিল না। তাছাড়া ৯জন যে পুলিশ অফিসার খুন হয়েছে জুলাই থেকে আজ পর্যন্ত তার কি কোন ব্যবস্থা নিয়েছেন? তারজন্য কোন দুঃখ প্রকাশ করেছেন? ডায়মণ্ড হারবারের আই. পি. এস. দিবাকর ব্যানার্জী যে খুন হয়েছেন তারজন্য আপনারা দুঃখ প্রকাশ করেন নি তারপরে হাওড়ার এ. এস. আই তপন ব্যানার্জীকে যে হত্যা করা হোল তার কোন ব্যবস্থা নেওয়া হোল না এবং কদমতলার ও. সিকে যে মারা হোল তার কি কিনারা আপনারা করলেন? এবং এরজন্য আপনারা কোন দুঃখ প্রকাশও করেন নি। আজকে যেহেতু এই হত্যার সঙ্গে ডেপুটি স্পীকার জড়িত সেইজন্য আপনারা খুব তৎপর হয়ে উঠেছেন। কারণ এতে আপনাদের তো স্বার্থে ঘা লেগেছে।

[ 6-05—6-15 P. M. ]

( তুমুল গোলমাল )

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই পুলিশ প্রশাসন প্রথম থেকে শেষ পর্যন্ত ভেঙ্গে পড়েছে শুধু একটি কারণে, সেই কারণ হচ্ছে পুলিশ প্রশাসনের মধ্য দিয়ে সারা পশ্চিমবঙ্গের মানুষের কাছে এই পশ্চিমবঙ্গের পুলিশকে কুখ্যাত করে চিন্তিত করে রেখেছে পশ্চিমবঙ্গের পুলিশ মন্ত্রী। আমি একথা পরিষ্কার করে বলতে চাই পুলিশ আজকে হতাশাগ্রস্ত।

( হট্টগোল )

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭১ সাল থেকে আরম্ভ করে আজ পর্যন্ত পুলিশ দপ্তরের পুলিশের কোথায় কে ট্রান্সফার হবে, কার কোথায় পোষ্টিং হবে, প্রোমোশান হবে সব কিছু নির্ভর করে আছে আলিমুদ্দির স্ট্রীটের উপর।

লোকাল কমিটির মাধ্যমে পুলিশের পোষ্টিং, প্রোমোশান হয়। পশ্চিমবঙ্গের ইতিহাসে এতবড় একটা ঘটনা ঘটল, পুলিশমন্ত্রী অনেক স্টেটমেন্ট করলেন, কিন্তু তাঁকে কি জিজ্ঞাসা করতে পারি এই ঘটনার বিচার বিভাগীয় তদন্ত করে পশ্চিমবঙ্গের মানুষের দৃষ্টি আকর্ষণ করলেন না কেন? কলিমুদ্দিন সামস এখানে উপস্থিত ছিলেন, একটু আগে তিনি চলে গেলেন, তিনি থাকলে জিজ্ঞাসা করতাম, আপনি একটু আগে যখন হাউস থেকে চলে গেলেন তখন অমল বাবুকে চেয়ারে বসিয়ে গিয়েছিলেন, তাঁকে চেয়ারে বসাননি কেন। আপনি বিবেকবান লোক, আপনি তাঁকে ওখানে বসাতে সাহস করেননি। সারা পশ্চিমবঙ্গের মানুষের কাছে এটা পরিষ্কার হয়ে গেছে, শাক দিয়ে মাছ ঢাকান যাবে না [ Expunged as ordered by the chair ] প্রত্যক্ষভাবে জড়িত এই ঘটনায়।

( গোলমাল )

**মিঃ স্পীকার ঃ** আমি বি. এ. কমিটির মিটিংএ গিয়েছিলাম, উনি হাউসে ছিলেন না, সুতরাং ঐভাবে মন্তব্য করে লাভ কি। আমি এই প্রসঙ্গটি এক্সপাঞ্জ করলাম।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, পশ্চিমবঙ্গের পুলিশ মন্ত্রী নিজের কবর নিজেই খুঁড়েছিলেন। তার একটা কারণ তিনি পুলিশকে গণতান্ত্রিক অধিকার দিয়েছিলেন। তিনি অধিকার দিয়েছিলেন কলকারখানার মত। কারণ, পুলিশ তো সি. পি এম'র কারখানা হয়েছে। তাই ফ্যাক্টরীর সমস্ত শ্রমিকদের জন্য যা যা করা উচিত তাই করা হয়েছে। তাঁরা ১৯৮০—৮১ সালে চীফ সেক্রেটারীর মারফত সার্কুলার দিয়েছিলেন ইচ্ছামত গাড়ী ব্যবহার করা যাবে, ডিউটি না করলে চলবে। কিন্তু এখন পুলিশ মন্ত্রীর জ্ঞানের উদয় হয়েছে, তাই সার্কুলার দিয়ে রেসট্রিকসান করেছেন যে জেলার বাইরে যাওয়া চলবে না, লাইট ডিউটি করতে হবে। কিন্তু লাইট ডিউটির ডেফিনিসান আজ পর্যন্ত ঠিক হল না। তাই ডি সি খুন হয়েছে এটা ছোট বা বড় কথা নয়, পশ্চিমবঙ্গের ৬ কোটি লোকের ভাগ্য নির্ভর করে যে পুলিশের উপর সেই পুলিশ আজকে মুখ্যমন্ত্রীর কাছে বলছে, আমরা নিরাপত্তার অভাব অনুভব করছি, আপনি আমাদের নিরাপত্তা দিন।

পুলিশ বলছে আমাদের নিরাপত্তার ব্যবস্থা করুন। কে নিরাপত্তা দেবে, কে নিরাপত্তা পাবে? পুলিশ মুখ্যমন্ত্রীর কাছে গিয়ে দরবার করছে, আমাদের নিরাপত্তা দিন। এবারে চিন্তা করুন পশ্চিমবাংলার পুলিশ কোথায় গিয়ে দাঁড়িয়েছে। এর কারণ

হচ্ছে তাদের প্রোমোসন নেই, পোস্টিং-এর ব্যবস্থা নেই, সার্ভিসে কোন উন্নতি নেই এবং এর ফলেই আজকে পশ্চিমবাংলার পুলিশ হতাশাগ্রস্ত। আজকে আই. পি. এস. অফিসাররা ফাইল হাতে নিয়ে দাঁড়িয়ে থাকে মুখ্যমন্ত্রী বা পুলিশ কমিশনারের জন্য নয়, পার্টির নেতা, পার্টির ক্যাডার কি বলবেন তার জন্য। আমি জানি একজন সি. পি.-এম—এর এম. এল. এ.—কে গ্রেপ্তার করার জন্য এস. ডি. পি. ও—কে ট্রান্সফার করা হয়েছে। আজকে পুলিশ জানে স্বাধীনভাবে কাজ করলে তাকে ট্রান্সফার করা হবে, তার প্রোমোসন বানচাল করে দেবে। গত নির্বাচনের সময় দেখেছি পুলিশ দিয়ে কংগ্রেসীদের পিটিয়ে বুথ দখল করেছে। পুলিশকে এই স্বাধীনতা দেওয়া হয়েছে তার ফলে তারা তাদের ক্ষমতার অপব্যবহার করেছে। আজকে দেখছি পুলিশকে ছাত্র আন্দোলন, যুব আন্দোলন ভাঙ্গবার জন্য এবং সি. পি এম-এর এম এল এ-দের চামচাগিরী করবার জন্য রাখা হয়েছে। পুলিশের কোন ক্ষমতা নেই সি. পি. এম. এম. এল. এ-দের নির্দেশের বিরুদ্ধে কোন কাজ করে। প্রত্যেক থানায় একটি করে লোক্যাল কমিটি করা হয়েছে এবং দেখা যাচ্ছে পুলিশ তাদের কথা ছাড়া কিছু করবে না। লক্ষ্মী সেনের নির্বাচনী কেন্দ্রের একজন পুলিশ অফিসারকে ট্রান্সফার করা হয়েছে, কিন্তু ব্যবস্থা হয়েছে ওই নির্বাচন শেষ নাহলে সে ট্রান্সফার হবে না। আজকে আর. এস. পি এবং ফরওয়ার্ড ব্লক হাউসের মধ্যে এক হবার চেষ্টা করছে, কিন্তু মনে রাখবেন পশ্চিমবাংলার মানুষ আপনাদের পিঠের চামড়া তুলে নেবে। মুখ্যমন্ত্রী বলেছেন, লালবাজারে পরিবর্তন দরকার। একজন হতাশাগ্রস্ত পুলিশমন্ত্রীর এই উক্তি। আমি বলি, ওই লালবাজার নয়, মহাকরণের পরিবর্তন দরকার এবং তবেই শান্তি হবে। লালবাজারে পরিবর্তন এনে আপনারা একটা চামচের জায়গায় আর একটা চামচে আনবেন এবং তাতে কোন সমস্যার সমাধান হবে না। স্যার, আমি জানতে চাই এই সি পি এম-এর মধ্যে ওই জ্যোতি বসু ছাড়া আর কি কোন দক্ষ প্রশাসক নেই? এঁরা বলছেন এখানে মহিলা নির্যাতন হচ্ছে না। গৌরী হত্যা, দেবযানী হত্যা, উত্তরবঙ্গে বর্ণালী দত্তের হত্যা এগুলি কি মহিলা নির্যাতন নয়? দিনের পর দিন মহিলারা মিছিল করছে তাঁদের আত্মসম্মান নেই এই দাবীতে। আপনারা মহিলাদের দিয়ে কি করান সেটা সকলেই জানে। স্যার, এঁদের পশ্চিমবঙ্গের মানুষের কাছে মুখ দেখাবার উপায় নেই। তীর্থঙ্কর-সঞ্জীব এই কিশোর হত্যার ব্যাপারে আনন্দবাজার পত্রিকা সাহায্য করতে এগিয়েছিল। কিন্তু এঁরা বাধা দিলেন। হাইকোর্টে এঁরা হেরে গেছেন, এখন সুপ্রীম কোর্টে গেছেন ওই দুটি কিশোর হত্যার জবাব দেবার জন্য। উজ্জ্বল খুন হয়ে গেল তারপরও মুখ্যমন্ত্রী বলছেন, মায়ের কাছে ছেলেকে ফিরিয়ে দেওয়া হবে। শুধু মুখ্যমন্ত্রীই নয়, ইন্সপেক্টর জেনারেল অব পুলিশ বলছেন, মায়ের ছেলে মাকে ফিরিয়ে দেওয়া হবে। স্যার, এঁদের কোন

লজ্জা নেই। এঁরা জানেন পুলিশ প্রশাসন হচ্ছে আমাদের একমাত্র ভরসা এবং পুলিশকে নিয়েই আমাদের চলতে হবে।

[ 6-15—6-25 p. m. ]

তাই আপনারা বিধানসভা চলাকালে বিধানসভার বিধায়কদের পুলিশ দিয়ে মেরেছেন। তাতে দীপকবাবু গর্ব অনুভব করছেন। কেন বিধানসভায় বিরোধী দলের অবস্থান করার অধিকার নেই? আপনাদের সি. পি. এম. নেতা গোপালন লোকসভায় অবস্থান করেছিল। তখন সরকার পক্ষের সদস্যারা হাত জোড় করে বলেছিলেন আপনি দয়া করে অবস্থান করবেন না। এখানে এতো সব বিবেকবান পুরুষ রয়েছেন, একজনও তো বলেন নি আপনারা দয়া করে বাইরে চলুন। পুলিস দিয়ে বিধানসভায় বিধানসভার সদস্যাদের মেরে বিধানসভা রক্তাক্ত করলেন। একটা কলঙ্কময় ইতিহাস রচনা করলেন। আপনাদের লজ্জা করে না। এখানে বামফ্রন্টের সরিকরা জ্যোতিবাবুকে প্রশংসা করে হাততালি কুড়োতে পারেন। দেশের মানুষ তাতে শান্তি পাবে না। আপনারা এই রকমভাবে কৃষকদের রক্তাক্ত করেছেন, শ্রমিকদের রক্তাক্ত করেছেন। আজকে পশ্চিমবাংলার মানুষ বুঝতে পারছে এই সরকার একটা অপদার্থ সরকার। এখানে আপনারা হাততালি দিয়ে মুখ্যমন্ত্রীর তারিফ করতে পারেন। কিন্তু এই যে দুটো নির্বাচন হয়ে গেল তাতে পশ্চিমবাংলার মানুষ প্রমাণ করে দিয়েছে যে তারা আপনাদের কি চোখে দেখে। আপনাদের ইতিহাস কলঙ্কময় ইতিহাস। অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় যে পশ্চিমবাংলার মানুষ আজকে হতাশাগ্রস্ত। মুখ্যমন্ত্রী নিজে স্বীকার করেছেন যে পুলিশ প্রশাসন সম্পূর্ণ ভেঙ্গে গিয়েছে। আপনারা ওঁকে পদত্যাগ করতে বলুন। কেন বিনয়বাবু আপনি পুলিশ প্রশাসন চালাতে পারবেন না? পুলিশ দপ্তর জ্যোতিবাবুর হাতে থাকলে একটি পুলিশ কারখানা তৈরী হবে। আজকে ডি সি খুন হয়েছে মন্ত্রীরা এখনও সমাজ বিরোধীদের হাতে খুন হয়নি। মন্ত্রী খুন যেদিন হবে সেদিন অনুভব করবেন আপনারা পুলিশ প্রশাসনকে কোথায় নামিয়ে এনেছেন। আপনারা গ্রাম বাংলায় গিয়ে দেখে আসুন হাজার হাজার খুন হচ্ছে হাজার হাজার ডাকাতি হচ্ছে। একজন মাননীয় সদস্য বললেন যে তাঁরা নাকি বিপ্লব করে এখানে আসেন নি। তাঁরা যদি বিপ্লব করে এখানে আসতেন তাহলে শতকরা ৮০ ভাগ পুলিশ এখানে থাকতো না। তাহলে নিশ্চয় মুখ্যমন্ত্রী শতকরা ৮০ ভাগ বরাদ্দ এখানে আনবার দরকার হোত না। আজকে মানুষের মর্যাদা নাই, মহিলাদের মান ইজ্জৎ রক্ষা করতে পারছেন না। সব সব জায়গায় আপনাদের ব্যর্থতা। এও কি আমাদের স্বীকার করে নিতে হবে? আপনারা

বলছেন পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা আছে। মুখ্যমন্ত্রী বলছেন পুলিশ প্রশাসন ঢেলে সাজাতে হবে। সেই ওল্ড ওয়াইন এণ্ড নিউ বটল হবে—লালবাজারে সেই জিনিস হবে। পুলিশ মন্ত্রীর আজকে পদত্যাগ করা উচিত। গত বছর আমি এই বিধানসভায় বলেছিলাম যে, You have created Frankenstine, Frankenstine will kill you .. আপনি কেউটে সাপ নিয়ে খেলছেন। নিজের জালে নিজে পড়বেন। মুখ্যমন্ত্রী নিজে ইদ্রিসের বাড়ী যেতে পারেন নি। তিনি অসহায় বোধ করছেন। রাজ্যের মুখ্যমন্ত্রীর সিকিউরিটির অভাব বোধ করছেন। আমরা বিধানসভার সদস্য হিসাবে সব জায়গা ঘুরে এসেছি।

ইদ্রিশকে নাকি অন্যান্য কয়েদিরা মারধোর করেছে, আপনি একজন আইনজ্ঞ, আপনি জানেন এই রকম ধরনের আসামীকে ১০ জন আসামীর সঙ্গে কোথাও রাখা হয় না। আলাদা করে রাখা হয়। অন্য আসামীরা মেরেছে বলে দায়ী করা হয়েছে কেন, আমরা জানি না। পুলিশরা মেরেছে যাতে অন্যানা বড় বড় রুই কাতলা কেউ ধরা না পড়ে, জড়িয়ে না পড়ে। আমার কাছে খবর আছে ইদ্রিশ ছিল একা, তাকে ইনটারোগেশনের জন্য আনা হয়েছিল, সেই সময় পুলিশ তাকে মেরে ফেলেছে। এইজন্য সমস্ত পুলিশ-খাতের ব্যয় বরাদ্দের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুব্রত মুখার্জীঃ** মিঃ স্পীকার স্যার, অন এ পয়েণ্ট অব পার্সন্যাল এক্সপ্ল্যানেশন, একজন মাননীয় সদস্য মেনশন করেছেন তাঁর বক্তব্য রাখার সময়, আমার নাম করে তিনি কটাক্ষ করেছেন। আমি এক মাস আগে ওয়াটগঞ্জে বক্তৃতা করেছিলাম দুজন যুবকের মৃত্যুর পরিপ্রেক্ষিতে। সেখানে আমি নাকি রক্ত চাই, রক্ত চাই বলে বক্তব্য রেখেছি। আমি আপনার অবগতির জন্য জানাচ্ছি, এইরকম কুরুচিপূর্ণ বক্তৃতা আমি করিনা, তখনও করিনি।

(গোলমাল)

সেখানে ঐ দুজন যুবক পুলিশের গুলিতে নিহত হবার পর, ওখানকার ডিস্ট্রিক্ট কংগ্রেসের পক্ষ থেকে রাজনৈতিক দলের মানুষ হিসাবে যা যা দাবী করার, তা আমরা করেছি। আমরা সেই সময় ডি সি মেহেতার পরিবর্তন চেয়েছিলাম। এই কথা অস্বীকার করার উপায় নেই, বিরোধী দলের সদস্য হিসাবে ক্যাটিগোরিক্যালি ডি. সি. মেহেতার ট্রান্সফার চেয়েছিলাম। ২১শে ফেব্রুয়ারী স্টেটস্ম্যান কাগজে বেরিয়েছে, ডেপুটি স্পীকার তিনিও চেয়েছিলেন ডি সি মেহেতার ট্রান্সফার। আমি আপনার কাছে অনুরোধ

Note :—*[ Expunged as ordered by the chair ]

করছি, যদি হিম্মত থাকে, চেঁচামেচি না করে—আমি তো বলেছি, টোটাল একটা থ্রেড বেয়ার এ টু জেড আলোচনা করা হোক। ঘটনাটা এক্সপোজ করার জন্য একজন সিটিং জাজকে দিয়ে জুডিশিয়্যাল এনকোয়ারি করা হোক। তা যদি না পারেন তাহলে হিম্মত যদি থাকে স্বীকার করুন, দীপকবাবু কাপুরুষ এবং *

**মিঃ স্পীকার** ঃ—নপুংশক কথাটা এক্সপাঞ্জ হবে।

**শ্রীসুব্রত মুখার্জী** ঃ—মিঃ স্পীকার স্যার, আপনার আয়ত্বের মধ্যে আছে রুলস ২৪৬, সেই অনুযায়ী আপনি একটা সিক্রেট সিটিং এর ব্যবস্থা করতে পারেন, এইরকম নজীর অতীতেও আছে। গ্যালারী ফাঁকা করে, খালি মেম্বাররা থাকবেন, ডেপুটি স্পীকার সম্পর্কে আলোচনা হতো এবং আমাদের সম্পর্কেও থ্রেড বেয়ার একটা আলোচনা হতে পারে। স্যার, রুল ২৪৬'তে এটা আমাদের সুযোগ দিন।

**শ্রীদীপক সেনগুপ্ত** ঃ—আমার অন্য কিছু বক্তব্য নেই, শুধু একটা কথা বলতে চাই সুব্রতবাবুকে, উনি আমাকে বলেছেন [ * ]—

**মিঃ স্পীকার** ঃ—নপুংশক এক্সপাঞ্জ হয়ে গেছে।

**শ্রীদীপক সেনগুপ্ত** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ওঁর অবগতির জন্য জানাচ্ছি, আমি দুটো ছেলের বাবা।

[ 6-25—6-35 p. m. ]

**শ্রীশচীন সেন** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে মাননীয় সদস্য বাপুলী মহাশয় বক্তৃতা করলেন। স্যার, কিছুদিন আগে এই হাউসে পাশ করা একটি বিলের কথা আমার মনে পড়ে গেল। লুম্বিনী পার্ক মেন্টাল হসপিটাল বিল আমরা পাশ করেছি। সেখানে ভাল বিছানার ব্যবস্থা আছে। সেখানে থাকতে সত্য বাপুলী মহাশয়ের কোন অসুবিধা হবে না।

**শ্রীনিরঞ্জন মুখার্জী** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সুব্রত মুখার্জী একটু আগে পারসোনাল এক্সপ্ল্যানেসান দিতে গিয়ে ওয়াটগঞ্জে নিহত মেহেতার ব্যাপার নিয়ে বিধানসভায় বক্তৃতা করেন। আমিও তাই নিয়ে বলছি, তিনি বিধানসভায় দাঁড়িয়ে

Note :—*[ Expunged as ordered by the chair ]

বলেন বিনোদ মেহেতাকে এই জগতে থাকতে দেওয়া হবে না এবং এই ভাবে মাইক দিয়ে বিধানসভার মাধ্যমে মাননীয় সদস্য সুব্রতবাবু যদি বক্তৃতা করেন এবং মানুষকে উত্তেজিত করেন তাহলে আমি বলতে বাধ্য হচ্ছি বিনোদ মেহাতা হত্যার পরিণতি এই হবে কিনা জানি না।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী** ঃ—স্যার, উনি বুঝতে পারেছেন না, জনগণ ওদের পিঠের চামড়া তুলে নেবে।

**শ্রীমতী মহারাণী কোনার** ঃ—স্যার, মাননীয় সদস্য সত্য বাপুলী মহাশয় বললেন পিঠের চামড়া তুলে নেবে—এটা কি পার্লামেন্টারি কথা ?

**শ্রীসত্যরঞ্জন বাপুলী** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয়া সদস্য বোধহয় ভুল শুনেছেন। আমি বলেছি জনগণ আপনাদের পিঠের চামড়া তুলে নেবে।

**শ্রীরবিন মুখার্জী** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সত্য বাপুলী মহাশয় বলেছেন এই ঘটনার সঙ্গে ডেপুটি স্পীকার প্রত্যক্ষভাবে জড়িত আছেন।

**মিঃ স্পীকার** ঃ—আই হ্যাভ এক্সপাঞ্জড্ দ্যাট।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুলিশ বাজেট শোনার জন্য গ্যালারিতে কত ভীড় হত। পুলিশ সম্পর্কে বিরোধী পক্ষের নানান কথা শোনার জন্য আগ্রহ প্রকাশ করতেন। কিন্তু আজকে পুলিশ বাজেট সম্পর্কে তারা যে বক্তৃতা দিলেন তাকে ছেলে মানুষী বলা ছাড়া আর কিছুই বলা যায় না। ওদের নেতা কি বললেন ? বোঝা গেল জ্যোতিবাবুর পদত্যাগ চাই। কিন্তু কি কারণে, কেন পদত্যাগ চাই তা বললেন না। ভাগ্যিস বিনোদ মেহাতা মারা গিয়েছিলেন, তাই বাজেট সম্বন্ধে কিছু বলতে পারলেন। ভাগ্যিস ইদ্রিস মারা গিয়েছিল, তাই বলতে পারলেন। আজকে সুব্রতবাবু একটি কাগজ পড়লেন। কাগজের সব খবরকে ওরা বেদবাক্য বলে মনে করেন। কাগজ পড়ে দেখালেন—সুব্রতবাবু বললেন, আমরা বিনোদ মেহেতার অপসারণ চেয়েছিলাম। কাগজ বলেছে ভাল অফিসার, সত্যবাদী অফিসার ছিলেন। আপনারা অপসারণ চেয়েছিলেন, মৃত্যুর জন্য উস্কানি দিয়েছেন, এই কথা আইন সভায় দাঁড়িয়ে স্বীকার করলেন। বিরোধী দলের নেতা এই বিষয়ে বক্তৃতা দিয়েছিলেন। আমি ওর এলাকার একটি ঘটনা উল্লেখ করছি যে, আমাদের আমলে কিভাবে ওখানে আইন বজিত

হয়েছিল। স্যার, লালগোলার কাছে একটি বাস ডাকাতিতে কয়েকজনকে ছুরি মারা হয়। একজন মহিলা তা দেখে বাসের মধ্যেই সঙ্গে সঙ্গে হাটফেল করে মারা যান। আমাদের কংগ্রেস নেতারা রাতারাতি মিছিল করলেন, থানা ঘেরাও করলেন। বাম ফ্রন্টের আমলে আইন শৃঙ্খলা নেই, এই কথা বিশেষভাবে বললেন। কিন্তু ভাগ্যের এমনি পরিহাস যে, তারই নিজের ভাইপো বামাল সমেত হাতেনাতে ধরা পড়লেন। কাজেই অহেতুক প্রশ্ন করে লাভ কি ?

**শ্রীআব্দুস সাত্তার** ঃ—আমি চ্যালেঞ্জ করে বলছি, আমার ভাইপো যদি এই ডাকাতি কেসের আসামী হয় তাহলে আমি পদত্যাগ করতে রাজি আছি, ছেড়ে দেব। না হলে আপনি ছেড়ে দেবেন, পদত্যাগ করবেন ?

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য**—১৯৭২ সালে যখন আপনাদের সরকার ছিল তখন মানুষ আপনাদের হাড়ে হাড়ে বুঝেছে।

আপনি যখন মন্ত্রী ছিলেন তখন লালগোলায় ত্রাসের রাজত্ব সৃষ্টি করেছিলেন আপনার ভাইকে দিয়ে। কংগ্রেস আমলে কালনাতে কি করেছিলেন ? কালনাতে মানুষের প্রবেশাধিকার ছিল না। মহাদেব মুখার্জীকে প্ল্যাটফর্মে গুলি করে হত্যা করেছিলেন। কংগ্রেসীদের অত্যাচারে হাজার হাজার মানুষ ঘরবাড়ী ছেড়ে চলে গিয়েছিল। জেলখানার ভেতরেও আপনারা নির্বিচারে গুলি চালিয়ে বন্দীদের হত্যা করেছিলেন। এইসব কাজ আপনারা করেছিলেন আর আজকে আপনারা বলছেন পশ্চিমবঙ্গে আইনশৃঙ্খলা নেই। পশ্চিমবাংলায় যদি আইনশৃঙ্খলা না থাকতো তাহলে আপনাদের পিঠের চামড়া থাকতো না। যে অত্যাচার আপনারা করেছিলেন তার বদলা নিত মানুষ। সেই বদলা বামফ্রন্ট নেয়নি এটা আপনারা সৌভাগ্য বলে মনে করবেন। ঐ বিনোদ মেহাতাকে মারার পেছনে আপনারা আপনারা আছেন, সেখানে উস্কানি দিয়েছেন, সুব্রতবাবু এই আইনসভায় দাঁড়িয়ে সেকথা স্বীকার করে গিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আইনশৃঙ্খলা যদি না থাকতো, সাম্প্রদায়িক সম্প্রীতি যদি না থাকতো তাহলে সেনসাস রিপোর্টটা ঐরকম হত না। একবার সেনসাস রিপোর্টটার দিকে তাকিয়ে দেখুন যে বামফ্রন্টের আমলে বংশবৃদ্ধির সংখ্যা কত হয়েছে। মানুষ যদি সুখে না থাকে তাহলে বংশবৃদ্ধি হয়না। কাজেই সেনসাস রিপোর্টই প্রমান করবে এখানে আইনশৃঙ্খলা আছে। তা ছাড়া স্যার, ওরা যতই বলুক ওরা সুখে-স্বাচ্ছন্দ্যে ঘুরে বেড়াচ্ছে দুনিয়াময় আর আমাদের গালাগাল দিচ্ছে, কেউ ওদের গায়ে হাত দিচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুলিশ জ্যোতিষী নয় কাজেই তারা জানতে পারে না কোথায় ডাকাতি হবে।

তারা আগে থেকে জানতে না পারলে আগে থেকে গিয়ে উপস্থিত হতে পারে না। তবে স্যার, একথাও বলব, ওরা যতই বলুন পুলিশ খারাপ হয়ে গিয়েছে কিন্তু তবুও একথা সত্য যে বহু ব্যাঙ্ক ডাকাতি আসামীকে পুলিশ ধরেছে এবং বহু টাকা তারা উদ্ধার করেছে। একৃতিত্ব নিশ্চয় পুলিশকে দিতে হবে। বর্ণালী দত্ত মারা গেল কার দ্বারা সেটা সকলেই জানেন। পশ্চিমবঙ্গে ৬ কোটি মানুষ গিজ গিজ করে বাস করছে, এখানে অভাব আছে, দারিদ্র্য আছে, বেকার সমস্যা আছে, একটা পুঁজিবাদী সমাজ ব্যবস্থা আছে কাজেই এখানে দিনে ১০টা মানুষ খুন হবে না, দুটো ডাকাতি হবে না এটা হতে পারে না। পৃথিবীতে এমন কোন জায়গা নেই যেখানে ডাকাতি হয়না, মার্ডার হয়না, কাজেই এখানে সব একেবারে বন্ধ হয়ে যাবে তা হয়না। সুব্রতবাবু, আপনাদের আমলে আপনাদের দাপটের কথাটা একটু চিন্তা করুন। সেই সময় আপনাদের দাপটে মানুষ ঘর ছেড়ে পালিয়েছিল, আজকে আর ভালো মানুষ সাজবেন না। আমরা জানি, আপনাদের দাপটে সোদপুরের, কালনার মানুষরা ঘর ছেড়ে পালিয়েছিল, কাজেই আজকে আর বড় বড় কথা বলবেন না। আজকে আপনারা বড় বড় কথা না বলে কনস্ট্রাকটিভ সমালোচনা যদি করতেন, বিরোধী-পক্ষের নেতা যদি ভালো ভালো কথা বলতেন তাহলে আমরা খুশী হতাম; কিন্তু দেখলাম বিরোধীরা সেই ভূমিকা পালন করতে অপদার্থতার পরিচয় দিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরপর আমি কয়েকটি বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করবো। স্যার, বামফ্রন্ট ক্ষমতায় আসার পর আমরা বলেছিলাম যেসব পুলিশ কেস কংগ্রেস আমলে হয়েছে জোতদারদের স্বার্থে সেই কেসগুলি উঠিয়ে নেওয়া হবে কিন্তু দুঃখের কথা, আমাদের দলের যে মামলাগুলি জলপাইগুড়ি এবং ২৪ পরগণাতে আছে তার একটিও উঠিয়ে নেওয়া হয়নি। আজকে একথা অস্বীকার করার কোন উপায় নেই যে কিছুদিন আগে যে পঞ্চায়েত নির্বাচন হয়ে গেল কংগ্রেসের আমলে তা হলে সেখানে দাঙ্গা-হাঙ্গামায় বহু মানুষ মারা যেত। আমাদের আমলে তা কিন্তু হয়নি, আমাদের আমলে নির্বিঘ্নেই পঞ্চায়েতের ভোট হয়েছে পুলিশের সহায়তায়। পুলিশ সেখানে ভালো কাজ করেছে।

[ 6-35—6-45 p. m. ]

আপনারা এই বিধানসভায় দাঁড়িয়ে জমির মালিকদের পক্ষে দালালী করেছেন, বর্গাদারদের প্রতি অত্যাচার করেছেন। আমরা বলেছিলাম যে পুলিশ গণতান্ত্রিক আন্দোলনের উপরে হস্তক্ষেপ করবে না; লাঠি, গুলি, চলবে না। কিন্তু যেখানে আন্দোলন হিংস্র হবে সেখানে এগুলি দমন করার জন্য পুলিশকে লাঠি, গুলি চালাতে হবে। বহু

বর্গাদারদের বিরুদ্ধে পুলিশ গিয়েছিল, কিন্তু আমরা সেখানে পুলিশকে সংযত করেছি। বর্গাদারদের এখনও বহু রেকর্ড করা হয়নি। আমরা বহু খাস বর্গাদারদের ঘরে তুলে দিয়েছি। পুলিশ কোন ক্ষেত্রে সহযোগিতা করেছে, আবার কোন ক্ষেত্রে বিরোধিতাও আছে। আপনারা জোতদারের দালালী করে বহু জায়গায় মারামারি করবার চেষ্টা করেছেন। আজাকে পুলিশের মধ্যে ইউনিয়ন হয়েছে বলে আপনাদের খুব দুঃখ হচ্ছে। সব জায়গায় ইউনিয়ন হবে, পুলিশের ক্ষেত্রে হবেনা কেন? পুলিশেরও অভাব আছে, দুঃখ আছে, তার উপরে অফিসারদের অত্যাচার আছে। তাদের বলবার মত একটা জায়গা চাই। আজকে ইউনিয়ন হলেই যে একেবারে বিশৃঙ্খলা হয়ে যাবে—এটা মনে করার কোন কারণ নেই। তা যদি হয় তাহলে আপনারা রেলওয়েতে ট্রেড ইউনিয়ন করেন কেন? যিনি রেলওয়েতে ইউনিয়ন করতেন, আজকে তিনি প্রমোশন পেয়ে রাজ্যপাল হয়ে গেছেন। আপনারা যেমন রেলওয়েতে ইউনিয়ন করেন তেমনি এখানেও ইউনিয়ন থাকবে। সরকারী অফিসে যখন ইউনিয়ন থাকবে, অন্য জায়গায় ইউনিয়ন থাকবে তখন পুলিশেও ইউনিয়ন থাকবে। অনেক জায়গায় ইউনিয়ন নেই, কিন্তু এ্যাসোসিয়েশন আছে। আমরা তাদের ইউনিয়ন করার অধিকার দিয়েছি বলে এটা বলা যাবে না যে পুলিশে বিশৃঙ্খলা হচ্ছে! আমি মনে করি যে পুলিশ আগের তুলনায় অনেক সংযত হয়েছে। বর্তমানে একটা পুলিশ কনস্টেবল-এর মাইনা অত্যন্ত কম। তাদের মাথার উপরে কি আছে? একটা ব্যারাক আছে। বৌ; ছেলেমেয়েদের দুরে রেখে তাদের এখানে এসে জীবন যাপন করতে হয়। দিনের পর দিন এখানে তারা জীবন যাপন করেন। তাদের কোন কোয়াটার নেই। অফিসারদের কোয়াটার আছে, কিন্তু তাদের নেই। বর্ষাকালে, শীতকালে তাদের যে কোন সময়ে ৫/৬ মাইল দুরে গিয়ে নাইট ডিউটি দিতে হয়। পুলিশ হচ্ছে এমনই একটা বস্তু যে হুকুম দেওয়া মাত্রই তাদের সেখানে যেতে হয়। আমাদের এস. পি. বলেছিলেন যে পুলিশ হতে হলে দুটো ষ্ট্রং লেগ থাকা দরকার। কারণ রাত্রি হোক, দিনে হোক সব সময়েই তাদের হুকুম মাত্রই যেতে হবে। এই হচ্ছে পুলিশ সার্ভিস। আজকে তাদের রেশন ব্যবস্থা অত্যন্ত খারাপ হয়ে গেছে। কোন সময়ে চিনি পাচ্ছেনা, কোন সময়ে চাল পাচ্ছে না। কাজেই তাদের আজকে দেখা দরকার। তারা যাতে ফ্যামিলি লাইফ লীড করতে পারে সেই ব্যবস্থা করা উচিত। আজকে থানায় থানায় জীপগাড়ী থাকা উচিত। যদি কোন জায়গায় ক্রাইম হয় তাহলে সেটা ধরার জন্য থানায় জীপ এবং টেলিফোনের ব্যবস্থা থাকা দরকার। আমি স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়কে বলবো যে এই ব্যবস্থাগুলি আপনি করবেন। পুলিশের জীবনকে কিছুটা সুখময় করা হোক। আর একটা কথা এখানে আমি বলতে চাই। সেটা হচ্ছে, কাগজে দেখলাম যে গার্ডেন রীচএর ও. সি.কে নাকি বদলী করা হয়েছে।

ও. সি. মাত্রই এলাকার সব খবর রাখেন। কাজেই গার্ডেন রীচের ও. সি. নিশ্চয়ই জানতেন যে ওখানে মস্তানরা আসছে, ইদ্রিস উঠছে, লুঠপাট হচ্ছে, লোককে মারছে। সেখানে সেই ও. সি. কেন বিনোদ মেহেতার সঙ্গে গেলেন না ? এখানে আমার মনে হয় ও. সি. যদি না গিয়ে থাকেন তাহলে ইচ্ছাকৃত ভাবেই তিনি যাননি এবং বিনোদ মেহেতাকে মরণের দিকে ঠেলে দিয়েছেন। কাজেই এক নম্বর খুনী আসামী ঐ ও. সি.কেই করা উচিত। আর একটা কথা হচ্ছে, আমরা যারা মফঃসলের লোক, আমরা জানি যে সেখানে যারা ও. সি. বা দারোগা থাকেন, সেই দারোগারা সাধারণতঃ তদন্তের ব্যাপারে খুবই কম বুদ্ধি রাখেন। ডাকাতি হয়ে গেলে ২/৪ জন লোককে ধরেন শুধু চাকুরী রাখার জন্য। অধিকাংশ সময়েই দেখা যায় তারা প্রকৃত আসামীদের ধরতে পারেন না। তাদের শুধু টাকার দিকে নজর। কোথায় কি অর্থ পাওয়া যাবে এবং যেটা পাওয়া যাবে সেটা ও. সি. নিয়ে নেবে। আগে ছিল যে অর্থ আসবে সেটা সকলে ভাগ করে নেবে। কিন্তু এখন ও. সি., সেকেণ্ড অফিসার— এরা যে যার নেবার পরে কনস্টেবলদের ভাগে কিছুই জোটেনা। কাজেই কনস্টেবলদের সম্পর্কে আমি একটু চিন্তা করতে বলছি। এই কনস্টেবল বা নীচু স্তরের পুলিশরা যাতে প্রমোশন পায়, বা গ্রেডেশান পায় সেই ব্যাপারে আপনি দৃষ্টি দেবেন। আর একটা কথা হচ্ছে, পুলিশদের ট্রেনিং দেওয়া উচিত। আমার মনে হয় ও. সি. কেও ট্রেনিং দেওয়া উচিত। আমরা দেখেশুনে যা বুঝেছি তাতে মনে হচ্ছে যে তদন্তের ব্যাপারে পুলিশদের মধ্যে উৎসাহ দেখা যাচ্ছে না। মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে এই কথা বলবো যে আপনার বাজেট বৃদ্ধি হোক, কিন্তু সঙ্গে সঙ্গে এদের সুখ-স্বাচ্ছন্দও বৃদ্ধি করুন।

( বিরোধী পক্ষ থেকে একটি ধ্বনি ঃ বিধান সভার ভেতরে পুলিশ মেম্বারদের পেটাচ্ছে। )

অবাধ্য হলে মার খেতেই হবে। এটা খুবই দুঃখের কথা যে বিধান সভার ভেতরে আপনাদের লাঠি-পেটা করেছে। আইন যা আছে তা না মানলে ঐ রকমই হবে। আপনারা বিধায়ক, আইন তৈরী করেন, অথচ আপনারাই আইন মানবেন না ? আপনারা বিধান সভার ভেতরে থাকতে গেছিলেন কেন ? আপনাদের পেটায়নি, পেটালে ভালভাবেই পেটাত। সুনিতি চট্টরাজের হাতে একটু লেগেছে, তাই সাত দিন ধরে ব্যাণ্ডেজ করে রেখেছিল।

স্পীকার স্যার, বিগত ১৯৭২ সাল থেকে ১৯৭৬ সাল পর্যন্ত আইন-শৃঙ্খলার যে অবস্থা ছিল তাতে সারা রাজ্যের মানুষ অতিষ্ঠ হয়ে উঠেছিল। তখন জেলখানার মধ্যে মানুষকে গুলি করে মারা হ'ত। হাজার হাজার মানুষ বাড়ি ছেড়ে পালিয়েছে। অনেক নারী নির্যাতনের ঘটনা ঘটেছিল। সেই সময়ের পরে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট

সরকার কায়েম হয়েছে। সুতরাং সেই পটভূমিতে দু' একটি হত্যাকাণ্ড ঘটবে না, দু একটা অশান্তির ঘটনা ঘটবে না, তা হতে পারে না, সুতরাং আজকে এটা সকলকে বুঝতে হবে। এই কয়টি কথা বলে, এই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীআবদুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সত্যপদ বাবু আমাকে জড়িত করে কয়েকটি কথা বলেছেন। ওঁর আগে বীরেন রায়ও ঐ কথাগুলি বলেছেন। ওঁরা বলেছেন, পণ্ডিতপুরে বাস ডাকাতি হয়েছে এবং ডাকাতির সময়ে একজন মহিলা আতংকিত হয়ে মারা গেছেন। সেই ডাকাতির কেসের কানেকসনে নাকি আমার ভাইপোকে ধরা হয়েছে। স্যার, আমি বীরেন রায় এবং সত্যপদ বাবুকে চ্যালেঞ্জ জানাচ্ছি যে ডাকাতির কেসের কানেকসনে যদি আমার ভাইপো'কে গ্রেপ্তার করা হয়ে থাকে, তাহলে আমি পদত্যাগ করব। আপনি খবর নিতে পারেন, আই. জি'র কাছ থেকে এস. পি.'র কাছ থেকে খবর নিতে পারেন। ডাকাতির কেসের সংগে আমার ভাইপো'র কোনো সম্পর্ক নেই। তার বিরুদ্ধে অন্য একটা কেস ছিল—মারামারির কেস—সে সে-ব্যাপারে সারেণ্ডার করতে যাচ্ছিল এবং এটা নিয়ে সেদিন আমি বিধানসভায় উল্লেখ করেছি। স্যার, আমি এখনো চ্যালেঞ্জ জানাচ্ছি বীরেন রায়—রাজ ফ্যামিলির ছেলে—সে রাজ ফ্যামিলির কলঙ্ক। আজ যদি ওঁর কথা সত্য হয়, ঐ বাস ডাকাতির কেসে যদি আমার ভাইপো এ্যারেষ্ট হয়ে থাকে, তাহলে আমি পদত্যাগ করব। কিন্তু অসত্য হলে বীরেন রায় পদত্যাগ করবে কি ?

**Fortieth Report of the Business Advisory Committee.**

**Mr. Speaker:** I beg to present the Fortieth report of the Business Advisory Committee which at its meeting held on 2nd April, 1984, in my Chamber, namely :—

Tuesday, 3-4-1984 (i) Demand No. 22 [ 256-Jails ]—2 hours.

(ii) Demand No. 46 [ 288-Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes )]

(iii) Demand No. 48 [ 295-Other Social and Community Services ( Excluding Zoological and public Gardens )]

495-Capital Outlay on other Social and Community Services, and
695-Loans for other Social and Community Services $1\frac{1}{2}$ hours.

(iv) Demand No. 7 [ 229-Land Revenue and 504-Capital Outlay on other General Economic Services—4 hours.

N. B. (A) There will be no questions for Oral Answers and Mention Cases on Tuesday, the 3rd April, 1984.

(B) The House will sit at 12 noon on Tuesday, the 3rd April, 1984.

**Shri Pat tpaban Pathak** : Sir, I beg to move that the Fortieth Report of the Business Advisory Committee presented this day be agreed to by the House.

The motion was then put and agreed to.

[ 6-45—6-55 p. m. ]

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য ঃ** আমি বলেছিলাম ডাকাতির ঘটনায় কংগ্রেসের জনৈক নেতার ভাইপো ধরা পড়েছে। আমি কারো নাম করিনি। এখন সেই আসামীর জেল হতে পারে, নাও পারে। সাত্তার সাহেবই নিজে উঠে তার বংশের পরিচয় এই এ্যাসেম্বলীতে দিয়েছেন।

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর বাজেট ভাষণ আমি পড়েছি। রাজ্যের বর্তমান আইন-শৃঙ্খলার পট-ভূমিকার উপর দাঁড়িয়ে রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রী এমন একটি নির্লজ্জ অসত্য ভাষণ দিতে পারেন তা কল্পনাও করা যায় না। তিনি বলেছেন এখানে সুস্থ স্বাভাবিক জীবনযাত্রা বিঘ্নিত হয়নি। আমি অন্য রকম কথা বলছি কিন্তু। ওঁর নিজের পার্টির লোকজন প্রাণের ভয়েই হোক বা পার্টির মান বাঁচাবার জন্যই হোক, আজকে সমাজবিরোধীদের দৌরাত্ম্যে অতিষ্ঠ হয়ে নাগরিক কমিটি গঠন করবার উদ্যোগ নিতে বাধ্য হয়েছে। উনি বলছেন সুস্থ জীবন! মাননীয় অধ্যক্ষ মহাশয়, মানুষের চোখে ন্যাবা হলে সব কিছু হলুদ দেখে। আমাদের জ্যোতিবাবুর চোখে যদি ন্যাবা হয়ে থাকে তাহলে

বলার কিছু নেই—সব স্বাভাবিক দেখছেন। স্বাভাবিক দেখছেন বলেই আজকে গার্ডেনরীচে এতবড় ঘটনা যা ঘটে গেল তাও তাঁর কাছে স্বাভাবিক। এই বাজেটে ঐ পুলিশ রিপোর্ট স্থান পেলোনা। তিনি সব কিছুই স্বাভাবিক দেখছেন! স্যার, এই বাজেটের উপর বলতে গেলে প্রথমেই বলতে হয় যে পশ্চিমবাংলার পুলিশ-মন্ত্রী কেন, আইন শৃঙ্খলার যা পরিস্থিতি তাতে গোটা মন্ত্রীসভারই পদত্যাগ করা উচিৎ। আজকে পশ্চিমবাংলা সম্পূর্ণরূপে দুর্বৃত্তদের কবলিত। সাধারণ মানুষ—তাঁরা আজকে অসহায়, কারণ বামফ্রণ্ট সরকার এবং তাঁদের পুলিশ প্রশাসন সমাজবিরোধী এবং দুষ্কৃতকারীদের বিরুদ্ধে নাগরিকদের রক্ষা করবার জন্য নয়, আজকে অপরাধ এবং অপরাধীকে আড়াল করা এবং রক্ষা করা—এটাই আজকে বামফ্রণ্ট সরকার এবং তাঁদের পুলিশ-প্রশাসনের লক্ষ্য হয়ে দাঁড়িয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কারণেই বেমালুম স্বাক্ষ্য-প্রমাণ লোপ করে দেবার জন্য পুলিশ হাজতে বিচারাধীন বন্দীকে আজকে হত্যা করা হয়েছে। যার জ্বলন্ত নিদর্শন—ইদ্রিশ মিঞাকে হত্যা করা হল, যার জ্বলন্ত দৃষ্টান্ত—সণ্ডয়িতার বিচারাধীন বন্দী শম্ভু মুখার্জীকে পুলিশ হেফাজতে খুন করা হোল। মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন তিনি ঝাঁপ দিয়ে পড়ে আত্মহত্যা করেছেন! আমরা জানি শম্ভু মুখার্জী ভালভাবে হাঁটতে পারতেন না, ক্র্যাচ্ ছাড়া চলতে পারতেন না। তিনি পুলিশের মধ্যে থেকে ঐ শারীরিক অবস্থায় ঝাঁপ দিয়ে আত্মহত্যা করলেন কি করে? আজকে শুধু এটাই নয়, ব্যারাকপুরের দুই কিশোর হত্যাকাণ্ডের সত্যতা যাতে উদ্ঘাটিত না হয় তার জন্য এঁরা উদ্যোগ নিয়েছেন। আপনি জানেন মোহন সেনের হত্যার ঘটনাকে আত্মহত্যা বলে চালাবার চেষ্টা করছেন। এই রকম নজীর কত দেব? ফলে এই হচ্ছে পশ্চিমবাংলার চেহারা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গাডেনরিচ সম্পর্কে কয়েকটি স্পেসিফিক কোসচেন আমি মাননীয় মুখ্য-মন্ত্রীকে জিজ্ঞাস করতে চাই। তিনি বলেছেন যে গার্ডেনরিচ একটা অপরাধীদের জগৎ, সেখানে অনেক সমাজবিরোধী আছে। সেখানে ডি. সি ( পোর্ট ) দৃঢ়তার সংগে সেই সমাজবিরোধী এবং কায়েমীস্বার্থের গায়ে আঘাত করতে চেয়েছিল। সেই কায়েমীস্বার্থবাদীরা ডি. সি ( পোর্ট ,-এর বিরুদ্ধে ষড়যন্ত্র করে। এই ষড়যন্ত্র সংগঠিত হয় ওয়াটগঞ্জে ঘটনা ঘটার পর। সেখানকার সন্ত্রাসবাদীরা ডি. সি ( পোর্ট ) এর বিরুদ্ধে উসকানি দিতে সুরু করে এবং সাধারণ মানুষকে উসকানিমূলক কথা বলা হয়েছে, এই ধরনের সংবাদ বেরিয়েছে। তার কিছু দিন পরে এই ঘটনা ঘটলো, ডি. সি ( পোর্ট ) খুন হলো। এই ঘটনা সম্পর্কে স্বরাষ্ট্র দপ্তর, মুখ্যমন্ত্রীর দপ্তর এই ডি. সি ( পোর্ট ) কে নিয়ে এই রকম একটা সংবাদ সম্পর্কে তাঁকে রক্ষা করবার সতর্কতামূলক কি ব্যবস্থা নিয়েছেন? নিজে ব্যক্তিগতভাবে স্বরাষ্ট্রমন্ত্রী হিসাবে কি

সতর্কতামূলক ব্যবস্থা নিয়েছেন? যদি নেওয়া হয়ে থাকে তাহলে কি ব্যবস্থা নিয়েছেন সেটা তিনি যেন জানান। আমার দ্বিতীয় নম্বর প্রশ্ন হলো তিনি নিজে বলেছেন ডি. সি. ( পোর্ট ) হত্যাকাণ্ডের অন্যতম আসামী ইদ্রিস, সে অনেক কিছু ফাঁস করতে পারত। এই ইদ্রিস সম্পর্কে আমার প্রশ্ন আছে। ২৮শে মার্চ ইদ্রিসের মৃত্যু হয়েছে। তার আগে ২২শে মার্চ লালবাজারে পুলিশের মধ্যে মারামারি হয়। সেখানে তারা অনেক কিছু ভাঙচুর করে। গাডেনরিচের হত্যাকাণ্ডের পর এই রকম একটা জায়গায় দুদল পুলিশের মধ্যে হামলা হয়েছে। এই ঘটনার জন্য কেন তিনি সাফিসিয়েণ্ট পুলিশ সেখানে রাখেন নি? তাঁর নেতৃত্বে এই পুলিশ প্রশাসন। তিনি এই ধরনের সাফিসিয়েণ্ট ইনডিকেসান পাবার পরেও কেন উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন নি? আমার প্রশ্ন পুলিশ মন্ত্রীর কাছে যে ২২ তারিখে ঘটনা ঘটে যাবার পর পুলিশ কাসটোডিতে এই বিচারাধীন বন্দীদের জীবনের নিরাপত্তার কোন ব্যবস্থা করেছিলেন কি? এই সম্পর্কে কোন নির্দেশ স্বরাষ্ট্রদপ্তর থেকে দেওয়া হলে সেই নির্দেশ কি? কেন সেই নির্দেশ ক্যারি আউট হলো না? ইদ্রিসের মৃত্যু হলো কেন? কেন তিনি সমস্ত দায়িত্ব পুলিশ অফিসারকে দিয়ে খালাস হতে চেয়েছেন? কেন হি হিমসেলফ্......

হোম মিনিষ্টার? এই উত্তর তিনি এই হাউসকে দিন। আমার তৃতীয় নম্বর প্রশ্ন আমি পুলিশ মন্ত্রীকে করতে চাই। ইদ্রিসের হত্যা সম্পর্কে পুলিশ কমিশনার একটা স্টেটমেণ্ট দিয়েছেন। ইদ্রিসের মৃত্যু প্রসঙ্গে যে স্টেটমেণ্ট দেওয়া হয়েছে তাতে বলা হয়েছে ইদ্রিশকে গয়াতে খুব মারধোর করা হয়েছিল। সে গয়া থেকে প্রচণ্ড মারধোর খেয়ে এসেছিল, তার গায়ে আঘাতের দাগ ছিল। এই আঘাতই হলো তার মৃত্যুর কারণ। আমরা জানি যে গয়ায় তাকে মারধোর করা হয় নি। সেখানকার একজন পুলিশের ওপরওয়ালা বলবীরচাঁদ সিং বলেছেন যে ইদ্রিসকে মারধোর করা হয় নি। এখানে দেখা যাচ্ছে সেখানকার পুলিশ এক রকম কথা বলছে আর এখানকার পুলিশ তার অন্য রকম কথা বলছে। এখানে জ্যোতিবাবু যে বিবৃতি দিলেন তাতে তিনি একেবারে সরাসরি লালবাজারের কথা তিনি অস্বীকার করেন নি। পুলিশকে বাঁচাবার জন্য তিনি বলেছেন, কিছু এ্যাকিউজড পারসন নাকি তাকে মারধোর করেছে। এই সব আসাড়ে গল্প বলে লাভ কি?

[ 6-55—7-05 p. m. ]

মর্নিং শোস্ দি ডে। এই ঘটনা প্রমাণ করছে যে What will be the fate of the departmental enquiry regarding Garden Reach incident?

এই সমস্ত জিনিসকে হাস্ট আপ করে দেবেন। দ্যাট ইজ হোয়াই, আমরা এখানে প্রশ্ন তুলেছিলাম—আমরা দাবী করেছিলাম আপেক্ষিক দিক বিচারে নিরপেক্ষ তদন্তের। এই ভাষণের মধ্যে অনেক কথাই বলা হয়েছে। বলা হয়েছে যে, গণতান্ত্রিক আন্দোলনে হিংসাত্মক ঘটনা ঘটে না এবং পুলিশ এই সব ক্ষেত্রে হস্তক্ষেপ করেনি। রাইট এ্যান্ড লেফট্ অসত্য কথা বলে যাচ্ছেন। পুলিশ যদি গণতান্ত্রিক আন্দোলনে হস্তক্ষেপ না করবে, তাহলে বাসভাড়া বৃদ্ধির প্রতিবাদে আন্দোলন করতে গিয়ে তিনজন মারা গেল কি করে? হাবুল, রজত ও দুলাল দাসকে পুলিশের গুলিতে হত্যা করা হয় নি? বাস ও ট্রাম ভাড়া বৃদ্ধির প্রতিবাদে মহিলা আন্দোলনকারীদের উপরে মোলেস্টেড্ করার চেষ্টাও হয়েছে। লজ্জার ব্যাপার। কোন সাংবাদিক কি লাঞ্ছিত হয়নি? জুনিয়র ডাক্তারদের ব্যাপারে—ঐ রকম একটা লেজিটিমেট ডেমোক্রাটিক আন্দোলনে তাদের রাথ্‌লেস্‌লি আপনারা পুলিশ দিয়ে পিটিয়ে হাসপাতালে পাঠিয়েছেন। ভীষণ লজ্জার ব্যাপার। আপনারা বলছেন কোন সাংবাদিক ও প্রেস ফটোগ্রাফারের উপর আঘাত করা হয় নি, তাঁরা লাঞ্ছিত হন নি। গণতান্ত্রিক আন্দোলনের ব্যাপারে পুলিশের আক্রমণের ব্যাপারে রাইট এ্যান্ড লেফট্ মিথ্যা কথা বলছেন। সমস্ত ক্ষেত্রেই আন্দোলনকারীদের উপরে হস্তক্ষেপ করা হয়েছে। সমাজবিরোধী কার্যকলাপ কেন বাড়ছে? বারবারই আমাদের মুখ্যমন্ত্রী বলে থাকেন, পুঁজিবাদী সমাজব্যবস্থায় ব্যাপক বেকার সমস্যা এবং অর্থাভাবই এই প্রবণতার কারণ। শুধু এই কথা বলেই অব্যাহতি পাওয়া যায় না। এটা একটা কারণ মাত্র। কিন্তু এ্যাট দি সেম টাইম, ক্ষমতাসীন দলগুলি তাদের লিভলিহুড দেখতে গিয়ে, যুব-সমাজকে নানা রকমের অসামাজিক কার্য্যকলাপের দিকে ঠেলে দিচ্ছেন। ঠেলে দিচ্ছেন যেমন পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার, তেমনি কেন্দ্রীয় সরকার। এরই ফলে দেখা যায়, একদিন ঐ যুব সমাজই পরিণত হয় দাগী আসামী বা ক্রিমিন্যাল রূপে। এই সমস্ত দাগী ক্রিমিন্যালরা একদিন যেমনভাবে কংগ্রেসপক্ষের আশ্রয়পুষ্ট ছিল, ঠিক তেমনিভাবে আপনারা ক্ষমতাসীন হওয়ার পর আপনাদের আশ্রয়পুষ্ট হয়ে আছে। এ কথা কে না জানে, এই সমস্ত অপরাধীরা হচ্ছে পার্লামেন্টারী পলিটিক্স'এর ক্ষেত্রে একটা বিরাট আয়ের উৎস? পলিটিসিয়ানরা এই সমস্ত অপরাধীদের নিজেদের কাজে ব্যবহার করে। নিজেদের উদ্দেশ্য হাঁসিলের বড় উৎস হচ্ছে এই সমাজ-বিরোধীরা। এদেরই আবার নিজেদের স্বার্থের তাগিদে ঠেঙাড়ে বাহিনীতে পরিণত করা হয়। যেমন করে বিগত আন্দোলনগুলিতে—বাস, ট্রাম ভাড়া বৃদ্ধির আন্দোলনে ও জুনিয়র ডাক্তারদের আন্দোলনে—এদের ব্যবহার করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ-মহাশয়, এই হচ্ছে ইতিহাস। মুখ্যমন্ত্রী আমাদের সাজেস্‌সান চেয়েছেন। পুলিশের

এই অবস্থার কি করে উন্নতি করা যায়, সে ব্যাপারে তিনি আমাদের কাছে সাজেস্‌সান চেয়েছেন। সাজেস্‌সান চাইলে আমরা দেব। পুলিশের আজকে এটা জানা দরকার যে, তাদের দৃষ্টিভঙ্গীর পরিবর্তন দরকার। সেই পরিবর্তনীয় দৃষ্টিভঙ্গী আনার কোন চেষ্টাই আপনারা করেন নি। পুলিশের পরিস্থিতি আজকে কেন এইভাবে দেখা দিয়েছে? একটা স্বাধীন দেশে যে অবস্থা হওয়া দরকার, সেই অবস্থা পশ্চিমবাংলার পুলিশের মধ্যে দেখা যায় না। তাদের আচরণ একটা স্বাধীন দেশের পুলিশের যে রকম হওয়া দরকার, তা নেই। আজ পর্যন্ত তাদের মধ্যে সেই সাম্রাজ্যবাদী ঐতিহ্য রয়ে গিয়েছে। তা পশ্চিমবাংলার ক্ষেত্রে যেমন সত্য, তেমনি ভারতবর্ষের ক্ষেত্রে। ভারতবর্ষ তথা পশ্চিমবাংলার পুলিশ সেই ঐতিহ্য বহন করে চলেছে। আজ পর্যন্ত চলছে সেই থার্ড ডিক্রি মেথড্। বিচারাধীন বন্দীকে লক-আপে নিয়ে গিয়ে বেমালুম হত্যা পর্যন্ত চলছে। এই অবস্থা কংগ্রেস আমলে যেমন ভাবে চলেছে, তেমনি ভাবে চলছে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের আমলেও। হোয়াট ইজ দি ডিফারেন্স? অন্ততঃ পশ্চিমী পুঁজিবাদী দেশগুলিতে পুলিশের যে আচরণ লক্ষ্য করা যায় - তারা সেখানে গণতান্ত্রিক আন্দোলনের ক্ষেত্রে দাঁড়িয়ে থাকে, একটা নরমস্ সেখানে আছে। গণতন্ত্রকে যদি এখানে দাঁড় করাতে হয়, রিয়েলি ইন দি ইনটারেস্ট অফ পুলিশ, তাদের কতকগুলি আচরণ বিধি প্রণয়ন করে দিতে হবে। তারা যদি সেই আচরণ বিধি না মানে, তাহলে তাদের কঠোর শাস্তি বিধানের ব্যবস্থা করতে হবে।

সেগুলি ঘোষণা করতে হবে যে বিনা বিচারে বন্দী যারা তাদের উপর থ্রি ডিগ্রি মেথড বা কোন অশোভন আচরণ কিংবা কোন অন্যায় আচরণ করা চলবে না। তাদের উপর থ্রি ডিগ্রি মেথড এ্যাপ্লাই করা চলবে না। আইনের শাসনে এটাই ডিমান্ড করে যে অভিযুক্ত ব্যক্তি যতক্ষণ পর্যন্ত না বিচারে দোষী সাব্যস্ত হচ্ছে ততক্ষণ পর্যন্ত তাকে প্রোটেকশান দিতে হবে। তাকে কোন শাস্তি দেওয়া চলবে না। এ্যাকোরডিং টু-ল এই কথা বলে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি নিজে একজন আইনজ্ঞ, সুতরাং আপনি জানেন যে এটা আইনত দণ্ডনীয় এবং এই অপরাধে পুলিশকে শাস্তি দেওয়া যেতে পারে এবং কঠোর শাস্তি, দরকার হলে তার চাকুরী চলে যেতে পারে। এই জিনিষ ইনট্রোডিউস করতে হবে যে বিনা বিচারে কাউকে উইদাউট এনি ওয়ারেণ্ট এ্যারেস্ট করা চলবে না। এই ব্যাপারে ইনট্রোডিউস করতে হবে। ন্যায়সঙ্গত গণতান্ত্রিক আন্দোলনে শ্রমিক কর্মচারী, কৃষক, ক্ষেত-মজুর এবং সাধারণ মানুষের যে আন্দোলন তাদের উপর পুলিশ ইনটারফেয়ার করবে না। এই সমস্ত নর্মস্‌গুলি মেনটেন করুন তাহলে পুলিশের মধ্যে প্রোপিপিল এ্যাটিচিউড

ইনট্রোডিউস করা যেতে পারে। পিপিল ইনটারেষ্টে এটা করা যেতে পারে। আজকে এই নীতি বা নর্মস্গুলি পূরণ করার মধ্যে দিয়ে আমি মনে করি পুলিশ বিভাগের কিছু পরিবর্তন করা যায় কিন্তু তা হচ্ছে না। আমি বলতে পারি এর মধ্যে কোন নিরপেক্ষ দৃষ্টিভঙ্গী আমরা দেখতে পারছি না। তবে এর মধ্যে অনেক সময়ে সৎ পুলিশ অফিসার বা অনেষ্ট পুলিশ অফিসার দেখা যায়। কিন্তু তারা যখনই অপরাধী ধরেন তখন যদি দেখা যায় সে সরকারের দলের লোক তখনই সেই পুলিশ অফিসারকে চাপ দেওয়া হয় সেই অপরাধীকে ছেড়ে দেওয়ার জন্য। তা না হলে তিলজলার ও. সি. গঙ্গাধর ভট্টাচার্য্যকে যখন খুন করা হোল তার কোন তদন্ত হল না কেন? তিলজলার আসামীর বিরুদ্ধে এফ. আই. আরে নাম ছিল। কিন্তু একজন সি. পি. এমের নেতৃস্থানীয় ব্যক্তি ওই আসামীর বিরুদ্ধে যে এফ. আই. আর ছিল সেটা তুলে নিতে বলেছিলেন, যার ফলে সেটা তুলে নিতে হল। সুতরাং কংগ্রেসের সঙ্গে আপনাদের পার্থক্য কি? কংগ্রেস যেমন করেছে আপনারা তাই করলেন। বিহারে কংগ্রেস একটা হত্যার তদন্ত করতে গিয়ে যখন দেখলো যে সেখানে কংগ্রেস নেতারা এরমধ্যে জড়িত আছেন তখন সেই তদন্ত বন্ধ হয়ে গেল। জ্যোতিবাবুও তাই করছেন। No difference between the Congress and the CPM. শুধু শ্লোগানের পার্থক্য আর ফ্লাগের তফাৎ। সেই কারণে এই জনবিরোধী বাজেটকে সমর্থন করছি না। আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীরাম চ্যাটার্জী:** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে এই বাজেটকে সমর্থন করছি। এইকথা আজকে মনে পড়ে যাচ্ছে কারা আন্দোলনের অন্তরালে রক্ত ধারায় শত শত ছেলেদের কারার অন্তরালে রক্ত ঝরিয়েছে? এই কংগ্রেসীরা নয় কি? আমরা দেখেছি কারার অন্তরালে গরীব মানুষের রক্ত ঝরেছে। আমরা তো সেকথা ভুলিনি। ওদের রাজত্বের সময়ে যখন গরীব মানুষেরা না খেয়ে মরলো কারার অন্তরালে, ওদের শুধু চাপ রক্তে রঞ্জিত হয়ে গেছিল জেলগুলি। আমরা তো তা ভুলিনি। কংগ্রেসীরা আমাদের তা ভুলতে দেয়নি। দমদম জেলে আজও দেখতে পাবেন সেই গরীব মানুষের রক্তে রঞ্জিত হয়ে রয়েছে। এখনও দমদম জেল থেকে শুরু করে বেশ কিছু জেলে এখনও ওদের রক্তে রঞ্জিত হয়ে রয়েছে।

[ 7-05 —7-15 p. m. ]

এখনও বলতে পারিনি আজ পর্যন্ত কতগুলি নকসাল মরেছে। ঐ যে শত ঘোষ চলে গেলেন না শুনে, শত শত তাজা ছেলেগুলোকে গুলি করে শেষ করে

দিয়েছে বরানগরে। এর জন্য কারা দায়ী? সেজন্য আমরা তোমাদের ভুলিনি। আজকে মিথ্যার ভাষা বাসা বেঁধেছে তোমাদের মগজে। তোমরা কারা—তোমরা উত্তরসুরী, তোমরা মিথ্যা বঞ্চনা বহন করছ। তোমরা কারা—তোমরা গরীব মানুষের রক্ত শোষণ করবার জন্য জন্মগ্রহণ করেছ। তোমরা কারা—যায়া প্রতি বছর প্রতি দিন তলে তলে গরীব মানুষকে নিঃশেষ করে দিয়েছ। তোমাদের ধমনীতে সেই রক্ত বয়ে চলেছে, তোমরা নীল রক্তের বংশধর, তোমরা গোটা পশ্চিমবঙ্গকে ডোবাতে বসেছ। তোমরা বলছ চারটে কমিটি তৈরী হল কেন? কারণ হচ্ছে চারটি কমিটির রিপোর্ট নেওয়া হবে, কোনটা ঠিক সেটা বিচার করা হবে। তোমরা কি করছ—তোমাদের দল পুষতে হয়, সেজন্য স্মাগলারদের সংগে যোগাযোগ তোমাদের ঐ মন্ত্রীর, স্মাগলারদের টাকা নাও, ইউনিয়ন গড়, তার থেকে স্ফীত থেকে স্ফীত হচ্ছ। এইভাবে তোমরা চালিয়েছ। আর বলছ পদত্যাগ. ঠিক যেন মলমূত্র ত্যাগের মত। ইন্দিরা গান্ধী করবে না পদত্যাগ? যার রাজত্বে এই ধরণের চলছে সেই ইন্দিরা গান্ধীকে পদত্যাগ করতে বল। সেজন্য বলছি ঐসব পদত্যাগ-টদত্যাগ চলবে না, মানুষ আমাদের এখানে পাঠিয়েছে, তোমাদের কথায় পদত্যাগ হয় না। আর পুলিশ, সে তো তোমাদের সৃষ্ট, পুলিশকে তো তোমরাই তৈরী করেছিলে যখন আমরা ছিলাম তোমাদের এমারজেন্সির সময় জেলখানার ভেতরে। আমরা সেই পুলিশকে এখন জনসাধারণের সামনে এনে ঠিক করছি। পুলিশ শুধু কমিউনিষ্ট নয়, কংগ্রেস ইউনিয়নও তো করছে। এই ইউনিয়ন করার অধিকার যদি না থাকত তাহলে তোমরা ইউনিয়ন করতে পারতে না। তোমরা পুলিশের মধ্যে ইউনিয়ন করে বিভেদ সৃষ্টি করছ। কিন্তু মানুষ আমাদের পাঠিয়েছে, তারা জেগে আছে। সেজন্য বলি পেঁচা, তোমরা তো রাতের অন্ধকারে চল, দিনের আলোয় চল না। রাতের অন্ধকারে ঐ গলিতে চলে যাও, গিয়ে কথাবার্তা বল। বলি পেঁচা, দিনের আলোর দিকে চেয়ে দেখ, দিনের আলো আসছে, তোমাদের লুকুতে হবে, উপায় নেই। আজকে দেখা যাচ্ছে কি—সুব্রতবাবু আর হেমেন এক হয়ে গেল। কারণ প্রিয় এসে দখল করে নিচ্ছিল। মান্নান, তুমি তো এসেছ ভাঙ্গা আসরে, চেঁচামেচির লোক নেই, তুমি এমনি এমনি ঘুরছ আর ভাবছ কি হলাম রে। কিছুই হওনি। সেজন্য আজকে বলছি—

"রাগ কোরোনা রাগ কোরোনা রাগ কোরোনা ভাই
জ্যোতি বসু মুখ্যমন্ত্রী রাগ করতে নাই"।

জ্যোতি বসু ভারতবর্ষের চীফ মিনিষ্টার নাম্বার ওয়ান, তোমাদের গর্ব অনুভব করা উচিত। সেজন্য কতকগুলো গরুর পাল যদি চেঁচায় তাতে কিছুই এসে যায়

না। আমরা যেমন আছি তেমনি বহাল তবিয়তে থাকব। এই কথা বলে এই বাজেটকে পুরাপুরি সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীননী কর:** মাননীয় স্পীকার মহাশয়, স্বরাষ্ট্র বিভাগের যে ব্যয় বরাদ্দ এখানে উত্থাপিত হয়েছে আমি তাকে সমর্থন করবার জন্য উঠেছি। এবারে টাকা বেড়েছে, তবে আরও বাড়লে আমি সমর্থন করতাম। টাকার অংক কেন বেড়েছে সেটা আমাদের এখন হিসেব করতে হবে। আজকে পুলিশের বেতন বেড়েছে, তাদের রেশন সরবরাহ করবার জন্য খরচ বেড়েছে, তাদের বাসস্থানের উন্নতি করবার জন্য খরচ বেড়েছে, পুলিশের সক্রীয়তা বাড়াবার জন্য খরচ বেড়েছে এবং কেন্দ্রীয় সরকার মাঝে মাঝে তেল, ডিজেল, পেট্রোলের দাম বাড়াচ্ছেন বলে খরচ বেড়েছে। পুলিশও মানুষ—কাজেই অন্যান্য কর্মচারীদের সুখ-সুবিধা যখন বেড়েছে তখন পুলিশেরও বাড়বে এবং তারজন্য খরচও বাড়বে। তবে মোট টাকা বাড়লেও বাজেটের পার্সেন্টেজ হিসেবে এটা কিন্তু বাড়েনি, বরং কমেছে। এই প্রসংগে আমি আপনাদের কাছে একটা হিসেব দেখাচ্ছি। ১৯৭৬/৭৭ সাল—অর্থাং কংগ্রেস সরকারের শেষ বছর বাজেটের পারসেণ্টেজ হিসেবে শতকরা ৯.৫ ভাগ পুলিশ খাতে ব্যয় হয়েছিল। কিন্তু ১৯৮৩/৮৪ সালে—অর্থাৎ এই সরকারের আমলে ব্যয় হয়েছিল শতকরা ৭ পারসেণ্ট এবং এবারে ৬.৪ ভাগ। আমি এটাই বোঝাতে চাই যে, বাজেটের অংক যখন বাড়ে, সমস্ত বিষয় যখন ব্যয় বাড়ে তখন পুলিশ খাতেও ব্যয় বাড়ে। কিন্তু পারসেণ্টেজের হিসেব যদি দেখেন তাহলে দেখবেন পুলিশ খাতে ব্যয় বাড়েনি। শিক্ষা বাজেটের আলোচনায় দেখেছি শিক্ষা খাতে টাকা বেড়েছে, তার পারসেণ্টেজ বেড়েছে, কিন্তু পুলিশ খাতে টাকা বাড়লেও তার পারসেণ্টেজ বাড়েনি। আজকে যে কাঠামোর মধ্যে বামফ্রণ্ট সরকারকে কাজ করতে হচ্ছে অর্থাৎ পুঁজিবাদী সামন্ততান্ত্রিক কাঠামো, সেখানে সমাজতান্ত্রিক কাঠামো হওয়া সম্ভব নয়। ভারতবর্ষের সংবিধানে একচেটিয়া মালিক এবং জমিদারদের স্বার্থরক্ষা করার ব্যবস্থা হয়েছে। কাজেই এই সংবিধানের আওতায় থেকে কি করে সমাজতান্ত্রিক কাঠামো প্রতিষ্ঠিত হবে? কি হতে পারত সেটা ভেবে লাভ নেই, আমাদের খেয়াল করতে হবে গোটা দেশে অর্থাৎ অন্যান্য রাজ্যে যে অবস্থা চলছে সেই তুলনায় পশ্চিমবঙ্গে একটু পরিবর্তন হয়েছে কিনা, কিছুটা শান্তি শৃঙ্খলা আছে কিনা, খুন খারাপি এখানে কিছুটা কমেছে কিনা? আমি মনে করি এটাই আজ বিচার্য্য বিষয়। আমার তুলনা করার ইচ্ছা ছিল না, কিন্তু কেউ কেউ বললেন এখানে কিছু হল না, কংগ্রেস আমলে যা ছিল এখনও তাই রয়েছে। কিন্তু আমি বলছি ভারতবর্ষের অন্যান্য জায়গায় যে সমাজ ব্যবস্থা রয়েছে এখানেও সেই সমাজ ব্যবস্থা

বর্তমান। কাজেই অন্যান্য রাজ্যের সংগে আমাদের একটু তুলনা করতেই হবে। আপনারা লক্ষ্য করুন পশ্চিমবঙ্গে বিনা বিচারে আটক করার ব্যবস্থা নেই, এখানে মিসা, নাসা ইত্যাদি কার্যকরী হয়না, রাজনৈতিক কারণে এখানে কাউকে বিনা বিচারে আটক করার ব্যবস্থা নেই। গত ১৫. ৩. ৮৪ তারিখে রাজ্যসভায় একটি প্রশ্নের উত্তরে দিল্লীর স্বরাষ্ট্র মন্ত্রী হরিজন নারীদের উপর পাশবিক অত্যাচারের যে হিসেব দিয়েছেন তাতে দেখছি, মধ্যপ্রদেশে ১৮৩, উত্তর প্রদেশে ১৪৮, বিহার ৭৫, মহারাষ্ট্র ৩৫, রাজস্থান ৩৫। কিন্তু আমাদের পশ্চিমবঙ্গে কোন হরিজন নারীর উপর নির্যাতন হয়নি। আমি যে ফিগার দিলাম সেটা কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রীর হিসেব। স্যার, আজকে বিরোধীপক্ষের লোকেরা অর্থাৎ কংগ্রেস দলের সদস্যরা বলছেন, এখানে আইন, শৃঙ্খলা নেই। কিন্তু এর পূর্বে দেশে যখন কংগ্রেস সরকার ছিল তখন এই কংগ্রেসের লোকেরা কি বলেছিলেন সেটা আমি হাউসের প্রসিডিংস্ থেকে পড়ে শোনাচ্ছি। ১৯৭৪ সালের ১৮ই এপ্রিল একজন কংগ্রেস সদস্য বলছেন, 'স্যার, আপনি আমাদের রক্ষক, আমাদের সমস্ত দায়িত্ব আপনাকে নিতে হবে। আজকে বিধানসভার ভেতরে যদি কোন বক্তব্য রাখা হয় এবং তার জন্য এ্যাস্ এ মেজার অব ফল্‌স কেস্ স্টার্ট সবসময় করা হয় এম এল এ—র বিরুদ্ধে তাহলে আমাদের নিরাপত্তা কোথায় ?

মিঃ **স্পীকার** ঃ—কে বলেছেন নাম বলুন।

**শ্রীননী কর** ঃ—স্যার, মাননীয় সদস্য সত্য বাপুলি এইসব কথা বলেছেন। তিনি আরও বলেছেন, 'তাই আপনার কাছে নিরাপত্তা চাইছি এবং বলছি সারা পশ্চিমবাংলায় পুলিশের যে অত্যাচার আরম্ভ হয়েছে তাতে ট্রেন, ট্রাম, বাস্— এ কান পাতাই দায় হয়ে উঠেছে। সর্বত্রই পুলিশের জুলুমবাজী, অত্যাচার। আজকে এম এল এ-দেরও নিরাপত্তা নেই'।

[ 7-15—7-25 P.M. ]

এই কথা ঐ আমলে সত্য বাপুলী মহাশয় বলেছেন। এবং এটা বিধানসভার প্রসিডিংসে আছে। আমি আর একটা কথা বলতে চাই, ওঁদেরই খুব বন্ধু আজকে তিনি বিধান সভার সদস্য নন, মাননীয় নেতা প্রফুল্ল চন্দ্র সেন বক্তৃতা করেছেন ২৭শে ফেব্রুয়ারী ১৯৭৫ সালে যে "কেউ সাহস করে বলতে পারছেন না যে আজকে পশ্চিমবাংলায় শান্তি নেই, যদি কিছু থাকে সেটা শ্মশানের শান্তি, সেটা কবরের শান্তি"। স্যার, আমি আর একটা কথা বলে নিই—এটা বলছেন ওঁদের আর এক

নেতা, যিনি এখন এই বিধানসভায় আসতে পারেন নি, শ্রীতুহীন সামন্ত মহাশয় তিনি বলছেন "গত এক মাস দু মাস ধরে মেমারী থানায় ক্রমাগত ডাকাতি হয়ে যাচ্ছে। এবং আমরা জানি ডাকাতি যারা করছে, পুলিশ জানা সত্ত্বেও তাদের ধরছে না। এই সব কথা ও'দের সময় ও'রাই বলতেন। সেই সময় এই অবস্থা হয়েছিল দুঃখের কথা যে আজকে তাদের কাছ থেকে আমাদের আইনশৃঙ্খলার কথা শুনতে হচ্ছে। পুলিশ হাজতে মৃত্যু নিশ্চয় নৃশংসতা, এটা অপরাধ, এ বিষয়ে কারও কোন সন্দেহ থাকতে পারে না। আমাদের পার্টি মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি, আমরা এ কথা বলেছি এবং আজকেও বলি ১৯৭১ সাল থেকে ১৯৭৩ সালের মধ্যে ও'দের আমলে পুলিশ হাজতে, কিংবা জেল হাজতে মোট খুন হয়েছিল ৮৬ জন। আমরা একথা বলবো এটা দুঃখজনক হোলেও সত্য কথা। আমাদের আমলে ১৯৭৯ সাল থেকে ১৯৮৪ সাল পর্যন্ত সংখ্যা কম হলেও হাজতে মৃত্যু ঘটেছে ১৩ জনের। তার আমরা নিন্দা করতে আপত্তি করছি না। কিন্তু আমরা বলবো সেদিন যে সমস্ত মানুষ খুন হয়েছিল, তখন তো কোন কথা তার জন্য আপনাদের বলতে শুনিনি। আজকে ও'রা অনেক সোচ্চার হচ্ছেন। একথা ইতিমধ্যে আপনাদের কাছে বলা হয়েছে যে ও'দের সেই আমলে কুখ্যাত সাংবাদিক, সাহিত্যিক সরোজ দত্তকে ময়দানেই খুন করেছিলেন ও'দেরই নির্দেশে। একথা কি আপনাদের মনে থাকে না? এবং সেই সময় অনেক খুন হয়েছিল, ৮টি তাজা যুবকের মৃতদেহ বারাসতে ফেলে রাখা হয়েছিল। আমি আমার থানার কথা বলতে পারি, হাবড়া থানা। পুলিশ খুন করেছিল গ্রেপ্তার করার পর অন্তত ১৫ জনকে এবং তার মধ্যে একজনকে খুন করেছিল তার বাড়ীতে নিয়ে গিয়ে তার মায়ের সামনে বাপের সামনে গুলি করে খুন করেছিলেন। কিন্তু তখন ও'রা এ বিষয়ে কোন কথা বলেন নি। একটা মামলাও করেন নি, একটা তদন্তও করেন নি। আজকে ও'রা অনেক কথা বলছেন। উপায় তো নেই, ও'রা যখন পুলিশকে চালাতেন তখন এই অবস্থা হয়েছিল। ও'দেরই আমলে এম. এল. এ. চণ্ডি মিত্রকে নিজেরাই খুন করেছিলেন। এই হচ্ছে ও'দের আইনশৃঙ্খলার ব্যবস্থা। আজকে ও'দের কাছ থেকে শান্তিশৃঙ্খলার কথা শুনতে হবে। ও'রা বলছেন, মুখ্যমন্ত্রীকে পদত্যাগ করতে হবে। এবং পদত্যাগ করার অজুহাত হিসাবে বললেন যে রাজন হত্যা হয়েছিল পুলিশ হাজতে কেরালায়। তখন করুনাকরণ সেখানকার মুখ্য মন্ত্রী ছিলেন। করুনাকরণ যেহেতু সরে এসেছিলেন সেই হেতু জ্যোতিবাবুকে সরে আসতে হবে। আমি স্যার মনে করিয়ে দিতে চাই, কারণ ও'রা কোন কথা মনে রাখতে চান না বলে যে রাজন হত্যা হবার পর করুনাকরণ অস্বীকার করেছিলেন। রাজনের বাবা হাইকোর্টে মামলা

করেছিলেন এবং হাইকোর্ট থেকে বলেছিল যে করুনাকরণ মিথ্যা কথা বলছেন। এবং সেই কারণে করুনাকরণ পদত্যাগ করেছিলেন। তার সঙ্গে আমাদের এই ঘটনার কোন মিল বা সম্পর্ক আছে কি? ওরা আজকে অনেক কথা বলছেন। ওরা যে ঘটনার জন্য পদত্যাগ করতে বলছেন, পশ্চিমবাংলার এই ঘটনার সঙ্গে তার কোনই মিল নেই। অন্য রাজ্যে কি হচ্ছে? দিল্লী সহরে সেদিন হরমোহন সিং মানচান্ডা, শিখদের নেতা এবং আরও দুজন সহ গত ২৮।৩।৮৪ তারিখে সবার সামনে গুলিবিদ্ধ হোল—হোলির দিনে—এছাড়া মহারাষ্ট্রে ৫জন আদিবাসী নিহত হোল এবং গতকাল পাঞ্জাবে তিনজন নিরঙ্কারী মহিলা একটি অল্প বয়সী বালিকাসহ মোট ৪ জন খুন হয়ে গেল।

আমরা জানিনা ওঁরা সেখানে কি বলবেন। আজকের কাগজের খবর, সত্যযুগ লিখেছে, তারা খবর দিচ্ছে যে থানায় গ্রেপ্তার করে নিয়ে গিয়ে সেখানে একেবারে মাসিমার সামনে একটা মেয়ের উপর বলাত্কার করেছে, জানিনা, সেখানে ওরা কি বলবেন। কার পদত্যাগ দাবী করবেন? আমি জানিনা, আবার নাম বললেই, এক্সপানজ করে দেবেন—ওঁদের যে মা জননী, তাঁর পদত্যাগ দাবী করবেন কি জন্য আজকে অবশ্য জানি না। আমি এই কথা বলি, আজকে এটার একটা কারণ আছে, পাঞ্জাবে রাষ্ট্রপতির শাসন মানেই বেনামে ইন্দিরা গান্ধীর শাসন। এটা বোঝবার মত বুদ্ধি আপনাদের আছে, এই ধারণা আমার ছিল। আজকে সাম্প্রদায়িক হানাহানিতে যখন হায়াদ্রাবাদ, মোরাদাবাদ, বিহার জ্বলছে, পাঞ্জাব জ্বলছে, বিচ্ছিন্নতাবাদের আঘাতে যখন নাভিশ্বাস উঠছে আসামে, রাজ্যে রাজ্যে যখন আদিবাসী হত্যা হচ্ছে, তপশীল জাতির মহিলারা পর্যন্ত যেখানে নিরাপদ নয়, দিল্লী শহরে স্বাভাবিক ভাবে চলাচল আজকে যখন বিপন্ন, তখন পশ্চিমবাংলা শান্ত থাকুক, এটা ওরা চাইতে পারেন না। এটা ওরা চান না। আজকে মুসলিম ফান্ডামেন্টালিস্ট, আর. এস. এস. ইত্যাদি মিলে সাম্প্রদায়িক শক্তি ও সমাজবিরোধী শক্তিকে একসঙ্গে নিয়ে আজকে যখন গোলমাল পাকাবার চেষ্টা করছেন, তখন গান্ধীজীর শিষ্য বলে যারা দাবী করেন, আজকে তারা পরোক্ষ ভাবে এবং প্রত্যক্ষভাবে এবং এ্যাসেম্বলিকে ব্যবহার করে আজকে তাদের সাহায্য করছেন, উস্কানি দিচ্ছেন। আমি এই কথা বলবো, পশ্চিমবাংলার গণতান্ত্রিক আন্দোলন, পশ্চিমবাংলার মানুষের সুস্থ চেতনা, তাদের এই সমস্ত প্রচেষ্টাকে অতীতের মত ব্যর্থ করে দেবে। মুস্কিল হচ্ছে কি জানেন, আজকে কাউকে গ্রেপ্তার করতে চাই না, কিন্তু কেউ যদি গ্রেপ্তার হয়, তাহলে থানা হাজতে গিয়ে ওরা সেই লোককে মেমবারশিপ দিয়ে আসেন, বলবেন কংগ্রেস আই-এর নেতা, তারপর মিছিল, তারপর মিটিং। কোন খুন হবার কোন

উপায় নেই, কোন গুণ্ডা যদি খুন হয়ে যায়, খুন হয়ে গেলেই শ্মশানে কিংবা কবরে গিয়ে বলবেন, কংগ্রেসের মেমবার এবং তারপর মিছিল, মিটিং এই সব করে বেড়াবেন। তাকে মেমবার করে তুলবেন। অতএব এই যে একটা অবস্থা হচ্ছে, এটার একটা কারণ আছে, ওঁরা স্বপ্ন দেখছেন, কি করে পশ্চিমবঙ্গ সরকারের এবং পশ্চিমবাংলার বদনাম দেওয়া যায়। ওদের স্বপ্ন, কি করে এই সরকার ভাঙ্গা যায়। আমাদের এক বন্ধু তো বলেই ফেললেন যে মুখ্যমন্ত্রীর পদত্যাগ করলেই হবে না, মন্ত্রীসভাকে পদত্যাগ করতে হবে। এরা এখনও বলছেন যে মন্ত্রীসভার পদত্যাগ করতে হবে। স্যার, ওঁরা তো আপনার কাছে বসেন, সুযোগ পেলে একবার জিজ্ঞাসা করবেন তো, যদি কখনও ওঁদের সুযোগ হয়, ওঁদের নেতা কে হবে? এটা একটু জিজ্ঞাসা করবেন। আমার সময় কম, কিন্তু একটা কথা বলবো, ওঁরা বলার চেষ্টা করেছেন যে গনতান্ত্রিক অধিকার, দর কষাকষি করার সুযোগ পুলিশকে দেওয়ার ফলে পুলিশের মধ্যে শৃংখলাহীনতা বেড়েছে। আমি এটা অস্বীকার করছি, না, এটা হয়নি। গনতান্ত্রিক অধিকার দেওয়ার ফলে পুলিশের বেশীর ভাগ অংশ, তারা আজকে নিজেদের সুখ-সুবিধা অর্জন করতে যেমন সাহায্য পাচ্ছে, তেমনি তারা নিশ্চিত যে তারাও অন্য মানুষের মত সংগঠণ করার সুযোগ পাচ্ছে এবং বেশীর ভাগ পুলিশ সেই কারণে মানুষের সঙ্গে থাকার চেষ্টা করছে। এই কথা কখনও অস্বীকার করা যায় না যে পুলিশের একাংশ, তারা এই গনতান্ত্রিক অধিকার, এর অপব্যবহার করছে। স্যার, আপনাকে আমি এই কথা বুঝতে বলি, গনতান্ত্রিক সুযোগ, আমরা যারা এম এল. এ. আছি, আমাদের দিয়েছেন অনেক বেশী, সুযোগ সুবিধা আপনি অনেক বাড়িয়েছেন, কিন্তু আপনি কি দেখছেন না, তা সত্বেও দেখছেন না, এই সুযোগের অপব্যবহার হয়। দেখছেন না, আপনার পাশে যাঁরা বসে আছেন, আমার ডানদিকের বন্ধুরা, তাঁরা কখনও মাইক ভেঙ্গে লাঠি করেন, কখনও এটা করেন, কখনও ওটা করেন, একজন দাঁড়ালে ৫ জন দাঁড়ান, হল্লা করেন। গনতান্ত্রিক অধিকার প্রসারিত হলেই— সকলে কি সবটা বোঝে? সেই কারণে পুলিশের একাংশ বুঝতে পারছে না, এই কথাটা আমি আপনাকে একটু বুঝতে বলবো। আমি এই কথা বলিনি, যে ইংরাজ আমলে যে পুলিশ বাহিনী সৃষ্টি হয়েছে, কংগ্রেস আমলে জনগণের শত্রুতা করার জন্য যে পুলিশ বাহিনীকে চিরকাল ব্যবহার করা হয়েছে, সেই পুলিশের ৫/৬ বছরের মধ্যে সমস্ত কিছু পরিবর্ত্তন করে দেওয়া যাবে, এটা কখনও হতে পারে না।

[ 7-25—7-35 p.m. ]

আপনি বাতি জ্বালিয়েছেন, আমার বেশী কথা বলার সময় আর নেই। আমি শুধু এইটুকু বলব, যে নৃশংস ভাবে পুলিশ খুন হয়েছে তার নিন্দা করার ভাষা নেই। সেখানে যে দুজন যুবক খুন হয়েছে হিন্দু, মুসলমান, তাকেও নিন্দা করার কোন ভাষা নেই। কিন্তু তার থেকেও বেশী বেদনাদায়ক বিষয় হচ্ছে, সেখানে সামান্য বাস এ্যাক্সিডেন্টকে কেন্দ্র করে যে ঘটনার শুরু এবং সেখানে রাজনৈতিক নেতাদের মস্তিষ্ক বিকৃত আমি বলব, তারা একে উস্কানি দিয়েছিলেন, আমাদের উপায় নেই – আমার বন্ধু মাননীয় সদস্য সুব্রতবাবু তিনি বার বার অস্বীকার করছেন, এই কথা বলেন নি। আমি কাগজ পড়ছি না, শুধু আজকাল কাগজের ছবি দেখতে বলছি। কাগজে বেরিয়েছে কিভাবে তিনি বক্তৃতা করছেন, মিছিল করছেন, আর উনি কি বলেছেন সেই সব বিবরণী আছে। এই সব কাজ করার পরে সেখানকার মানুষের কাছে, পশ্চিংবাংলার মানুষের কাছে যখন তাদের মুখোস খুলে পড়েছে তখন তাদের কোন উপায় নেই, তাই সামসকে নিয়ে পড়েছেন। তাই রোজই সামস এবং শয়নে, স্বপনে সামস, না বলে কোন উপায় নেই। কারণ, ওরা আজকে ধরা পড়ে গেছেন, সর্বত্রই এই কাণ্ড ঘটাচ্ছেন। আমি এই কথা বলে আর বাড়াতে চাই না। যে পুলিশ বাজেট এসেছে আমি তাকে সমর্থন করে শুধু এই কথা বলব যে, পুলিশের সংখ্যা বাড়াতে হবে। আমি হাবড়া থানা থেকে নির্বাচিত হয়ে এসেছি। সেই থানা দুটি ব্লক এবং ৩ টি মিউনিসিপ্যালিটি নিয়ে গঠিত। এ চলতে পারে না। আজকে সেখানে থানা বাড়াতে হবে। সেখানে অফিসারের পদ খালি আছে, পূরণ করার ব্যবস্থা করতে হবে, গাড়ী আরো বাড়াতে হবে, এছাড়া কোন উপায় নেই। ২৪ পরগণাজেলার বিস্তীর্ণ শিল্পাঞ্চল, বর্ধমান জেলার বিস্তীর্ণ শিল্পাঞ্চল এলাকায় ঘন বসতি রয়েছে, সেখানে কলকাতার মত উন্নত ব্যবস্থা করতে হবে এবং তার জন্য ব্যয় বাড়াতে হবে, সেখানে ব্যবস্থা করতে হবে। আজকে এই কথা বলে বক্তব্য শেষ করতে চাই যে, আজকের পুলিশ সমাজতন্ত্রের পুলিশ নয়। কিন্তু আমাদের এই বিশ্বাস আছে যে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু একজন দক্ষ প্রশাসক এবং এই দক্ষ প্রশাসক শুধু আমাদের বামফ্রন্টের নয়, তিনি আজকে জাতীয় নেতা। তার নেতৃত্বে পশ্চিমবাংলার পুলিশ বাহিনী সত্যি সত্যিই একটা সামাজিক বাহিনী হিসাবে গড়ে উঠতে পারবে। পশ্চিমবাংলার মানুষ ওদের কোন স্থান দেবে না, পশ্চিমবাংলায় বামফ্রন্ট আছে, থাকবে এবং পশ্চিমবাংলা অন্য রাজ্যের মধ্যে শান্তির রাজ্য হিসাবে বিরাজিত হবে। এই কথা বলে আমি বাজেট বরাদ্দকে সমর্থন করছি।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েণ্ট অব পারসোন্যাল এক্সপ্ল্যানেসান। মাননীয় সদস্য ননী কর মহাশয় এখানে প্রসিডিংস থেকে একটি জিনিস পাঠ করলেন ঠিক আজকে যে বিষয় নিয়ে আলোচনা হচ্ছে সেই কথা প্রসঙ্গে। গুণধরবাবু এখানে আছেন. আমাদের সময়ে বোসের ৩ হাজার বিঘা জমির ধান ৪০০ জন চাষীর হয়ে আমি কাটিয়ে দিয়েছিলাম। তাই পুলিশ আমার বিরুদ্ধে একটি মিথ্যা মামলার রিপোর্ট দিয়েছিল।

**মিঃ স্পীকার** ঃ—উনি তো প্রসিডিংস থেকে পড়েছেন।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি অল্প একটু পড়েছেন, সবটা পড়েন নি। শিয়ালের মত চীৎকার করলে হবে না। তখন কিছু পুলিশ এম. এল. এ'র বিরুদ্ধে মিথ্যা মামলা করতো, আমরা বিধানসভায় বলতাম, বলার সাহস আমাদের ছিল। আপনাদের মত আমরা কাপুরুষ নই। আমরা স্বীকার করতাম পুলিশ মিথ্যা মামলা করতো।

**ডাঃ মানস ভুঞ্যা** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র-মন্ত্রী ১৩১ কোটি ৩৯ লক্ষ ৪ হাজার টাকার পুলিশ খাতের যে ব্যয়বরাদ্দের দাবী আজ এই সভায় পেশ করেছেন তার উপর সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের বক্তাদের বক্তব্য এতক্ষণ ধরে চলেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুধুমাত্র মুখ্যমন্ত্রী বেসামাল হয়ে পড়েছেন, পুলিশ খারাপ হয়ে গিয়েছে, পুলিশ অত্যাচারী হয়ে গিয়েছে, পুলিশের এক অংশ রাজনীতি করছে, পশ্চিমবঙ্গ জ্বলছে এই সমস্ত বক্তব্য রাখতে আমি উঠে দাঁড়ায়নি, আমি কয়েকটি বাস্তব কথা বলার জন্য উঠে দাঁড়িয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় তাঁর আধা-আধা ভাব নিয়ে যে তাঁর মনের সমস্ত কথা প্রকাশ করতে পারেন নি সেটা তাঁর বাজেট বক্তৃতার মধ্যেই ফুটে উঠেছে। উনি তাঁর বাজেট বক্তৃতার শেষ অংশে মাননীয় সদস্যদের মতামত চেয়েছেন, আমি সেই কারণেই কতকগুলি কথা আমাদের দলের তরফ থেকে বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যে সমস্ত বক্তব্য রাখা হয়েছে উভয় পক্ষ থেকে তার ৯০ ভাগ হচ্চে কোলকাতা, গার্ডেনরিচ এবং ইদ্রিস নিয়ে। কিন্তু কোলকাতা, গার্ডেনরিচ, ইদ্রিস কিম্বা বামফ্রণ্টের কোন উচ্চক্ষমতা সম্পন্ন নেতাই পশ্চিমবঙ্গের মানুষের প্রতিনিধিত্ব করছেন না, পশ্চিমবঙ্গ ৩৮ হাজার গ্রামের মধ্যে ছড়িয়ে রয়েছে কাজেই সেই ৩৮ হাজার গ্রামের আইনশৃঙ্খলার পরিস্থিতির কথা যদি সরকারপক্ষ তাঁদের দৃষ্টিভঙ্গীর মধ্যে না আনেন তাহলে সেটা অত্যন্ত দুঃখের বিষয় হবে।

মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ও যে বক্তব্য রেখেছেন তারমধ্যেও এ সম্পর্কে খুব একটা স্পষ্ট ইঙ্গিত পাওয়া যায় না। উনি ৬ নং প্যারাতে বলেছেন, 'আইনের প্রতি শ্রদ্ধা, ন্যায়বিচার এবং শৃঙ্খলা রক্ষার ভিত্তিতে সমাজ কাঠামো বজায় রাখাই আমাদের সততঃ ধ্রুব লক্ষ্য।' মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার ডান দিকে মাননীয় আইনমন্ত্রী বসে আছেন, তিনি নিশ্চয় খবর রাখেন যে আজকে কোলকাতা হাইকোর্টের রায়কে ওঁর দলের সদস্যরা পুলিশের সহায়তায় হাজার হাজার মানুষের সামনে প্রকাশ্য দিবালোকে কুকুরের ল্যাজে বেঁধে কি করে ঘোরাচ্ছে সারা পশ্চিমবাংলায়। আজকে কোন মানুষ যদি আইনের কাছে নিজের নিরাপত্তার দাবী জানায় তাহলে দেখা যাচ্ছে সেই মানুষকে গাছে বেঁধে প্রকাশ্য দিবালোকে পেটানো হচ্ছে। আমার নির্বাচনী কেন্দ্রে আমি নাম বলছি, অমন্ত পাণ্ডা, তার বিরুদ্ধে ৮০টি গ্রেপ্তারী পরোয়ানা আছে, অথচ প্রকাশ্য দিবালোকে ঘুরে বেড়াচ্ছে। যদি পুলিশ মন্ত্রী এবং আইনমন্ত্রীর হিম্মত থাকে তাহলে খুঁজে বার করুন যে একজন সমাজবিরোধী যার বিরুদ্ধে ৮০টি গ্রেপ্তারী পরোয়ানা আছে আজও সে বহাল তবিয়তে কি করে ঘুরে বেড়াচ্ছে। যার বিরুদ্ধে বন্দুক লুঠের কেস, তিনটি খুনের কেস, রেপ কেস ইত্যাদি নিয়ে ৮০টি গ্রেপ্তারী পরোয়ানা আছে সে আজ সবং থানায় ঘুরে বেড়াচ্ছে। এমন দৃশ্য কুচবিহারের বর্ণালী দত্তের বেলায়, এমন দৃশ্য গড়বেতার সন্ধ্যা ধাড়ার বেলায়, এমন দৃশ্য ২৪ পরগণার গাং-এর জলে ফেলে দেওয়া প্রাথমিক শিক্ষকের স্ত্রী এবং বাচচা ছেলের বেলায়—এসবের বিরুদ্ধে কোন পদক্ষেপ মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তাঁর পুলিশকে দিয়ে নিয়েছেন কিনা পশ্চিমবঙ্গের উৎসুক মানুষ আজ তা জানতে চায় এই বিধান সভা কক্ষে মাননীয় মুখ্যমন্ত্রীর বিবৃতির মাধ্যমে। শুধুমাত্র ইদ্রিসের মৃত্যু, তারজন্য কতজন পুলিশ অফিসার দায়ী, গার্ডেনরিচে কি ঘটলো এটাই সব নয়, সারা পশ্চিমবাংলায় আরো ব্যাপার আছে। মেহেতা সাহেবের অকাল মৃত্যু নিশ্চয় দুঃখের ব্যাপার কিন্তু এ ছাড়াও পশ্চিমবঙ্গের ৬ কোটি মানুষের নিরাপত্তার প্রশ্নটি জড়িত রয়েছে কিন্তু সে সব ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর বিবৃতিতে কোন উল্লেখ নেই।

[ 7-35—7-45 p. m. ]

সবই উল্লেখযোগ্য ব্যাপার। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সাজেশান চেয়েছেন, আমি সবিনয়ে তাঁর কাছে কয়েকটি কথা বলতে চাই। আমার ধৃষ্টতা নেই তাঁকে ব্যক্তিগতভাবে আক্রমন করে কথা বলার। আমি এই সভার একজন জুনিয়ার সদস্য হিসাবে আমার অভিজ্ঞতা দিয়ে বক্তব্য রাখছি। আমার ব্যক্তিগত মতামত হচ্ছে,

মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় পুলিশ এ্যাসোসিয়েশনের বিগত মার্চ সংখ্যায় তাদের যে মাসিক "আরক্ষ বার্তা", তার বক্তব্য যদি পড়েন এবং অনুধাবন করেন তাহলে দেখবেন যে পুলিশের মধ্যে কি সাংঘাতিক পরিস্থিতি, কোন আগ্নেয়গিরির উপরে তিনি বসে আছেন। আজকে তাঁর নিজের তৈরী করা কোন ফ্রাংকেনষ্টাইন তারই গলা টিপতে যাচ্ছে সেটা নিশ্চয়ই অনুধাবন করতে পারবেন। আমি সেই মার্চ সংখ্যায় যা লেখা হয়েছে সেটা একটু পড়ে শোনাচ্ছি। সেই সংখ্যার সম্পাদকীয়তায় লেখা হয়েছে, পুলিশ বিভাগে ডিসিপ্লিন এবং বিভাগীয় দক্ষতার বুনিয়াদ দ্রুত ক্ষয় প্রাপ্ত হচ্ছে। এটা পুলিশের কথা। বাহিনীর ভিতরে যে কোন কারণে হোক আজকে একটা গোষ্ঠীর আবির্ভাব হয়েছে, পুলিশের বিরুদ্ধে পুলিশকে লেলিয়ে দেওয়া ইত্যাদি হচ্ছে। অতএব যদি ক্ষুদ্রাংশের লক্ষ্য এই হয়ে থাকে তাহলে বলতে হবে যে সেই কাজটা তারা কয়েক বছর ধরে বেশ সুচারু ভাবে রপ্ত করেছেন। যা ইচ্ছা তাই করা, কারো পরোয়ানা না করা ইত্যাদি ফলে দেখা যাচ্ছে যে এই ক্ষুদ্রাংশ কর্তৃপক্ষ এবং প্রশাসনকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে চলেছেন। আমার প্রশ্ন, কেন এই জাতীয় উশৃংখলাকে দমন করা যাচ্ছে না ?

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে তিনি যখন ঠাণ্ডা মাথায় থাকবেন তখন পুলিশ এ্যাসোসিয়েশনের মাসিক 'আরক্ষ বার্তা' মার্চ সংখ্যাটা একটু যদি পড়ে দেখেন তাহলে দেখবেন যে পুলিশের বর্তমান অবস্থাটা কি এবং সেটা অনুধাবন করতে পারবেন। গোটা শতাব্দীর ইতিহাসে এ জিনিস নেই। খোদ পুলিশ কমিশনারের টুপি খুলে পড়ে গেছে লালবাজারে সংগে ২ জন ডি. সি.। খোদ বড় কর্তা আজকে চপেটাঘাত খাচ্ছেন। পৃথিবীর ইতিহাসে এই জিনিসের কোন দৃষ্টান্ত আছে ? আপনার তৈরী ফ্রাংকেনষ্টাইন যেদিন লালবাজারে লালপতাকা উড়িয়ে দিয়েছিল নন-গেঃ পুলিশ এ্যাসোসিয়েশনের সভা করতে গিয়ে, গণতান্ত্রিক অধিকার দেবার নাম করে সেদিন আপনি বুঝতে পারেন নি যে আপনার দেওয়া গণতান্ত্রিক অধিকারকে, আপনার অজ্ঞাতে আপনার পুলিশ বাহিনী কি সাংঘাতিক রাজনৈতিক অস্ত্র হিসাবে প্রয়োগ করবেন। আজকে সেই জায়গায় দাঁড়িয়ে মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করবো এই বিষয়ে চিন্তাকরার জন্য। আজকে কোন দিকে পুলিশ প্রশাসন যাচ্ছে সেটা চিন্তা করতে বলছি। আজকে হুগলীর এডিশন্যাল এস. পি. ঘেরাও হয়েছেন, ২৪ পরগণার এ্যাডিশন্যাল এস. পি. ঘেরাও হয়েছেন, মুর্শিদাবাদে গোলমাল চলছে, মেদিনীপুরের ডি-এম-এর জামা ছিঁড়ে দেওয়া হয়েছে, বাঁকুড়ার এস. ডি. ও.কে ওপেন রাস্তার উপরে দাঁড় করিয়ে মারা হল। আজকে কোথায় প্রশাসন আছে ? তাই সাধারণ মানুষ আজকে প্রশ্ন

করছে, পুলিশ যদি খুন হয় তাহলে আমাদের নিরাপত্তা কোথায়? এটা সাধারণ মানুষের প্রশ্ন, এটা আমার প্রশ্ন নয়। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে একটা প্রশ্ন করবো এবং অনুরোধ করবো উত্তর দেবার জন্য। কিছুক্ষণ আগে বাজেট বিতর্ক শুরু হওয়ার আগে আমাদের ১১ জন সদস্যর কলিং এ্যাটেনশানের উত্তরের যে স্টেটমেন্ট করেছেন রিগার্ডিং দি ডেথ অব মহঃ ইদ্রিস ইন দি পুলিশ কাস্টোডি—আমি কতকগুলি স্পেসিফিক প্যারাগ্রাফ থেকে কয়েকটা পয়েন্ট তুলে তাঁর কাছে প্রশ্ন করছি, তিনি দয়া করে আমার প্রশ্নের উত্তর দেবেন। ২৮।৩।৮৪ তারিখে "On arrival at Lallbazar, Mr. Idris was lodged at Cell no. (5) of Central lock at 7–55 hours". অর্থাৎ ৭.৫৫ মিনিটে তাকে নিয়ে আসা হল লালবাজার লক আপে। ভাল কথা। তারপরে দেখছি যে "Md. Idris was produced before the Court of S D J M, Alipore at about 14.10 hours" মানে ২. ১০ মিনিট। স্যার, আপনি এটা নোট করুন। তারপরে দেখছি "A prayer for his remand to police custody was filed before the Court by the A. P. P. Alipore, and he was remanded to police custody till 10.4.84. He was brought back to Lallbazar at about 16.00 hours". অর্থাৎ ৪টা। তারপরে কি দেখছি তার বক্তব্যে? না—৮টার সময়ে ইনটারোগেশানের জন্য ডাকা হয়েছে। তারপরে ৮টার সময়ে বলছে যে তার বুকে ব্যথা। বুকে ব্যথা কোন জায়গায়? সেটা ব্রাকেটে লেখা আছে যে বাম দিকে। পুলিশের বড় কর্তারা অনেক চালাক-চতুর, অনেক শিক্ষিত, ফরেনসিক ডিপার্টমেন্টে অনেক বিশেষজ্ঞ আছেন, ওরা জানেন হার্টটা কোথায় থাকে সে জন্য লিখে দিলেন বুকে ব্যথা। তারপরে কি দেখলাম? ৮. ২২ মিনিটে মেডিকেল কলেজ থেকে বলা হয়েছে, He was brought dead. তারপরে সব থেকে ইন্টারেষ্টিং পয়েন্ট হচ্ছে,—আমি দাবী করছি যে ডঃ জে. বি. মুখার্জীর আমি ছাত্র ছিলাম।

ডাঃ জে. বি. মুখার্জী, তিনি বিখ্যাত ফরেনসিক বিশেষজ্ঞ, আমি তাঁর ছাত্র, তবুও আমি এই সভায় দাঁড়িয়ে তাঁর রিপোর্টের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তাঁর রিপোর্টের মধ্যে কি আমরা দেখছি, "Death was due to the effect of the injuries......" is it an incomplete report or is it suppressed?

এটা ইনকমপ্লিট, না suppressed by the Chief Minister or higher officials of the Department.

আজকে মুখ্যমন্ত্রীকে সে কথা বলতে হবে। তারপরে কি দেখছি, না,

"Death was due to the effects of the injuries... ....." anti-mortem and homicidal in nature-associated with diseased condition of heart and liver." Injury of what and in what nature ? What is the condition of the deceased's heart and liver ? Whether it is mio-cardiac infuction or it is Ischaemic or it is an old infuct ' At this stage the red light was lit. )

( এই সময়ে লাল আলো জ্বলে ওঠে এবং
অধ্যক্ষ মহোদয় ডা: ভূঁঞ্যাকে বক্তব্য শেষ
করতে ইঙ্গিত করেন। )

* * *

( এই সময়ে আবার লাল আলো জ্বলে। )

অধ্যক্ষ মহোদয় ঃ—ডাঃ ভূঁঞ্যা, আপনার কথা আর রেকর্ড হচ্ছে না। Please take your seat. Dr. Manas Bhunia, when I am saying that your speech has not been recorded ; you should take your seat.

ডাঃ মানস ভুঁঞ্যা ঃ—স্যার, আমি আপনার কাছে এক মিনিট বেশী সময় চেয়েছিলাম।

মিঃ স্পীকার ঃ--I have rejected it. Now I call upon Shri Kamakhya Ghosh.

শ্রীকামাখ্যা ঘোষ ঃ—মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয় পুলিশ খাতের যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করছি। বিরোধী পক্ষের বন্ধুরা পুলিশ বাজেটের সমালোচনা করে যে বক্তব্য রেখেছিলেন সে সব সম্বন্ধে বিভিন্ন পরিসংখ্যান এবং যুক্তি দিয়ে মাননীয় বিধায়ক দিলীপ মজুমদার ও ননী কর উত্তর দিয়েছেন, সুতরাং আমি আর সে সব সম্বন্ধে বিশেষ কিছু বলতে চাই না। বিরোধী দলের নেতা যেভাবে বক্তব্য রাখলেন তাতে মনে হলো সাত্তার সাহেবের নিজের কোন বক্তব্যই নেই। বিভিন্ন কাগজে যে সব কথা প্রকাশিত হয়েছে, সে সব গুলিই তিনি এখানে পড়ে দিয়ে গেলেন।

---

Note : [ Expunged as ordered by the chair. ]*

এই যদি বিরোধী দলের বক্তব্য হয়, তাহলে আইনের পরিবর্তন ঘটিয়ে কাগজের এডিটরদের দিয়েই তাঁরা এখানে বক্তব্য রাখতে পারেন, বরুণ সেনগুপ্তকে দিয়ে এখানে বক্তৃতা করালেই সব চেয়ে ভাল হয় এবং সে রকম আইন যদি হয়, তাহলে আমাদের আর কিছু বলার থাকে না। ওঁরা বলছেন, আমরা পুলিশরাজ চালাচ্ছি! কোথায় পুলিশরাজ? ওঁদের আমলে ওঁরাই পুলিশরাজ চালিয়েছিলেন, সেই পুলিশরাজ পশ্চিমবাংলা থেকে চলে গেছে এবং তার জায়গায় এখন গণমুখী—রাজ তৈরী হয়েছে, তারই নাম বামফ্রন্ট সরকার। সাধারণ মানুষের সমর্থনে তৈরী হয়েছে এই সরকার, তাঁরা এই সরকারকে তাঁদের নিজেদের সরকার বলে মনে করেন। গ্রামের শোষিত মানুষ, দরিদ্র কৃষক, ক্ষেতমজুর এই সরকারকে নিজেদের সরকার বলে মনে করে। শহরের মধ্যবিত্ত মানুষ, নিম্ন মধ্যবিত্ত মানুষ, কল—কারখানার মজদুর, এই সরকারকে নিজেদের সরকার বলে মনে করে। অবশ্য ধনীরা চায় এই সরকার চলে যাক, পুলিশরাজ ফিরে আসুক। সরকারের চরিত্রটা কি তা বোঝা যায় তখনই যখন দেখা যায় শাসক শ্রেণী তার পুলিশকে জনগণের পক্ষে ব্যবহার করছে, না জনগণের বিপক্ষে ব্যবহার করছে।

[7-45 – 7-55 p. m.]

বামফ্রন্ট সরকার যে দিন থেকে পত্তন হয়েছে সেদিন থেকেই তাঁরা গণতন্ত্র রক্ষার জন্য কাজ করে চলেছেন, খেটে খাওয়া মানুষের অধিকারকে সম্প্রসারিত করেছে। তাঁরা ধর্মঘটী শ্রমিকদের উপর পুলিশ লেলিয়ে দিচ্ছে না বা মালিক পক্ষের খুশীমত চলছে না এবং অত্যাচার অবিচারও তাদের করতে দিচ্ছে না যে চিত্র আজ পশ্চিমবাংলা ছাড়া ভারতের বিভিন্ন রাজ্যেই হচ্ছে। আজকে আমরা দেখতে পাচ্ছি যে অন্যান্য রাজ্যে গরীব, খেটে খাওয়া ভূমিহীন মানুষ এবং তপশিলী সম্প্রদায়ের উপর অবাধে অত্যাচার চলছে। গ্রামের উপর অত্যাচার চালিয়ে তাদের ফসল লুট করা হচ্ছে। কিন্তু ভিন্ন চিত্র পশ্চিমবাংলায়। এই অবস্থায় বলবার কিছু নেই ওঁদের। গার্ডেনরীচে পুলিশ খুনের কথা বলছেন! সেখানে এনকয়ারী চলছে। যে দোষী তাকে শাস্তি দেবার ব্যবস্থা হচ্ছে। সেখানে কোনরকম সুযোগ দেওয়া হচ্ছে না। সেই অবস্থায় ওঁরা চেষ্টা করেছিলেন—প্রতিক্রিয়াশীল শক্তি—গার্ডেনরীচের ঘটনাকে একটা সাম্প্রদায়িক রূপ দিয়ে ছড়িয়ে দিতে। কিন্তু তা সম্ভব হয়নি। আমাদের বামফ্রন্ট সরকার-এর নেতৃবৃন্দ ঐ গার্ডেনরীচে গিয়ে প্রকাশ্যে জনসভা করে সাম্প্রদায়িক সম্প্রীতি সুনিশ্চিৎ এবং ওখানকার মানুষের মধ্যে

স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আনবার চেষ্টা করেছেন। বললেন নাতো এখন গার্ডেনরীচের অবস্থা কি রকম ! এই ঘটনা যদি অন্য রাজ্যে হ'ত, সাম্প্রদায়িক সম্প্রীতি ভঙ্গ হোত। সামান্য একটা ডাব পাড়ার ঘটনা নিয়ে কি হোল ? এই পরিস্থিতির মধ্যে ওঁদের আসল কথা হচ্ছে মুখ্যমন্ত্রীকে পদত্যাগ করতে হবে। আমি শুনে অবাক হয়ে গেলাম। দেবপ্রসাদবাবু বললেন যে সমস্ত মন্ত্রীসভাকেই পদত্যাগ করতে হবে। আমি বলি পৃথিবীর চাকা গোল। একদিকে দেবীবাবুরা হাঁটছেন, আর এক দিকে সাত্তার সাহেবরা হাঁটছেন। লেনিন বলেছিলেন, "বামপন্থী বিচ্যুতি হচ্ছে শিশুসুলভ চপলতা। এই বামপন্থী বিচ্যুতি প্রতিক্রিয়াশীলতাকেই সাহায্য করে।" আমি বলি পশ্চিমবাংলায় ঐ স্তর পেরিয়ে গেছে। তাই আমার মনে হয়, আজ পশ্চিমবাংলায় যে কোন ঘটনাই ঘটুক না কেন— আমাদের বামফ্রণ্ট সরকার তা মোকাবিলার শক্তি রাখে জনগণের সমর্থনে। মন্ত্রীসভার পদত্যাগ করতে হবে না বরং তাঁরাই আরও পিছিয়ে যাবে, বামফ্রণ্ট সরকার এগিয়ে যাবে। পশ্চিমবাংলার মানুষের জয়যাত্রা যা সুরু হয়েছে তা আরও এগিয়ে যাবে। এই বক্তব্য রেখে মাননীয় মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তা সমর্থন করে শেষ করছি।

**মিঃ স্পীকার :** আমাদের নির্ধারিত সময় শেষ হচ্ছে ৭.৫৮ মিনিটে। প্রকৃতপক্ষে সময় আমাদের নেই কিন্তু অনেক বক্তা আছেন। কাজেই এক ঘণ্টা সময় বাড়ানোর জন্য বলছি। আশা করি সভার সম্মতি আছে।

(ভয়েস্ : ইয়েস্)

**মিঃ স্পীকার :** The time is extended by an hour.

**শ্রীআনন্দমোহন বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় মুখ্যমন্ত্রী পুলিশের ব্যয়-বরাদ্দের যে প্রস্তাব এনেছেন—সে সম্পর্কে আমি দু'একটি কথা বলতে চাই। আজকে গার্ডেনরীচের ঘটনা নিয়ে অনেকেই আলোচনা করেছেন। আমি গার্ডেনরীচের মধ্যে যাচ্ছি না। গার্ডেনরীচের ব্যাপার—এটা সাব-জুডিস্ ম্যাটার, আই হ্যাভ্ নো কমেণ্ট। এটা ক্রিমিনাল ম্যাটার, কিন্তু এটা আইসোলেটেড্ কোন ঘটনা নয়। গার্ডেনরীচের যে ঘটনা, সেই ঘটনা থেকে একটা নতুন সত্যের জন্ম নিয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী স্বীকার করবেন কিনা জানিনা। গার্ডেনরীচের ঘটনা থেকে কি সত্য জন্ম নিয়েছে ? What is that truth ? The truth is nothing but dichotomy in a police force in the police administration of this Government.

আজকে পুলিশ শক্তি এখানে দ্বিধাবিভক্ত। মেহেতা সাহেবের মৃত্যু, এবং তাঁর দেহরক্ষী মোক্তার আলির মৃত্যুর জন্য নিশ্চয়ই আমরা দুঃখিত। আমরা জানি মেহেতা সাহেব হয়ত মরতেন না যদি তিনি সোসাল ইভিল ফোর্সের সাথে কয়াইন-সাইড করতেন। তিনি এই সোসাল ইভিল ফোর্সের সাথে কয়াইনসাইড করেন নি। নিজের কর্তব্য পালন করতে মৃত্যু অবশ্যম্ভাবি জেনেও তিনি মরণ ফাঁদে পা দিয়েছেন। তাঁর দেহরক্ষী মুক্তার আলি তাঁর জীবন দিয়ে সেই কর্তব্য পালন করেছেন। এটাকে আমি বলবো His sacrifice, noble dedication undoubtedly deserve national salute. সাথে সাথে আর একটা ঘটনা মাননীয় মুখ্যমন্ত্রীকে বলতে চাই। আজকে পুলিশ দ্বিধাবিভক্ত এখানে। আপনার দেওয়া রিপোর্টে আমরা জেনেছি উর্দ্দি পরা ২৫ জন পুলিশ ২৫ খানা রাইফেল নিয়ে তারা যখন দেখলো একজন ডি. সি. নিরস্ত্র অবস্থায় শুধু দেহরক্ষী নিয়ে মৃত্যুর গোলকধাঁধায় পা বাড়িয়েছে তখন তাদের কি কর্তব্য ছিল? কেন তাঁদের খোঁজা হলো না? এখানে দুটি ঘটনা ঘটেছে। একটি হলো মেহেতা সাহেবের মৃত্যু এবং মোক্তার আলির মৃত্যু এবং অপরটি হলো ২৫ জন পুলিশ কিসের কনসিডারেসানে তাঁদের রেসকিউ করলো না। এর থেকে নিশ্চয়ই Garden Reach matter proves the massacre itself সরকারের পুলিশ আজ দ্বিধাবিভক্ত। লালবাজারের পুলিশ বিক্ষোভের কথা নাই বা বললাম। কিন্তু এই পুলিশ বিক্ষোভ—আমি কোন দলের কথা বলছি না এবং এই যে পুলিশ দ্বিধাবিভক্ত এটা হওয়ার কারণটা কি? এর জন্য কে দায়ী? What is the crus of this crisis? Who is responsible for this? আময়া রাজনৈতিক নেতা, আমরা অনেকে এই পুলিশ প্রশাসনের সংগে যুক্ত। আমানের ইনহ্যারিটটা কি? We inherited the legacy of the Western domocracy. সেখানে একটা জিনিষ লক্ষ্য করেছি Politics and Commerce—Whether politics will follow Commerce or Commerce will follow politics. আমরা এখানে দেখছি Commerce is the predominent feature in our political affairs ব্যক্তিগত জীবনে আমাদের সংঘাত To be or not to be is the extent of consideration আজকে ইতিহাস এর জন্য দায়ী। এখানে আমরা পরিষ্কারভাবে লক্ষ্য করছি ব্যবসাদার, এরা আজকে সমাজের একটা ইকনমিক্যাল ইভিল। সোসাল ইভিল, যার জন্ম হয় অর্থের অভাবে, আর ইকনমিক্যাল ইভিলের জন্ম হয় রাজনীতির সঙ্গে সংঘাতে। রাজনীতিকে তারা কিছু দেয় এবং চায়। দেয়ার ইজ এ গিভ এ্যান্ড টেক পলিশি। কমার্স যখন রাজনীতির কাছে কিছু চায় তখন আপনি এবং আপনারা, রাজনৈতিক নেতারা তা পে করেন।

আজকে পুলিশ সমাজের বাইরে নয়। অনেকে এখানে আলোচনা করেছেন পুলিশ সমাজের বন্ধু। আপনাদের সাথে আমি একমত। নিশ্চয়ই পুলিশ সমাজের বন্ধু।

Police is a friend to a law abiding citizen but the police must be tyrant to the evil social, economical and extremist political agencies. ১৯৪৭ সালে আমরা পুলিশকে ঘৃণা করেছি। তখন পুলিশ এলিয়েন পাওয়ারের একটি হাতিয়ার ছিল। দেশ স্বাধীন হবার পরে পুলিশকে সবহেই বন্ধু বলে জানে। These are wrong theories, these are wrong politicies. আজকে পুলিশ সাধারণ মানুষের জীবনের সাথে এমনভাবে এ্যাডজাস্ট করেছে যাতে কমার্সের সাথে এডজাস্ট করতে কোন দ্বিধাগ্রস্থ হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুলিশ যদি দ্বিধাগ্রস্থ হয় তাহলে রুল অফ ল আইনের অনুশাসন কিভাবে হবে—Who will administer this rule of law ? রুল অফ ল যদি অডমিনিসটার্ড না হয়, রেসটোর্ড না হয় Where is the security of life and property of the common people. আজকে যে সরকারই হোক বা না হোক পুলিশকে সিংগেল অরগানাইজড ইউনিটে পরিণত করতে হবে।

7-55—8-05 P.m. ]

এই দ্বিধা বিভক্ত পুলিশকে একটা ডিস্টিংগুইশড্ সার্ভিস হিসাবে এস্টাব্লিশ করতে হবে, একটা প্যারা মিলিটারী সার্ভিস হিসাবে এস্টাব্লিশ করতে হবে। অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করছি, এটা সম্ভব হচ্ছে না। বরং আমরা দেখছি, একটা র‍্যাকেট অবস্থার মধ্যে দিয়ে তারা চলছে। একটা আন-হোলি এ্যালায়েন্সের মধ্যে দিয়ে জীবনকে তারা এনজয় করছে। এই অবস্থায় আপনি, আমি জীবনের দুঃখ-দারিদ্র্যতা নিয়ে আমাদের আদর্শকে রাখব, না আমাদের জীবনকে অশুভ শক্তির সাথে আঁতাত করে এগিয়ে চলব ? পুলিশ আজ এই দিকে দ্বিধা বিভক্ত। পুলিশ আজ পলিটিক্যাল প্লে-কার্ডে পরিণত হয়ে পলিটিক্যাল এ্যাড্মিনিস্ট্রেশনের সাথে, পলিটিক্যাল র‍্যাকেটের সাথে নিজেদের যুক্ত করছে। নিজেদের তারা ওতপ্রোত ভাবে জড়াচ্ছে। আমরা পলিটিক্যাল লিডাররা তাদের বলছি, 'মেরে আওয়াজ শুন'। তাদের মধ্যে যারা 'মেরে আওয়াজ' শোনে, তারা অনেক কাজে লিপ্ত হচ্ছে। অযোগ্য পুলিশ আজকে দেখছি, তাদের পোলিশিং ডিউটি প্রত্যাখ্যান করছে। এফিশিয়েন্ট এ্যান্ড এ্যাবল্ অফিসার আজ কোথায় ? তাদের ভেতরে নৈরাজ্য, হতাশা দেখা দিচ্ছে। অনেক সময় পুলিশের এ্যাকশনকে—জাস্টিফায়েড্ এ্যাকশন আমরা সমর্থন করি না। অনেক

সময় আমরা, রাজনৈতিক নেতারা, পুলিশকে হুমকি দেই। তারা তাদের এ্যাকসন করতে পারছে না। পুলিশ তার ডিউটি পারফরম্ করছে লক্ষ্য করলে, কিছু সেকসান সমালোচনা করছে। আমরা তাদের প্রোটেকশন দেই না, পুলিশকে স্কেপ গোট করি। আমরা তাদের চাকুরী থেকে সাসপেণ্ড করি। এইভাবে রাজনৈতিক ভাবমূর্তি নষ্ট হচ্ছে। ইট ইজ এ ব্যাড পলিসি। আমাদের ডুয়েল পলিসি ও ডুবিয়াস পলিসি'র জন্য পুলিশ আজ দ্বিধা বিভক্ত। ট্রেড ইউনিয়নের কথা আমি আর বলতে চাই না। ট্রেড ইউনিয়ন তথা একটা সংগঠিত শক্তির ইনফিল্‌ট্রেশান ঘটেছে এই প্যারা মিলিটারী অর্গানাইজেশন এর মধ্যে। আই. পি. এস. অফিসারদের মধ্যে আজ রাজনৈতিক অনুপ্রবেশ ঘটানো হচ্ছে। একটা উদ্দেশ্য আছে এর পেছনে। আই. পি. এস. অফিসারদের ক্যাডারে পরিণত করার চেষ্টা চলছে। সরকারের সীমিত ক্ষমতা দিয়ে তাদের টুইস্ট করা যায় না। এখানে একদিকে ট্রেড ইউনিয়ন, অন্য দিকে আই. পি. এস. অফিসার। তাদের মধ্যে নানা ভাবে প্রভাব বিস্তারের চেষ্টা করা হচ্ছে। যার ফলে আই. পি. এস. অফিসাররা কেউ আর রিস্ক নিচ্ছেন না। তারা আজ সেলফ্ সেণ্টারড্ হয়ে পড়ছেন এবং শিফটিং দি বার্ডেন করছেন। আজ আমরা দেখছি, আমলাতন্ত্রের অলি-গলির ভেতর মাথা ঢোকান হচ্ছে এবং ক্রমশই তা বেড়ে চলেছে। ব্যাড রিক্রুটমেণ্ট পলিসি নেওয়া হয়েছে তাদের রিক্রুটমেণ্টের ব্যাপারে। একটা সারভিস্ হিসাবে গণ্য করে এমপ্লয়মেণ্ট এর এভিনিউ হিসাবে ট্রিট করা হচ্ছে পুলিশের চাকুরীকে। এই ব্যাপারে এমপ্লয়মেণ্ট অরিয়েনটেড পলিসি বা জব ওরিয়েনটেড্ পলিসি হওয়া ঠিক নয়। তাদের মধ্যে ট্রেনিং এর ব্যবস্থা কোথায়? ট্রেনিংয়ের অভাবে বা ফিজিক্যাল ট্রেনিং না থাকার জন্য কোন গণ্ডগোল পুলিশ কম্বাট করতে পারে না। সাইকোলজিক্যাল ট্রেনিং, মেণ্ট্যাল ট্রেনিং ইত্যাদি ট্রেডওয়াইজ ট্রেনিংয়ের ব্যবস্থা তাদের মধ্যে করা দরকার। কোন ট্রাফিক পুলিশে কাউকে নিয়োগ করার আগে তাকে সেইভাবে ট্রেনিংয়ের ব্যবস্থা দেওয়া উচিত। এখানে দেখছি, মুখ্যমন্ত্রী উপস্থিত নেই। তিনি আমাদের কাছে সাজেস্‌সান চেয়েছেন। সাজেস্-সানের ভিত্তিতে আমি এই কথাগুলি বলব, কোন হস্টাইল জনতাকে ফেস করার জন্য ট্রাফিক পুলিশের মধ্যে ট্রেনিংয়ের ব্যবস্থা করা দরকার। পুলিশকে জবওয়াইজ রিক্রুটমেণ্ট না করে ট্রেনিং ওয়াইজ রিক্রুটমেণ্ট করতে হবে। খুবই পরিতাপের বিষয়, আজ এ কথা বলতে হচ্ছে, রাজনৈতিক দলগুলির চরিত্র কোথায়, যে এনসিওর করবে, তাদের অর্ডার মাস্ট ক্যারি রেস্পকট্? বহু পুলিশ কস্ট অফ্ দেয়ার লাইফস্ তা করেছেন, বিনোদ মেহেতা করেছেন। দেশের শান্তি ফিরিয়ে আনতে পুলিশের মধ্যে অর্ডার ক্যারি করার জন্য তাদের মধ্যে উন্মাদনা সৃষ্টির জন্য রাজনৈতিক

নেতাদের মধ্যে পিওরিটি, ডিটারমিনেশন' এর গুণ অর্জন করতে হবে। সেজন্য আজকে রাজনৈতিক নেতৃবৃন্দের সেলফ্ সেণ্টার্ড না হয়ে ফ্রি ফ্রম অল সর্টস্ অফ আনফেয়ারমিনস্ হতে হবে। সেই নেতৃত্ব যদি না আসে, নাহলে বিনোদ মেহেতার মতো এই সমাজ-ব্যবস্থার বিরুদ্ধে আইন-শৃঙ্খলা রক্ষার জন্য কোন পুলিশ কিন্তু ঝুঁকি নেবে না। আমি আর বেশী সময় নেব না। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে যে ব্যয়বরাদ্দ এনেছেন, আমি তা পছন্দ করি না। সেই রাজা, সেই মন্ত্রী—সেই পুরানো বোতলে নতুন মদ—আমি দেখছি। আজকে পুলিশের মধ্যে ট্রেনিং ফেসিলিটিস্, নিউ রিক্রুটমেণ্ট পলিসি এবং এ্যাট দি সেম টাইম ফ্রি ফ্রম কোরাপসান যাতে হয়, ডিগ্রেশান যাতে রেসিস্ট করা যায়, সেই ধরণের নতুন কোন বিবেচনা বা আদর্শের কথা এই বাজেটের মধ্যে দেখছি না। এ অত্যন্ত দুঃখের কথা। আমি সেইজন্য এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনটবর বাগ্দী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বাজেটকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। আমি মনে করি এই সামাজব্যবস্থায় আইন-শৃঙ্খলা দুটি শ্রেণীতে থাকতে পারেনা। অর্থাৎ জোতদার-জমিদারদের স্বার্থ যদি রক্ষা করা যায় তাহলে গরীব মানুষ, ক্ষেত-মজুর অগণিত গ্রামের মানুষ তাদের স্বার্থ রক্ষা করা যায় না। আবার তাদের স্বার্থ রক্ষা করতে গেলে জমিদার জোতদার তাদের পৃষ্ঠপোষক যারা তাদের অসুবিধা হবে। এখন প্রশ্ন হল যে বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গী অনুসারে পুলিশ চলছে কি চলছে না—আগে আমরা দেখেছিলাম গ্রামের অগণিত মানুষ যারা বর্গা জমি চাষ করতো, এই সমস্ত জমিদার-জোতদারের দল যারা আছে তারা গ্রামের দিকে আন্দোলন দমন করার জন্য পুলিশকে ব্যবহৃত করত। এখন যখন তাদের পায়ের তলার মাটি সরে যেতে আরম্ভ করলো তখন ওরা ব্যস্ত হয়ে উঠলো। মাননীয় সত্য বাপুলী মহাশয় দুবার সীট পেয়েছেন আমাদের গ্রামে, এই যে সীট পেয়ে নিজেকে ধন্য মনে করছেন। গ্রামের দিকে একটা কথা আছে যে জ্যোৎস্না রাতে কাক ডাকে, ডেকে ওঠে মনে করে ভোর হয়ে গেছে। সেই রকম সত্যবাপুলী মহাশয় দুবার সীট পেয়ে মনে করেছেন আর নির্বাচন বোধহয় হবে না। কিন্তু আমি বলি এটাই শেষ নয়। গ্রামবাংলায় আমাদের বামফ্রন্ট সরকারের পুলিশ বাহিনী এক অন্য দৃষ্টিভঙ্গী নিয়ে এগিয়ে চলেছে। বিশেষত আগে আমরা যেটা দেখতাম যে সিডিউল কাস্ট এবং হরিজনদের যুবতী মেয়ে থাকলে রাতের অন্ধকারে কংগ্রেসী দলের লোকেরা এই জমিদার-জোতদার শ্রেণীরা দরজায় ধাক্কা মারতো এবং ঘরের লোকেরা যখন ওই জমিদার-জোতদার শ্রেণীর আজ্ঞাবহ পুলিশের কাছে এসে

এসে বলতো, তখন পুলিশ ওই সমস্ত লোকের বিরুদ্ধে কেস করতো এবং তাদের লাঠিপেটা করত। তখন মানসম্মান, এবং ইজ্জত বলে কিছু ছিল না। ইদানীং বামফ্রন্ট সরকারের আমলে সেই সমস্ত বদমাইশ, শয়তান লোকেরা আর রাতের অন্ধকারে ইজ্জত নিতে পারছে না। অন্যান্য প্রদেশে যখন হচ্ছে, সেখানে যখন ধ্বংস হচ্ছে, নষ্ট হচ্ছে তখন এখানে হচ্ছে না বলে ওদের গাত্রদাহ শুরু হয়েছে। আমরা দেখেছি আমাদের ক্ষেত্রে ওরা খুব চিৎকার করছেন এবং আইনশৃঙ্খলার কথা বলছেন। আমি জানি আমাদের এখানে বসে আছেন একজন সদস্য যার আমার এলাকায় বাড়ী, তিনি এক সমাজবিরোধীকে চেয়ারে বসিয়ে সভাপতি করে মিটিং করেছিলেন। তাছাড়া আরো দেখেছি আরেকজন রাতের অন্ধকারে আমাদের একজনকে খুন করেছিল পরে অবশ্য সে ধরাও পড়েছিল। তিনি অবশ্য পঞ্চায়েতের সদস্য এবং পঞ্চায়েতের ক্যানডিডেট হয়েছিলেন। তার নাম হচ্ছে নাড়ু ঘোড়াই। তিনি ধরা পড়েছেন এবং দুজন কংগ্রেসের লোকও ধরা পড়েছে। এইতো আমরা দেখলাম অথচ ওরাই এখানে এসে বলছেন যে আইনশৃঙ্খলা নেই। গ্রামের দিকে জোতদার-জমিদারদের যেসমস্ত লোক আছে এবং কংগ্রেসের যেসমস্ত লোক আছে তারা এই সমস্ত সমাজবিরোধীদের সাথে মিটিং করেছেন। আর আইনশৃঙ্খলা যাতে বিঘ্নিত হয় তারজন্য সর্বদা চেষ্টা করে গেছে। অথচ তারাই এখানে আইনের কথা বলতে আরম্ভ করেছেন। অবশ্য ওদের নেতৃ অনেকদিন আগেই বলেছেন যে আমরা নাকি সমাজতন্ত্র তৈরী করেছি। এই সম্পর্কে একটা ঘটনার কথা আমার মনে পড়ছে। আমার গ্রাম এলাকাতে স্বামী-স্ত্রীতে একটা ঝগড়া হয়েছিল। স্ত্রী বলেছিল তার ছেলেকে ডাক্তার করবে আর তার স্বামী বলেছিল তার ছেলেকে ইঞ্জিনীয়ার করবো। এর ফলে ওদের খাওয়া-দাওয়া পর্যন্ত বন্ধ করে দেয়। তারপর গ্রামের ছেলেরা মিলে তাদের গ্রাম প্রধানের কাছে ধরে নিয়ে গেল যাতে তাদের ঝগড়া মিমাংসা করে দেন। তখন প্রধান তাদের বললেন কি ব্যাপার আপনাদের? তখন স্ত্রী বলেছে আমি আমার ছেলেকে ডাক্তার করতে চাই, আপনারা তো বলেছেন নারীর স্বাধীনতা আছে, গণতান্ত্রিক অধিকার আছে, তাহলে আমার ছেলেকে কেন ডাক্তার করতে পারবো না। আবার স্বামী বললো আমি আমার ছেলেকে ইঞ্জিনীয়ার করতে চাই, কেন আমাকে করতে দেওয়া হবে না। তখন প্রধান বললেন আপনাদের কথা তো শুনলাম, এবার যে ডাক্তার বা ইঞ্জিনীয়ার হবে তার কথা একটু শোনার দরকার আছে।

[ 8-05—8-15 p.m. ]

তখন তারা স্বামী স্ত্রী দু'জনে বলল, আমাদের ছেলে হয়নি, ছেলে হলে আমরা কি করব সেই সম্বন্ধে চিন্তা-ভাবনা করছি। সেইরকম এরা সমাজতন্ত্র এনে দেবার চেষ্টা করছে। একদিকে ছাঁটাই, লক আউট, লে-অফ হচ্ছে, অন্যদিকে জোতদার জমিদার আছে, যেখানে বর্গা রেকর্ড হচ্ছে সেখানে তারা কেস করছে। আমি একটা ঘটনার কথা বলি—আমার জেলাতে একজন জেলা কংগ্রেসের নেতা, তিনি আজকে এখানে এসেছেন দেখলাম, তিনি একজন মুচি সম্প্রদায়ের আদিবাসী ক্ষেত মজুরের নামে প্রায় ৩০ / ৪০টা কেস করেছেন। তিনি জমিদার নন্দন বেনামীতে সম্পত্তি অধিকার করে রেখেছিলেন ৩ / ৪ পুরুষ আগে। এই ধরণের ঘটনা ঘটেছে। তাই আমাদের যে মূল দৃষ্টিভঙ্গী সেই দৃষ্টিভঙ্গীতে বামফ্রন্টের পুলিশ মোটামুটিভাবে চলছে। গ্রামের দিকে যে ক্ষেতমজুরদের গনআন্দোলন হচ্ছে সেটা গর্বের ব্যাপার। সমস্ত ভারতবর্ষের চারিদিকে যখন শ্রমিকদের হত্যা করা হচ্ছে নিগৃহীত করা হচ্ছে তাদের উপর অত্যাচার করা হচ্ছে তখন আমাদের পশ্চিমবঙ্গের বামফ্রন্টের পুলিশ নিরপেক্ষভাবে গনতান্ত্রিক আন্দোলনের সঙ্গে জড়িত থেকে গনতান্ত্রিক আন্দোলনকে সুরক্ষিত করার জন্য যেভাবে কাজ করছে সেটা সত্যই অভিনন্দনযোগ্য। আমরা সেইভাবে পুলিশকে স্বাধীনতা অধিকার দিয়েছি। মাননীয় সদস্য দেবী দা সেদিন বলেছেন আমাদের যে ছাঁচটা আছে সেটা ভাঙ্গার জন্য আমরা যে গনআন্দোলন করেছি যাতে অন্য মূর্তি গড়তে পারি তার থেকে এবং যে দৃষ্টিভঙ্গী নিয়ে আমরা সরকারে এসেছি সেটাকে রূপায়িত করার জন্য আমরা পুলিশকে নিয়োজিত করেছি এবং সেইভাবে কাজ করার জন্য আমরা পুলিশকে গনতান্ত্রিক অধিকার দিয়েছি। অবশ্য কিছু কিছু অঘটন ঘটছে, সব পুলিশ তো আমাদের মত হতে পারে না, পুলিশের মধ্যে কিছু কিছু ওদের সৃষ্ট আছে, ওদের সেবা করবার জন্য তারা লালায়িত আছে। সেজন্য এইটুকু বলতে চাই এই অবস্থায় কিছু মাইনে বাড়ল, কি কিছু সুযোগ সুবিধা বাড়ল তাতে আপনাদের জীবনের সব সমস্যার সমাধান হবে না, মূল যে সমস্যা, কৃষক শ্রমিক অগণিত সাধারণ মানুষের যে সমস্যা সেই সমস্যার সমাধান করবার জন্য যে মূল লড়াই শুরু হয়েছে, সেইদিকে আপনারা এগিয়ে যাবেন, এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকিরণময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী আজকে যে পুলিশ বাজেট এখানে উপস্থাপিত করেছেন তাকে সমর্থন জানিয়ে দু'একটা কথা বলতে চাই। আমাদের বিরোধী দলের নেতা আবদুস সাত্তার দুই ঘণ্টা ধরে যে

যন্ত্রণাদায়ক বক্তব্য এখানে রেখেছেন, অত্যন্ত কষ্টকর হলেও আমাদের সময় নষ্ট করে সেই বক্তৃতা এখানে বসে বসে শুনতে হচ্ছিল। আজকে এই পুলিশ বাজেটের উপর আবদুস সাত্তারের বক্তৃতা শুনে মনে হল বিধান সভায় উনি ইদ্রিস দিবস পালন করতে এসেছিলেন। ইদ্রিসের মৃত্যু হয়েছে, সেই মৃত্যু নিয়ে মুখ্যমন্ত্রী মহাশয় একটা বিবৃতি রেখেছেন, ডাক্তারের পোষ্ট মর্টেম রিপোর্ট এখানে রেখেছেন। যখন তিনি এই বক্তব্য রাখছিলেন তখন কংগ্রেস সদস্যরা ওয়াক আউট করলেন এখান থেকে। ডাক্তার জে. বি. মুখার্জীর পোষ্ট মর্টেম রিপোর্ট মুখ্যমন্ত্রী মহাশয় এখানে রাখলেন, আবদুস সাত্তার ভেবেছিলেন বোধ হয় ডাঃ মানস ভূঁইয়ার পোষ্ট মর্টেম রিপোর্টটা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখানে পড়বেন। যাঁর রিপোর্ট দেবার অধিকার আছে তাঁরই রিপোর্ট মুখ্য-মন্ত্রী মহাশয় এখানে রেখেছেন, কোন প্রাইভেট রিপোর্ট এখানে উপস্থাপিত করা যায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ইদ্রিসের মৃত্যুতে কংগ্রেস সদস্যদের অনেক দুশ্চিন্তা হয়েছে, ওঁদের বুকে এক দারুন যন্ত্রণা দেখা দিয়েছে। আমরা জানি সেইতথ্য উদ্ঘাটিত হবে। কেন না ইদ্রিস যে সমাজের অন্তর্ভুক্ত ছিলেন, ইদ্রিসের কান্ডকারখানা যাদের নিয়ে ছিল তাদের সঙ্গে ওঁরা ওতঃপ্রোতভাবে জড়িত বলেই আজকে ইদ্রিসের মৃত্যুকে ঘিরে ওঁদের মধ্যে এত যন্ত্রণা। আমরা জানি ইদ্রিসের মৃত্যু রহস্য উদ্ঘাটিত হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁরা ওঁদের বক্তব্যের মধ্যে রেখেছেন যে পুলিশকে নিয়ে বামফ্রন্ট সরকার রাজনীতি করছেন। আমরা বলতে চাই যে হ্যাঁ, বামফ্রন্ট সরকার পুলিশকে নিয়ে রাজনীতি করছেন, আমরা পুলিশকে নিয়ে রাজনীতি করব, আমাদের বামফ্রন্টের যে রাজনৈতিক ভাবধারা, রাজনৈতিক কর্তব্য, আমরা বামফ্রন্ট সরকার যা করতে চাই পুলিশ বাহিনীর মাধ্যমে সেই কাজ আমরা করব। আমরা জানি ওঁরা পুলিশকে যেভাবে পরিচালনা করতেন ওঁরা চাইছেন সেইভাবে পুলিশকে পরিচালনা করা হোক। একটা ছোট্ট ঘটনা দিয়ে আমি বলতে চাই ১৯৭০ সালে দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকার যখন ভেঙ্গে গেল, ভেঙ্গে যাওয়ার পর বাগনানে একটা মিছিল বেরুল, সেই মিছিলে নেতৃত্ব দিয়েছিলেন তখনকার বাগনানের যিনি এম. এল. এ. ছিলেন শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী, এখন যিনি মন্ত্রী আছেন তিনি। কংগ্রেসীরা সেই মিছিল আক্রমণ করল, পুলিশকে বাধ্য করল সেই মিছিলে যারা আছে সেই নিরুপমা চ্যাচার্জী সহ অন্যান্য মহিলাদের গ্রেপ্তার করতে হবে এবং আরো কয়েকজনকে গ্রেপ্তার করতে হবে। তখন হাওড়া জেলার এস. পি. ছিলেন নিরুপম সোম। তিনি বললেন অপরাধটা কি যে এদের গ্রেপ্তার করব ? তখন বলা হল নিরুপমা চ্যাটার্জীর বিরুদ্ধে নারী ধর্ষণের অভিযোগে অভিযুক্ত কর এবং তাকে গ্রেপ্তার কর। এই ঘটনা ঘটেছিল ১৯৭০ সালে। তখন ইন্দিরা গান্ধী এখানকার রাজ্যপাল আর. কে. ধাওয়ানকে

নির্দেশ পাঠালেন ঐ মিছিলের যিনি নেতৃত্ব দিচ্ছেন সেই নিরুপমা চ্যাটার্জীকে নারী ধর্ষণের অভিযোগে গ্রেপ্তার করা হউক। নিরুপম সোম তখন হাওড়ার এস. পি. তিনি তদন্ত করে রিপোর্ট দিলেন যার বিরুদ্ধে এই অভিযোগ তিনি একজন মহিলা, কাজেই এই অভিযোগ তার বিরুদ্ধে আসে না কাজেই বেকসুর খালাস করে দেওয়া হউক। স্যার, নিরুপম সোম যেদিন থেকে পুলিশ কমিশনার হয়ে এলেন সেদিন থেকেই তার উপর এদের গোঁষা হোল, এর কারণ হচ্ছে হাওড়ার এস. পি. থাকাকালীন নিরুপমা চ্যাটার্জীর সম্বন্ধে তাকে যখন তদন্ত করতে বলা হোল তখন তিনি তদন্ত করে বলেছিলেন যে একজন নারীর বিরুদ্ধে নারী ধর্ষণের অভিযোগ আসে না। মাননীয় স্পীকার মহাশয়, আমি স্বীকার করছি পুলিশ নিয়ে আমরা রাজনীতি করতে চাই। তবে সঙ্গে সঙ্গে এ কথাও বলি ওরা পুলিশকে যে ভাবে ব্যবহার করছেন হাতিয়ার হিসাবে আমরা পুলিশকে সেই ভাবে ব্যবহার করতে চাই না। ১৯৬৭ সালে যখন প্রথম যুক্তফ্রণ্ট ভেঙ্গে দেওয়া হোল তখন এই কলকাতার ময়দানে যুক্তফ্রণ্ট সরকারের নেতারা যখন বক্তৃতা করছিলেন তখন সেই নেতাদের উপর পুলিশকে লেলিয়ে দিয়ে চরম দমন পীড়ন চালানো হয়েছিল। পশ্চিমবাংলার মানুষ সেই অত্যাচারের কথা আজও ভোলেনি, আমরা জানি কংগ্রেস রাজত্বে যখন বিউলার হিন্দমোটর কারখানায় শ্রমিকরা ধর্মঘট করেছিল তখন মুখ্যমন্ত্রী ছিলেন বিধানচন্দ্র রায় এবং পুলিশ মন্ত্রী ছিলেন কালীপদ মুখার্জী। সেই সময় আমরা দেখেছি ঐ কারখানার শ্রমিকদের উপর পুলিশ লেলিয়ে দিয়ে রাতের অন্ধকারে কি সাংঘাতিক নির্যাতন করা হয়েছিল। ১৯৬৭ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত দেখেছি যে এই পশ্চিমবাংলার বুকে শতশত লোক গ্রেপ্তার হয়েছেন মানুষের উপর নির্যাতন চালানো হয়েছে জনসাধারণকে চরম লাঞ্ছনা সহ্য করতে হয়েছে। আমরা কিন্তু পুলিশকে সেই ভাবে ব্যবহার করতে চাই না। আমরা আমাদের ৩৬ দফা কর্মসূচীর মাধ্যমে পুলিশকে ব্যবহার করতে চাই, এতে যদি ওরা বলেন পুলিশকে নিয়ে রাজনীতি করছেন তাহলে বলবো, হ্যাঁ, রাজনীতি করছি। আমাদের যে মতাদর্শ সেই অনুসারে আমরা পুলিশকে সাধারণ মানুষের কাজে লাগিয়েছি এবং পুলিশ বাহিনীকেও সেই আদর্শ অনুসারে সাধারণ মানুষের স্বার্থে কাজ করতে হবে। ১৯৪৭-৭৭ সাল পর্যন্ত গোটা ৩০ বছর পুলিশ বাহিনী মানুষের উপর অত্যাচার করেছে এবং ওরা এই পুলিশ বাহিনীকে দমন পীড়নের হাতিয়ার হিসাবে ব্যবহার করেছে। আমরা এই অবস্থাটার পরিবর্তন করতে চাই। আমরা এই কথা বলিনা যে সমস্ত অবস্থার পরিবর্তন করে ফেলেছি, আমরা এই কথা বলি না যে পুলিশ পূর্বের অবস্থার পরিবর্তন করে বামফ্রণ্ট সরকারের মনোমত কাজ করছে। আমার বক্তব্য হচ্ছে গত ৩০ বছর ধরে সারা পশ্চিমবাংলায় ওরা যে ক্ষত সৃষ্টি

করেছে সেই ক্ষত দিয়ে পুঁজ বেরুবে না, রক্ত বেরুবে না, দুর্গন্ধ বেরুবে না ? আজ বামফ্রন্ট সরকার মাত্র ৭ বছরে সেই ক্ষতের উপর প্রলেপ বুলিয়ে দেবে সেটা কি করে সম্ভব ? তবে এই কথা বলতে পারি আমরা সেইদিকে অগ্রসর হবার চেষ্টা করছি। আমরা দেখছি ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে ইন্দিরা গান্ধী খুঁচিয়ে খুঁচিয়ে ক্ষত সৃষ্টি করবার চেষ্টা করছেন। এই পরিস্থিতিতে একটা রাজ্যের বামফ্রন্ট সরকার দু'-দিনের মধ্যে সেই ক্ষতকে কখন সারিয়ে দিতে পারেন ? এখানে যখন বিভিন্ন রাজ্যের তথ্য দেওয়া হচ্ছিল তখন ওরা বলছিলেন উত্তরপ্রদেশে, বিহার, মধ্যপ্রদেশের কথা এখানে কেন বলছেন, পশ্চিমবাংলার কথা বলুন—অন্যান্য রাজ্যের সঙ্গে এখানকার রাজ্যের তুলনা করবেন না। এই ব্যাপারে আমি তাদের সঙ্গে একমত যে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের সঙ্গে পশ্চিমবাংলার তুলনা করা যায় না। একবার তাকিয়ে দেখুন উত্তর প্রদেশ, মধ্যপ্রদেশ, বিহার, গুজরাট এবং রাজস্থানে কি ঘটনা ঘটছে। একটা প্রদেশে দেখাতে পারেন যেখানে সাম্প্রদায়িক দাঙ্গা হয়নি। আজকে গার্ডেনরীচ এবং ওয়াটগঞ্জ ঘটনাকে কেন্দ্র করে সাম্প্রদায়িক দাঙ্গা লাগাবার চেষ্টা হচ্ছে। স্যার, আজকে পুলিশ বাজেট অত্যন্ত গুরুত্বপূর্ণ তার কারণ হচ্ছে মুখ্যমন্ত্রী বলেছেন এবং আমরাও বলতে চাই পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক সম্প্রীতি অক্ষুন্ন রাখতেই হবে। এবং প্রতিটি পুলিশকে সেইভাবে কাজ করতে হবে, পশ্চিমবাংলার মানুষকেও সেদিকে এগিয়ে যেতে হবে। আজকে এই কথা জোর করেই বলতে পারি যে পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক সম্প্রীতি নষ্ট করবার জন্য কংগ্রেসীরা চেষ্টা করলেও সেটা তারা পারবেন না কারণ পশ্চিমবাংলার মানুষ জাগ্রত। আমরা জানি ভারতবর্ষের বিভিন্ন প্রদেশে এই কংগ্রেস রাজত্ব হরিজন নিধন চলেছে, সংখ্যালঘুদের উপর অত্যাচার চলেছে এবং পুলিশকে দিয়ে তাদের দমন করা হচ্ছে। কিন্তু পশ্চিমবাংলা এক্ষেত্রে ব্যতিক্রম – এখানে সংখ্যালঘুদের উপর নির্যাতন হয় না। বা তারা নিরাপত্তার অভাব বোধ করে না। এখানে হরিজনদের উপর অত্যাচার হয় না। এবং তপশীল জাতি ও উপজাতীদের উপরও আক্রমণ হয় না। মনে রাখবেন ভারতবর্ষের অন্যান্য রাজ্যে যেখানে ইন্দিরা কংগ্রেসের রাজত্ব চলছে সেখানে যে জিনিষ হবে পশ্চিমবাংলায় সেটা হবে না। ওরা বিভিন্ন চক্রান্ত করছে শান্তিশৃংখলা ব্যাহত করছে। কিন্তু মনে রাখবেন আমরা শুধু পুলিশ দিয়ে প্রশাসন চালাই না তার সঙ্গে আমাদের জনগণও রয়েছে। আমরা এই পুলিশ এবং জনগণকে একাত্ম করে আমরা প্রশাসন চালাতে চাই। তবে এটা যদি ওদের ভাল না লাগে তাহলে পশ্চিমবাংলার মানুষ তাদের ভাল লাগিয়ে দেবে এই কথা বলে মুখ্যমন্ত্রী মহাশয় যে বাজেট উপস্থাপিত করেছেন তাকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[8-15—8-25 p.m]

**শ্রীসরল দেব** ঃ—মিঃ স্পীকার স্যার, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবী এখানে পেশ করেছেন, তাকে সমর্থন করতে গিয়ে আমি দু চার কথা বলতে চাই। আমাদের বিরোধী দলের বন্ধু আনন্দবাবু বললেন চক্রান্ত হচ্ছে। আমি নিশ্চয় তাঁর সঙ্গে সুর মিলিয়ে বলতে পারি নিশ্চয় চক্রান্ত হচ্ছে এবং সেই চক্রান্ত ওঁরাই সুরু করেছেন। স্যার পৃথিবীর ইতিহাসে এটা অন্যন্যা ঘটনা যে একটা পুঁজিবাদী সমাজব্যবস্থার মধ্য দিয়ে, নির্বাচনের মধ্য দিয়ে একটা বামপন্থী সরকার দু দুবার নির্বাচিত হয়েছে। আপনারা দেখাতে পারবেন পৃথিবীর কোথায়ও এই জিনিস হয়েছে? পুঁজিবাদী সমাজ-ব্যবস্থায় চিলিতে এইরূপ হয়েছিল তাঁদের নেতাকে খুন করেছিলেন, ওঁরা এখানেও সেই চেষ্টা, সেই চক্রান্ত করছেন। ওঁরা অন্য রাজ্যের তুলনার কথা তুলছেন। ১৯৭২ সালে যখন সুব্রতবাবু স্বরাষ্ট্রমন্ত্রী ছিলেন, তখন পশ্চিমবাংলায় কি ছিল? ৪২ জন রাজ্য সরকারী কর্মচারী খুন হোল এবং যে জেলখানায় ২০ হাজার লোককে রাখতে পারা যায়, সেখানে ৩৫ হাজার লোককে ওঁরা বন্দী করে রাখলেন। সেখানেই শেষ নয়, ১৩০০ রাজনৈতিক কর্মীকে এখানে জায়গা হোল না বলে সুদূর কেরালায়, তামিলনাড়ুতে পাঠানো হোল। ওঁরা আজকে বলছেন জেলখানায় মানুষ মরে গেছে। এর নিন্দা আমরা করছি, এবং ওঁরাও নিন্দা করছেন। ওদের আমলে ৮৬ জন লোককে জেলখানার ভিতর খুন করলেন, গুলি করে হত্যা করেছেন। তার জন্য একবার তো নিন্দা করেন নি। ১৯৭১ সালে স্বর্গত হেমন্তকুমার বসুকে খুন করা হোল। ওঁদের সিদ্ধার্থবাবু উনি মালদায় খবর পেলেন যে কমিউনিস্টরা খুন করেছে এবং মুখ্যমন্ত্রী হবার পর তিনি দিল্লী গিয়েছিলেন এবং তিনি বলেছিলেন, তিন মাসের মধ্যে আমি হত্যাকারীকে আবিষ্কার করবো। কত তিন মাস চলে গেল, কত রাত্রি বেরিয়ে গেল, হত্যাকারীকে আর ধরা গেল না। সেখানে সেই চক্রান্ত। তারপর স্যার, ওঁরা বলছেন এইসব খুন রাহাজানি ইত্যাদি হচ্ছে কেন? আমার বক্তব্য হচ্ছে যে পুঁজিবাদী সমাজব্যবস্থায় এটা অপরিহার্য। রাহাজানি হবে, খুন হবে, নারী ধর্ষিতা হবে। এগুলি পুঁজিবাদী সমাজব্যবস্থার একটা অঙ্গ। আজকে কংগ্রেস শাসিত রাজ্যগুলির চেহারা কি? আমরা তুলনার কথা বলি না। পশ্চিমবাংলায় যা হচ্ছে, সেই কাজগুলি যে ঠিক একথা বলি না। আমরা ওঁদের রাজ্যের সময়ের কথাই বলি। আমরা যখন ক্ষমতায় এলাম ৩৪ হাজার ২০৪ জনের মামলা প্রত্যাহার করে নিয়েছিলাম। তার কংগ্রেস পার্টির কেস ছিল ১৯১৭। চন্দ্রচুড়, যিনি প্রধান বিচারপতি তিনি পাটনায়

জনসভায় দাঁড়িয়ে বললেন, দিল্লীতে যেখানে মহারানী ইন্দিরা থাকেন, সেই দিল্লীতে রাস্তাঘাটে নারীরা বেরুতে পারেন না। সিনেমার সময় বা সন্ধ্যাবেলার তো প্রশ্নই উঠে না। একজন নারীর রাজত্বকালে দিল্লী শহরে নারীরা বেরুতে পারে না। অন্য রাজ্যের কথা কি বলবো? ১৯৮১ সালের ২৬শে মার্চ কর্ণাটকের চিকমাগালুরে, যেখান থেকে শ্রীমতী ইন্দিরা গান্ধী নির্বাচিত হলেন সেখানে হরিজন মহিলা শ্রমিকদের উলঙ্গ করে বিভৎস অবস্থায় রুট মার্চ করানো হয়েছিল। একবারও তো আপনারা চিৎকার করে বললেন না যে ইন্দিরা গান্ধীর পদত্যাগ চাই। ঐ যে একটা কথা বলে "বাবু যত বলে পারিষদগণ বলে তার ততোধিক।" আমাদের এস. ইউ. সি. বন্ধুরা বলে মুখ্যমন্ত্রীর পদত্যাগ চাই। ওঁরা আরও এক কদম এগিয়ে গিয়ে বলেন, শুধু মুখ্যমন্ত্রীর পদত্যাগ নয়, সমস্ত মন্ত্রীসভার পদত্যাগ চাই। দিল্লীতে অপরাধের যে রেকর্ড সেটা বলি। ১৯৭৮-৭৯ সালে ৫৩৯৪৬, ১৯৭৯-৮০ সালে ৫৬৬২০। কংগ্রেস শাসিত রাজ্য উত্তর প্রদেশে প্রতি ১০ মিনিটে একটি করে চুরি হয়, প্রতি ৩০ মিনিটে একটি করে সশস্ত্র হামলা হয়, প্রতি ৪৫ মিনিটে একটি করে লুট হয়, এবং প্রতি তিন মিনিটে একটি করে নারী নির্যাতন হয়। আপনারা তো একবারও বললেন না উত্তর প্রদেশের মুখ্যমন্ত্রীর পদত্যাগ চাই। যেহেতু ওটা কংগ্রেস শাসিত রাজ্য তাই এই কথা বলা চলবে না। এই সব কথা বললে আপনারা বলবেন পশ্চিমবাংলার খুনগুলিকে আমরা জাস্টিফাই করার জন্য এই সব বলছি। তার জন্য আমরা একথা বলছি না। ১৯৮১ সাল ছিল প্রতিবন্ধী বৎসর। প্রতিবন্ধীরা দিল্লীতে গেল তাদের কিছু দাবী-দাওয়া আদায় করার জন্য। একটা দাবী সনদ নিয়ে তারা সেখানে গেল। সেখানে সেই সব নিরস্ত্রের উপর আপনাদের গান্ধীবাদী পুলিশ অন্ধদের পিটিয়ে ঠান্ডা করে দিল। এই হোল আপনাদের চেহারা। মধ্যপ্রদেশের হাইকোর্টে আইনজীবীরা গেল তাদের কিছু দাবী দাওয়া নিয়ে তাদের পিটিয়ে দিলেন, ১২ জন আইনজীবী আহত হলেন, একজন বিচারপতিও আহত হলেন। আপনারা তো বললেন না যে মধ্যপ্রদেশের মুখ্যমন্ত্রী অর্জুন সিংয়ের পদত্যাগ চাই। এটা বলা যাবে না। কারণ ওখানে মহারাণী রয়েছেন। এই সব কথা বললে তো চাকুরী চলে যাবে। এবং আজকে সবচেয়ে দুঃখের বিষয় বিরোধী দলের নেতা পুলিশ বাজেটের উপর একটা কথা বললেন না। শুধু মাত্র সংবাদপত্রের উদ্ধৃতি দিয়ে গেলেন। ঐ বটতলার উকিলরা যেমন বলে উঠে দাঁড়িয়ে, বাবু, জামিন চাই? সাত্তার সাহেব আজকে তাই করলেন। তিনি পুলিশ বাজেটের ধার দিয়ে গেলেন না। পুলিশের আবাসন করা উচিত্ কি উচিত নয়, বিভিন্ন থানাতে বেতার ভ্যান নেই, সেই সব জায়গায় বেতার ভ্যান দেওয়া উচিত্ কি উচিত্ নয়, সর্ব স্তরের কর্মচারীদের বেতন

ভাতা বাড়ানো উচিত্ কি উচিত্ নয়, সেটার ধার দিয়ে গেলেন না। অদ্ভূত্ ব্যাপার, তিনি এই সবের ধার দিয়ে গেলেন না। আমি বলি, সাম্প্রদায়িক দাঙ্গা ১৯৭৪ সাল থেকে ১৯৮০—৮২ সাল পর্য্যন্ত গোটা ভারতবর্ষে ২ হাজার ২ শত ৬৩টি সাম্প্রদায়িক দাঙ্গা হয়েছিল, ১ হাজার ৮৪ জন নিহত হয়েছে, একবারও তো বললেন না, সেখানে কংগ্রেস শাসিত রাজ্যের মন্ত্রীদের পদত্যাগ চাই? বিহার শরীফ, মোরাদাবাদ, আমাদের বারাসতের মত ছোট্ট একটা শহর, যেখানে দিনের পর দিন দাঙ্গা হয়েছে, ওরা তো কিছু বলেন নি? আলিগড়ের কথা ওরা বলছেন না। গুজরাটে গণ বিক্ষোভকে দমনের জন্য গুলি চালানো হয়েছে বারবার, একবারও তো বললেন না সেই সব কথা? কিন্তু তা সত্বেও আমি এই কথা নিশ্চয়ই বলবো না, আমাদের রাজ্যের খুন অধিক। আমরা নিশ্চয়ই কখনও বলিনি যে ঐ জেলখানার অভ্যন্তরে লকআপে ইদ্রিশ আলি যে মারা গেছে, সেটা ঠিক কাজ করেছে। আমাদের মুখ্যমন্ত্রী বলেছেন এবং সকলেই বলেছেন যে পুলিশ লক আপে যদি ইদ্রিশ মারা না যেত তাহলে অনেক গোপন তথ্য আবিষ্কৃত হতো, অনেক গোপন তথ্য অনাবিষ্কৃত রয়ে গেল। আমি এই কথা বলতে চাই, ঐ ইন্দিরা গান্ধীর Direct শাসন যে পাঞ্জাবে, সেখানে রাষ্ট্রপতি শাসন, সেখানে একজন আই. পি. এস. অফিসার অটল মারা গেলেন, কৈ একবারও তো আপনারা বললেন না, একবারও তো চিৎকার করে বললেন না? আর এখানে আই. পি. এস. অফিসারদের হয়ে চিৎকার করছেন। জানি, পুলিশের একটা অংশ আপনাদের সঙ্গে যোগসাজস করে তারা চিৎকার শুরু করেছে। কিন্তু আমি এই কথা বলতে চাই মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে, আমাদের পুলিশ আবার রাজনৈতিক নেতাদের মত বিবৃতি দেওয়া শুরু করেছেন। দেখলেন, বাচ্চা শিশু উজ্জ্বল, যাকে নিয়ে আমাদের ডি. জি. একেবারে রাজনৈতিক নেতাদের মত বিবৃতি দিতে শুরু করলেন। এইগুলো বন্ধ করা উচিত্। সঙ্গে সঙ্গে এই কথা বলবো, এই ডি. সি. মেহেতা হত্যা, এটা একটা চক্রান্তের ফলস্বরূপ। আজকে ওঁরা যে কথাই বলুন, এটা একটা বিক্ষুব্ধ জনতার রুদ্র রোষের মাঝে বিনোদ মেহেতা হত্যা এবং মোক্তার আলি নিহতের যে ঘটনা, সত্যই এর পিছনে চক্রান্ত কাজ করেছে। আপনি জানেন স্যার, ১৪ বছর আগে ঐ ডক এলাকাটা ক্যালকাটা পুলিশের অধীনে ছিল, আজকে আর তা নেই। আজকে ওখানে সি. আই এস. এফ. আছে। সেখানে গোয়েন্দা সংস্থার সংবাদ সংগ্রহ করবার ব্যবস্থা নেই এবং এই ডি. সি. মেহেতা, যিনি বীরের মত মারা গেলেন, সারেণ্ডার করেন নি, তিনি প্রাণ দিয়েছেন, তিনি মোকাবিলা করতে গিয়ে প্রাণ দিয়েছেন এবং তাঁর মৃত্যু এবং মোক্তার আলির মৃত্যু আজকে মর্মন্তুদ। এর নিন্দার ভাষা নেই।

[illegible] আজকে ঐ মোক্তার আলিকে যারা হত্যা করেছে, তার সঙ্গে এই [illegible] একটা অংশ ছিল। স্যার সেদিন, ওখানকার এ. সি. ক্যালিকা ব্যানার্জী, ঐ থানার [illegible] দারোগাবাবু শিউ নারায়ণ সিং, তারা কোথায় ছিলেন? আর শর্মা কোথায় ছিলেন? একটা দিন লেগে গেল, পুলিশের লোক কোথায় গেলেন? এরা ঐ চক্রান্তের অংশীদার, সেইজন্য স্যার, আমি আপনাকে বলবো, ঐ ডক এলাকাটা ক্যালকাটা পুলিশের অধীনে আনার জন্য আমি সাজেসন আকারে আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি। আগে ওখানটা ক্যালকাটা পুলিশের আওতায় ছিল। আমি জিজ্ঞাসা করি ঐ যে ফরেনার্সদের ১৪ নং ধারাতে কটা কেস হয়েছে? পুলিশের লালবাজারে তো কনফারেন্স হয়, প্রতি মাসে ক্রাইম কনফারেন্স হয়। একবারও তো এই সব কথা ওঠে নি। কেন ওঠেনি? সেইজন্য আমি আপনাকে বলবো, এর পর থেকে এই যে সাব ইন্সপেক্টারদের রিক্রুট করা হয়, এইগুলো পি. এস. সি.'র মাধ্যমে হওয়া উচিত। সঙ্গে সঙ্গে এই কথা আমি বলি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের কাছে, আজকে জনসাধারণের দৃষ্টিকে অন্যদিকে ফিরিয়ে দেবার জন্য কংগ্রেসের পক্ষ থেকে সুকৌশলে অন্য খাতে ঘটনাকে প্রবাহিত করবার জন্য চেষ্টা করছে। সুব্রতবাবু ঐ লরি এ্যাকসিডেন্ট ঘটে যাবার পর সেই অঞ্চলে তারা ষ্ট্রাইক করেছেন, জনসভা করেছেন, সেখানে কি তারা বলেননি, যে ডি. সি. মেহেতার বদলি চাই এবং তার রক্ত চাই? ঐ অঞ্চলে পোষ্টার এখনও আছে। আমি জিজ্ঞাসা করি, সুব্রতবাবু তো স্বরাষ্ট্র মন্ত্রী ছিলেন সেই সময়, যখন আপনাদের আমলে চণ্ডী মিত্র মারা গিয়েছিলেন, সেদিন যুব কংগ্রেসের নেতা উপপতি সাহা মহাজাতি সদনে ছিল, পুলিশ তার কেশাগ্র স্পর্শ করেনি। এম. এল. এ. নিহত হয়েছিলেন, কাউকে গ্রেপ্তার করা সম্ভব হয়নি। তাই আজকে জিজ্ঞাসা করি, আপনাদের আমলে এম. এল. এ'রাও নিরাপদ ছিলেন না। সেদিন ঐ বিশ্ববিদ্যালয়ের ভাইস চান্সেলারের ঘরের সামনে ছাত্র পরিষদের নেতা, ঐ গান্ধীবাদী ছাত্র পরিষদ, সেই নেতা নিরস্ত্র অবস্থায় প্রাণ দিয়েছিলেন ভাইস চান্সেলারের ঘরের সামনে।

[8-25—8-35 p.m. ]

আমি সুব্রতবাবুকে জিজ্ঞাসা করি, তিনি এখানে আছেন, সাহাজাদা যে গ্রেপ্তার হয়েছে সে কি যুব কংগ্রেসের সভাপতি নয়? মহঃ ইসরাইলের ছেলে আওরঙ্গজেব ক্রি ৭৯ নং ব্লক কংগ্রেসের সভাপতি নয়? ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত আপনারা

ক্ষমতায় ছিলেন তখন কোন ব্যবস্থা গ্রহণ করেন নি। সেইজন্য মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন আমি তাকে সমর্থন করে বিরোধীদের সমস্ত কাট মোসানের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার ঃ** এবার মুখ্যমন্ত্রী তাঁর জবাবী ভাষণ দিন।

**শ্রীআবদুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটু বলার আছে।

**শ্রীজ্যোতি বসু ঃ** স্পীকার মহাশয়, আমি উঠলেই তিনি ওঠেন।

**শ্রীআবদুস সাত্তার ঃ** স্যার, আমাকে একটু বলতে দেবেন তো ?

**মিঃ স্পীকার ঃ** আপনি কি ওয়াক আউট করতে চান ?

***শ্রীআবদুস সাত্তার ঃ** [ * * * ]।

**মিঃ স্পীকার ঃ** এইভাবে হয় না, আপনি বসুন। এটা রেকর্ডেড্ হচ্ছে না।

( এ্যাট দিস ষ্টেজ দি মেম্বার অব দি কংগ্রেস ( ই ) বেঞ্চেস ওয়াকড্ আউট অব দি চেম্বার )

**শ্রীজ্যোতি বসু ঃ** স্পীকার মহাশয়, বিরোধী পক্ষ অনেক কথাই বললেন। কিন্তু আমি কি বলব, উত্তর কি হবে তার জন্য অপেক্ষা করতে পারবেন না ঠিক করেই এসেছিলেন এই রকম একটা কিছু গোলমাল করে চলে যাবেন। আপনি ঠিকই বলেছিলেন, উইল ইউ ওয়াক আউট ? সো দে ওয়াক্ড্ আউট, এটাই হচ্ছে ওদের চরিত্র। কারণ, ওরা ভাবছেন ওয়াক আউট করলে কাগজে ফলাও করে বেরবে, বসে থাকলে তো বেরবে না। আমি ভেবেছিলাম অন্ততঃ ভোট দেবেন বিপক্ষে, কিন্তু তাও দিলেন না, চলে গেলেন। সংক্ষেপে আমার যা বক্তব্য আমি বলছি। প্রথম আমি কিছু খবর দিতে চাই, আমার বিবৃতির মধ্যে সেটা বলতে পারিনি, আমার বাজেট পেশ করতে গিয়ে যে বক্তব্য রেখেছি তার মধ্যে সেটা তখন ছিল না। শ্রী কে. কে. শর্মা, এ. সি. ( পোর্ট ) তাকে সাসপেন্ড করা হয়েছে, অর্থাৎ সাময়িক বরখাস্ত করা হয়েছে। আর পুলিশ কমিশনারকে বলা হয়েছে আর অন্য কনসটেবল ইত্যাদি যারা

*Note : [ Expunged as ordered by the chair ]

ওখানে ছিলেন তাদের সম্বন্ধে তিনি যেন ব্যবস্থা অবলম্বন করেন। কি উনি করবেন কাল পরশ্বর মধ্যে জানতে পারবেন। তারপর আর একজন এ. সি. পোর্ট ডিভিসন যার ঐ এলাকাটা ছিল, কেন তিনি ছ্বটি না নিয়ে ওখানে যান নি—কাজেই তাকে ওখান থেকে আপাততঃ আর এক জায়গায় ট্রান্সফার করে দিয়েছি। পরে কি করা হবে, সেটা আমরা পরে সিদ্ধান্ত নেব। তারপর আরো কিছ্ব অফিসার সম্বন্ধে কিছ্ব প্রশ্ন আছে, তাদের যা কিছ্ব বক্তব্য ইত্যাদি সমস্ত রিপোর্ট আমাদের কাছে সব এনেছি। সেগ্বলি সব দেখে আর কারো বিরুদ্ধে কিছ্ব শাস্তিম্বলক ব্যবস্থা নেবার প্রয়োজন আছে কিনা সেটা আমরা বিচার করে দেখব। এখন শ্বনলাম কংগ্রেস পক্ষের একজন ডাক্তার আছেন, তিনি নাকি বলেছেন পোষ্ট মর্টেম রিপোর্ট-এর বিষয়ে যে, তাতে কিছ্বটা সারকুলেট করা হয়েছে, আমি যা দিয়েছি সেখানে অনেক কিছ্বই দেবার চেষ্টা করিনি, দিই নি, যা দেওয়া উচিত ছিল বলে তিনি বলছেন, অর্থাৎ সাপ্রেসান অব ফ্যাক্টস হয়েছে। এটা সাপ্রেসান অব ফ্যাক্টসের ব্যাপার নয়, পোষ্ট মর্টেম রিপোর্ট যেমন হয় নানারকম ভাবে সেই সব লেখা থাকে, কিন্তু আমরা দিয়েছি যেটা নাকি সিদ্ধান্ত, কনক্লুসান যেটা তার থেকে বেরোচ্ছে এবং এটা কোন সিক্রেট ডকুমেন্ট নয়, এখানে বিবৃতির মধ্যে বলেছি। যখন এ্যান্টি-মর্টেম বলা হচ্ছে আমাদের এটায় লিগ্যাল ওপিনিয়ন নিতে হচ্ছে, আইনজীবীদের কাছে জানতে হচ্ছে। এখন এ সম্বন্ধে যা মনে হচ্ছে তাতে হয়ত কেস করতে হবে। সেই কেস যদি আমরা করি তাহলে সিক্রেট ডকুমেন্ট কিছ্ব থাকে না, গোপনীয়তা কিছ্ব নেই।

সেটা তখন সমস্তটাই আসবে, দীর্ঘ ডকুমেন্ট আছে। আমরা, যেটা হচ্ছে সিদ্ধান্ত, কনক্লুসান, সেটা খ্বব পরিষ্কারভাবে দিয়েছি। আর সেটা লেখাও আছে, পড়ে নিলেই হয়। উনি বলেছেন, উনি ডাক্তার, কি রকম ডাক্তার কে জানে, আমি জানি না। এইভাবেই পোষ্ট মর্টেম রিপোর্ট হয়। তারপর লালবাজারে যে ঘটনা হয়েছিল, যখন নাকি বন্দীদের নিয়ে আসা হচ্ছিল তখন প্বলিশ বিক্ষোভ প্রদর্শন করেছিল। সে ব্যাপারে যে রিপোর্ট পেয়েছি তার সবটাই আমি এখানে আজকে দিতে পারি নি, কারণ সব রিপোর্টটা আমি এখনও পড়তে পারি নি। সেটা আজকেই আমি পেয়েছি এবং সেখানে যতদ্বর আমার মনে আছে তাতে দ্বজনকে আইডেন্টিফাই করা গিয়েছে। অনেকে গোলমাল করেছিল, তাদের যখন ডিউটি চেঞ্জ হচ্ছে সেই সময় বন্দীদের নিয়ে গাড়ীটি ঢোকে। সেখানে হল্লা হয়, কটুক্তি হয়, নানা রকম গালিগালাজ হয়, যা প্বলিশের কখনই করা উচিত নয়। সেটা আমি কনডেম করেছি, আপনারা সবাই কনডেম করবেন। এটা কখনই হতে পারে না। আমি প্বলিশ কমিশনারকে বললাম যে আপনি আমাকে রিপোর্ট দিন যে তাদের কি সাজা দেওয়া হবে বা তাদের

আইডেনটিফাই করতে পারছেন কিনা। উনি সেই রিপোর্ট দিয়েছেন, সেটা দু/চার দিনের মধ্যেই আপনারা জানতে পারবেন যে কার বিরুদ্ধে কি এ্যাকসান সেখানে নেওয়া হ'ল। আর যাদের আইডেনটিফাই করা যায়নি—সবাই মিলে একসঙ্গে হয়ত করেছে তো—তাদের, আমাদের একটা ওয়ার্নিং দিতে হবে। এখান থেকে শুধু আমরাই ওয়ার্নিং দিচ্ছি তাই নয়, এটা পুলিশ কমিশনারের কাজ সেই ওয়ার্নিংটা দেওয়া যে এইরকম জিনিষ আমরা টলারেট করবো না, এটা হতে পারে না কোন পুলিশ বাহিনীতে। তারপর সাত্তার সাহেব বললেন যে কত রকমের যে ইনভেস্টিগেশান হচ্ছে উনি তা নাকি বুঝতেই পারছেন না। উনি তো উকিল মানুষ, না বোঝার তো কিছু নেই। এটা তো পরিষ্কারভাবে আমি বলেছি যে প্রথমে পুলিশ কমিশনারকে বলা হয়, আমি বলি যে আপনি শুধু আমাকে ইনভেস্টিগেট করে দিন যে এ. সি. টু শর্মা, ডি. সি. এবং কিছু কনসটেবল সবাই একসংগে তারা ঢুকলেন গলির মধ্যে, কারণ সেখানে তার আগে একটু কমিউন্যাল দাঙ্গা-হাঙ্গামা হয়ে গিয়েছে। ওরা থামাবার জন্য সেখানে গেলেন। সেটা বাড়বার আগে তারা সেটা থামিয়ে দিলেন। এসব ঠিক আছে কিন্তু ভেতরে যে ঢুকলেন তারপর এ. সি. এবং অন্য পুলিশরা চলে এলেন কিন্তু ডি. সি. এবং তার দেহরক্ষী তারা তো এলেন না, তারা কি করে বিচ্ছিন্ন হলেন? আমি তাঁকে বললাম যে অন্ততঃ প্রাথমিক রিপোর্ট আমাকে দিন যে কি করে তারা বিচ্ছিন্ন হলেন, কাকে আপনি দোষারোপ করছেন? সেই রিপোর্ট আমি পেয়েছি এবং সেই হিসাবে ঐ যেটা বললাম এ. সি. টু, শর্মা, তাকে সাসপেণ্ড করা হয়েছে। তারপর আর একটা সংবাদপত্রে দেখলাম তারা লিখেছেন যে কত লোক ইনভেস্টিগেট করছে। কত লোক করছে না। যেটা ডেপার্টমেন্টাল ছিল সেটা হয়ে গিয়েছে ইনভেস্টিগেসান। এখন যেটা হচ্ছে সেটা হচ্ছে; বি. কে. সাহা, তাকে কলকাতা পুলিশে আমরা এনেছি, একটা পরিবর্তন সেখানে করেছি, করে যে ইনভেস্টিগেশানটা চলছিল – সফি করছিলেন—ডি. সি. ডি. ডি. তার সঙ্গে আরো তিনজনকে আমরা যোগ করবার কথা বলেছি। এটা খুব গুরুত্বপূর্ণ ইনভেস্টিগেশান তো কাজেই তারা সবাই মিলে যাতে এটার ইনভেস্টিগেশান করেন সেটা আমরা বলেছি এবং মিঃ সাহাকে বলেছি—উনি সি. আই. ডি-তে ছিলেন সেই হিসাবে আপনি এটার চার্জ নিন। এটাতে সময় লাগবে—কিছু ধরা পড়েছে, কিছু ধরা পড়েনি, ওরা খুঁজছেন, খুঁজে বার করে সেই রিপোর্ট পরে দেবেন এবং তারপর তাদের বিরুদ্ধে চার্জসিট কি হবে না হবে সেটা পরের কথা। এত তাড়াতাড়ি এসব জিনিষ হয় না। তারপর এখানে ডেপুটি স্পীকারকে নিয়ে অনর্থক দেখলাম জলঘোলা করা হ'ল। তার অনেক জিনিষ এক্সপোজ করা হয়েছে কাজেই সে সম্বন্ধে আমি

কিছু বলছি না। তবে এখানে একটা প্রশ্ন করা হয়েছে, আমি ওর সঙ্গে কি কথা বলেছি? ডেপুটি স্পীকারের সঙ্গে রাইটার্স বিল্ডিং-এ আমি কি কথা বললাম সে সম্বন্ধে দেখলাম ওদের ভয়ংকর চিন্তা। রাইটার্সে আমি একটা কাজে গিয়েছিলাম, আমি খবর পাঠিয়েছিলাম এখানে থাকতেই ডেপুটি স্পীকারকে, একজন ধরতে পারেন নি, আমি বললাম, আমি চলে যাচ্ছি যদি ওকে পান আমার কাছে একটু পাঠিয়ে দেবেন। এখন সংবাদপত্রের স্বাধীনতা আছে আমাদের দেশে, যা খুশী তা লেখা যাবে সেটা আপনারা জানেন, কাজেই যা খুশী লেখা হচ্ছে।

[8-35---8-45 p.m.]

এর উপরে হস্তক্ষেপ করা যাবে না, কারণ সংবাদপত্রের স্বাধীনতা। আর স্পীকার মহাশয় বলে দিয়েছেন যে বাইরে যদি এই রকম সমালোচনা হয়, ভিতরের কোন ব্যাপার যদি না হয় তাহলে আমরা কিছু করতে পারিনা সেই সংবাদপত্রের। আজও আপনি দেখেছেন যে একটা সংবাদপত্রে লিখেছে যে ডেপুটি স্পীকারের ড্রাইভার সে নাকি কোথায় খুন হয়ে গেছেন। লিখিতভাবে কি একটা পাওয়া গেছে, ও নাকি ড্রাইভার। কে মরেছে, কে বেঁচে আছে, সেটা আমরা খোঁজ করছি। কিন্তু সংবাদপত্রে লিখেছে যে আমাদের পুলিশের কাছে এই রকম খবর এসেছে এবং পুলিশের থেকে নাকি ওরা খবর পেয়েছেন। আমি সকালবেলায় যখন অফিসে যাই তখন থেকে ১২৷৷টা পর্যন্ত ছিলাম। আমি খোঁজ-খবর নিলাম, কিন্তু এখন পর্যন্ত সেই রকম কোন খবর আমার কাছে নেই। কে তাদের এই রকম খবর দিলেন আমি জানি না। এই রকম অফিসার থাকতে পারেনা—সেটা আমি বলিনা। এই রকম থাকতে পারে। আমাদের বিরোধী আছে, আমাদের পক্ষেও আছে, আবার অন্য রকম আছে, সেটা আমার বক্তৃতায় বলেছি। বারে বারে বলেছি যে পুলিশকে আমরা কোন দৃষ্টিভংগী দিয়ে দেখি। কেউ ভাল কাজ করেন, আবার কেউ খারাপ কাজ করেন, সেটা আগেকার অভ্যাস বলতে পারেন। কিন্তু সেই পুলিশ অফিসারের খোঁজ পাওয়া যাচ্ছে না, যে কে তিনি? এখন কথা হচ্ছে, আমার কাছে এসে একটু খোঁজ-খবর করতে পারতেন, কিন্তু তা না করে এসব ছাপিয়ে দিলেন। ঐ পত্রিকা হয়ত ভাববেন যে আনন্দবাজার, যুগান্তর, আমাকে ছাড়িয়ে যাচ্ছে, আমিও একটু লিখি অর্থাৎ প্রতিযোগিতা। কি করবো? সংবাদপত্রের স্বাধীনতা। কিছু করা যাবেনা। যদি সঠিকও মনে হয় তাহলেও তো একটু জেনে নিয়ে লিখতে হবে। এসব লিখে কি লাভ? তাদের হয়ত ১০টা কাগজ বেশী বিক্রয় হবে, কিন্তু এটা

ঠিক নয়। এই দৃষ্টিভংগী নিয়ে চলা আমার মনে হয় ঠিক নয়। তবে এটাও ঠিক যে যারা সংবাদপত্র চালান, তারাতো আমার কথায় চলেন না। তবে আমার মনে হয় এটা সঠিক নয়। আমি ডেপুটি স্পীকারকে ডেকেছিলাম এই জন্য যে একটা টেকনিক্যাল ব্যাপার ছিল। আমাদের গাড়ী নিয়ে আমাদের প্রদেশ ছেড়ে অন্য কোথাও যেতে হলে একটা ইনফরমেশান দিতে হয়। তবে এটা যে কোন এম এল. এ. করতে পারেন—কখনও সরকারের পয়সায়, কখনও নিজের পয়সায় গাড়ি নিয়ে, ড্রাইভার নিয়ে সিকিউরিটি নিয়ে যেতে পারেন। তারা এনটাইটলড টু গো আউটসাইড দি স্টেট। আমি তাকে জিজ্ঞাসা করেছিলাম যে এখান থেকে আপনি গাড়ীটা কেন নিলেন, কারণ অন্য প্রদেশে গেলে সেখানে ওদের হসপিটালিটি ইত্যাদি আছে? উনি আমাকে সব কাগজপত্র দেখিয়েছেন। যাবার ২ দিন আগে আমাকে বলেছিলেন যে আমি এক আত্মীয়র বিয়েতে যাচ্ছি, উত্তরপ্রদেশের জায়গাটার নাম বলেছিলেন এবং আরো বলেছিলেন যে ২ দিনের মধ্যে ফিরে আসবো। আমি বলেছিলাম যে ঠিক আছে, আপনি স্পীকারকে বলে যান, উনি যা করার করবেন। তারপরে এই সব যখন কাগজে বের হতে আরম্ভ করে তখন আমাকে বলেছিলেন যে আমি এই এই জায়গায় গিয়েছিলাম, কারণ ওখানকার সরকার আমাকে জানিয়েছেন যে তাদের নিয়ম অনুযায়ী যে একটা জেলার মধ্যে ওকে গাড়ী দেবেন, সব কিছু দেবেন, কিন্তু জেলার বাইরে যেতে গেলে তারা দেবেন না। কিন্তু কাগজে কি বের হল? সংবাদপত্রে বেরিয়েছে মুখ্যমন্ত্রী—কারণ আমাদের তো সংবাদপত্রের খবর বিশ্বাস করতে হবে। কাজেই সংবাদপত্রে যখন বেরিয়েছে তখন উনি খোঁজ করতে পাঠিয়েছেন গয়াতে যে ইদ্রিস ডেপুটি স্পীকারের বাড়ীতে ধরা পড়েছে কিনা। এই রকম সব খবর সংবাদপত্রে বের হচ্ছে। উনিতো আমাকে বলেছেন যে ওনার কোথায় গ্রাম, কি ব্যাপার। সে সব আমি জানি। আমি খোঁজ করতে পাঠিয়েছি এই জন্য যে, যেখান থেকে ইদ্রিসকে ধরা হয়েছে, যে বাড়ী থেকে ধরা হয়েছে সেই লোকটি কে? সে বিহারের লোক, সেখানে পুলিশের সংগে কথা বলার জন্য পাঠিয়েছি। কারণ তার বিষয়েও আমাদের একটু জানা দরকার আছে। আমাদের এখান থেকে পালিয়ে গিয়ে সে যখন ওখানে আশ্রয় নিল তখন হয়ত সেখানে মাঝে মাঝে সে যেত। কাজেই ওর সংগে তার কি সম্পর্ক আছে সেটাও আমাদের জানা দরকার।

ওরা বোধ হয় আজকে ফিরে আসবে বা কাল ফিরে আসবে এবং আমরা জানতে পারব। এর মধ্যে রহস্যের কিছু নেই। তা এ ব্যাপারে মুখ্যমন্ত্রীকে একটু জিজ্ঞেস করলেই তো হ'ত! তা না করে এখানে বললেন, ঐ—তো আপনি পাঠালেন

দু'জনকে। আমি যে পাঠিয়েছি, সেটা ঠিক জেনেছে সংবাদপত্র, কিন্তু কি করতে পাঠিয়েছি, সেটা জানল না। আমার সঙ্গে সংবাদপত্রের লোকেদের রোজই দেখা হয়। আমাকে অবশ্য ও'রা কিছু বলেননি। সুতরাং ওসব কথা এখানে বলে কোন লাভ নেই। ও'রা তো আমাকে জিজ্ঞাসা করতে পারতেন, আমি বলে দিতে পারতাম যে, এই হয়েছে এবং এই হচ্ছে, এর মধ্যে রহস্য কিছু নেই।

এখন ফরোয়ার্ড ব্লকের নেতারা আমাকে একটা প্রস্তাব পাঠিয়েছেন। আমাকে তাঁরা বলছেন, আপনার হাতে সমস্ত তদন্তের দায়িত্ব ছেড়ে দিচ্ছি, আপনি তদন্ত করে বলুন—ও'দের একজন লীডার, ও'দের উঁচু পর্যায়ের নেতা, শুধু ডেপুটি স্পীকারই নয়, তাঁর বিরুদ্ধে রটনা হচ্ছে, আপনি তদন্ত করে বলুন। আমি বলেছিলাম, কি ইনভেস্টিগেট করে বলব, আমার কাছে কোন সংবাদ থাকলে তো বলব। সংবাদপত্রে কিছু লিখেছে, এখন আমি কি তার ভিত্তিতে বলব? আমার কাছে যদি সত্যিই খবর থাকত তাহলে নিশ্চয়ই আমি ইনভেষ্টিগেট করতে দিতাম। আপাততঃ আমার কাছে কোন সংবাদ নেই, সুতরাং ইনভেষ্টিগেসনের কিছু নেই। যেটুকু করেছি, তা তো বলে দিলাম। আর কারো কাছে কিছু সংবাদ থাকলে বলবেন, আমি দেখব। এর মধ্যে রহস্যটা কি আছে?

সাত্তার সাহেব বললেন, আমি নাকি ও'র মুভমেন্টস রেস্ট্রিক্ট করেছি। মানে অসত্য কথা—হ্যাঁ, অসত্য কথাটা পার্লামেন্টরি, মিথ্যেটা পার্লামেন্টরি নয়- যে কত রকমের বলা যায়, তা কংগ্রেসের কাছ থেকে আমরা শিখছি। স্বাধীনতার পর থেকে ও'রা সত্য কথা বলা ছেড়ে দিয়েছেন। তা সব ব্যাপার আমরা রেসট্রিক্ট করব কি করে? কিসের রেসট্রিকসন? এখন কথা হচ্ছে, ও'র সঙ্গে একজন সিকিউরিটি আছে—ও'র মেয়ে যখন এক জায়গা থেকে আসছিল তখন—সেখানে আমাদের কাছে রিপোর্ট আছে, তার ওপর ই'ট ছোঁড়া হয়েছে, বোমা ফেলবার চেষ্টা করা হয়েছে। এখন আমি পুলিশকে বলেছি, মাত্র একজন সিকিউরিটি না দিয়ে, প্রপার সিকিউরিটি যাতে হয় তার জন্য দেখুন। সুতরাং ও'র মুভমেন্ট রেসট্রিক্ট করবার জন্য নয়, ও'র মুভমেন্টস ভাল করবার জন্যই আরো একজন সিকিউরিটির ব্যবস্থা করা হয়েছে। এই টা রেসট্রিকসন? এই হলো কংগ্রেস, ও'দের আমি কি জবাব দেব! জবাব দেবার কিছু নেই।

আর কি বললেন? সংবাদপত্রে সব বেরিয়েছে। তা সংবাদপত্র তো আমিও পড়ি, সব সংবাদপত্রই পড়ি। এখানকার পড়ি, দিল্লীর পড়ি, বোম্বাই'এর পড়ি, মাদ্রাজের পড়ি। এখন ঐ সব কথা সংবাদপত্রে পড়তে হচ্ছে। তা এখানে ওসব বলা হচ্ছে কেন, আমি বুঝতে পারছি না! তবে আমরা জানি যে, আমাদের পুলিশ

বাহিনীতে, প্রশাসনে ওঁদের জানাশোনা কিছু লোক-জন আছে। অবশ্য বিশেষ কোন খবর ওঁরা পাচ্ছেন না জেনে একটু সন্তুষ্ট হলাম। সেইজন্য সংবাদপত্রে যা বেরিয়েছে তাই ওঁরা এখানে উল্লেখ করছেন। এমন কি মেডিকেল রিপোর্ট পর্যন্ত সংবাদপত্র আগেই জেনে গেছে, আমি পাবার আগেই জেনে গেছে, সই হবার আগেই জেনে গেছে! একটা কাগজ লিখেছে, নাড়ী-ভুঁড়ি বেরিয়ে এসেছিল ঠেলে নাড়ী-ভুঁড়ি ঢুকিয়ে দিয়েছিল। এই যদি সংবাদ হয়, কি করবেন? সংবাদপত্রের স্বাধীনতা আছে! তবে একথা ঠিক, ওরা কিছু খবর পেতে পারে, ওদের হয় পেড্, না হয় আনপেড্ ফর্ লাভ অর ফর সামথিং এলস্ কিছু লোক-জন আছে। এই গনতান্ত্রিক ব্যবস্থায়, কেন্দ্রে একটা প্রতিক্রিয়াশীল সরকার যেখানে রয়েছে সেখানে রাজ্যে একটা সরকার ক্ষমতায় এলে, সেই সরকার চালান খুবই কঠিন। প্রশাসন বলুন, পুলিশ বলুন তার মধ্যে পুরানো অভ্যাস, পুরোনো যোগাযোগ, পুরানো বন্ধুত্ব, পুরানো মনোভাব, এসব থেকে যায়। আমরা মার্কসবাদী হিসাবে লেনিন'এর বই 'স্টেজেস অফ্ রেভুলেসনস' পড়ে এসব বুঝেছি এবং এখন সরকারে এসে অভিজ্ঞতার মাধ্যমে বুঝছি। উনি কিছু বেশী বুঝেছিলেন বলেই, ঐ বই লিখে গেছেন। সেই হিসেবে আমরা পুরোনো প্রশাসন নিয়ে চলছি এবং খুব খারাপ চলছি, এটা আমি মনে করি না। অনেক পরিবর্তন হয়েছে, অনেকে আমাদের কর্মসূচীকে রূপায়িত করবার চেষ্টা করছেন, অনেকে জীবন দিয়েছেন। পুলিশের সমালোচনা নিশ্চয়ই করা দরকার, তাদের অকর্মণ্যতার সমালোচনা করতেই হবে, কিন্তু প্রশংসাও একটু করতে হবে, যখন তারা জীবন দেয়, তখন তার প্রশংসাও একটু করতে হবে।

[ 8-45—8-55 p.m. ]

যখন তাঁরা জীবন দিচ্ছেন ডাকাত ধরতে গিয়ে, কনফনট্রেশন হচ্ছে সমাজ-বিরোধীদের সঙ্গে—অনেকে জীবন দিয়েছেন এই কয়েক বছরে নিশ্চয়ই এটা আমরা জানি—পুলিশ মারা গেলেও কিন্তু আমরা ব্যবস্থা নিই। কিন্তু কংগ্রেস আমলে ব্যবস্থা নেওয়া হোত না—সে নকশালই বলুন, আর আমরাই বলুন। গুলি করে অনেককে মেরে ফেলেছে। উত্তর কলকাতায় ম্যাসাকার হোল ৮০ জনের; তাঁদের অনেককেই খুঁজে পাওয়া গেল না। কয়েকটি বডি পাওয়া গেল মাত্র। সমস্ত বডি গরুর গাড়িতে করে গঙ্গায় ফেলে দিল। এই রকম ঘটনা শুনেছেন কোন দিন? এসব দিল্লী থেকে করানো হয়েছিল এবং এখানে ওঁদের যে গুপ্তচরবাহিনী আছে তারা এমন ষড়যন্ত্র করেছিল। তখন তো দরদের কথা শুনিনি?

তারপর, আর একটি রিপোর্ট নাকি বেরিয়েছে যে ইদ্রিসকে পুলিশ বেদম প্রহার করেছে! আমরা তো এই রকম কোন রিপোর্ট পাইনি যে পুলিশ কমিশনার বলেছেন যে ইদ্রিসকে বেদম প্রহার করা হয়েছে! কোন্ কাগজে নাকি এটা বেরিয়েছে যে উনি এই কথা বলেছেন। আমরা তো জানি পুলিশ রিপোর্টে যা আসে তা পরবর্তীকালে। পুলিশ কমিশনার এই কথা আমাদের কাছে বলেছেন—এই রকম কোন রিপোর্ট নেই। রিপোর্ট যা আছে তা পরবর্তীকালের। সে তো দিয়ে দিয়েছি আপনাদের কাছে। ইদ্রিসকে ধরে আনা সম্বন্ধে যে রিপোর্ট আছে তা তো আপনাদের দিয়ে দিয়েছি। মামলা হোলে তার ভেতর কি আছে দিয়ে দেবো।

তারপর, উনি সভার বাইরের একজন সেক্রেটারীর নাম করেছেন—অবশ্য সেটা বোধ হয় আপনি কেটে দিয়েছেন। আমি বলি—এসব বলে লাভ কি? মনে হচ্ছে উনি যেন সেক্রেটারীর খুব পক্ষে! কিন্তু দেখুন, সব সময় তাঁকে গালিগালাজ করছেন, বিরোধীতা করছেন। এখানে সুব্রতবাবু যা বলেছেন—প্রমাণেই তো ওঁর কথার সত্যতা যাচাই হবে। কি বলেছেন, কি কোট করেছেন আমার মনে নেই, আমার জানা নেই। কিন্তু উনিতো পোষ্টমর্টেম করেননি! যদি বুঝেও থাকেন—সন্দেহ করে থাকতে পারেন, যেটা অনেকেই করেন। সেটা আলাদা কথা। আমি আগেই বলেছি যে জুডিশিয়াল এনকয়ারী করবার কোন দরকার নেই। যদি মামলা হয় ওপেন কোর্টে হবে। ঘটনাটা কি করে ঘটলো, কেন ঘটলো, মেডিক্যাল রিপোর্ট যা দিয়েছেন তার ভিত্তিতে ডাক্তার আসবেন, কাটগড়ায় দাঁড়াবেন, এভিডেন্স দেবেন—যা হবার হবে। সেটা আমরা সবাই দেখতে পাবো যে কি হয়। আমরা চাইনা যে এটা ধামাচাপা পড়ুক। জুডিশিয়াল এনকয়ারী যা আমি করেছি, বেশীর ভাগ কেসই ধামাচাপা পড়ে যায়, ইংজাংশন হয়ে যায়। তাছাড়া জুডিশিয়াল এনকয়ারী করতে ২ বছর লাগবে। আমি তো যত তাড়াতাড়ি সম্ভব চার্জসিট দিতে চাই, শাস্তি দিতে চাই। যদি আরও কারোর অপরাধ হয়ে থাকে পুলিশের—আমি ধরতে চাই। জুডিশিয়াল এনকয়ারী কেন করবো? বিচার যা হবে সেটা তো আমাদের কারোর বাড়ীতে হবেনা! জজের এজলাসে বিচার হবে, ম্যাজিস্ট্রেটের কাছে বিচার হবে। সবটাই খোলাখুলি ব্যাপার।

তারপর আমার কথা হচ্ছে—এখানে বলা হয়েছে এবং বরাবরই একটি কথা বলা হয় যে আমি ১৯৬৯ সালে লালবাজারে একটি মিটিংয়ে গিয়েছিলাম। যদি পুলিশের অকর্মন্যতা কিছু থাকে, যদি একটা নেতিবাচক দিক বেরোয় তাহলে বলা হচ্ছে—কেন হচ্ছে? যেন ওঁদের কংগ্রেস রাজত্বে এখানে স্বর্গরাজ্য ছিল! তখন আমাদের ১১০০ লোক খুন হয়েছিল। একটি মামলাও হয়নি, একটি অপরাধীও

ধরা পড়েনি। সেই স্বর্গরাজ্য এখন আমাদের এখানে নেই। এখন আমাদের লোক হোলেও ধরা পড়ে, ওঁদের লোক হলেও ধরা পড়ে। কিন্তু বলা হচ্ছে যে ডিসিপ্লিন নেই! বলা হোল—পুলিশ কমিশনার যিনি ছিলেন, আমার সামনে তাঁকে গালিগালাজ করা হয়, যখন তিনি নাকি আবার প্ল্যাটফর্মে দাঁড়িয়ে। এতবড় একটা অসত্য কথা! আবার বলছেন জবাব দিন! এতবড় একটা অসত্য কথা কংগ্রেস বলছে। আমি আবারও বলছি যে এই রকম কোন ঘটনা আমার সামনে ঘটেনি এবং নাম করে তো নয়ই - লালবাজারেও ঘটেনি।

একবার নিম্ন পুলিশ কর্মচারীদের সভায় আলিপুরে গিয়েছিলাম। সেখানে সমালোচনা হয়েছিল অফিসারদের নাম করায়। আমি বলেছিলাম—আপনাদের গণতান্ত্রিক অধিকার এবং আপনাদের দাবী-দাওয়া পেশ করবার ব্যবস্থা আমি করে দিয়েছি এবং এখন থেকে যদি কোন অফিসার কোন অন্যায় করেন, তাহলে আমার লেভেলে আমি যখন চেয়ারম্যান, তখন আই. পি. এস. থেকে আরম্ভ করে নিম্নতম সংগঠন - সবাই সেখানে এসে নালিশ করতে পারেন।

আর আপনারা যদি অফিসারদের এই ভাবে সম্মেলনে সমালোচনা করেন তাহলে সেটা খুব অন্যায়ের হয়, এটা সহজ বুদ্ধিতেই ধরা যায়। আমি যে অফিসারের কথা বলছি—আমি তাঁর নাম না করলেও বুঝতে পারছেন যে কাকে বলছি—তিনি জবাব দিতে পারছেন না আপনাদের। তাহলে কি সেখানে একটা প্লাটফর্ম হবে, একটা স্টেজ হবে যেখানে ফোরাম হবে, যেখানে বাদানুবাদ চলবে? এটা কখনও হতে পারে না। আপনাদের দাবি-দাওয়ার কথা বলতে পারেন, যদি আপনাদের কেউ অত্যাচার করে বা অন্য কোন কিছু করে বা কোন কিছু হয় তাহলে সেইগুলো আপনারা লিখিত ভাবে আমাদের কাছে পাঠাতে পারেন। তার ব্যবস্থা আমরা সব সময়ে করবো, সেই গনতান্ত্রিক অধিকার আপনাদের আমরা দিয়েছি। এই একটা ঘটনা হয়েছে, তারপর আমি কত সম্মেলনে গিয়েছি, কত জায়গায় গিয়েছি। দুটি বাইরে আছে ওয়েষ্ট বেঙ্গল পুলিশের সংগঠন, একটা ক্যালকাটা পুলিশের আছে আমি সেখানে গিয়েছি। আর একটা কথা জুডিসিয়াল এনকয়ারীর ঐ যে রিপোর্ট আছে, ধর্মবীরা যেটা পুলিশ এনকয়ারী সম্বন্ধে দিয়েছিলেন তার থেকে ওনারা কি পড়ে শোনাচ্ছিলেন। এই সব আপনারা ইন্দিরা গান্ধীকে গিয়ে পড়ে শোনান না। ও'রা তো নেতৃত্ব দেবেন ও'রাই প্রথম আরম্ভ করুন না। ও'নারাই তো এই সব রিপোর্ট সাপ্রেস করে দিচ্ছেন। বলছে এই সব হবে না। আর যাই রিপোর্ট দেবেন ধর্মবীরা তার সঙ্গে প্রতিটি ব্যাপারে আমাদের এডভান্স হতে হবে এটাই বা কোথায় ঠিক হয়েছে? কেন্দ্রীয় সরকার এখনও ঐটা বিচারই করেন নি। কারণ কিছু

অসুবিধা আছে ঐটা বিচার করার। আমরা বরং কিছু বিচার করেছি এই সব ব্যাপারে। তারপর বললেন বি. এস. এফ. এবং ই. এফ. আর পাঠালেন কেন? ই. এফ. আরতো আমাদের নিজেদের পুলিশ, সেই পুলিশ কি লণ্ডন থেকে এসেছে নাকি? আর বি. এস. এফ তো আমাদের বর্ডারে থাকে আমাদের বর্ডার গার্ডার গার্ড দেয় এবং কিছু রিজার্ভ থাকে আমরা তাদের এনেছি। কারণ আমাদের পুলিশ আরো দরকার হয়েছে তাই নিয়েছি। আমাদের পুলিশ যখন কেন্দ্রের দরকার হয় তখন কি ওনারা নেন না? সেখানে আমরা দু-দুবার ই. এফ. আর পাঠিয়েছি। এখনও তো তারা দিল্লিতে বসে আছে। কারণ কেন্দ্রীয় সরকারের দরকার হয়েছে তাই নিয়েছে। এটা আপনারা জানেন যে বিভিন্ন ব্যাপারে তাঁদের দরকার হয় তাই তাঁরা আমাদের কাছ থেকে চেয়েছে এবং সেই অনুযায়ী আমরা পাঠিয়ে দিয়েছি। আর প্রত্যেককে আমাকে বলেছেন এবং মুসলিম নেতারা আমার সঙ্গে দেখা করে বলেছেন যে এই কাজটা আপনি খুব ভাল করেছেন যে ওখানে আপনি গার্ড দেবার জন্য তাদের নিয়োগ করেছেন এবং তারা টহল দিচ্ছে। উনি বললেন যে এটা অন্যায় হয়েছে। এই কথাটা ঐখানে গিয়ে বলুন না যে ই. এফ. আর এবং বি. এস. এফ সরিয়ে নিতে। দেখুন না ওখানকার লোক রাজি হয় কিনা? কেউ রাজী হবে না। আমি গিয়েছিলাম সেখানে। এই সম্বন্ধে আর আমার বিশেষ কিছু বলার নেই।

**শ্রীপতিত পাবন পাঠক** ঃ—আমি ৩০ মিনিট সময় বাড়াবার জন্য সভার অনুমতি চাইছি।

[ Voices-Yes. ]

**মিঃ স্পীকার** ঃ—So the time is extended by half an hour.

**শ্রীজ্যোতি বসু** ঃ—বারে বারে যে কথাটা এখানে বলা হয় সেই ব্যাপারে আমি বলছি। বলা হয় যে পুলিশকে পলিটিক্যালাইজেসান করা হচ্ছে। আমাদের অনেক পলিটিক্যাল লোক আছে, সাপোর্টার আছে।

পলিটিক্যালাইজেসান মানেটা কি? আমরা পুলিশকে বলি যে আপনারা অন্য ভাবে চিন্তা করেছেন, অন্য ভাবে কাজ করেছেন, অন্য ভাবে জীবনযাত্রা নির্বাহ করেছেন স্বাধীনতার পরে এবং ইংরেজ আমলে। এখন আপনাদের একটু পরিবর্ত্তন দরকার। আমাদের এই কর্মসূচী রূপায়িত করবার জন্য, গনতন্ত্র প্রতিষ্ঠা করবার

জন্য, সম্প্রসারণ করবার জন্য আপনাদের এটার দরকার আছে। এই জিনিষ আমরা শেখাচ্ছি। এর মধ্যে কিছু শিখেছে, কিছু শেখেনি। এটা যদি কেউ বলে গনতন্ত্রের কথা বলা মানেই পলিটিকালাইজেসান, তাহলে পলিটিকালাইজেসান— তাহলে কি করা যাবে? নন-পলিটিকালাইজেসান করার জন্য আমাকে উল্টোটা বলতে হবে যে আগে কংগ্রেস আমলে যে সব কাজ করেছেন সেটাই করুন, এটা আমি বলতে পারবো না। একটা কথা, যেটা আপনারা বলেছেন এবং আমাদের কয়েক জন সদস্য বলেছেন যে, এই যে ক্যালকাটা পুলিশের একটা এ্যাসোসিয়েসান আছে এবং ওয়েষ্ট বেঙ্গল পুলিশের যে দুটি এ্যাসোসিয়েসান আছে—একটা উচ্চ পর্যায়ে এবং একটা নিম্ন পর্যায়ে—এটা ওনাদের পছন্দ হচ্ছে না। এই কংগ্রেস অধিবেশন যখন হলো তাদের নেতাদের কাছে পুলিশের একটা সংগঠন গড়ে তাঁরা বললেন যে এটাকে কি আমরা ক্যাপচার করবো? এটা ভেঙ্গে দেব, দুর্বল করবো। তবে আমাদের কিছু টাকা পয়সা এবং সমর্থন দরকার। কেন্দ্রকে সেটা দিতে হবে। আমি এখানে কারোর নাম করছি না, কারণ তিনি এখানে নেই। কিছু কিছু টাকা পয়সা পাচ্ছে এবং আরো কিছু টাকা পয়সার দরকার। এটা পলিটিকালাইজেসান নয়—এটাকে ভাষায় কি বলা যায়? আর একজন সদস্য এখানে বলেছেন যে আমরা নাকি অপরাধ করেছি ঐ যে পুলিশেরা হাঙ্গার স্ট্রাইক করেছিল ১৯৫৫ সালে না কবে—তাদের চাকুরী ফিরিয়ে দিয়ে। হাঙ্গার স্টাইকের জন্য তাদের চাকুরী যায় এবং পরে আমাদের নীতি অনুযায়ী, আমাদের কর্মসূচী অনুযায়ী তাদের আমরা চাকুরী ফিরিয়ে দিই। যারা কিছু হিংসাত্মক কার্য-কলাপ করেনি তাদের আমরা চাকুরী ফিরিয়ে দিই।

[ 8-55—9-05 p. m. ]

সেটা নাকি ভয়ংকর কাণ্ড হয়ে গেছে? এখানে আপনারা যাঁরা আছেন— এমন কি কংগ্রেস এম. এল. এ-রা মার খেয়েছেন। পুলিশ হলে ঢুকেছিল, ওরা ঘরের ভেতর ঢুকেছিল, স্পীকারের ঘরেও ঢুকেছিল। শেষ অবধি আমার ঘরে গিয়েছিল। তারপর স্তব্ধ হয়েছিল তারা। আমি তাদের নাম লিখেছিলাম। কি করেছিলেন আপনারা সেদিন? আমরা সেদিন এইসব দেখেছি। সিদ্ধার্থ শংকর রায় সেদিন অপোজিশন-এ ছিলেন, তিনি এসেছিলেন। সেই ভয়ঙ্কর ব্যাপার পুলিশ যদি এখন করে তো কি করা যাবে? সেদিন আমরা সকলেই একমত হয়েছিলাম যে, ওদের বরখাস্ত করতে হবে। আমি যে ক'জনের নাম

পেয়েছিলাম, সংবিধান অনুযায়ী তাদের বরখাস্ত করেছিলাম। যারা আমাদের সরকারের বিরুদ্ধে মামলা চালিয়ে গেল, তখন হাইকোর্টে কেউ এ্যাপিয়ার হ'ল না সরকারের হয়ে। পরে দেখলাম সরকারে এসে তাদের আপনারা আবার চাকুরীতে নিলেন। আজও তাঁরা চাকুরীতে আছেন। এটা সম্বন্ধে কাগজে বেরিয়েছে কিনা জানি না। এই তো আমাদের সঙ্গে ওঁদের পার্থক্য। আর একটা পার্থক্য আছে। আমরা সব সময় বলি যে, সাধারণ মানুষের সহযোগিতা আমরা চাই। কিন্তু দ্বিধা পুলিশের একটা অংশ নিয়ে—তারা কম, তাহলেও একটা অংশ আছে, যাদের সমাজ-বিরোধীদের সঙ্গে লিঙ্ক আছে। তাদের ফেরাতে পারছি না। সেখানে আমরা জনগণের সাহায্য পেতে পারি। জনগণ অনেক খবর রাখেন। তাঁরা বহুস্থানে নিজেরাই শান্তি ফিরিয়ে আনার তাগিদে নিজেদের সংগঠিত করেছেন। তাঁদের আমি বলেছি, আপনারা নিজেরা কখনও আইনকে হাতে নেবেন না। তাঁরা আজ দলমত নির্বিশেষে নিজেরা সংগঠিত এমন কি কংগ্রেসীদের সাথেও তাঁরা আজ সংগঠিত। ওঁরা এখানে যদিও বলেন, আমরা সমাজবিরোধীদের বিরুদ্ধে, তবুও আমি বুঝতে পারছি বেশীর ভাগ জায়গাতে ওঁরা সমাজবিরোধীদের বিরুদ্ধে। নেই সৌমেন বাবুর যা আছে, তাঁর বন্ধুদের হয়ত তা নেই। পুলিশের একটা অংশ কোন জায়গায় কিছু লোককে গ্রেপ্তার করেছে তাদের বাড়ি সার্চ করছে ইনকাম ট্যাক্স বাকী আছে, হঠাৎ দেখা গেল কংগ্রেসের একটা অংশ বাধা দিচ্ছে। এই কাজ তারা করছে। এর ফলে পুলিশ সুবিধা পায়। এতো সহজ কথা। সেজন্য বলছি, এই ধরণের বড় সংগঠন গড়ে উঠেছে। দু-একটা জেলার কথা আমি শুনেছি। আমরা বারে বারে শুনছি—আপনারা খবর দিন, একত্রিত হোন, তাহলে আপনাদের এবং আপনাদের পক্ষে, আইন-শৃঙ্খলার পক্ষে সুবিধা হবে। এই ভাবে যদি চলেন তাহলে তো ভালো কথা। কিন্তু দেখা যায় একজন এদিকে তো আর একজন অন্য দিকে। কে যে ওঁদের কোন দিকে আছেন, তা বোঝা মুশকিল। আজ একজন সমাজবিরোধী, আর একজন ওখানে মস্তান। কে যে কার দিকে আছেন, বোঝা মুশকিল! তারপর আর একটা গুরুত্ব-পূর্ণ কথা বলতে চাই, এটা বলতে খারাপ লাগছে, সেটা হচ্ছে ঐ যে ১৮ই ফেব্রুয়ারীতে লরীর এ্যাক্সিডেণ্ট হল, সেই ঘটনা। একজন হিন্দু না মুসলিম—হিন্দুমুসলিম বলে বলতে হচ্ছে—ছেলে চাপা পড়লো ধরেই নেই, একজন মানুষ লরী বা ট্যাক্সী চাপা পড়লো। তখন কোন কিছু না দেখে মানুষ পেটালো চালককে, আগুন লাগালো। এসব আমাদের অপছন্দ। পুলিশ গেল সেই সব বন্ধ করতে। এরপর যা হয়, পুলিশের উপর ইট, বোমা পড়লো। তাতে আহত হল·দু-একজন, মারা গেল একজন। সংবাদপত্রের কথা বলি—সবাইকে বলছি না—উর্দু একটা সংবাদপত্র—

'এগরা'—যা আমাদের পুলিশের সাহায্য নিয়ে বের করা হচ্ছে। কি করা যাবে? "এগরা" নাম দিয়ে বেরোচ্ছে। নাম দেওয়ার অধিকার আছে। অল্প দিনের মধ্যে সেই কাগজ বেরিয়েছে। সেখানে বলা হয়েছে peaple have a special hatred for D. C. Mr. Mehata. Public want him to be dismissed. Mr. Mehata wants to bathe himself with the blood of Muslims. ঐ কাগজটার শেষ প্যারাগ্রাফ-এ আছে—ওঁরা, কংগ্রেসীরা—তাদের সাপোর্ট করছেন। এই রকম একটা ঘটনায়, মানুষ যেখানে শান্তি-শৃঙ্খলা চাইছেন, সেখানে ওঁরা গিয়ে একই ভাষা, একই কথা বলছেন।

এই জিনিষ হল মেহেতা সম্বন্ধে। আপনারা যদি এইভাবে হেট ক্যাম্পেন করেন তাহলে কি হতে পারে? আমরা এ জিনিষ ১৯৪৬ সাল থেকে দেখে আসছি। ঠিক সেইভাবে আমরা দেখেছি আরেকটি ঘটনা কিছুদিন আগে আকবর ওমর চরিত নামে একটি সংবাদপত্রে বেরিয়েছে। এরা পরবর্তীকালে যেভাবে ঘটনার উল্লেখ করেছে অবশ্য একসঙ্গে তা জড়িত নয়। মার্চের ১৮ তারিখে গার্ডেনরীচে যে ঘটনা ঘটলো তাতে ওরা লিখেছে Police are especially looking for the Muslim Youths. হ্যাঁ, সেখানে হিন্দুও ধরা পড়েছে, মুসলমানও ধরা পড়েছে। সেখানে মুসলমানের একটা রায়টের মামলা, আরেকটা খুনের মামলা হয় তাতে হিন্দু মুসলমানকে অর্ধেক অর্ধেক করে তো ধরতে পারে না তাতে যা রিপোর্ট এসেছে সেই হিসাবে ধরা পড়েছে। আমাদের মধ্য কলকাতায় যে হিন্দু ধরা পড়েছে বেশী সেখানে তো মুসলমান পড়েনি। কত জায়গায় শতশত হিন্দু ধরা পড়েছে, ধরার ব্যাপারে মুসলমান ধরা পড়বে আর হিন্দু ধরা পড়বে না তাতো হয় না। এতে ধর্মের সঙ্গে কি সম্পর্ক? অপরাধ আর ধরার ব্যাপারে ধর্মের সঙ্গে কি সম্পর্ক। কিন্তু ওরা এর মধ্যে একটা লিংক খুঁজে পেলেন। তারপরে ওরা কি লিখলেন ২২ তারিখের কাগজে যে ওয়াস্ট কমিউন্যাল ডিস্টার্বেন্স। ওয়াস্ট এই তো হচ্ছে ওদের ভাষা। আমার সঙ্গে ওই কাগজের সাংবাদিকরা দেখা করতে এসেছিল, আমি তখন তাদের বললাম কিসের ওয়াস্ট আপনারা দেখলেন? আপনারা মোরাদাবাদের কথা ভুলে গেলেন, উত্তর প্রদেশের কি হচ্ছে ভুলে গেলেন? হায়দ্রাবাদে কি হচ্ছে, গুজরাটে কি হচ্ছে ভুলে গেলেন? বিহারে দৈনন্দিন কি হচ্ছে ভুলে গেলেল? ওই পারাদ্বীপে কি হচ্ছে ভুলে গেলেন? সেখানে পুলিশ খুন হল সেটা ভুলে গেলেন? অথচ এখানকার ঘটনাই ওয়াস্ট হল? এইসব খবর আপনারা বাইরে পাঠাচ্ছেন আমাদের যাতে বদনাম হয়। কিন্তু বামফ্রন্ট সরকারকে নীচু করা যাবে না। আমরা কখনোই সাম্প্রদায়িকতার বীজ ছড়াতে দিই নি। আমরা

তার অনেক উদ্ধে'ই আছি। আপনারা জানেন যে এখানে হরিজন হত্যা হয় না। নারীরা লাঞ্ছিতা হয় না। সেসব কথা মানুষ নিশ্চয় জানে। কিন্তু সেটা যাতে অন্যভাবে প্রচার হয় তার চেষ্টা আপনারা করছেন। আপনারা আরো লিখেছেন যে, Only Muslim houses are being destroyed. তারা যখন আমার সঙ্গে দেখা করতে আসেন, আমি তাদের বললাম কি সব কাগজে নাম দিচ্ছেন যে এটা মুসলমানের বাড়ী, এটা একটা মসজিদ আগুন লাগানোর চেষ্টা হয়েছে, ফায়ার ব্রিগেড এসে নিভিয়ে দিয়েছে। আরেকটি কাগজে কি লিখলেন—পুলিশ নাকি পেট্রোল দিয়ে জ্বালিয়ে দিয়েছে। তারা আগুন নিভিয়ে দিতে সাহায্য করলো আর এই বদনাম? সেখানে কোন বাড়ী ডেসট্রয় হয়নি। আমি সেই সাংবাদিকদের বললাম যে আপনারা দুই একজন হিন্দুর নাম লিখুন, এটা কি হচ্ছে? কোন ধর্মে নিশ্চয় লেখা নেই অন্য ধর্মের লোককে ভালোবাসতে নেই? নিশ্চয় একথা কোথাও লেখা নেই, থাকতে পারে না। আমার রিপোর্ট আছে হিন্দুর বাড়ীতে আগুন লাগানোর চেষ্টা হয়েছিল কিন্তু সেকথা আপনারা তো লিখলেন না? আমি জানি ৩ জন মুসলমানের বাড়ীতে লুটপাঠ হয়েছে, তাদের আমরা খবর নেবো। কারণ তাদের ক্ষতিপূরণ দিতে হবে। তারপরের বার যখন মুসলমান নেতারা এলেন আমার সঙ্গে দেখা করতে তখন তারা দুটো হিন্দুর নাম দিলেন। আমি বললাম তাদের যে বাড়ী আক্রান্ত হয়েছে ডাব পাড়ার ঝগড়াকে কেন্দ্র করে সেটা তো মিটিয়েছে আমাদেরই পার্টির একজন লিডার, তবে এটা ভালো যে এর মধ্যে মারপিট করেনি। মিটমাট করতে গেলে তাদেরই মধ্যে একটি ছোট ছেলে আমাদের যে কমরেড তার স্ত্রীকে বলল যে আপনি চলে যান বড় গোলমালে ব্যাপার, আপনি এখানে থাকবেন না। সে তো মুসলমান ছেলে সে কেন বলল? সেইজন্য মুসলমান নেতারা যখন আমার সঙ্গে দেখা করতে এলেন আমি তাদের বললাম আমরা তো পশ্চিমবঙ্গের মান, সম্মান, ইজ্জত রক্ষা করতে চাই। আমরা একটা আদর্শ সৃষ্টি করতে চাই এই ব্যাপারে। অর্থনৈতিক উন্নতি কঠিন ব্যাপার কিন্তু এই ব্যাপারটি আমরা চাই। তাছাড়া বিভিন্ন ভাষাভাষি মানুষ এখানে আছে। আমাদের আসামে যা হচ্ছে অন্য জায়গায় যা হচ্ছে তা আমরা চাই না।

[ 9-05—9-15 p. m. ]

আপনারা আমাদের সাহায্য করুন, খালি এক তরফা লিখবেন কেন, এটা তো কখনও হয় না, আপনাদের বলতে হবে সব শান্তিপূর্ণভাবে থাক। তারপর মজা হল ওরাই আমাকে বলল কাগজপত্র আছে, আপনি সব কাগজপত্র দেখুন, আপনি ওখানে

একবার গেলে সবাই ভরসা পাবে, অনেকে বাড়ী ছেড়ে চলে গেছে। আমি গেলাম। যেদিন যাচ্ছি সেদিন ঐ কাগজটাই আকবরী মাসারী লিখল যে আমি যাচ্ছি একটা ষড়যন্ত্র করে যে গার্ডেনরিচে মুসলমানরা সংখ্যা গরিষ্ঠ, ওদের সংখ্যা লঘু করার জন্য আমি যাচ্ছি। কি করব, আমি কি সবাইকে মেরে ফেলব নাকি? এই সব হচ্ছে স্বাধীনতা, সংবাদপত্রে এইসব বেরুচ্ছে। তারপর আমি বললাম ভালই হল, এইসব হিন্দু-টিন্দু পড়ছে না, পড়লে আমার বাবাও রায়ট থামাতে পারবে না। আমি বললাম করবেন না এইসব, আমরা অনেক দেখেছি, মানুষ যখন এইসব দাঙ্গা-হাঙ্গামার মধ্যে যায় তখন মানুষ আর মানুষ থাকে না, কি জাত, কি ধর্ম মনে থাকে না, হিন্দু মুসলমান দু'পক্ষকেই চোখের সামনে দেখেছি বাচ্চা বাচ্চা ছেলেদের আগুনে ফেলছে। এটা ১৯৪৬ সালে দেখেছে, ১৯৪৭ সালেও দেখেছি এবং পরবর্তীকালেও দেখেছি। আমি জানি না আমি ওদের বোঝাতে পেরেছি কিনা, কিন্তু ওরা লিখল যে আমি ষড়যন্ত্র করতে যাচ্ছি। তাহলে তো মুর্শিদাবাদে মেজরিটি মুসলমান, আর মুসলমান হচ্ছে পশ্চিমবঙ্গে এ্যাট লিস্ট ২৫ পার্সেণ্ট Why should I turn them into minority when they are living as majority? এ কখনও হতে পারে? তাহলে তো আমি যে রাজনীতি করি তা থেকে বিতাড়িত হব। এ কখনও হতে পারে না। কাজেই আপনাদের ধর্ম কি বলে আমি বলতে পারব না, কিন্তু আমার ধর্ম বলে যে মানুষকে ভালবাসতে হবে তার ধর্ম যাই হোক কিছু এসে যায় না। গরীব মানুষ, মেহনতী মানুষ তাদের ভালবাসতে হবে, তাদের পক্ষ অবলম্বন করতে হবে, তাদের সাথে সুখে দুঃখে থাকতে হবে। এই তো আমার রাজনীতি। আপনাদের আমি কেন মেনে নেব? এ মুসলমানের ঘরে জন্মগ্রহণ করেছে, ও হিন্দুর ঘরে জন্মগ্রহণ করেছে, এ মুসলমানের প্রতিনিধি, ও হিন্দুর প্রতিনিধি এই-ভাবে যদি বিচার করি তাহলে আমরা বামপন্থী সরকার কোথায় দাঁড়াব? ওরা বলল ওসব কিছু দরকার নেই, আপনি আসুন, ওখানে শান্তি ফিরে আসুক। আমি বললাম, কারা ভয় পেয়েছে—দু'রকমের মানুষ ভয় পেয়েছে—এক রকম যারা হত্যা করেছে তারা ভয় পেয়েছে, তারা সংখ্যায় কম; আর এক রকমের মানুষ ভয় পেয়েছে যারা দেখেছে দুপুর ১১/১২ টার সময় বডি গার্ডকে খুন করল, তার হাত-পা কাটল, আগুন লাগাল, পেট্রোল দিল, তারপর ডি সি কে খুন করে চোখ উপড়ে নিয়ে তাকে ফেলে দিল নর্দমায়। যারা দেখেছে তাদের তো অপরাধ নেই, কিন্তু তারা সবাই ভয় পেয়েছে, কারণ কেউ যদি এসে জিজ্ঞাসা করে কি দেখলে, কোথায় ছিলে ইত্যাদি, স্বাভাবিকভাবেই মানুষ ঘাবড়াবে। আমি বললাম আমরা অনেক খবর পেয়েছি, পুলিশের কাছে নাম-ধাম আছে, তাদের কয়েকজনকে পাওয়া যাচ্ছে না বেছে বেছে

অ্যারেস্ট করা হবে, আপনারা সব ফিরে আসুন, শান্ত করুন এলাকা। আপনারা জানেন ঐ পোর্টের কাছে থাকে, ঐ ডক ইয়ার্ডের যেখানে ট্রেনের ওয়াগন থাকে এইসব জায়গায় কিছু ক্রিমিন্যাল বাস করে, কিন্তু বেশীর ভাগ মানুষ তো ক্রিমিন্যাল নয়, তারা শান্তিপূর্ণ নাগরিক, তারা অফিস-আদালতে কাজ করে, কেউ ব্যবসা করে, কেউ কারখানায় কাজ করে, কাজেই আমরা বলেছি আপনারা ফিরে আসুন, গোলমালের মধ্যে আমরা যেতে চাই না। আমার শেষ কথা হচ্ছে আমি এটা কখনও মানতে রাজী নই যে পুলিশকে গণতান্ত্রিক অধিকার দেওয়া হয়েছে বলে এইসব গোলমাল লেগেছে। এর মধ্যে নানা কারণ আছে। অনেক জায়গায় ভাল কাজ হচ্ছে, সেগুলি নিন্দা করতে পারি না। যেখানে নিন্দা করার মত কাজ হচ্ছে সেটা এই কারণে হচ্ছে না—কোনদিনও আমরা পলিটিক্যাল ইণ্টারফিয়ারেন্স করি না। কেউ বলতে পারবে না যে যেসব ও. সি. কনসটেবলদের ট্রান্সফার করা হয় সেখানে আমি বসে বসে দস্তখত করেছি। কোথায় করি, না, উপরের দিকে। এটা তো করতেই হবে আমাকে। যদি কিছু আমাদের পোষ্ট করতে হয় আমারও তো একটা মত আছে। অফিসারদেরও মত থাকতে পারে। আমি সেজন্য অফিসারদের বার বার বলেছি আপনাদেরও মত আছে, কোন ভয় করবেন না, আমি কংগ্রেস সরকারের মত নয় যে রাত ১২টার সময় কোথাও ট্রান্সফার করে দেব। এইসব আমরা করি না। আপনারা মত দেবেন, বলবেন যে আপনি এটা করছেন এতে অসুবিধা হতে পারে। কি অসুবিধা হবে আমাকে বলবেন, আপনারা ভাল জানেন, কাজটা ভাল বোঝেন, আমি আপনাদের সঙ্গে একমত হতেও পারি, নাও পারি। কিন্তু এই ৬ বছরের মধ্যে এই রকম একটা বিশাল মত পার্থক্য আমরা উপরে উপরে সব বুঝিয়ে দিয়েছি এ কখনও হয়নি। আর আপনারা জানেন ডি. সি. পোর্ট, ছিলেন, আমি বারে বারে বলেছি. হি ওয়াজ ওয়ান অব আওয়ার বেস্ট অফিসারস এবং তাঁকে তো আমরা একমত হয়েই ওখানে দিয়েছি।

পুলিশের শৃংখলার কথা যদি বলেন তাহলে বলব, এটা খুবই প্রয়োজন। আমি পুলিশকে বলেছি, আপনাদের উর্ধতন কর্তৃপক্ষ যদি আপনাদের কোন কাজ করতে বলেন তাহলে আপনাদের পুরো নিয়ম শৃংখলা মেনে সেটা করতে হবে। তবে যদি আপনাদের কোন অভিযোগ থাকে তাহলে পরে আমাদের বলবেন। আমাদের মন্ত্রীরা রয়েছেন, মন্ত্রীসভা রয়েছে—আমরা সেগুলি দেখব। কংগ্রেসের কথা আমি বেশী কিছু বলব না। একটি কথা ওঁরা বলেন এই কয়েক বছরে ওঁদের নাকি ৮ হাজার লোক খুন হয়েছে এবং কেউ বলেন ২ হাজার খুন হয়েছে। "ক্রন্দসী" বলে একটা বাংলা বই বার করেছে। আমি বললাম, এর মানে কি উইপিং বেংগল···

সর্ট অব এ থিং? না, তা নয়। আমি দেখছি লেখাপড়া জানে না। ইংরেজীও শিখল না, বাংলাও ভুলে গেছে। যাহোক, ওই "ক্রন্দসী"-তে দেখলাম ১০০ নাম বার করেছে। হ্যাঁ, ওঁদেরও মরেছে, আমাদেরও মরেছে—তবে বেশীরভাগ ক্ষেত্রে ওঁরাই দায়ী। গ্রামের মৃত্যু সম্পর্কে ওঁদের একটা ফিগার আছে ২২২ জন মরেছে এই ৩/৪ বছরে। আমাদের ফিগার হচ্ছে ১৮২ এবং আর. এস. পি. ফরওয়ার্ড ব্লক এবং সি. পি. আই. প্রভৃতি মিলিয়ে ২০/২২ জন মরেছে। আমরা মামলা করবার ব্যবস্থা করেছি এবং কোন কোন জায়গায় চার্জসিট হয়েছে, আবার কোন কোন জায়গায় চার্জসিট হয়নি। তবে কংগ্রেস আমলে আমাদের যে ১১০০ লোক খুন হয়েছিল তাতে কিন্তু একটা মামলাও হয়নি, একটা চার্জসিটও হয়নি। কে আক্রমণকারী, কে আক্রান্ত এসব জিনিস কোর্টে প্রমাণ হবে। তবে আমরা নিরপেক্ষতা অবলম্বন করবার চেষ্টা করেছি। কিন্তু কংগ্রেসীরা কি করছে? ওই যে একটা সংগঠন আছে তার মধ্যে রাজনীতি ঢুকিয়ে ভেঙ্গে দাও—এই চেষ্টা করছে এবং তার জন্য টাকা পয়সা পাচ্ছে। কংগ্রেসের মধ্যে কে এসব করছে সেই নাম আমরা পেয়েছি। ওঁরা হয়ত ভাবছেন, এবার নির্বাচনের বছর কাজেই একটা কিছু করব। আমি সমস্ত সংবাদই পাচ্ছি, কংগ্রেসীরা বলছে ওই সংগঠনটা ভাংগব, টাকা পয়সা চাই। এটুকু জানিয়ে রাখি আমরা এসব বরদাস্ত করব না। ওঁরা আমাদের সম্বন্ধে বলছে পুলিশের মধ্যে কোন শৃংখলা নেই। কাজেই ওঁদের সম্বন্ধে কি আর বলব। আমি যত কাট মোসন আছে তার বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

The motions that the Demand be reduced to Re. 1/- and that the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 1,31,29, 34,000 be granted for expenditure under Demand No. 21, Major Head: "255-Police".

( This is inclusive of a total sum of Rs. 21,88,17,000 already voted on account ), was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 9-15 P.M. till 12 Noon on Tuesday, the 3rd April, 1984 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 3rd April, 1984. at 12-00 p. m.

**PRESENT**

Mr Speaker (SHRI HASHIM ABDUL HALIM) in the Chair, 11 Ministers, 13 Ministers of State and 171 Members.

**Starred questions (to which oral answers were given)**

[ 12-00—12-10 p. m. ]

**শ্রীসত্যরঞ্জন বাপুলী** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে Rule 226 of the Rules of Procedure Conduct of Business in the West Bengal Legislative Assembly, উপর একটা নোটিশ দিয়েছি। আপনার কাছে আমি নিবেদন করতে চাই যে গতকাল মাননীয় মুখ্যমন্ত্রী ইদ্রিশের হত্যা সম্বন্ধে একটা তথ্য, একটা বিবরণ দিয়েছেন। আমরা সকলেই সেটা শুনেছি এবং বিভিন্ন পত্র-পত্রিকায় সেটা প্রকাশিত হয়েছে। ইদ্রিশকে হত্যা করেছে তার কো-এ্যাকিউজরা যারা তার সঙ্গে ছিল এই কথা তিনি বলেছেন। কিন্তু আমাদের কাছে যা তথ্য, তার মূল কথা হচ্ছে, এটা ঠিক নয়। মুখ্যমন্ত্রীকে তাঁর অফিসাররা মিসলিড করছেন। যুগান্তরের সাংবাদিক শ্রীঅনিল ভট্টাচার্য মহাশয় পূর্ণ দায়িত্ব নিয়ে বলছেন যে তিনি নিজে ছিলেন এবং নিজে দেখেছেন। স্যার, আপনার কাছে নিবেদন করবো যে ইদ্রিশ একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ মামলার আসামী। স্যার, আপনি একজন বিশিষ্ট আইনজীবী এবং বড় বড় মামলা করেছেন এবং আপনি নিশ্চয় জানেন যে কোন গুরুত্বপূর্ণ মামলার আসামীকে অন্য আসামীর সঙ্গে রাখা হয় না—কোন কো-এ্যাকিউজডদের সঙ্গে প্রথমতঃ নিয়মগতভাবে রাখা হয় না। কারণ অন্য আসামী তাকে মারধোর করতে

পারে, ৩নং হচ্ছে যদি তাকে অন্য কো-এ্যাকিউজডরা ইনফুল্যয়েন্স করে টরচার করে। সেই জন্য অন্য আসামীর সঙ্গে রাখা হয় না। এই রকম একটা মেহতা হত্যার ব্যাপারে যে আসামীকে ধরা হোল গয়ায় গিয়ে, তাকে অন্য আসামীর সঙ্গে রাখা হোল? অন্য আসামীরা তাকে মেরেছে? সে যাতে কনফেসন করতে না পারে, সেইজন্য he is influenced by other co-accused. মুখ্যমন্ত্রীর অফিসাররা মুখ্যমন্ত্রীকে মিসলিড করছে। মুখ্যমন্ত্রীর সদিচ্ছা থাকলেও তিনি কিছু করতে পারবেন না। সংবাদপত্র বেরিয়েছে এবং এর জন্যই আমি প্রিভিলেজ এনেছি। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপারে। হাউসকে মিসলিড করা হয়েছে। সেইজন্য বলছি যে যুগান্তরের ঐ সাংবাদিক বলছে তার লাইফ বিপদাপন্ন হতে পারে। আজকে দেখা যাচ্ছে ইন্দ্রিশের ব্যাপারে যারাই জড়িত তারাই খুন হচ্ছে। উনি কালকে ডেপুটি স্পীকারকে ধোয়া তুলসীপাতা বলে দিলেন...

**মিঃ স্পীকার** ঃ—খবরের কাগজের রিপোর্টেই কি এই হাউস চলবে?

**শ্রীকমলকান্তি গুহ** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁরা এক এক দিন এক এক রকম কটাক্ষ করবেন এটা কি করে হয়। আজকে আবার বলছেন ধোয়া তুলসী পাতা। এই রকম অবাধ স্বাধীনতা যদি থাকে তাহলে হাউস চলতে পারে? আপনি এইসব এ্যালাউ করবেন—এইভাবে এইসব আজে-বাজে মেনসন করতে দেবেন?

**মিঃ স্পীকার** ঃ—He cannot be referred to in the House. আপনি কি ভিত্তিতে বললেন জানি না। খবরের কাগজের সংবাদের উপর প্রিভিলেজ হতে পারে না।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে নিবেদন করতে চাই, আপনি একজন পার্লামেন্টারিয়ান, আপনি জানেন, আমরা সংবাদ সংগ্রহ করি বিভিন্ন এজেন্সির মাধ্যমে—

**মিঃ স্পীকার** ঃ- Mr. Bapuli, the House does not work basing on the Newspaper report. The house is not guided by the Newspaper report.

**শ্রীসত্যরঞ্জন বাপুলী** ঃ আমি নিবেদন করতে চাই, এই তথ্যের ভিত্তিতে আমি নিজে সন্তুষ্ট এবং আমার কাছে আরও যেসব তথ্য আছে, সেগুলো আপনাকে আমি দেব।...

**Adjournment Motion**

**Mr. Speaker** :— To day, I have received two notices of adjurn ment motion. The first one is from Shri Kashinath Misra which deals with the subject of widespread load-shadding throughout the State, and the other one is from Dr Manas Bhunia which deals with the subject of acute scarcity of drinking water in Midnapore District.

The subject matter of both the motions are not such which call for adjournment of the House. Moreover the Members can ventilate their grievances through Calling Attention, Mention. Questions etc.

So, I withhold my consent to both the motions. One member of the party may, however, read out the text of the motion as amended.

**শ্রীকাশীনাথ মিশ্র** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হলো — বিদ্যুৎ বিপর্যয়ের ফলে সারা রাজ্যে লোড শেডিং। আরামবাগ, বাঁকুড়া, বিষ্ণুপুর, পুরুলিয়া অন্ধকারাচ্ছন্ন। কলকারখানা, জল সরবরাহ, হাসপাতাল, অপারেশন বন্ধ হতে চলেছে।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শনিবার থেকে গতকাল পর্যন্ত মুর্শিদাবাদে ছিলাম। আমি গ্রামের ভিতরে পর্যন্ত গিয়ে দেখেছি, সেখানে যেভাবে ষড়যন্ত্র চলছে—সেখানে বি. জে. পি. এবং মুসলিম লীগ তারা ব্যাপক ভাবে গ্রামাঞ্চলের বিভিন্ন জায়গায় গার্ডেনরীচের ঘটনা সম্পর্কে বহু অসত্য কথা বলে, কুৎসা প্রচার করছে, সাম্প্রদায়িক বিষ ছড়াচ্ছে কিন্তু খুব আশার কথা, মুর্শিদাবাদের মুসলমান এবং হিন্দু সাধারণ মানুষ, তারা এইসব কুৎসা বিশেষ কানে নিচ্ছেন না। কারণ তারা জেনে ফেলেছেন যে এই সব ঘটনা সমস্ত স্মাগলার এবং সমাজবিরোধীদের দ্বারা সংঘটিত হচ্ছে, বি. জে. পি., মুসলিম লীগ হয়তো এই রকম অপপ্রচার চালাতে পারে, তার একটা কারণ আছে। কিন্তু আশ্চর্য্যের কথা, ঐ গার্ডেনরীচের ঘটনাকে

কেন্দ্র করে এই বিধানসভাকে কংগ্রেস ( ই ) রা যেমনভাবে ব্যবহার করছেন, তার ফলে মফস্বলে তাদের চ্যালা-চামুণ্ডরা এই অপপ্রচার এবং সাম্প্রদায়িক প্ররোচনা দেওয়ার চেষ্টা করছে। অথচ কংগ্রেসীরা জাতীয়তাবাদী দল হিসাবে নিজেদের দাবী করে থাকেন। সাধারণ মানুষ তাদের চেতনা দিয়ে এই সমস্ত ষড়যন্ত্র তাবা প্রতিরোধ করবো। কিন্তু তা সত্বেও আমি মুখ্যমন্ত্রীকে আপনার মাধ্যমে এই বিষয়ে সজাগ দৃষ্টি দেবার জন্য অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** I have received 3 notiees of Calling Attentionf namely :

(1) Deterioration in power generation at Santaldih Power, Station –Shri Kashinath Misra.

(2) Acute scarcity of drinking water in the Midnapore District Dr. Manas Bhunia.

(3) Damage and destruction of valuable paintings of Rabindra Nath Tagore - Shri Sumanta Kumar Hira.

I have selected the notce of Shri Sumanta Kumar Hira on the subject of damage and destruction of valuable paintings of Rabindra Nath Tagore.

The Minister in charge may please make a statement on the subject to-day, if possible, or give a date.

**Shri Patit Paban Pathak :** Sir, on the 16th instant.

[ 12-10—12-20 p. m. ]

## GOVERNMENT BUSINESS

Financial

Budget of the Government of West Bengal for 1984-85

PART VI

Voting of Demand for Grant

Demand No, 22.

Major Head : 256-Jails

**Shri Debabrata Bandyopadhyay** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 8,73,18,000 be granted for expenditure under Demand No. 22. Major Head : "256-Jails". ( This is inclusive of a total sum of Rs. 1,45,53 000 already voted on account in March, 1984).

2. In the context I beg to recount in brief for the information of the Hon'ble Members some of the important measures that have been taken in recent years in the sphere of Jail adminisration. Our objective has been to bring off a clean and fair administration in the jails and improvement in the living conditions therein. I may start by highlighting that the prison population in this State has maintained the trend of decrease during the last year. The total prison population as on 28 12 8 , was 10,813 of which 6,185 were undertrials. The total prison population in the Jails and Sub-jails of this State during the corresponding period of last year was 11,185 of which 7,477 were undertrials. I may further add that although the total prison population shows a decreasing tendency, a good number of Sub-jails are still overcrowded. In order to case the overcrowding in the Sub jails, there are proposals for (i) Conversion of the Balurghat Sub-jail into a District Jail, (ii) Construction of a new Sub-jail at Durgapore and (iii) Extension of existing buildings in a number of jails.

3. Presence of stray boys and girls has continued to be a dismal feature of the prison population. Every effort is being made to arrange rehabilitation of stray children, both boys and girls, in suitable homes/centres. 25 stray boys and 37 stray girls have so far been shifted from jails to welfare homes during the last year.

4. Non-criminal lunatics from another distinct group of prison population. The number of non-criminal lunatics held in jails is at present 1,091, of which 306 are females. The largest number of male and famale NCLs are lodged in Dum Dum Central Jail and Presidency Jail respectively. A good number of male NCLs are also in Alipore Special Jail where arrangement for their observation and specialised treatment have been arranged. NCLs are given necessary treatment by the Mental Specialists attached to these jails although they are detained in jails only for the purpose of observation and report on their mental condition pending removal to mental asylums. Steps have been taken to bring all the NCLs from different District Jails and lodge them in Calcutta Jails to ensure better medical treatment. They are looked after by doctors and visiting psychiatrists. The Alipore Special Jail has been named as Institute of Mental Health, where special arrangement have been made for the mental care of the Non-criminal lunatics.

5. Financial assistance is at times extended to the ex-convicts from the Claud Martin Fund, with a view to enabling them to rehabilitate themselves in Society.

6. Arrangements of shifting the convict female prisoners now scattered over West Bengal Jails to the new Annexe at Burdwan District Jàil are almost complete. In this building there are facilities for segregation and proper accommodation of females.

This will also help promote rehabilitation programme for the female inmates.

7. There is a proposal for establishment of an open air Jail at Lalgola in the district of Murshidabad. Steps are also afoot for acquisition of land for establishment of a Jail complex and a female Jail near E. M. Bye Pass, Kasba, 24-Parganas.

8. For bringing about reformation in the Jails, the various recommendations of the Jail Code Revision Committee are under the active consideration of the Government and implementation of some of the recommendations are already under way.

9. Constraint of resources has stood on the way of proper expansion of the Jails, their remodelling and creating better living environment.

10. Nevertheless, the following areas in the prisons administration have engaged careful attention of the Government :—

(i) To ensure that amenities to be made available to the prisoners as laid down in Jail Code rules are so done. Special stres has been given on supply of diet, clothing and medical treatment of the prisoners as prescribed under the Rules. Recreation and other facilities are also provided to keep the prisoners in good health, both mentally and physically.

(ii) A number of schemes has been taken up for arranging better sanitation and water supply in different Jails.

(iii) It has been the objective of the present Government to establish a congenial and healthy atmosphere in Jails by way of maintaining a good relation between the prisoners and Jail Officials.

(iv) To ensure efficient administration, the Warders' Institute at Dum Dum has been imparting training to the different categories of Jail Officials.

In fine, I would like to inform the Hon'ble Members that th present Government is keen on the reformation of the prisons eve with its limited resources.

I would request the Hon'ble Members through the Hon'bl Speaker to agree to the proposed budgetary demand of the Hom (Jails) Department for the year 1984-85 being sanctioned.

**Mr. Speaker :** All the cut motions are in order and take as moved.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount o demand be reduced by Rs. 100

**Shri Abdul Mannan :** — do—

**Shri Rajesh Khaitan :** Mr. Speaker, Sir, I wonder, when the Hon'ble Jail Minister has placed the demand before this House, whether he has searched his conscience, whether he has taken a look into the conditions of the jails and whether he has considered the human aspects of the inmates of different jails. If it is a case of the Hon'ble Jail Minister that he is unable to improve the conditions of jails in West Bengal because he is not getting adequate funds from the Government of West Bengal then I would like to know what was his requisition to the Hon'ble Minister for Finance of the State under different heads like medical aid to the inmates, like fooding, clothing, etc., and if he is satisfied that what he has asked for has been given to him, then the Hon'ble Minister-in-charge of the Jails owes an explanation to this House as to why the condition remains inhuman as they are now, as to why the medicines are not being supplied to the inmates of different jails, as to why the prisoners are not getting proper and healthy food. Sir, I have a right to feel so and I have every reason to feel so, that the inmates and the prisoners of different jails in this State are living in the degrading and inhuman condition. When, about a year back, the newspapers of this

State reported from time to time about the inhuman conditions prevailing in different jails of the State. I took up to Hon'ble High Court these human beings as citizen of this country as a human cause of prisoners at Dum Dum jail and the learned counsel of the Left Front in the High Court at Calcutta said, Rajesh Khaitan himself is doing it with some political motivation, and for a self propaganda he has building it to the public gallery.

But two eminent journalists did not think so. When the Hon'ble Judge of Calcutta High Court visited the Dum Dum Central Jail he did not think so. Whatever mentioned in the various news reports of the news papers of this State was found to be correct. Did I ever go beyond that ? The Hon'ble Minister for Jails has to look into this. Thereafter a year has passed. For this Jail, which was previously known as famous Dum Dum Central Jail, the Hon'ble High Court of Calcutta on 23rd and 24th February, 1983 passed a judgement and order. In that judgement and order 9 recommendations were given. The Hon'ble Minister for Jails has to reply to this House and to the people of the State that his department and his Joint Secretary gave an undertaking to the Hon'ble High Court of Calcutta as well as to the representative of the people of West Bengal that the recommendations would be complied with. To day over a year has passed and I wrote a letter on the 14th March, 1984 to the Joint Secretary, Home (Jails), to the Inspector General of prison, West Bengal, to the Superintendent of Dum Dum Central Jail and to the Hon'ble Minister for Jails requesting them to let us know what they have done. You had given an undertaking to the Calcutta High Court. You had accepted the verdict of Calcutta High Court like a gentleman. Well there is no harm in learning from you if you mean what you say, the Hon'ble Minister for Parliamentary Affairs should know this. I assume this that what they think and say are correct. To-day I can say that this is a matter of shame for this Government because they have proved by their actions that they are most ineffective. They have proved by their action that they do not mean what they say. They do not care for the human element. They do not care for the prisoners. They have not provided as yet the clothing, the medicine and the

food. Then why for the budget this amount is required to be sanctioned may I ask this ? If this is public money the people of West Bengal have the right to ask what the Government is doing with this money ? You have placed an estimate before this House. You want us to sanction this. You want us to keep quiet. Why ? You do not have the medicines. I wrote a letter on this. Please reply to this. In that letter I had incorporated the recommendations which were given by the Hon'ble High Court at Calcutta. In that letter I also mentioned that the conditions of jails are deplorable and inhuman. What steps have you taken ? It was mentioned specifically that the Jail Code was being violated, and that the Jail Code was not being followed. But no reply has been given, no decency has been shown, just because I am a member of the House belonging to the Opposition party. Is it a protocol ?

[12-20—12-30 p. m.]

It was mentioned specifically that the jail code was being violated. Jail code was not being followed. But there was no reply. There was no decency, just because I am a Member of the Assembly belonging to the Opposition Party. Is it· not it ? This is the protocal of this Government. I wish the sooner the Government knows about the protocal, the better it is. When I did not receive any reply of my letter I wrote a letter to the Hon'ble Chief Minister, Mr. Jyoti Basu on the 28th March, 1984 seeking his intervention. But not reply. But no reply came to me from his end. Even the Hon'ble Chief Minister of this State did not think it right to reply to my letter. He had not replied to a letter of a M.L.A. I say so.

Sir, It was a letter written for human cause. As a human being there was no reply to this letter, It is strange that Government—A Left Front Government—call itself a Government of the downtrodden, for the downtrodden and by the down-trodden. Sir, where is the concern of the down-trodden if I may ask so. What has he done ? In fact, in various interviews it appeared in the various newspapers the Hon'ble Minister for Jail said, "we did not have adequate fund." Thus he cannot give explanation.

But if he does not have adequate fund why should he expect the funds which are allotted by the Hon'ble Finance Minister of the State. He should say that I should have adequate fund and he should say I am in charge of the Jail. It is my duty to see that the conditions are improved and the funds provided to the prisioners and immates of the Jail. You cannot deprive me of fulfilling and discharging my duties. Have you got that courage? As a Hon'ble Minister for Jail—have you got that courage? If you have that I shall be proud of you. If you do not have it is a matter of pitty that you are playing in the hands of the Government who does not believe in, the well-being down-trodden people, This is the hypocritical move. They say something and do something else.

Let us have a look for the demands of Grant. My various Honourable Friends, the Members of the Treasury Bench need not be excited and it is always better to hear the truth and always face the truth. I will speak the truth. Under the Head Hospital and sanitation charges, Page—72, Revenue Expenditure, under the Head: "Demand No. 22, Rs. 23 lakhs was estimated for 1983-84—revised estimate, i.e., for Hospital and Sanitation only Rs. 24 lakhs are being demanded. Sir, it is so obvious from this that what was allotted under Hospital and Sanitation is found to be adequate by the Hon'ble Minister for Jail. That is why there is an increase of only Rs. 1 lakh. If it is found adequate then he owes an explanation. Why conditions of the Hospital and sanitation into the jails are deteriorating? Why he has not been able to improve this? Then the next head: "Materials and Supply". It was only Rs. 5 lakhs in 1983-84 revised estimates and for this year it is Rs. 5.50 lakhs. Then let us come to the Central Jail under the head; 'Diet giving charges'—Rs. 72.70 lakhs as against Rs. 77 lakhs has been provided. That is only difference of Rs. 4.30 lakhs. How can the Honourable Minister for Jail is saying that money is not available and that he has not been able to give proper diet to the prisoners and inmates of the Jail. Obviously the money is being misused, obviously the supply is not satisfactory, obviously administration has been collapsed and obviously he has got no explanation to offer. The Honourable Minister for Jail should be jailed instead of remain outside the Jail for failing in his duties.

Now, I come to Hospital and Sanitation Charges. Sir, under the Head,

Central Jail—Hospital and Sanitation Charges, Budget Estimate for the year 1983-84 was Rs. 67 lakhs as against Revised Estimate for Rs. 65 lakhs 65 thousand. Now it has increased to Rs. 68 lakhs. This again goes to show that the Hon'ble Minister for Jail, when he says that adequate fund is not available, how can one expect such a situation—he himself is not asking for more money from the Finance Minister. If the money is adequate, it is obvious from his own action, it is misutilised and misappropriated.

And what is about the District Jails ? Under the head District Jails—'Dietary Charges'—the revised estimate for the year 1982-84 was Rs. 45 lakhs 6 thousand and the budget estimate for the year 1984-85 is Rs. 52 lakhs, 50 thousand. Budget estimate for the year 1983-84 was Rs. 55 lakhs and the revised estimate was Rs. 49 lakhs. So 55 lakhs was reduced to Rs. 49 lakhs. Why it was so ? Why Rs. 6 lakhs were foregone when this House passed Rs. 55 lakhs for the 'Dietary Charges' of the Dietrict Jails ? May I ask the Hon'ble Minister for jail why it was reduced to Rs. 49 lakhs. Was it found was that this Rs. 6 lakhs were not necessary ? Is it the fact that the diet estimate found to be adequate for Rs. 49 lakhs ? If it is so, then I want an explanation from the Minister why the diet had not been given properly to the inmates and prisoners of the district Jails.

Again, Sir, under the Head 'Hospital and Sanitation Charges' of District Jails the Budget estimate for the year 1984-85 is Rs. 28 lakhs as against Rs. 23 lakhs for the year 1982-83. So what do all these go to show ? It is either the Hon'ble Minister for jail is trying to follow a policy of hide and seek in the matter by saying that he does not have fund, or the fund given is misutilised and misappropriated. He has not made up the case with the Finance Minister of the State and so he has not given him proper and adequate funds. If he could make out the case, then I could have supported him and would have told the Hon'ble Minister for Jail that 'I am with you.' But there is no propriety—either in thinking or in action. There is no propriety.

When they do not consider me to be a colleague of the House, when they do not consider it proper to reply a letter of a Member of this House, then what will they do for the prisoners or for the inmates ? It is best if the jails are abolished. No funds will have to be allotted for the jails and the prisoners may be allowed to set free like birds. Let them not die. Why the

prisoners are dying in an inhuman condition? This government is not ashamed, but I am ashamed of thinking these all. I have asked the Hon'ble Minister for Jail in a letter to allow me to visit the jails.

[12-30—12-40 P.M.]

I want to let you know that medicines, foods and other necessities are not being provided andsupplied to the prisoners and inmates of the jails. If I may say so, then, what are the political reasons behind this? In this connection, I would request the Hon'ble Jail Minister to pay a visit to different jails and then give his explanation to us. What benefits are you providing for the jail prisoners? You give at least the minimum fooding and clothing facilities to the inmates. I am not asking you to provide anything for my party. I am not asking to give any benefit to my party men. But, because of the fact, that, it has a human aspect. (Interruption and noise from the CPM benches) If you by shouting so feel happy, let it be recorded. At the same time, in the short span of time, I will go on saying and mention the facts. Let it be recorded what I am saying on the floor of this Assembly, which will remain for the future and which will go down for the history. The human aspect has been talked in this House by the members of the Treasury benches. As such, it is a human matter. If you have the human conciousness, if you believe in humanity, if you believe that human race is to be save, I think, you will not react, as you have reacted today. If you have any conciousness for the down-trodden, then, why don't you pay any head to the recommendations suggested by the Calcutta High Court? Why don't you go with an appeal? It is because these recommendations were filed reasonably. The first recommendation—Sir, you know and I know, but the Hon'ble Jail Minister does not know and this government also does not know. This government should have know these recommendations. There should have been the replies and compliance. Let me now read out the nine recommendations which are as follows:

(1) Dispersal of non-criminal lunatics in lunatic Asylum and/or Mental Hospitals and if this is not possible, expeditions steps should

be taken to keep them in more congenial and healthy surroundings. Till this is done, para-medical staff and not convicts should be appointed to look after their welfare, specially as regards the supply of food and medicine of them.

(2) Abandonned children should not be kept in the prison with juvenile delinquents and spastics and other abnormal children. If there is is no place in the House under the Social Welfare Department, the children specially those who are of tender age, can be kept in the House run by Mother Teressa or other charitable or religious organisations.

(3) The eonvicts should be taught some useful trade so that after they serve out their sentences, they can become useful members of the society. For educated convicts shorthand and typing could be taught and for others arrangements may be made to teach them tailoring, weaving, carpentry, etc.

(4) All warders irrespective of the fact whether they are office bearers of any Union, should be periodically transferred. The circular issued by the previous Inspector General of Prisons preventing such transfer should be immediately recalled.

(5) The racket run by some warders and lifers forcing the doctors to issue expensive medicines and special diet, when not actually required, should immediately be put a stop to. The lifers who threaten the Medical Officers and force them to issue medicines and special food should be transferred to some other jail in the District.

Sir, I am in dark as my friends of my Treasury Benches are.

Recommendation No. (6) Cleanliness should be maintained in the kitchen and all the utensils used for cooking should be kept clean. Do you think that it is not necessary ? I wanted an explanation——no reply.

(7) Proper clothing and in the winter, blankets should be supplied to the prisoners and specially to the non-criminal lunatics.

(8) Government should ensure that the ex-officio Jail Visitors should do their duty and pay periodical and surprise visits to the prison and submit reports to the Government in case they find any lapses.

(9) Non-officials visitors should be appointed in accordance with the provisions of the Jail code so that the welfare of the prisoners can be looked into periodically.

No reply, no compliance, nothing has been done. Sir, they want to support the estimates for the Budget concerning Jail. Sir, for the reason mentioned above I strongly object to each of the demands made by the Hon'ble Minister for Jail. I am in this House make it quite known that if I do not receive proper reply by to-morrow from the Hon'ble Minister for Jails, from the Left Front Government as to what they have done in regard to the undertaking given by the Hon'ble High Court for the implementation of the recommendations of the High Court. I shall be constrained to go to the Hon'ble High Court again. Let the members say again that it was done for political motivation, for political gain and for self-publicity because I shall do so for the cause of humanity, as a human being, for human cause and I hope at least my friends sitting on the left will appreciate as they have appreciated so far because my friends of the Treasury Bench sitting on my right are not appreciating it. Thank you very much.

**শ্রীদেব নারায়ণ চক্রবর্ত্তীঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় জেলমন্ত্রী মহাশয় আজকে যে বাজেট রেখেছেন আমি সেই বাজেটকে সমর্থন করে এবং মাননীয় সদস্য খৈতান সাহেব যে সরকারের বিরুদ্ধে জেল সম্পর্কে কতকগুলি অভিযোগ এনেছেন সেই অভিযোগগুলির বিরুদ্ধে আমার বক্তব্য রাখতে চাই। আমি স্মরণ করিয়ে দিতে চাই এই জেল ১৯:২ সালে যখন ডিষ্ট্রিক জেল ইত্যাদি হল, সাম্রাজ্যবাদী ব্রিটিশ গভর্ণমেন্ট তার ঔপনিবেশিকতা রক্ষার জন্য এবং ভারতের জাতীয় আন্দোলনকে দমন করার জন্য এই জেলগুলি তৈরী করেছিলেন এবং তা ব্যবহার করে আসছিলেন। তার জন্য তারা দেশের যে জাতীয় আন্দোলন সেই জাতীয় আন্দোলনকে দমন করে জেলের ভিতরে নির্য্যাতন, অত্যাচার করে সেখানে মানুষকে মেরে ফেলা হয়েছিল। তার প্রতিবাদে আন্দোলন গড়ে ওঠে এবং বন্দীরা তাদের রাজনৈতিক অধিকার ছিনিয়ে নেয়। কিন্তু বন্দীরা যে অধিকারগুলি ছিনিয়ে নিয়েছিল সেই অধিকার গুলি পরে কংগ্রেস সরকার আর রাখেন নি, সেগুলি কেড়ে নিয়েছিলেন। সারা পশ্চিমবঙ্গে ৫টি সেণ্টাল জেল, ১:টি ডিসষ্ট্রিট জেল, ৪টি স্পেশাল জেল এবং ৩১টি সাব জেল রয়েছে এবং এই জায়গায় ওঁদের সময়ে যেভাবে বন্দীর সংখ্যা বাড়ত অর্থাৎ সমাজে অপরাধ করার জন্য তারা জেলে আসত না। শাসকদল, পুঁজিপতি জমিদার,

জোতদার, মহাজনদের স্বার্থে যেসব রাজনৈতিক আন্দোলনের নেতা ও কর্মী গণতান্ত্রিক আন্দোলন করতেন তাদের ব্যাপক হারে আনা হোতো, এবং জেলে ব্যাপক হারে রাখার জন্য সেখানে স্থান সংকুলান হোতো না।

[ 12-40—12-50 P. M. ]

আজকে আপনারা দেখুন, ২৮শে ডিসেম্বর ১৯৮৬ যেখানে বন্দীর সংখ্যা ছিল ১১,১৮৫ আজকে সেই সংখ্যা কমে দাঁড়িয়েছে ১০,৮৮৩, অর্থাৎ বন্দীর সংখ্যা কমে এসেছে। এই বন্দীদের মধ্যে আণ্ডার ট্রায়াল বন্দী যাঁরা আছেন তাঁদের সংখ্যা বেশী। আপনাদের সময়ে কি ছিল? বিনা বিচারে আটক করে রাখা হোত, 'মিসা'য় আটক করে রাখা হোত। দিনের পর দিন মানুষ জেলখানায় পড়ে থাকতো, কোন স্থান সংকুলান হোত না। শুধু তাই নয় ১৯৭১ থেকে ১৯৭৬-এর মধ্যে ৮৩ জন মানুষকে পিটিয়ে মেরে ফেলা হয়েছিল। আজকে আপনারা মানবতার কথা বলছেন! সেদিন তো আপনাদের কোন কণ্ঠস্বর শুনিনি, চোখের জল ফেলতে দেখিনি? পশ্চিমবাংলায় গণতান্ত্রিক আন্দোলন করার অপরাধে সেদিন সাধারণ মানুষ যাঁদের বিনা বিচারে আটক করে রাখা হোত, তাঁদের জেলখানার মধ্যে পিটিয়ে মেরে ফেলা হয়েছে। মানবতার বানী সেদিন স্বোচ্চার হয়ে ওঠেনি। সেদিন বিচারের বানী নিভৃতে কেঁদেছে। এসব সংবাদ সেদিন সেনসর করে দেওয়া হোত, প্রকাশ করা হয়নি সাধারণ মানুষের কাছে। আজকে আপনারা যে কথা বলছেন ডিমাণ্ড নাম্বার ২২শে, সেখানে ১৯৭৪ সালে শ্রীজ্ঞানসিং সোহন পাল বলেছিলেন—During the British days the Jails which served as custodial centres for the criminals respresented the old thinking of penological treatment ব্রিটিশ পিরিওডে যাঁরা বন্দী ছিলেন তাঁরা সবাই সমাজবিরোধী—এইভাবে তাঁরা ব্যাখ্যা করে গেছেন। কিন্তু স্বাধীনতা আন্দোলনের লড়াইয়ে যাঁরা স্বদেশী আন্দোলন করেছেন তাঁদের কথা তিনি স্মরণ করতে পারেন নি! শুধু তাই নয়, One of the Principal Causes of disturbances in the Jails was overcrowding. For the purpose of relieving overcongestion in the Jails a new Jail was set up at Berhampor in 1972. কেন ১৯৭২ সালে ঐ জিনিস করতে হোল? আপনারা সাজানো বিধানসভায় এলেন। পশ্চিমবাংলার মানুষকে অপমান করে বিধানসভায় এলেন। তাই মানুষের মতামতের তোয়াক্কা না রেখে আসার জন্য পশ্চিমবাংলার বড় বড় জেলখানা তৈরী করতে হয়েছিল। আপনাদের আদর্শ এবং

লক্ষ্য হচ্ছে --ব্রিটিশ যেমন উপনিবেশবাদের স্বার্থে সাধারণ মানুষকে শোষণ করবার জন্য জেলগুলোকে ব্যবহার করেছিল, আপনারাও সেইরকমভাবে পুঁজিপতি, ধনীকশ্রেণী, জোতদার, জমিদারদের স্বার্থে দেশের সাধারণ মানুষ, মেহনতী মানুষের গণ আন্দোলনের কণ্ঠ রোধ করে তাঁদের বিনা বিচারে আটক করে রেখেছিলেন। আজকে তার অবসান ঘটেছে। আমরা দায়িত্ব নিয়ে বলতে পারি পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর একটি মানুষও বিনা বিচারে আটক নেই। আমরা দায়িত্ব নিয়ে বলতে পারি আপনাদের একটি লোক রাজনৈতিক বন্দী হিসাবে আটক নেই। আমরা দায়িত্ব নিয়ে বলতে পারি, যে ব্যবহার— যে আচরণ আপনারা আমাদের সঙ্গে করতেন, সেই ব্যবহার বামফ্রন্ট সরকার আপনাদের সঙ্গে করে না। আপনারা বিরোধী রাজনীতি করা সত্ত্বেও আপনাদের সঙ্গে আমরা বন্ধুসুলভ আচরণই করে থাকি। আজকে আপনারা দরদের বাণী শোনাচ্ছেন! আজকে আপনারা শিখুন, কি করে মানুষকে মানুষ হিসাবে মর্যাদা দিতে হয়। শিখুন, কিভাবে মানুষকে দেশের ভবিষ্যৎ সুনাগরিক হিসাবে তৈরী করা যায়। সেখানে পশ্চিমবাংলায় জেলখানার ক্যাপাসিটি ২০,.৩৩৭ জন। আপনাদের সময় সেটা ওভার ফ্লো হয়ে গিয়েছিল, ছাপিয়ে গিয়েছিল। এই সম্পর্কে কয়েকটি উদাহরণ আমি তুলে ধরতে চাই। হুগলী জেলে আমি দেখে এসেছি এই জেলের ক্যাপাসিটি হলো ৮৫০ জন। কিন্তু গত ৩০.৩.৮৪ তারিখে সেখানে দেখা গেছে ১৫২ জন পুরুষ এবং ২০ জন মহিলা সেখানে আছে। অর্থাৎ আনডার ট্রায়াল প্রিজিনার্স—বিনা বিচারের কেউ নেই, রাজনৈতিক বন্দী কেউ নেই। সেখানে এখন বহু জায়গা পড়ে আছে। বর্ত্তমানে আমাদের সরকার জেলখানা সংস্কারের পরিকল্পনা নিয়েছেন এবং সেটাকে রূপায়িত করার চেষ্টা করা হচ্ছে। জেলখানায় ওয়াটার সাপ্লাই সাফিসিয়েন্ট এবং জেলখানার ভেতরের অবস্থা ভাল রাখার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে এবং বন্দীদের স্বাস্থ্য সম্পর্কে নজর রাখা হয়েছে। আপনাদের সময় এই সব কিছু ছিল না। আপনাদের সময় বন্দীদের ফুটো থালায় খেতে দেওয়া হতো, ছেঁড়া কম্বল দেওয়া হত এবং তারা জেলখানার ভেতরে বসে থাকতে পারতো না। এখন এই গুলির পরিবর্ত্তন হয়েছে। এখন মেয়েদের কাপড় দেওয়া হয়, তাদের নারকেল তেল দেওয়া হয় এবং সাবান দেওয়া হয়। এখন অনেক জেলখানায় টি.ভি. দেখার ব্যবস্থা আছে এবং প্রায় সব জেলখানাতেই রেডিও আছে। এইগুলো হয়ত আপনারা জানেন না, এই গুলো জানার চেষ্টা করুন। এই জেলখানার ভিতরে অনেক বাইরের ছেলে-মেয়েকেও রাখি। যে ছেলে-মেয়েদের বাবা মা নেই বা যাদের বাবা মা খুঁজে পাওয়া যাচ্ছে না তাদের আমরা এখানে রেখে দিই। আবার যাদের গারজেনকে খুঁজে পাওয়া গেছে তাদের

সেখানে পাঠিয়ে দিই। শুধু তাই নয়, এই ব্যাপারে আমার সংখ্যা আছে। হুগলী জেলখানা থেকে ২০ জন মেয়েকে তাদের বাবা— মায়ের হাতে তুলে দিয়েছেন। যারা জেলখানার ভেতরে থাকবে তারা যাতে নিজের পায়ে দাঁড়াতে পারে তার জন্য তাদের টেলারিং-এর কাজ শেখানো হচ্ছে। জেলখানা থেকে যারা ছাড়া পাচ্ছে তারা বাইরে গিয়ে সরকারী লোন বা অন্যান্য সাহায্য নিয়ে জীবনে যাতে প্রতিষ্ঠিত হতে পারে তার ব্যবস্থা করা হচ্ছে। তারা পুনরায় নোংরা কাজে, খারাপ কাজে না যেতে হয় সেই দিকে নজর রাখা হচ্ছে। তারা যাতে সুস্থ নাগরিক-জীবন যাপন করতে পারে তার জন্য লক্ষ্য রাখা হচ্ছে। সিফটিং অফ জেল কমপ্লেক্স-এর ব্যাপারে আলিপুর, প্রেসিডেন্সি, আলিপুর স্পেশাল জেল ইসটার্ণ মেট্রোপলিটান বসবার কাছে পরিবর্তন করার চেষ্টা করছেন। (সেপারেট জেল ফর ফিমেল সেখানে স্লিপিং, হসপিটল, রিক্রিয়েসান হল, স্কুল, ক্র্যাফ্ট সেন্টার, প্লেগ্রা 'ণ্ড এই সমস্ত করার কথা চিন্তা করছেন সরকার। মেয়ে সম্পর্কে আলাদা ব্যবস্থা করবার চেষ্টা করা হচ্ছে। ইন্সটিটিউট অফ কারেকসনাল সারভিস ১১০ জন ছেলেকে পি. টি, ড্রিল, এডুকেসান, ক্রাফ্ট টেলারিং শেখানোর এই সরকার চেষ্টা করছে। মেডিক্যাল ফ্যাকালটি ইন জেল যাতে দেওয়া যায়, সেন্ট্রাল জেল, ডিস্ট্রিক্ট জেলের হাঁসপাতালে যাতে সব রকম ব্যবস্থা থাকে, এমন কি বাইরে থেকে স্পেসালিষ্টকে এনে তাদের যাতে চিকিৎসা করা যায় তার ব্যবস্থা করা হচ্ছে। জেলখানায় সংবাদপত্র দেওয়া হয়। জেলখানায় ইংরাজী সংবাদপত্র দেওয়া হয়, বাংলা সংবাদপত্র দেওয়া হয়, এবং হিন্দি সংবাদপত্র দেওয়া হয়।)

[ 12-50—1-00 p.m. ]

লাইব্রেরীর ব্যবস্থা জেলের মধ্যে করা হয়েছে। বন্দীরা সেখানে লাইব্রেরীর সমস্ত সুযোগ নিতে পারেন। জেলখানার ভেতরে যাঁরা রয়েছেন, তাঁরা যাতে পঞ্চায়েতী ব্যবস্থার মধ্যে দিয়ে খাওয়া-দাওয়ার ব্যবস্থা নিজেরা পরবর্তী সময়ে করতে পারবেন, তার জন্য নজর রাখা হয়েছে। পঞ্চায়েতী সিষ্টেমের ব্যবস্থা সেখানে প্রবর্তন করা হয়েছে। হ্যাঁ, আমাদের কিছু ত্রুটি থাকতে পারে, একথা আমি স্বীকার করছি। ত্রুটি যে থাকতে পারে না, তা কখনই বলতে পারি না। যাঁরা সেখানে যান, তাঁরা সমাজেরই মানুষ। সমাজের মধ্যে এই ত্রুটি রয়ে গিয়েছে। সেই হিসাবে কিছু ত্রুটি আমাদের আছে। সেই ত্রুটিগুলি যাতে দূর হয়, তার জন্য আমি মাননীয় জেলমন্ত্রী মহাশয়ের কাছে কয়েকটি সুপারিশ করব। রুল ৫৫এ বলা

হয়েছে—ভিজিটরদের সম্বন্ধে। ঐ সমস্ত ডিস্ট্রিক্ট জেল এবং সাব-জেলগুলিতে মাননীয় মন্ত্রীমহাশয় যাতে নন অফিসিয়াল ভিজিটরস্ রাখার ব্যবস্থা করেন, সেই ব্যাপারে আমি তাঁর কাছে সুপারিশ করি। সেই সঙ্গে ফিমেল ভিজিটরস্ যাতে সেখানে থাকতে পারে, তার সুপারিশও তাঁর কাছে রাখছি। হুগলী জেলে কোন মেডিকেল অফিসার নেই। ইমামবাড়া হসপিটাল থেকে একজন ডাক্তার এনে তবে সেখানে চিকিৎসা করা হয়। মেডিকেল অফিসারের অভাবে একজন লোকের মৃত্যু পর্যন্ত ঘটেছে। আমি আবেদন করব, হুগলী জেলে একজন মেডিকেল অফিসার যাতে নিয়োগের বন্দোবস্ত হয়, সেদিকে তিনি যেন নজর দেন। আমি আবেদন করব, জেলখানায় যাঁরা বিনা বিচারে পড়ে আছে, তাঁরা যাতে লিগাল এড্ কমিটির কাছ থেকে সাহায্য পান, তার ব্যবস্থা যেন করেন। কারণ সেখানে এখন অনেক বন্দী থাকেন, যাঁদের হয়ে জামিন দাঁড়াবার কেউ থাকে না। লিগাল এড কমিটির সাহায্যের ব্যবস্থার দিকে আশা করব, তিনি নজর রাখবেন। জেলখানার ভেতরে বন্দীদের এডুকেশনের চেষ্টা তিনি করেছেন। এজন্য তাঁকে ধন্যবাদ জানাই। জেলখানাগুলির সংস্কার সাধন করবার জন্য তিনি সীমিত অর্থ ক্ষমতার মধ্যে দিয়েও উদ্যোগ নিয়েছেন। আশা করব, বিরোধিদলের সদস্যরা তাঁদের সহযোগিতার হাত এদিকে প্রসারিত করবেন। সকলের সাহায্য নিয়ে সমাজের যে সমস্ত দুর্নীতি ও পাপ জেলখানার ভেতরে গিয়ে জমা হয়, তা দূর করা সম্ভব হবে বলে আমরা বিশ্বাস করি। এই ভাবে আমরা এগিয়ে যেতে পারবো। এই কথা বলে, এই ব্যয়বরাদ্দের প্রতি আমি সমর্থন জানিয়ে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীকাশীনাথ মিশ্র** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় জেল মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি মনে করি, এখানে ধার্যকৃত টাকার মধ্যে দিয়ে বর্তমানে যে সমস্যাগুলি আছে, তার সমাধান সম্ভব হবে না। এই টাকা যথেষ্ট নয়। তাঁর ঘাটতি দাঁড়াচ্ছে ৮ কোটি ৭৩ লক্ষ ১৮ হাজার টাকা। ১৯১২ সালের যে জেল কোড আছে, এটার পরিবর্তনকল্পে পরিবর্তনের জন্য যে সমস্ত চিন্তা-ভাবনা আছে—আরও টাকা বরাদ্দ হওয়া প্রয়োজন। মাননীয় সকল সদস্যরাই একথা জানেন, দেব নারায়ণ চক্রবর্ত্তী মহাশয় একথা জানেন। এখন প্রশ্ন হচ্ছে, জেলখানায় কারা যায় এবং কি তাদের সমস্যা? এইসব নিয়েই হচ্ছে জেলখানা। সমাজকে ধ্বংস করার যারা চেষ্টা করে যারা আসামী হয়, তাদেরই নেওয়া হয় জেলের ভেতরে। আইনের চোখে যারা দোষী সাব্যস্ত হয় এবং জেলের ভেতরে সময় অতিবাহিত করতে হয়, তাদের সমস্যাই হচ্ছে জেলখানার সমস্যা। পশ্চিম বাংলার বিভিন্ন জেলে যে মামলাগুলি আছে— শহরাঞ্চল

বা গ্রামাঞ্চল—এবং যে সমস্ত বিচারাধীন বন্দী আছেন, তাঁদের প্রয়োজনীয় সাহায্য করার বিষয় সম্বন্ধে মাননীয় মন্ত্রীমহাশয় জানেন। আবার যাঁরা জেলের ভেতরে রয়ে যান, তাঁদের কি দুরবস্থা, সে সম্বন্ধেও মন্ত্রীমহাশয় জানেন।

জেলগুলিতে আজ পর্যন্ত ডেভোলপ করার জন্য জেলমন্ত্রী যে সুপারিশ করেছেন সেটা খুবই ভালো কথা কারণ জেলগুলির সংস্কার হওয়া খুবই প্রয়োজন। কিন্তু এই দায়িত্ব দিলেন কাদের উপর—পূর্ত দপ্তরকে এই দায়িত্ব দেওয়া হোল। সেখানে পূর্ত দপ্তরকে টেণ্ডার দেওয়া হোল এই জেলগুলির সংস্কারে জন্য কিন্তু এতে কতদিন সময় লাগবে তার কোন সময়সীমা ধার্য্য করা হোল না। পূর্ত দপ্তর এবং জেল দপ্তর একসঙ্গে কখনই নিয়মিত কাজ করতে পারে না। যার ফলে অনেক কাজ অসম্পূর্ণ থেকে যাচ্ছে। আজকে যদি জেল দপ্তরের নির্দেশে এবং তত্ত্বাবধানে জেলগুলি যদি থাকতো তাতে জেলগুলির সংস্কার আরো তরান্বিত হোত। কিন্তু সেখানে টেণ্ডার করে নিয়ম অনুসারে যেটা হোল সেটা খুব ভালো হোল না। তাছাড়া জেলগুলিকে পরিদর্শন করা এবং সেগুলি পরিষ্কার-পরিচ্ছন্ন আছে কি না সেটা দেখা জেল দপ্তরের কাজ। যারা এই দায়িত্বশীল পদে আছেন, বিভাগীয় প্রধান আছেন তারা কিন্তু ঠিকমত সেখানে সুপারিশ করতে পারেন না। আই. জি প্রিজিন কদিন এই জেলগুলি পরিদর্শন করতে পারেন, তার সময় কই? তার পক্ষে কি সম্ভব সারা পশ্চিম বাংলার জেলগুলিকে বছরে একবার কি ৫ বছরে একবার জেলগুলিকে পরিদর্শন করার। সেখানে জেলগুলিতে যে জেল সুপারিনটেণ্ডেণ্ট থাকেন তার যা ক্ষমতা এবং তার যা বরাদ্দ সেই হিসাবে কাজ করেন। তার কাজ হচ্ছে জেল থেকে কোর্টে আসামীকে পাঠান এবং আবার জেলে ঢোকান ইত্যাদি। যদি শাস্তির ব্যাপারে আরো সাজা দেওয়া হয় তাহলে ওখান থেকে আরো আরো বড় বড় জেলে পাঠানো তার দায়িত্ব। কিন্তু এরমধ্যে দেখা যায় অনেক সময়ে কোর্ট থেকে জেলে আসতে গিয়ে আসামীরা পালিয়ে যায়। আবার দেখা যায় এক জেল থেকে আরএক জেলে পাঠাতে গিয়ে যেমন মেদিনীপুর জেল পর্যন্ত বা দমদম জেল পর্যন্ত আনতে গিয়ে আসামী ফেরার হয়ে যায়। সুতরাং এই দায়িত্বে যিনি আছেন তিনি যাতে ঠিকমত দায়িত্ব পালন করেন সেটা দেখা দরকার। আপনারা বলছেন আগে জেলগুলিতে আরো দুরবস্থা ছিল, এখন আমরা তাদের কম্বল দিয়েছি। কিন্তু আপনারা কি বলতে পারেন আজ পর্যন্ত কটা জেলে মেডিকেল অফিসার নিয়োগ করেছেন। প্রত্যেকটি জেলে মেডিকেল অফিসার আছে কি? এবং তাদের ঠিকমত টিটমেণ্ট হচ্ছে কি? প্রত্যেকটি জেলায় যে হসপিটাল আছে বা বড় বড় মেডিকেল কলেজ হসপিটালগুলি যে আছে তাতে তাদের জন্য কি কোন সিট রিজারভেশানের ব্যবস্থা আছে? অনেক সময়ে দেখা যায় যে জেল সুপারিনটেনডেণ্ট কোন আসামীকে

মহকুমা জেলা হাঁসপাতালে পাঠাতে বললেন কিন্তু দেখা গেল যে আসামীর সেখানে সিটের ব্যবস্থা নেই। তারা আবার পাঠালো কলেজ হসপিটালে, কিন্তু সেখানেও দেখা গেল তার জন্য সিটের কোন ব্যবস্থা করা নেই। সুতরাং হাসপাতালগুলিতে জেলের কয়েদীদের জন্য ব্যবস্থা নেই।

[ 1-00—1-10 P. m ]

সেখানে আমি মন্ত্রী মহাশয়, সুপারিন্টেণ্ডেন্ট মহাশয়কে দোষারোপ করছি না কিন্তু আজকে স্বাস্থ্য দপ্তরের সঙ্গে জেল দপ্তরের একটা ব্যবস্থা থাকা উচিত। সেখানে জেল দপ্তর বললে স্বাস্থ্য দপ্তর কেন কার্যকরী করবেন না? আজকে আমরা দেখতে পাই বিভিন্ন জেলের বন্দীদের মধ্যে ক্রমাগত ভাবে মারামারি হয়। দেব নারায়ন বাবু বললেন যে ১৯৭৭ সাল পর্যন্ত ৭৬ জন মারা গেছে জেলে। আর এই ৭ বছরে কতজন মারা গেছে তার হিসাব তো বলেননি? দম দম জেলে কতজন বন্দী মারা গিয়েছিল তার হিসাবগুলিও বলতে হবে। বিগত দিনে যদি ৭৬ জন মারা যায় আর আজকে যদি ১০ জনও মারা যায় তাহলে সেটাও অপরাধ। আপনারা যেহেতু সংশোধন করছেন, প্রতিকার করার চেষ্টা করছেন, আপনারা যখন বলছেন গনতন্ত্রমুখী জেল করব, জেলের সুন্দর সার্থক রূপ দেব, সেখানে টি. ভি. রেডিও দিয়েছেন ভাল কথা, কিন্তু জেলে পাঠান বন্দীদের যদি রাজনৈতিক বন্দী হিসাবে খালাস দেন তাহলে দেশের কি অবস্থা হবে? সেই অবস্থার কথা আপনাদের চিন্তা করতে হবে। নিশ্চয়ই কোন সরকার ইচ্ছা করে জেলে বন্দীদের পাঠায় না, তারজন্য বিচার ব্যবস্থা আছে সেই বিচার ব্যবস্থার মাধ্যমে যারা দোষী সাব্যস্ত হয় তাদের জেলে পাঠান হয় সেই ব্যবস্থা ত্রুটিপূর্ণ কিনা সেটা দেখতে হবে। আজকে বহু মামলা বিচারাধীন অবস্থায় আছে, তারজন্য জেলমন্ত্রীর অপরাধ নেই, জেলমন্ত্রী মহাশয় সেখানে কি করবেন? আজকে বিচার-ব্যবস্থার মধ্যে কেসগুলিকে ত্বরান্বিত করার যদি কোন ব্যবস্থা না থাকে তাহলে জেলমন্ত্রীকে দোষ দিয়ে কোন লাভ নেই। প্রত্যেকটি জেলের বন্দীদের সম্বন্ধে যদি জেল মন্ত্রী মহাশয়ের অভিজ্ঞতা থাকত, বিভিন্ন জেলগুলির প্রকৃত চিত্র যদি তাঁর কাছে জেল দপ্তর তুলে ধরতে পারতেন তাহলে তিনি বাধাগুলি দূর করার চেষ্টা করতে পারতেন। কিন্তু জেলের প্রকৃত চিত্র তাঁর কাছে তুলে ধরতে জেল দপ্তর ব্যর্থ হয়েছে। সাব-জেল বলুন, ডিষ্ট্রিক্ট জেল বলুন, দমদম, আলিপুর জেল বলুন সেখানে গিয়ে দেখুন, দেখবেন বাইরের দিকে বিরাট প্রাচীর, কিন্তু জেলগুলি ভেতরের বাড়িগুলি জীর্ণ শীর্ণ, একটা সেলের মধ্যে রাজনৈতিক বন্দী, আসামী, আণ্ডার ট্রায়াল প্রিজনার,

সাধারণ কেসের আসামীদের থাকতে দেওয়া হয়েছে। আমি মন্ত্রী মহাশয়কে বল আরো সেটাকে প্রগ্রেসিভ করতে। জেলের ভেতরে যে দুরবস্থা তা হচ্ছে জল সরবরাহে যে ব্যবস্থা হওয়া উচিত, ল্যাট্রিন, ল্যাভাটরীর যে ব্যবস্থা হওয়া উচিত সেই ব্যবস্থ নেই। জেলগুলি পি ডব্লু ডি'র দায়িত্বে আছে, কিন্তু তারা সেগুলি সংস্কার, মেরামত করতে ব্যর্থ হয়েছে। আমি সে সম্বন্ধে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব।

আমি মন্ত্রীমহাশয়কে বলব তিনি আরও একটু চিন্তা করুন। এর সঙ্গে এ্যাটাস্ যে সমস্ত কেস্-গুলো কোর্টে বা থানাতে রয়েছে সেগুলো যদিও আপনার কাজের অন্তর্ভুক্ত নয়, তবুও বলব এগুলি যেন ভাল ভাবে রক্ষা করা হয়। সেখানে চরম দুরবস্থা চলছে, অত্যন্ত নোংরা জায়গা, ল্যাট্রিন নেই অথচ ২৪ ঘণ্টা তাদের সেখানে থাকতে হয়। এই অবস্থার মধ্যে একটা মানুষ কখনও থাকতে পারে না। এগুলি পরিস্কার পরিচ্ছন্ন করা দরকার এবং এর সংস্কার করা দরকার। মন্ত্রীমহাশয়ের জেল সংস্কার করার একটা চিন্তাধারা রয়েছে, জেল কোড পরিবর্তন করার চিন্তাধারা রয়েছে। কিন্তু লক্ষ্য করছি জেল সংস্কার করার জন্য যে সমস্ত সুপারিশ রয়েছে সেগুলি কার্যকরী করা হচ্ছে না। আমার অনুরোধ হচ্ছে জেল কোডের পরিবর্তন করুন, জেল পরিদর্শন করবার জন্য একটা কমিটি করুন, জেলখানায় বন্দীদের কি অবস্থা সে সম্পর্কে পূর্ণাঙ্গ তদন্ত করে একটা রিপোর্ট যদি বিধানসভায় দেন, তাহলে তার মাধ্যমে আমরা অনেক কিছু জানতে পারব। একথা বলে আপনি যে বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, কারামন্ত্রীমহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। বিরোধীদলের সদস্যরা এর উপর যে আলোচনা করলেন আমি তা মনোযোগ দিয়ে শুনেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি মানুষ কখনও সমাজে অপরাধী হয়ে জন্মগ্রহণ করেনা, তার পরিপার্শ্বিক অবস্থা এবং অর্থনৈতিক অবস্থা তাকে অপরাধী করে তোলে। বিরোধীপক্ষের বক্তৃতা শুনে আমার একটি কথা মনে পড়ছে। অতীতের ইতিহাস জানি বৃটিশ সাম্রাজ্যবাদতাদের রাজ্য বিস্তারের জন্য ভারতবর্ষকে একটা উপনিবেশ হিসেবে তৈরী করেছিল এবং তারপর স্বাধীনতা সংগ্রামীদের বধ্যভূমি হিসেবে এই জেলখানা তৈরী করেছিল। আমরা হিজলীজেলের ঘটনা জানি, ওখানে যেভাবে বিপ্লবীদের গুলি করে মারা হয়েছিল তার জন্য ভারতবর্ষের এবং পশ্চিমবাংলার মানুষ সোচ্চার হয়ে উঠেছিল। ১৯৩১ সালে এর প্রতিবাদে ময়দানে যে সভা হয়েছিল সেখানে বিশ্বকবি রবীন্দ্রনাথকেও প্রতিবাদ জানাতে হয়েছিল। বৃটিশ সাম্রাজ্যবাদ

যে ঔপনিবেশিক দৃষ্টিভঙ্গী নিয়ে কারাগুলি তৈরী করেছিল সে সম্বন্ধে নজরুলের একটি কবিতা মনে পড়ে। "কারার ওই লৌহ কপাট ভেঙ্গে তুই কররে লোপাট"। তারপর, মান্দালয় জেল থেকে নেতাজী জেল সম্পর্কে যে চিঠি লিখেছিলেন সেটা আমরা ভুলে যাইনি। আমি জিজ্ঞেস করতে চাই, কংগ্রেস সরকার এই যে ৩০ বছর ধরে দিল্লীর মসনদ দখল করে আছে তাতে তাঁরা এই জেলখানার কতটুকু উন্নতি করেছেন।

[ 1 10 -- 1-20 p. m. ]

আমি আজকে আপনাদের প্রশ্ন করি এই ৩০ বছরের মধ্যে আপনারা এই কারাগারকে পুনর্গঠনের জন্য কি ব্যবস্থা গ্রহণ করেছেন। মাননীয় সদস্য জেলে যান নি। আমাদের অভিজ্ঞতা আছে, আমি বহুবার জেলে গিয়েছি এবং বিভিন্ন জেলের অবস্থা আমি দেখেছি। প্রেসিডেন্সি জেলের অবস্থাও দেখেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার স্মরণ আছে দিল্লী সেণ্ট্রাল জেলে যখন আমি বন্দী অবস্থায় ছিলাম, সেখানকার পরিবেশ, সেখানকার অবস্থার কথা আমি নিজে অনুভব করেছি। বন্দীদের যেসমস্ত খাদ্য দেওয়া হোত মানুষ তো দূরের কথা পশুতেও সেই খাদ্য খেতে পারতো না। যার জন্য আমরা হাঙ্গার ষ্ট্রাইক করেছিলাম—আমার মনে আছে এই প্রেসিডেন্সি জেলের কথা। এই ৩০ বছরে এই সব জেলের কোন সংস্কার করা হয়নি। আজকে বামফ্রন্ট সরকার এসে সেগুলি সংস্কার করবার ব্যবস্থা গ্রহণ করেছে, উদ্যোগ নিয়েছে। সেইজন্য আমি মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাই। ১৯৭৮ সালে অমর প্রসাদ চক্রবর্তী, ও তারাপদ লাহিড়ীর নেতৃত্বে একটি কারা সংস্কার কমিটি গঠন করা হয়েছিল। তারা কতকগুলি সুপারিশ করেছিলেন। আজকে আমি দেখতে পাচ্ছি সেই সুপারিশগুলির পক্ষে আমাদের কারামন্ত্রী মহাশয় কিছু কিছু উদ্যোগ নিয়েছেন। এগুলি আমাদেরও প্রশ্ন ছিল। আমি প্রেসিডেন্সি জেলে যখন ছিলাম তখন দেখেছি মেয়েদের কিভাবে রাখা হোত। উন্মাদদের সঙ্গে একসঙ্গে রাখা হোত এবং কিভাবে আমাদের সঙ্গে ব্যবহার করা হোত, কিভাবে খাদ্য দেওয়া হোত, কিভাবে দুর্নীতি চলতো সেটা আমি বার বার বলেছি। আজকে আমরা দেখতে পাচ্ছি সেই সুপারিশগুলি সম্বন্ধে তিনি কতকগুলি ব্যবস্থা গ্রহণ করেছেন। আমি সেদিন আপনাকে অনুরোধ জানিয়েছিলাম যে অপরাধী হয়ে কোন মানুষ জন্মগ্রহণ করে নি। তাই তাদের সরকারের কি মনোভাব হবে? এই সমস্ত জেলে যাদের বন্দী করা হবে, ভবিষ্যতে তাদের পুনর্বাসনের ক্ষেত্রে, সমাজে যাতে তারা

আবার সুষ্ঠুভাবে বসবাস করতে পারে, তার ব্যবস্থা গ্রহণ করতে হবে। বৃটিশ সাম্রাজ্যবাদের চিন্তাধারা নিয়ে এবং কংগ্রেসের সেই পুঁজিবাদী ধনতান্ত্রিক চিন্তাধারা নিয়ে চললে চলবে না। তাই আজকে দেখতে পাচ্ছি শ্রীঅমরপ্রসাদ চক্রবর্তী এবং এবং তারাপদ লাহিড়ী মহাশয়রা যে সুপারিশগুলি করেছিলেন সেগুলি সম্বন্ধে ব্যবস্থা নেওয়া হচ্ছে। আজকে আপনি আলিপুর সেন্ট্রাল জেলকে মানসিক জেলে রূপান্তরিত করতে চাইছেন। একথা আমি বার বার বলেছি যে এই সব জিনিস আমি নিজের চোখে দেখেছি যে ঐসব মানসিক রোগগ্রস্ত বন্দীদের উপর কি অকথ্য অত্যাচার করা হোত। আমি তার প্রত্যক্ষদর্শী। এখানে মাননীয়া সদস্যা নিরুপমা চ্যাটার্জী আছেন। তিনিও আমার সাথে এক সাথে জেলে ছিলেন, তিনিও দেখেছেন, সেই সময় মানসিক রোগীদের পথ্য, ঔষধপত্র নিয়ে চোরাকারবার এবং কিভাবে তাদের উপর অত্যাচার হয়েছিল। আমরা তখন তার প্রতিবাদ করেছিলাম। আজকে আপনি তাদের সুষ্ঠুভাবে থাকবার এবং বাঁচবার জন্য যে এইসব পরিকল্পনা গ্রহণ করেছেন, তার জন্য আমি আপনাকে অভিনন্দন জানাই। আজকে আপনি আলিপুর জেলকে মানসিক হাসপাতালে রূপান্তরিত করবার চেষ্টা করে যাচ্ছেন। আর একটি কথা বিশেষ করে বলবো যেকথা আমি বারবার বলেছিলাম যে মেয়েদের জেলকে আলাদা করা উচিত। পুরুষদের সঙ্গে মেয়েদের এক সঙ্গে রাখার ফলে মেয়েদের মানসিক বিকার ও তিক্ততা প্রতি মুহূর্তে অনুভব করা যায়। আমরা দেখতে পাচ্ছি যে বর্ধমানে এদের নিয়ে যাওয়া হবে আলাদা রাখবার জন্য। এবং সেইজন্য ওখানে একটা আপনি জেলখানা করছেন। শুধু তাই নয় আর একটা জিনিস দেখতে পাচ্ছি অমর চক্রবর্তী ও তারাপদ লাহিড়ী যে সুপারিশ করেছিলেন যে ২৪ পরগণার কসবায় Eastern Way Metropolitan Bye-pass-এতে, আলিপুরে অবস্থিত জেলকে স্থানান্তরিত করবার জন্য এবং মেয়েদের জন্য আলাদা একটা কারাগার করবার জন্য আপনি একটা সেখানে জায়গা নিয়েছেন। এবং ভবিষ্যতে সেখানে যাতে মেয়েরা আলাদাভাবে সুস্থভাবে থাকতে পারে তার ব্যবস্থা করেছেন। এইজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আর একটা জিনিস যেটা আমি বার বার বলেছি যে আমাদের এই সমাজ-ব্যবস্থায় এবং অর্থনৈতিক অবস্থায় ও পরিবেশের মধ্যে আজকে কিশোররা, শুধু পশ্চিমবাংলায় নয়, গোটা ভারতবর্ষে কিশোরদের জীবনযাত্রা দুর্বিসহ হয়ে উঠেছে। এই রকম একটা অর্থনৈতিক পরিবেশের মধ্যে তারা অপরাধ করতে শিখছে। আমি আগেই বলেছি যে কেউ অপরাধী হিসাবে জন্মগ্রহণ করে নি। তাই আমি আজকে তাঁকে অভিনন্দন জানাই যে আজকে বামফ্রণ্ট সরকার সেইরকম দৃষ্টিভঙ্গী নিয়ে কিশোরদের আলাদা-ভাবে রাখবার জন্য বারাসতে একটি কিশোরদের জেলখানা বা সংশোধন কারাগার

তৈরী হতে চলেছে। সেখানে কিশোরদের নিয়ে গিয়ে তাদের সুষ্ঠু পরিবেশের মধ্যে সুন্দর পরিবেশের মধ্যে যাতে তারা নূতনভাবে গড়ে উঠতে পারে যাতে তারা বন্দী হিসাবে নিজেদের মনে না করতে পারে, তারাও যে সমাজের একজন বাসিন্দা, এবং সমাজে যে তাদেরও প্রয়োজন আছে ভবিষ্যতে তারা যাতে সমাজকে সুন্দর করতে পারে এই পরিবেশ সৃষ্টি করে সেখানে বিভিন্ন জেলখানা থেকে তাদের নিয়ে গিয়ে তাদের ট্রেনিং দেওয়া, তাদের গান শিখানো, তাদের হাতের কাজ শেখানো, তাদের কৃষিকাজ শেখানো, ফুলের বাগান করানো এইসব উদ্যোগ আপনি নিয়েছেন। এর জন্য আমি আপনাকে অভিনন্দন জানাই।

এটাই তো আমরা চেয়েছিলাম। কিন্তু আজকে ৩০ বছরের মধ্যে এই জিনিস করা হয়নি। অথচ আজকে মাননীয় কংগ্রেসী সদস্য বললেন যে এই কাজগুলো কেন করা হয়নি? আপনারা অনেক সমালোচনা করলেন. আমরা তো জানি পুঁজিবাদী ধনতান্ত্রিক সমাজ-ব্যবস্থার রাতারাতি সমস্ত কিছু পরিবর্তন করা যায় না, এটা তো আমরা জানি, আপনারাও জানেন. কিন্তু তা সত্ত্বেও এই উদ্যোগগুলো কেন আপনারা গ্রহণ করেন নি? সেইজন্য বলবো. আজকে আপনাদের সঙ্গে আমাদের মৌলিক দৃষ্টিভঙ্গীর পার্থক্য আছে, এই পার্থক্য আছে বলে আজকে আমরা ধীরে ধীরে সেদিকে অগ্রসর হতে আরম্ভ করেছি এবং এই প্রচেষ্টাগুলো আমরা গ্রহণ করেছি। বিশেষ করে মুক্ত কারাগার—আমরা শুনেছি, ভারতবর্ষের কয়েকটি প্রদেশে মুক্ত কারাগার রয়েছে। আজকে পশ্চিম বাংলায় এই মুক্ত কারাগারের জন্য আপনি উদ্যোগ গ্রহণ করেছেন. তার জন্য আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি, এবং এই মুক্ত কারাগার, এই পরিবেশকে আরও সুন্দর করে সেখানকার মানুষ তারা যাতে সুস্থভাবে সেখানে গড়ে উঠতে পারে, সেই পরিবেশ সৃষ্টি করা হচ্ছে এবং লালগোলায় সম্প্রতি একটি বাড়ি আরম্ভ করেছেন, এইজন্য আপনাকে আমি ধন্যবাদ জানাই। আর একটা বিষয় যে কথা বললেন—দুর্নীতির কথা, দুর্নীতি সর্বত্র আছে। এই সমাজ-ব্যবস্থায় দুর্নীতি থাকবে। জেলখানায় দুর্নীতি আছে, হাসপাতালে দুর্নীতি আছে এটা আমরা জানি। কিন্তু এই দুর্নীতিকে প্রতিহত করবার জন্য এবং এই দুর্নীতিকে বন্ধ করবার জন্য আপনি বলিষ্ঠ পদক্ষেপ নিয়েছেন। সেটা কি? না, জেলখানার অভ্যন্তরে প্রশাসনিক ক্ষেত্রে আপনি পঞ্চায়েত ব্যবস্থাকে প্রতিষ্ঠা করেছেন। কি পঞ্চায়েত ব্যবস্থা? আপনি বলতে চেয়েছেন, এই পঞ্চায়েত ব্যবস্থার ঐ কারাগারের যারা কয়েদী আছে, সেই কয়েদিদের নিয়ে কমিটি করে তাদের উপর সমস্ত দায়িত্ব দেওয়া হয়েছে, ওষুধ, রান্না এবং সমস্ত খাবার-দাবার তারা বিলি করবে, সেইজন্য আমি আপনাকে ধন্যবাদ জানাই। এই ব্যবস্থার মধ্যে দিয়ে নিশ্চয়ই ঐসব কয়েদিরা মানুষ হবে, মানুষকে চিনতে শিখবে. ভালবাসতে শিখবে। তারপর যেটার জন্য আমি আপনাকে

ধন্যবাদ জানাচ্ছি, কারা কর্মীদের ট্রেনিং-এর জন্য একটা ব্যবস্থা করেছেন। এটার প্রয়োজন ছিল, কারণ আবহমানকাল থেকে ব্রিটিশ সাম্রাজ্যবাদ শক্তি কারাগারের প্রশাসনকে যেভাবে ব্যবহার করে এসেছে এবং সেখানে যারা কারারক্ষীদের রেখেছে তারা জানে যে সেখানে মানুষের উপর অত্যাচার করতে হবে, মানুষ সুস্থ পরিবেশের মধ্যে বিকাশ লাভ করতে পারে, এই রকম পরিবেশ তারা রাখতে চায় না। এটাই ছিল তৎকালীন কারাগারের কারারক্ষীদের মনোভাব। আজকে সেই মনোভাবকে পা-টাবার জন্য আপনি একটা ট্রেনিং এর ব্যবস্থা করেছেন যাতে কারাকর্মীরা সেই ট্রেনিং নিয়ে সেই মনোভাবকে পরিবর্তন করে ওখানে যারা বন্দী হিসাবে আছে, তাদের সুস্থ পরিবেশের মধ্যে দিয়ে, তাদের ভালবাসার মধ্যে দিয়ে আগামীদিনে তারা যাতে সুস্থ্য ভাবে সমাজে ফিরে আসতে পারে—এই যে ট্রেনিং-এর ব্যবস্থা করেছেন, এর জন্য আপনাকে আমি ধন্যবাদ জানাচ্ছি এবং আপনার এই ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীজ্যোৎস্না কুমার গুপ্তঃ**—মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, কারামন্ত্রী কর্তৃক আনিত ব্যয়বরাদ্দকে সমর্থন করে প্রথমে কয়েকটি কথা বলতে চাই। মিঃ খৈতান বললেন, The government is by the down-trodden, for the down-trodden and of the down-trodden তার মানে এই নয় যে কারাদ্বারের ভিতর যারা আছেন, তারাই আমাদের ইলেকটেড করে পাঠিয়েছেন। উনার হঠাৎ যদি এতই ডাউন ট্রডনদের প্রতি দরদ উথলে থাকে, তাহলে ইংরাজ আমলের আমাদের এদিকের অনেকেই জেলে ছিলেন, ইংরাজ আমলের পরেও গত ৩০ বছরের মধ্যে আমাদের ভেতর অনেকেই ছিলেন, আমরা না মিথ্যাবাদী, আমারা না হয় ওদের বাজে কথা বলি, কিন্তু ওরা যে কাগজ আজকে কথায় কথায় তুলে ধরেন, সেই কাগজের এক বিখ্যাত রাজনৈতিক সংবাদদাতা, যাঁকে ওরা ১৯৭৫ সালে মিশায় বন্দী করে রেখেছিলেন, তাঁর যে অভিজ্ঞতা, যেটা তিনি প্রকাশ করেছিলেন, তাতে কি কারা সংস্কারের কোন বিধি তারা মেনে চলেছিলেন ?

[ 1-20—1-30 P. M. ]

তিনি যে অভিজ্ঞতা অর্জন করেছিলেন সেই অভিজ্ঞতার কথা তার বইতে লিপিবদ্ধ আছে, এটা আমার কথা নয়। এর পরে তুলে ধরি কাগজের সংবাদদাতার অভিজ্ঞতা আমরা শাসন ক্ষমতায় আসার পরেই তারাপদ লাহিড়ী জেল রিভিসন কোড কমিটি

গঠন করি। তারাপদ লাহিড়ী তার চেয়ারম্যান ছিলেন, অমরবাবুও ছিলেন। সেই কমিটির বিধান অনুসারে আমাদের কারামন্ত্রী চেষ্টা করে চলেছেন, কিন্তু তার আর্থিক সীমাবদ্ধতার জন্য সব কাজটা পেরে ওঠেন নি। তারা বলছেন, প্রত্যেকটি কারাগারে আলাদা করে হাসপাতাল করতে হবে। এখন সেই হাসপাতাল করতে গেলে ১২০০ কোটি টাকা খরচ হবে। এই টাকা কোথা থেকে আসবে, কে দেবে? ওরা যদি ওদের নেত্রীকে গিয়ে এই টাকাটা দিয়ে দিতে বলেন তাহলে কোন অসুবিধা হবে না। একটু আগে খৈতানজী ডাউন ট্রডনদের কথা বলে গেলেন। তাদের পরিবারের সঙ্গে প্রধানমন্ত্রীর পরিবারের সঙ্গে যথেষ্ট সৌহার্দ্য আছে। তিনি একবার দয়া করে সেখানে গিয়ে রাজপুত্রকে বলুন যে এই ডাউন ট্রডনদের জন্য এরা ১২০০ কোটি টাকার একটা প্ল্যান করেছে সেই টাকাটা এদের দিয়ে দিন। সেই টাকাটা পেলে আমরা এই ডাউন ট্রডনদের জন্য হাসপাতাল করে দিতে পারি। আমাদের কারামন্ত্রী ইনসটিটিউট ফর মেণ্টাল হেলথ, আলিপুর সেণ্ট্রাল জেলের মধ্যে যেটা করছেন তার জন্য যথেষ্ট খরচ হচ্ছে এবং এটা মেয়েদের জন্যই করা হচ্ছে। একটু আগে অপরাজিতা গোপ্পী মাননীয়া সদস্যা মেয়েদের জন্য মেণ্টাল হসপিটালের কথা বলে গেলেন। এই ইন্সটিটিউট ফর মেণ্টাল হেলথ, এটা বিশেষ করে মেয়েদের জন্যই করা হচ্ছে। তাছাড়া উনি বর্ধমানে যাতে ৩০০ মেয়ে বন্দী একসাথে থাকতে পারে তার ব্যবস্থা করছেন। এই কথাগুলি তো কেউ বললেন না? তাছাড়া ১২০ জন ষ্ট্রেবয়জ, যারা কোন চোর ছ্যাঁচড় নয়, ষ্ট্রীট আর্চিন্স তাদের মানুষ করার ব্যবস্থা করা হয়েছে। এই ষ্ট্রে বয়জ ষ্ট্রীট আর্চিনসদের সম্পর্কে আপনারা ইয়ারামাতে নিশ্চয় পড়েছেন এবং সেখানে আপনারা নিশ্চয় দেখেছেন এই ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থায় কিভাবে তাদের অন্যায়ের দিকে ঠেলে নিয়ে যাওয়া হয়। এই সমাজ তাদের কোথায় নিয়ে চলে যায় সেটা আপনারা পড়ে নিশ্চয় বুঝেছেন। এই রকম ১২০ জন ষ্ট্রে বয়কে ধরে নিয়ে গিয়ে বারাসাতে রেখে দিয়ে মানুষ করার ব্যবস্থা করা হচ্ছে। কিছুদিন আগে একটি কাগজে বেরিয়েছিল একজন ছেলে ফার্স্ট ডিভিসনে পাশ করেছে, খুব সম্ভব ব্যারাকপুর জেলের ব্যাপার হবে। আজকাল এডুকেসনের ব্যবস্থা হয়েছে, এটা বোধ হয় কংগ্রেস আমলে ওরা করেছিলেন। আগে পলিটিক্যাল প্রিজনার হিসাবে জেলে গেলে পড়াশুনা করতে পারতাম। স্বাধীনতার পরে এমনি ক্রিমিন্যালসদের পড়াশুনার ব্যাপারটা বোধ হয় কংগ্রেস আমলে কিছুটা ছিল। এখন আমরা সেটাকে আরো প্রসারিত করেছি। এখন গ্রাজুয়েট হচ্ছে। তাছাড়া ওখানে কিছু কিছু জেল প্রোডাক্টস তৈরী হয়। আমি কারামন্ত্রীকে অনুরোধ করব এই জেল প্রোডাক্টস আরো বাড়ানোর দিকে দৃষ্টি দিন এবং যাতে তারা উৎসাহিত হতে পারে সেইজন্য ট্রেনিং সেণ্টারের ব্যবস্থা

করুন। পরে যখন তারা বেরিয়ে আসবে তখন অর্থ নৈতিক স্বাচ্ছন্দ নিয়ে বেরিয়ে আসবে। কারান্তরালে তারা যে কাজগুলি শিখবে বাইরে এসে সেগুলি প্রয়োগ করে যাতে রোজগার করতে পারে সেই ভাবে ট্রেনিং দেবার ব্যবস্থা করতে হবে।

উনি যে উদ্যোগ নিয়েছেন জেল প্রডাক্ট বাড়াবার সেটা সত্যিই প্রশংসার-যোগ্য। এসব কথা কিন্তু ওদের মুখ দিয়ে বেরুলো না। ওদের মুখ দিয়ে কেবল বেরুলো এই টাকায় কি হবে, চুরি হচ্ছে ইত্যাদি ইত্যাদি। একটা সামন্ততান্ত্রিক এবং ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থায় চুরি থাকবে না, লোক ঠকানো থাকবে না তা তো হয় না। সমাজবাদ এবং ধনতাতিক ও সামন্ততান্ত্রিক মিশ্রিত সমাজ ব্যবস্থার মধ্যে মূলতঃ পার্থক্য হচ্ছে যেখানে সমাজবাদ আছে সেখানে মানুষের ন্যূনতম প্রয়োজন মেটানো হয় এবং সেই প্রয়োজন মেটায় সরকার কিন্তু সামন্ততান্ত্রিক এবং আধাধনতান্ত্রিক মিশ্রিত সমাজব্যবস্থায় নিজের অন্ন নিজেকে রোজগার করে নিতে হয়। যেখানে সমাজবাদ আছে সেখানে একটা মানুষ জন্মালে তার দায়িত্ব নেয় সরকার। স্যার, আপনি জানেন, চে গুয়েভারা যখন কিউবা থেকে চলে গেলেন তখন তিনি সেখানে বলে গেলেন, 'আমার সন্তান এবং স্ত্রীকে তোমরা দেখো না, তারা নিজেরা নিজেদের ব্যবস্থা করবে।' কিন্তু সরকারী যে ব্যবস্থাপনা আছে তাতে তাদের দেখতে সরকার বাধ্য। কই সেসব ব্যবস্থা তো আপনারা করেন নি, আপনারা কেবল বড় বড় কথা বলে গিয়েছেন এবং আমাদের দোষ দিয়ে গিয়েছেন। যে কাঠামোর ভেতরে আমরা আছি সেই কাঠামোতে আমরা জানি আমাদের ইচ্ছা থাকলেও সব জিনিষ করা সম্ভব নয়। সেইজন্যই আমরা জোর দিচ্ছি যে জিনিষগুলি আমরা করতে পারি তা করার প্রতি। সেখানে যে ছেলেগুলি লেখাপড়া শিখে বড় হতে চায় তাদের লেখাপড়া শেখার ব্যবস্থা কারা-মন্ত্রী করুন এই অনুরোধ রাখছি। আর যারা বয়স্ক, তাদেরও কিছু শিক্ষা দিয়ে এবং হাতের কাজ শিখিয়ে তাদের রোজগারের ব্যবস্থা করা দরকার। তারা যদি হাতের কাজ শেখে তাহলে তারা যেমন সেখানে কিছু রোজগার করতে পারবে তেমনি বাইরে বেরিয়ে সেই হাতের কাজের মাধ্যমে তারা কিছু রোজগার করতে পারবে। মাননীয় মন্ত্রীমহাশয় যেসব কাজ করেছেন তার প্রশংসা করে এবং আমি যে সাজেসানগুলি রাখলাম তা বিবেচনা করার জন্য তাঁকে অনুরোধ করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায়ঃ**—মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কারাবিভাগের ব্যয়বরাদ্দ আমি যা পেশ করেছি তার উপর কয়েকজন বক্তা বক্তব্য রেখেছেন, আমি এখন সংক্ষেপে কয়েকটি কথা বলছি। কারা সংস্কারের মৌলিক দিকটা সম্পর্কে আমি

প্রথমে কয়েকটি কথা বলতে চাই। কারা সংস্কার করতে গিয়ে আমি যে কন্ট্রাডিকটরি সিচুয়েশানের সম্মুখীন হচ্ছি তা আমি খৈতান মহাশয়কে একটু স্মরণ করতে বলছি। এখানে কারা যান? যারা অপরাধ করে অপরাধী হচ্ছেন বা সাজা পাচ্ছেন এবং বিচারাধীন বন্দী তারা কারাগারে থাকেন। শ্রীমতী ইন্দিরা গান্ধীর কেন্দ্রীয় সরকার কর্তৃক নিযুক্ত যে কমিশন জাষ্টিস মোল্লার নেতৃত্বে গঠিত হয়েছিল আমি তার কথা দিয়েই আমার বক্তব্য শুরু করবো। তিনি আমাদের কাছে এসেছিলেন এবং আমি সেই মৌলিক প্রশ্নটা তাঁর কাছে রেখেছিলাম এবং সেই প্রশ্নটা আবার আমি আজকে মাননীয় সদস্যদের কাছে রাখছি। যে সমাজ মানুষকে অপরাধী করে তোলে যে সমাজ মানুষের সুকুমার বৃত্তিগুলি প্রস্ফুটিত করার বিরোধী এবং যে পরিবেশ মানুষকে মানুষ না করে অমানুষ করার জায়গায় নিয়ে যায় সেই রকম একটা দূষিত, কলুষিত, আবিলযুক্ত পরিবেশে কতদূর কারাসংস্কার করতে পারবো এই ফাণ্ডামেণ্টাল প্রশ্নটা আজকে আমি সমবেত মাননীয় সদস্যদের কাছে রাখতে চাই।

[1 30—1-40 P. M.]

আমার যদি খৈতান সাহেবদের বিরুদ্ধে কোন অভিযোগ থাকে তাহলে I will raise my accusing finger, স্বাধীনতার পরে সাড়ে তিন দশক অতিক্রান্ত হয়ে গেল। আজকে দেখছি যে শ্রীমতী ইন্দিরা গান্ধী এবং তাঁর দলের নেতৃত্বে যে সরকার বা তার আগে তাঁর পিতার আমল থেকে যে সরকার এখানে দেখছি ৩৬ বছর ধরে, আমার যদি কোন অভিযোগ থাকে যে আমরা খেতে পাইনি, পরতে পাইনি, আমার দেশের ১/৫ম অংশ মানুষ আজকে উদ্বৃত্ত জনসংখ্যায় পরিণত হয়েছে, এটা আমার কাছে বড় অভিযোগ নয়। আমার কাছে এটাও বড় অভিযোগ নয় যে আমাদের মত ১॥ কোটি মানুষের বুক তারা ঝাঁঝরা করে দিয়েছে। আমার কাছে এটাও বড় অভিযোগ নয় যে, আজকে ৩৪ থেকে ৩৬ কোটি মানুষকে তারা অন্ধকারের মধ্যে ডুবিয়ে রেখেছেন। আমার সবচেয়ে বড় অভিযোগ হচ্ছে, তাঁরা মানুষকে অমানুষ করার যে ব্যবস্থা রয়েছে সেই ব্যবস্থাকে ক্রমাগত বাড়িয়ে চলেছেন। জেলে কারা যায়? আমারও কংগ্রেস আমলে ১৭ বার জেলে যাবার অভিজ্ঞতা হয়েছিল। আমরা দেখেছি যে কারা জেলে যায় সেই ছেলেটি কি জেলে যাবার জন্য তৈরী ছিল? মায়ের পেট থেকে পড়ে কি সে এ্যান্টি-সোসাল তৈরী হয়েছিল? আজকে শ্রীমতী ইন্দিরা গান্ধী সেই অমানুষ তৈরী করার কারখানা গোটা ভারতবর্ষে তৈরী করেছেন। আজকে সেই পরস্পর বৈপরিত্যের সম্মুখীন আমাদের হতে হচ্ছে। এই যে অপরাধমূলক পরিবেশ, এই পরিবেশের জন্য

আমরা দেখছি যে ক্রমাগত কয়েদী বাড়ছে। আমি সেজন্য এই ব্যাপারে জাষ্টিস মোল্লাকে বলেছিলাম। কারাগার সংস্কার করার জন্য আমরা যা চেষ্টা করছি সেই ব্যাপারে আমি পরে আসছি। কিন্তু একথা বলতে পারি যে আপনাদের ৩০ বছরে যারা জেলের পাঁচিলের মধ্যে রয়েছে, আর যারা জেলের পাঁচিলের বাইরে রয়েছে, সে সম্পর্কে আমি মনে করি যে জেলের পাঁচিলের বাইরে যে সমস্ত মানুষ আপনারা তৈরী করেছেন, তার থেকে জেলের পাঁচিলের মধ্যে যারা রয়েছেন তাদের মধ্যে অনেক ভাল মানুষ আছে। আজকে সেই মৌলিক দিকটা সম্পর্কে সকলের দৃষ্টি আকর্ষণ করছি। তাদের শাসন করার যে ব্যবস্থা গত ৩০ বছর ধরে ছিল সে সম্পর্কে আমাদের মাননীয়া সদস্যা অপরাজিতা গোপ্পী কিছুটা উল্লেখ করছেন। জেলের একটা বিশেষ দৃষ্টিভঙ্গী ছিল বৃটিশ আমল থেকে এবং ওরা সেইভাবে সেটাকে দেখে এসেছেন। Jail is an instrument of co-ercion. জেল হচ্ছে অত্যাচারের যন্ত্রের প্রতিষ্ঠান এবং সেইভাবে ওরা এটাকে দেখে এসেছেন। আমি পুরোনো দিনের কথায় যাবনা। তবে মাননীয় সদস্য একটা কথা বলেছেন, তিনি এখানে উপস্থিত নেই। আমি এই কথা বলতে চাই যে ১৯৭৩ সালের ১লা নভেম্বর মাসে আমি এক মাস বহরমপুর জেলে ছিলাম এবং আমার সঙ্গে মাননীয় সদস্য সত্যপদ ভট্টাচার্য্য মহাশয়ও ছিলেন। সেই সময়ের ৩০ সেলের কথা আজও আমার মনে আছে। চাপ চাপ রক্তের দাগ তখনও ছিল। সুব্রত মুখার্জীর দলের ছেলেরা ১৯৭১ সালের ২১শে ফেব্রুয়ারী তারিখে কয়েকটি ছেলেকে নৃশংস ভাবে জেলের মধ্যে খুন করেছিলেন।

( শ্রীসুব্রত মুখার্জী ঃ অবজেকশান )

শুধু তাই নয়, এই সময়ে বর্ধমান জেল, আলিপুর সেন্ট্রাল জেল, প্রেসিডেন্সি জেলে কি ঘটনা ঘটেছিল সেটা সকলেই জানেন। এটাও সকলের জানা আছে যে সেই সময়ে জেলের সংখ্যা বাড়াবার দরকার ছিলনা। খৈতান সাহেবকে প্রশ্ন করি যে কি কারণে বহরমপুরে আর একট জেল তৈরী হয়েছিল এবং কিভাবে সেখানে মানুষকে মারা হয়েছিল? এক্সট্রিমিষ্টদের দমন করার নামে একটা বিশেষ জেল তৈরী করা হল। সেই জেল তৈরী করেছিলেন সিদ্ধার্থ শংকর রায়। আমাদের অপরাধ হচ্ছে, আমরা সেই জেলটাকে তুলে এনে মানসিক হাসপাতাল করেছি।

খৈতান সাহেব ঘটনা চেপে গিয়ে কথা বলবার চেষ্টা করলেন। তিনি বিচারপতির রায়ের সুপারিশগুলি উল্লেখ করে বললেন যে, আমরা নাকি সেগুলি কার্যকরী করিনি। তিনি এই সভায় বিভ্রান্তি ছড়াবার চেষ্টা করছেন এবং সেই জন্য ঘটনাগুলি চেপে গিয়ে কথা বলছেন। ১, ২, ৩, ৪ করে আমি সেই সুপারিশগুলি সম্বন্ধে বলছি।

এক নং হচ্ছে, জেলে যে-সমস্ত নিরপরাধী উন্মাদরা রয়েছে তাদের সম্পর্কে বিচারপতি যে সুপারিশগুলি করেছিলেন সেই সুপারিশগুলিকে কার্যকরী করার তাগিদের চেয়েও বড় তাগিদ ছিল জেল কোডের রিভিসন করা। সেইজন্য আমরা, বামফ্রণ্ট ক্ষমতায় আসার পর তারাপদ লাহিড়ী, অমরপ্রসাদ চক্রবর্তী এবং গোপাল বসুর নেতৃত্বে জেল কোড রিভিসন কমিটি গঠন করেছিলাম। তাঁরা কতগুলি সুপারিশ করেছিলেন। তার একটা—যেটা পালন করার দায়িত্ব আমাদের দপ্তরের ওপর ছিল না, তা সত্ত্বেও বিবেকের তাড়নায় পালন করেছিলাম, সাধারণভাবে সেটা স্বাস্থ্য দপ্তর দেখে থাকেন—যেসমস্ত নিরপরাধী উন্মাদ, উন্মাদিনীরা জেলে থাকে তাদের জন্য চিকিৎসার ব্যবস্থা করা। খৈতান সাহেব যদি আমার সঙ্গে একবার যান, তাহলে আমি খুব খুশী হব, আমি তাঁকে দেখিয়ে দেব যে, দমদম জেলে যেসমস্ত নিরপরাধী উন্মাদরা থাকে, নন-ক্রিমিনাল লুনাটিক্স তারা যুগ যুগ ধরে রয়েছে, বিধান রায়ের আমলে ছিল, প্রফুল্ল চন্দ্র সেনের আমলে ছিল, সিদ্ধার্থ শংকর রায়ের আমলেও ছিল; কিন্তু তাদের জন্য কোন চিকিৎসার ব্যবস্থা ছিল না—তাদের জন্য হাসপাতালের মত একটা প্রতিষ্ঠান গড়ে তুলেছি, যার নাম 'ইন্সটিটিউট অফ মেণ্টাল হেল্‌থ'। অনেকে বলছেন আলীপুর সেন্ট্রাল জেলে এটা করা হয়েছে, তা ঠিক নয়, আলিপুর স্পেশাল জেলে এটা করা হয়েছে। সেখানে ২০০/২৫০/৩০০ নিরপরাধী উন্মাদ রয়েছে, নন-ক্রিমিনাল লুনাটিক্স রয়েছে। তাদের জন্য আমরা ঐ প্রতিষ্ঠানে বিভিন্ন বিশেষজ্ঞ চিকিৎসক নিয়োগ করেছি, সাইক্রিয়াটিষ্ট রয়েছেন, মেডিকেল অফিসার রয়েছেন। সুতরাং এই সমস্ত জিনিষ করা হয়েছে।

দু' নং হচ্ছে, সিদ্ধার্থ বাবুর আমলে জ্ঞান সিং সোহন পাল যখন কারামন্ত্রী ছিলেন তখন সুখময় দত্তর নেতৃত্বে একটি কমিশন গঠিত হয়েছিল, সেই কমিশনের সুপারিশ ছিল শিশুদের জন্য, বিশেষ করে নিরপরাধ শিশু, যারা সমাজের চাপে পাপে ছন্নছাড়া হয়ে যায়—স্ট্রেবয়েজ—তাদের জন্য একটা বিদ্যালয়, একটা সংশোধনাগার তৈরী করা। আমরা ক্ষমতায় এসে একটা নেম প্লেটে দেখেছিলাম, তাতে লেখা ছিল জ্ঞান সিং সোহন পাল কর্তৃক তৈরী হয়েছে, এবং এটা দেখে আমরা অবাক হয়ে গেলাম, কারণ ঐ নেম প্লেটটা ছাড়া আর কিছুই দেখতে পেলাম না। অবশ্য এবিষয়ে সরলদেব মহাশয় আরো ভাল করে বলতে পারবেন, কারণ বারাসাতে এটা করার কথা ছিল, কিন্তু করা হয়নি। তাঁরা ভিত্তি প্রস্তর স্থাপনের সাইনবোর্ড লাগিয়ে রেখে চলে গেছেন। জ্ঞান সিং সোহন পাল মহাশয়, ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত মন্ত্রী ছিলেন, কিন্তু ঐ দীর্ঘ সময়ের মধ্যে ওর চেয়ে বেশী কাজ তিনি করে যেতে পারেননি। খৈতান সাহেব আজকে নিশ্চয়ই স্বীকার করবেন যে, পরবর্তী কালে আমরা সেই

কাজ করেছি, ১১৫ জনের অনধিক শিশুকে, ভাগ্য বিড়ম্বিত শিশুকে সেখানে রাখা হয়েছে। মাননীয় সদস্যরা শুনে নিশ্চয়ই খুশী হবেন যে, সেখানে তাদের লেখা-পড়া শেখান হচ্ছে, শুধু তাই নয়, কারিগরি শিক্ষায় শিক্ষিত করার জন্যও শিক্ষা দেওয়া হচ্ছে এবং সেখান থেকে একজন ছেলে প্রথম ১৫ জনের মধ্যে স্থান করে নিয়েছে। আপনারা আরো শুনলে আনন্দিত হবেন যে, সেখান থেকে ১০ জন ছেলে বাইরের স্কুলে গিয়ে পড়াশোনা করছে।

তিন নং যে সুপারিশটি ছিল, সেটি কার্যকরী করা হয়েছে। সেটা হচ্ছে, মেয়েদের জন্য একটা বিশেষ জেল চালু করার জন্য বলা হয়েছিল। আপনারা সবাই জানেন যে, এ ব্যাপারে আমরা দেড় কোটি টাকা খরচ করে ইষ্ট ক্যালকাটা মেট্রো-পলিটন বাইপাসের পাশে একটা জমি নিয়ে মেয়েদের জন্য একটা জেল তৈরী করছি। কিন্তু সেটা করতে সময় লাগবে, সেইজন্য আমরা ইতিমধ্যে বর্ধমানে প্রায় ৩০০ মেয়ে থাকবার মত একটা মহিলা জেলখানা তৈরী করেছি, এই মাসের মধ্যেই তা খোলা হচ্ছে।

চার নং সুপারিশ যেটা সেটা খৈতান সাহেব ভাল করেই জানেন। মুক্ত কারার সুপারিশ করা হয়েছিল। আমরা মুর্শিদাবাদ জেলার লালগোলায় এ ব্যাপারে কাজ শুরু করে দিয়েছি, মুক্ত কারা সেখানে তৈরী হচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, খৈতান সাহেব অনেক কথাই বলে গেলেন, কিন্তু তাঁর অনেক কিছুই অজানা রয়ে গেছে, ২৫ থেকে ২৬ বছর তাঁরা ক্ষমতায় ছিলেন, ১৯৫২ সাল থেকে ১৯৫৭ সাল, ১৯৫৭ সাল থেকে ১৯৬২ সাল, ১৯৬২ সাল থেকে ১৯৬৭ সাল, ১৯৭১—৭২ সাল এবং ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল তাঁরা এখানে ক্ষমতায় ছিলেন, ২৬ বছর ক্ষমতায় ছিলেন।

[ 1-40—1-50 p.m. ]

গত ২৬ বছরের মধ্যে একটাও জেল হাসপাতাল তৈরী করেছিলেন? খৈতান সাহেব বুকে হাত দিয়ে বলুন না? আমি এইটুকু বলতে পারি, কয়েক বছরে যে টাকা খরচ হয়েছে ৫ বছরের মধ্যে—১৯৮০ সালে জলপাইগুড়ি জেলায় ১০০ বেডের একটি জেল হাসপাতাল তৈরী হয়েছে। আমি অবশ্য এই কথা বলছি না যে বিরাট কিছু করা হয়েছে। ৮।১০টি সুপারিশ কার্যকরী করা হয়েছে। আমি গতবারে যেকথা বলেছিলাম আজও আমি জোরের সঙ্গে বলতে চাই, ওদের সঙ্গে আমাদের যে মৌলিক দৃষ্টিভঙ্গীর পার্থক্য রয়েছে—জেলকে ওরা যেভাবে ইন্সট্রুমেণ্ট ফর কোহারসান বলে মনে করতেন, আমরা কিন্তু তা মনে করি না। আমরা হয়তো সবটা

পারবো না এই পরিবেশের মধ্যে, এই ব্যবস্থার মধ্যে, কিন্তু সামনের ৩ বছরের মধ্যে সরকারে আছি বলেই মনে করি --আমরা যেটা বলেছি যে জেল ইন্সট্রুমেন্ট ফর কোহারসান হবে না, জেল ইন্সট্রুমেন্ট ফর অপ্রেসান হবে না সেটা সুব্রতবাবুরা করেছিলেন, জেল কারেকসন্যাল ইন্সটিটিউট হবে এবং সেই মর্মে খোল-নলচে বদলে আইন তৈরী হতে চলেছে। খৈতান সাহেবরা তো ২৬ বছর ধরে রাজত্বে ছিলেন, একবারও ভেবেছিলেন? ১৮৯৪ সালে ইংরেজদের স্বার্থে যে আইন তৈরী হয়েছিল সেই প্রিজন্স য়্যাক্ট একবারও বদলাবার কথা ভেবেছিলেন? প্রিজনা'স য়্যাক্টে যে আইন আছে যেটা আজ ১০০ বছর আগে থেকে চলছে সেটা বদলাবার কথা কি ভেবেছিলেন? বিধানচন্দ্র রায় কি ভেবেছিলেন? প্রফুল্লচন্দ্র সেন মহাশয় কি ভেবেছিলেন? জ্ঞান সিং সোহন পাল এখানে নেই, থাকলে জিজ্ঞাসা করতাম, ভেবেছিলন কখনও? আজকে এই মৌলিক জিনিস পশ্চিমবঙ্গ সরকার করতে যাচ্ছে। কারাবিভাগের সমস্ত আইনকে মানধাতার আমলের অকেজো আইনকে—যে আইনের দ্বারা মানুষকে ইন্সট্রুমেন্ট ফর কোহারসান করা যায়—আজকে বামফ্রন্ট সরকার সেই জায়গায় কারেকসন্যাল ইন্সটিটিউট করবার জন্য, সেই আইন তৈরী করবার জন্য সমস্ত আইনকে এক করে নতুন আইন করবার চেষ্টা করছে সারা ভারতবর্ষে যার নজির নেই। জাসটিস মোল্লা স্বীকার করে গেছেন, ইন্দিরা গান্ধীর নেতৃত্বে যে কমিসন যার নেতৃত্বে বিচারটি মোল্লা রয়েছেন তিনি বলে গেছেন, আজকে পশ্চিমবাংলায় যে জিনিস হতে চলেছে সারা ভারতবর্ষে তার নজির নেই। আমি অন্যান্য জায়গার উদাহরণ দেবো না, কি কি রিফর্মস হয়েছে, সারা ভারতবর্ষে জেল কোন জায়গায় রয়েছে আর আমরা কোন জায়গায় রয়েছি—কমিউনিষ্ট প্রতিষ্ঠার কথা বা বিপ্লবী সমাজ-তন্ত্রের কথা বলে গ্রহণ করবেন না যেটা আপনারা বারবার উচ্চারণ করে থাকেন। আপনারা প্রায়ই বলে থাকেন এ্যমনেষ্টি ইনটারন্যাশনালের পথে হোক, সেই এ্যমনেষ্টি ইনটারন্যাশনাল ১৯৭৮-৭৯ সালে যখন এসেছিলেন, পশ্চিমবঙ্গসহ সারা ভারতবর্ষে কারা সংস্কার সম্পর্কে কি বলে গেছেন সেটা স্মরণ করতে বলি। তবে আমরা এই কথা বলতে পারবো না যে বিরাট কিছু করে ফেলেছি, করা যায় না। সেই কারণে অষ্টম অর্থ কমিশন গত বছরে যখন এসেছিল, তখন আমি কয়েক কোটি টাকা চেয়েছিলাম, তারাপদ লাহিড়ী কমিশন যেগুলি সুপারিশ করেছিলেন সেই-গুলিকে যদি ঠিকভাবে কার্যকরী করতে হয়, সাবজেলকে যদি ডিস্ট্রিক্ জেলে রূপান্তরিত করতে হয় যেটা বালুরঘাটে এবং অন্যান্য সাবজেলকে করতে যাচ্ছি—সেইরকম ঠিকঠিক সংস্কার করতে গেলে যে টাকা লাগে সেই টাকার জন্য অষ্টন অর্থ কমিশনের কাছে দাবী করেছি। সেইজন্য বলছি এই প্রতিকূল অবস্থার মধ্যে নতুন ভাবে

বিধি-ব্যবস্থা গড়ে তুলতে পারবো না। এই কথা বলে যেসব ছাঁটাই প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে এবং যে ব্যয়-বরাদ্দের দাবী এখানে উত্থাপন করেছি আপনারা সকলেই তা অনুমোদন করবেন এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

The motions that the amount of demand be reduced by Rs. 100 / were then put and lost.

The motion of Shri Debabrata Bandopadhyay that a sum of Rs. 8,73,18000 be granted for expenditure under Demand No.22. Major Head: "256—Jails", was then put and agreed to.

( This is inclusive of a total sum of Rs. 1,45,53,000 already voted on account ).

**Demand No. 46**

Major Head: 288—Social Security and Welfare ( Exclusing Civil supplies, Relief and Rehabilitation of Displaced persons and Repatriates and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes ).

**Shri Benoy Krishna Chowdhury:**

Mr. Speaker, Sir,

On the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 81,37,18,000 ( Rupees eight-yone crore, thirty-seven lakh and eighteen thousand ) only be granted under Demand No. 46, Major Head of Account, "288—Social Security and Welfare ( Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes )".

This is inclusive of a total sum of Rs. 13 56,21,000 ( Rupees thirteen crore, fifty-six lakh and twenty-one thousand ) only already voted on account.

2. Under the Major Head of Account, 288—Social Security and Welfare, the Development and Planning Department have a total budget provision of Rs. 30,17,71,000 ( Rupees thirty crore, seventeen lakh and seventy-one thousand ) only, which includes the proposed expenditure on National Rural Employment Programme and Special Area Development Programme in Bundwan Block of Purulia District.

3. The National Rural Employment Programme introduced in this State which effect from 15th December, 1980, replacing all previous projects taken up under the Food For Work Programme, has three basic objectives :—

(a) generation of additional gainful employment for the unemployed and under-employed persons in rural areas ;

(b) creation of durable community assets for strengthening the rural infrastructure which will lead to growth of rural economy and rise in the income level of the rural poor, and

(c) improvement of the nutritional status and the living standard of the rural poor.

4. The State Government entrusted the NREP to the Panchayati Bodies for selection and execution of different categories of schemes under the Programme according to the local needs. The Programme is being implemented as a part of Sixth Five-Year Plan Programme, expenditure being shared by the Central and the State Governments on 50 : 50 basis. The target for generating man-days of employment with the current year's budget provision is 311 lakh, out of which 231.64 lakh of man-days were created upto the end of December, 1983. It is expected that during 1984-85, about 285 lakh of man-days of employment will be generated with the proposed budget provision.

5. A provision of Rs. 17,16,000 has been made in the budget for 1984-85 for the DANIDA Pilot Project being implemented since 1981-82 in Burdwan Block of Purulia district with voluntary assistance from Danish International Agency for Development Assistance ( DANIDA ). The main objective of this Programme is to augment the durable employment and income opportunities for depressed Tribal workers / Share-croppers through Systematic implementation of labour intensive schemes, such as construction of Bundhs, Jore-bundhs, village roads etc. afforestation of lands as well as scheme for skill-training in different trades like Tinsmithy, Handloom-weaving, rope-making, bamboo and cane-works. leafplate making, cart-wheel making, carpentry, etc. Since its inception in 1981-82, a good number of schemes under the Project have been completed and about 1,33,000 man-days of employment created upto the end of September, 1983. The total sanction issued upto March, 1983 out of State resources for the purpose was to the tune of Rs. 34.80 laakh, against which ILO has so far released a sum of Rs. 25,74,310 only. It is expected that the claim for re-imbursement of the balance amount would be settled shortly.

6. Six monthly Work Plans for the project are formulated in consultation with the Block Level Steering Committee created for the purpose and got approved by ILO. So far, 4 Work Plans have been implemented and the 5th one is under implementation. Though, originally the project was for a duration of 3 years and is to be over by 31-3-1984. the schemes taken up thereunder will not be completed earlier than the end of 1984. Accordingly, a proposal for taking up Phase II of the Project has been submited to I.L.O. Their clearance is awaited.

7. For 1984-85, a sum of Rs. 3 crores is proposed to be provided for the new scheme adopted by Judicial Department, namely 'The West Bengal State Legal Aid and Advice Scheme, 1980 for providing free legal services to the weaker sections of the community from the District level to the Block level. In the original scheme, provision was made for grant of legal aid to the bonafide residents of the State having an annual income not exceeding Rs. 2.400 only. To meet the present day conditions and to bring larger number of people belonging to the weaker sections of the community within the purview of the scheme, the limit of annual income has been raised to Rs. 7,000 in the Corporation or Municipal areas and to Rs. 5,000 in rural areas. In order to popularise the scheme among the rural people, a Legal Aid Camps was held in Sagar and at Banipur in the district 24-Parganas. Again, Legal Aid Conference was held at Raiganj in the district of West Dinajpur on 4th September, 1983 an at Berhampore in the district of Murshidabad on 3-3-1984. A State Legal Aid Conference was also held on 8th January, 1984, at Calcutta. The scheme came into force in the districts of Calcutta. 24-Parganas, Howrah, Hooghly, Malda, Birbham, West Dinajpur and Jalpaiguri. District Legal Aid Committees have since been constituted in other districts.

8. A sum of Rs 20 crores has been provided in the budget for 1984-85 for Unemployment Assistance Scheme introduced in 1978. The scheme is now in its sixth year since its introduction. The scheme will continue next year also with some changes in the eligibility conditions. With effect from 1984-85, we have decided to link our scheme with the programme of the banking sector for promoting self-employment. For those, who become newly eligible for assistance under the scheme during the next financial year, the annual assis-

tance will constitute seed money for advances from the banks for various self-employment projects. This arrangement will help to multiply the total funds made available to each recipient, and ensure that he succeeds in establishing himself in a profession or trade.

9. A provision of Rs. 51,000 has been made for 1984-85, to meet the charges of the office of the Superintendent, Political Pensions Alipore. The Collector and District Magistrate, 24-Parganas also acts as the Superintendent, Political Pensions. The Office of the Superintendent Political Pensions has to look after the interest and welfare of the political pensioners namely belonging to the Oudh and Mysore families, whose allowances were originally granted by the then British Government and are being continued by Government of India. The entire expenditure is initially borne by State Government as an Agency Functionary and ultimately re-imbursed by Government of India every year.

10. Besides, the provisions made by other departments, such as Relief and Welfare, Education, Finance, Home etc. are also included in the Demand.

11. With these few words, Sir, I request the House to approve of the Demand placed by me.

**Demand No.48**

Major Jeads : 295—Other Social and Community Services ( Excluding Zoological and public Gardens ), 495—Capital Outlay on Other Social and Community Services and 695—Loans for Other Social and Community Services.

**Dr. Ashok Mitra :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 4,02,91,000 be granted for expenditure under Demand No. 48, Major Heads : "295—Other Social and Community Services ( Excluding Zoological and public Gardens ), 495—Capital Outlay on Other Social and Community Services and 695—Loans for Other Social and Community Services."

( This is inclusive of a total sum of Rs. 67,19,000 already voted on account in March, 1984 ).

**শ্রীকাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৪৮ নং ডিমাণ্ডে আমরা কোন স্পীচ পাইনি, কাজেই সেই বাজেট সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহাশয় কি করে ডিসকাসন করবেন ?

**ডঃ অশোক মিত্র ঃ** আমি একটু ব্যাখ্যা করি। এটা স্রেফ ব্যাকরণগত কারণে আমাকে মঞ্জুরীর প্রস্তাব করতে হচ্ছে। এক সঙ্গে আছে, আলাদা করা যায় না। সেজন্য আমাকে এই প্রস্তাবটি রাখতে হচ্ছে। কিন্তু সেই প্রস্তাব সম্বন্ধে যা আলোচনা হবে তা নিয়ে যে বক্তব্য সেটা আমাদের শ্রম দপ্তরের রাষ্ট্রমন্ত্রী মহাশয় রাখবেন এবং এটা সম্বন্ধে আমাদের যে সব কাগজপত্র আপনাদের কাছে দেওয়া হয়েছে তাতেই বিস্তৃত ব্যাখ্যা করা আছে।

**মিঃ স্পীকার ঃ** Supposing a Minister does not choose to make his speech—What happened ? He cannot make any speech.

**শ্রীকাশীনাথ মিশ্র ঃ** কি কারণে টাকার বরাদ্দ চাইছেন সেটা যদি পরিষ্কার ভাবে মাননীয় সদস্যদের কাছে না থাকে তাহলে কি করে হবে ?

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** স্যার, নং ২ এ কনভেনসন ব্রেক হয়ে আমাদের প্রিভিলেজ ক্ষুন্ন হয়েছে। ৩ নম্বরে হচ্ছে কোন দপ্তরের বরাদ্দ সেটা ঠিক হয় নাই। কোন দপ্তরের জন্য ডিমাণ্ড সেটাও মেনসেন করা নেই।

[ 1-50 – 2-00 P. M. ]

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোন খাতে কত বরাদ্দ করেছেন সেটা বলা হয়নি।

**মিঃ স্পীকার ঃ** ডিমাণ্ড নাম্বার ৪৬-য়ে বলা আছে।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** স্যার, এটা তো ডিমাণ্ড নাম্বার। কোন হেডে কত বরাদ্দ সেটা বলা হয়নি। দেখবেন স্যার, সেটা বাজেটে উল্লেখ করা থাকে।

**মিঃ স্পীকার ঃ** সবই তো বলা আছে সোসাল সিকিউরিটি এ্যাণ্ড ওয়েলফেয়ার ডিপার্টমেণ্ট-এর মেজর হেডে।

**ডঃ অশোক মিত্র ঃ** এই রকম অবস্থায় তো ডিমাণ্ডগুলো গিলোটিন হয়ে যায়। সেইজন্য আলাদাভাবে বই ছাপানো হয়নি। একবার তো বই ছাপানো হয়েছে, ব্যাখ্যা করা হয়েছে। আমরা কিছুই চেপে যাইনি।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** আমরা এটা চেপে দেবার কথা বলছিনা, এটা একটা টেকনিক্যাল মিষ্টেক।

**ডঃ অশোক মিত্র ঃ** তিন চারটি ডিপার্টমেণ্টের টাকা একসঙ্গে দেখানো আছে। সেজন্য। একসঙ্গে আলোচনা হচ্ছে।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** এটা বলুন যে কেন এটা করতে চাচ্ছেন ?

**মিঃ স্পীকার ঃ** অশোকবাবু, ব্যাপারটা একটু ব্যাখ্যা করে ওঁকে বলুন।

**ডঃ অশোক মিত্র ঃ** ঠিক আছে, বলে দিচ্ছি। একটি টেকনিক্যাল ল্যাবরেটরি করবার জন্য শ্রম দপ্তরকে কিছু টাকা দিয়েছে পাবলিক ওয়ার্কস্ ডিপার্টমেণ্ট। যেহেতু বয়লার শ্রম দপ্তরের অধীনস্ত এবং এগুলো পরীক্ষা করবার জন্য কতগুলো প্রক্রিয়ার মধ্যে দিয়ে যেতে হয়, সেইহেতু ঐ দপ্তর এই টাকা দিয়েছে। এই খাতে বরাদ্দ আছে ৭ লক্ষ ১০ হাজার টাকা। তারপর একটি শ্রমকল্যাণ কেন্দ্র এবং হলিডে হোম করবার জন্য ৬ লক্ষ টাকা বরাদ্দ আছে। একটি ন্যাশনাল এ্যাপ্রেনটিস্ ট্রেনিংয়ের জন্য ৭ লক্ষ ৭৫ হাজার টাকা বরাদ্দ আছে। কর্মশিক্ষার জন্য ১৩ লক্ষ ৫০ হাজার টাকা বরাদ্দ আছে। তার সঙ্গে উল্লেখ করতে পারি অতিরিক্ত কর্মসংস্থান প্রকল্পের জন্য ১ কোটি ৪৫ লক্ষ ৭৬ হাজার টাকা বরাদ্দ আছে।

**শ্রীআনন্দমোহন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় মন্ত্রী বিনয় চৌধুরী মহাশয় সামাজিক নিরাপত্তা খাতে ব্যয়-বরাদ্দ প্রস্তাব এখানে উল্লেখ করেছেন। এটা ডিমাণ্ড নাম্বার ৪৬। তার সাথে সাথে ডিমাণ্ড নাম্বার ৪৮ মাননীয় ফিনান্স মিনিষ্টার এখানে উত্থাপন করেছেন। দুটি ডিমাণ্ডই একসঙ্গে আলোচনা হবে। আমার বক্তৃতার প্রারম্ভেই আমি দুঃখ প্রকাশ করছি যে মাননীয় অর্থমন্ত্রী এই দপ্তরকে একটি খুব গুরুত্বপূর্ণ দপ্তর বলে তিনি অ্যাখ্যা দিলেন না বলে। তিনি এটাকে একটা মায়োপিক্ আউটলুক্ থেকে দেখেছেন। আমরা কিন্তু তাঁর সাথে এবিষয়ে একমত হচ্ছি না। সামাজিক নিরাপত্তা একটা ব্যাপক কথা। সামাজিক নিরাপত্তার অভাব হলে সমাজ-ব্যবস্থাতে আমরা দেখতে পাচ্ছি ক্রমাগত সামাজিক অপরাধ-প্রবণতা

যাকে আমরা বলি সোশাল ক্রাইম সেই সোশাল ক্রাইম ডেভেলপ্ করে। এখানে সামাজিক নিরাপত্তা বলতে আমরা কি বুঝি ? খুব লজ্জার কথা। - সামাজিক নিরাপত্ত যার প্রয়োজন আছে কিন্তু সামর্থ নেই, সেই সামর্থহীন শ্রেণীকে সামর্থ যোগান দেবার নামই হচ্ছে সামাজিক নিরাপত্তা। এই সামাজিক নিরাপত্তার বুৎপত্তি-এটা কোন এ্যাকাডেমিক ডিসকাশন নয় ! সামাজিক নিরাপত্তার কথা পবিত্র সংবিধানেই আছে

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি একজন আইনজ্ঞ। এখানে সদস্য আছেন যাঁরা সংবিধান সম্বন্ধে আমার থেকে অনেক বেশী জানেন, তাঁদের এই ব্যাপারে অনেক জ্ঞান আছে, তাঁরা এই ব্যাপারে পণ্ডিত। স বিধানে ডিরেকটিভ প্রিন্সিপাল অফ দি স্টেট পলিশির একটা অধ্যায় আছে। সেই অধ্যায়ের মধ্যে দিয়ে রাষ্ট্রের কয়েকটি উন্নয়ন মূলক কাজের নির্দেশ দেওয়া আছে। সেখানে ডিরেকটিভ প্রিন্সিপ্ল অফ দি স্টেট পলিশিকে অনুসরন করে সামাজিক নিরাপত্তার কথা ভাবা হচ্ছে। সংবিধান রচনা করেন পণ্ডিত ব্যক্তিরা। তাদের শ্রমিক কল্যান এবং সামাজিক কল্যানের একটা লক্ষ্য থাকে। রাষ্ট্রের সামাজিক কল্যান এবং সমাজের সুষ্ট গণতানিক কাঠামো তৈরী করার উদ্দেশ্য নিয়ে ডিরেকটিভ প্রিন্সিপল্ অফ দি স্টেট পলিশির ভেতর সোশ্যাল [illegible] কথা বার বার বলেছেন এবং কয়েকটি কর্মসূচীর কথা ঘোষনা করেছেন। এই সরকার সোসাল সিকিওরিটি বলতে কয়েকটি পরিকল্পনার কথা আমাদের সামনে তুলে ধরেছেন এবং সেই পরিকল্পনা কার্যকরী করার জন্য অনেক টাকা ব্যয় বরাদ্দ করা হয়েছে। এই সমাজ কল্যান কাজগুলি কি ? প্রি-ভোকেসন্যাল ট্রেনিং, ওয়েলফেয়ার অফ হ্যাণ্ডিক্যাপ্ট, ওয়েলফেয়ার অফ ওম্যান, ওয়েলফেয়ার অফ চাইল্ড, ওয়েলফেয়ার অফ পুয়োর এ্যাণ্ড ডেটিটিউট। তার সঙ্গে মিনিমাম নিউ প্রোগ্রাম আছে। ইনসিয়োর প্রোগ্রামের ক্ষেত্রে গ্রুপ ইনসিয়োরেন্সের কথা বলা হয় নি, পেনসান স্কীমের কথা বলা হয়েছে। এই সমস্ত স্কীমগুলোকে আমি মনে করি স্টিরিওটাইপ স্কীম। ৩০ বছর আগে আমাদের যে সামাজিক সংকট ছিল, যে অর্থ নৈতিক সংকট ছিল বর্ত্তমানে সেই সংকট না থাকতে পারে যা সেই সংকটের গুরুত্ব আরো বেড়ে যেতে পারে। কিন্তু আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি এই সমস্ত স্কীমের মাধ্যমে, এই সমস্ত কল্যানকর কর্মসূচীর মধ্যে বৈপ্লবিক দৃষ্টিভঙ্গী প্রকাশিত হয় নি, সাম্যবাদের দৃষ্টিভঙ্গী প্রকাশিত হয় নি। সোসাল এ্যাপ্রোচ এর মধ্যে নেই। স্টিরিওটাইপ কতকগুলি স্কীম নেওয়া হয়েছে। আমি মনে করি সামাজিক এবং অর্থ নৈতিক কাঠামো পরিবর্ত্তনের সাথে সাথে, সামাজিক এবং অর্থ নৈতিক সংকটের পরিবর্ত্তনের সাথে সাথে এই কর্মসূচীর সামঞ্জস্য বিধান করে পুনর্বিন্যাস করা দরকার। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার নিবেদন এটা রিকাটিং করা দরকার। আমরা যদি এই কর্মসূচীর

ব্যাখ্যা করি সামাজিক নিরাপত্তা এবং মেনটেনেন্স প্রোগ্রাম এই দুটো আলাদা জিনিষ। মেনটেনেন্স প্রোগ্রাম এ্যাণ্ড সোসাল সিকিওরিটি এর মধ্যে একটা মূলত পার্থক্য আছে। মেনটেনেন্স শব্দটা মানে আমি জানি প্রতিপালন করা। একটা মানুষকে প্রতিপালন করা আর সামাজিক নিরাপত্তা দেওয়া এক জিনিষ নয়। আমি তো তাই বুঝি। গণতান্ত্রিক সমাজ ব্যবস্থায় একটা মানুষ তার কোন অধিকার নেই। তার নিজের পায়ে দাঁড়াবার সম্বল; অর্থনৈতিক সম্বল তার নেই। সমাজের অত্যন্ত দুর্বল শ্রেণীর মানুষ, যে মানুষ শ্রম দান করছে, যে মানুষ দিনের পর দিন মাথার ঘাম পায়ে ফেলছে, যার অর্থনৈতিক বুনিয়াদ নেই সর্বস্তরে যার বাধা সেই মানুষকে আমরা কি দিতে পেরেছি? এই সরকার তাকে কতটা কি দিতে পেরেছে? এটা সামাজিক নিরাপত্তা নয়। এখানে যে প্রি-ভোকেসনাল ট্রেনিং প্রোগ্রাম, এই যে কর্ম ভিত্তিক কার্যসূচী কথা বলা হয়েছে সেই প্রি-ভোকেসনাল ট্রেনিং নিয়ে কি হবে? কি ভাবে এর সুফল লাভ করা যাবে এই সম্পর্কে পরিষ্কার করে কোন কথা স্কীমের মধ্যে বলা হয় নি। একটা বেকার লোককে মাননীয় মন্ত্রী মহাশয় সিড মানি হিসাবে দেবেম বলেছেন। কিন্তু এই প্রি-ভোকেসনাল ট্রেনিং যে মানুষটা নিল তাকে নিজের পায়ে দাঁড়াবার জন্য কিছু মুলধনের প্রয়োজন আছে। মূলধন বিনিয়োগ করার ব্যাপারে এর সাথে কোরিলেটেড নয়। এটা ভেগ। এর কোন প্রোডাকটিভ স্পিরিট আছে বলে আমি মমে করি না।

[ 2-00—2-10 p. m. ]

ওয়েলফেয়ার অফ দি হ্যাণ্ডিক্যাপড্'-এর ব্যাপারে বাজেটে দেখা যাচ্ছে যে, হ্যাণ্ডিক্যাপড্দের শিক্ষার ব্যবস্থা, ইন্সটিটিউসান্যাল এডুকেশন দেওয়ার ব্যবস্থার কথা বলা হয়েছে। একজন হ্যাণ্ডিক্যাপড্ যদি শিক্ষাগত দিক দিয়ে যোগ্যতা লাভ করে, তার মধ্যে দিয়ে কিন্তু তার সামাজিক নিরাপত্তা ফিরে আসে না। তাকে পরবর্ত্তী জীবনে দেখা যায় অনেক দুঃখ, দারিদ্র ও চরম অভাবের মধ্যে দিয়ে কাটাতে হয়। শুধু মাত্র শিক্ষার মধ্যে দিয়েই তার অন্ন জোটে না। হ্যাণ্ডিক্যাপড্কে শিক্ষার ব্যবস্থা করতে হবে না বা তার কোন প্রয়োজন নেই, একথা আমরা বলি না। কিন্তু সেই সঙ্গে তার শিক্ষা অন্তে কাজের জন্য একটা ন্যূনতম গ্যারান্টি থাকবে—এটাই কাম্য। একটা ইনিস্টিটিউসান্যাল শিক্ষা তাকে সামাজিক জীবনের নিরাপত্তা দান করতে পারে না। উমেন ওয়েলফেয়ার বলতে আমরা সাধারণতঃ কি বুঝি? এ ব্যাপারে আমরা দেখি—আমরা গ্রামের মানুষ, আমরা ভাল করেই জানি—গ্রামের

বুকে ব্লক ডেভেলপমেন্ট অফিস থাকে, সেখানে কিছু মহিলা যান কিছু শিক্ষা নিতে। সেখানে মহিলা সমিতি গঠন করা হয়েছে। সত্যিকারের মহিলা সমিতি কিনা তা জানি না? সেই মহিলা সমিতিকে কাগজে-কলমে কিছু কিছু টাকা অনুদান দেওয়া হয়। সেই টাকা দিয়ে তাঁদের সেলাই মেশিন দেওয়া হয়। কিন্তু মহিলাদের যে সমস্ত সমস্যা আছে—সত্যিকারের মৌলিক সমস্যা—সেগুলি ঐ মেশিনের সাহায্যে কতখানি কমব্যাট করা যায় তা আমার জানা নেই। কোন সমাধান করা যায় বলে আমি অন্ততঃ মনে করি না। আজ শুধু মহিলা সমিতি বলে নয়, যে সমস্ত ডেস্টিটিউট উমেন আছেন বা ডিস্‌ট্রেসড্‌ উমেন আছেন, তাঁদের জন্য কোন পরিকল্পনার কথা এর মধ্যে বলা হয় নি। একজন ডিস্‌ট্রেসড্‌ উমেন, তিনি হয়ত একদিন স্বামী মারা যাওয়ার ফলে বিধবা হলেন বা কোন ভাবে অসহায় অবস্থার মধ্যে পড়লেন, তখন তাঁর জীবন ধারণের ক্ষেত্রে সামাজিক নিরাপত্তা কোথায় থাকবে? এই ধরণের একটা এ্যাক্সিডেন্ট এ্যাট দি সেম টাইম কোন সরকারী কর্মচারীর ক্ষেত্রেও ঘটতে পারে। এটা তাঁর কাছে নিশ্চয়ই কোন অপরাধ নয়? কোন সরকারী কর্মচারী আবার কোন অন্যায় আচরণের দায়ে বরখাস্তও হতে পারেন। এই ক্ষেত্রে সেই সংশ্লিষ্ট কর্মচারীর স্ত্রী নিশ্চয়ই একজন ডিস্‌ট্রেসড্‌ উমেন হিসাবে গণ্য হবেন। গণ্য হবেন কিনা —এঁদের বিচারে—তা আমি জানি না। এই প্রসঙ্গে আমি একটি উদাহরণ দেই। এক সময়ে আব্রাহাম লিংকন তাঁর এক সোলজার্সকে ডিস্‌মিস করেছিলেন। ডিস্‌মিস করার পরে তিনি বলেছিলেন—ডিস্‌মিস্যাল টু এ্যান অফিসিয়াল ইজ ইনডিরেক্ট পানিশমেন্ট টু হিজ ওয়াইফ, ফ্যামিলি। (ডিসমিস্যাল ইজ এ্যান ইনডিরেক্ট পানিশমেন্ট টু হিজ ফ্যামিলি। এটা কখনই ঠিক নয়।) আমাদের সরকারী কোন কর্মচারী আজ যদি কোন অপরাধ করে, তাহলে সেই অপরাধের মাধ্যমে তার চাকুরী যায়। আমরাও চাই, যদি কেউ কোন অন্যায় করে, তাহলে তার চাকুরী যাক, প্রয়োজনবোধে সে ডবল শাস্তি পাক। কিন্তু সঙ্গে সঙ্গে এও জানি যে, এই কর্মহীনতার ফলে, সংশ্লিষ্ট কর্মচারীটির পরিবার পরিজন ও আত্মীয় যাঁরা ঐ ইনকামের উপর নির্ভরশীল ছিলেন, তাঁরা দুঃখ-দারিদ্রতার শিকার হবেন। এই ক্ষেত্রে দ্যাট ইজ হোয়াই উমেন মাস্ট বি ইনক্লুডেড্‌ এ্যাজ এ ডিস্‌ট্রেসড্‌ উমেন। আজকে সেজন্য উমেন'এর ডেফিনেশনের আরও ব্যাখ্যা করা দরকার। ডিস্‌ট্রেসড্‌ উমেন সম্বন্ধে ওয়েলফেয়ার কি হবে, তার কোন সুনির্দিষ্ট পরিকল্পনা সরকারের নেই। এ ব্যাপারে সরকারের কোন নির্দিষ্ট পরিকল্পনা থাকা উচিত ছিল। পুওর এ্যাণ্ড ডিস্‌ট্রেসড্‌ বলতে আমরা কাদের বুঝি? ডঃ অশোক মিত্রের পুওরদের সম্বন্ধে কি বলেছেন, তা দেখেছি। তিনি বলেছেন, রাজ্যের শতকরা ৫০ জন মানুষ বিলো দি পভার্টি লাইনে আছেন। অর্থাৎ হাফ অফ

দি বাল্ক অফ দি পপুলেশন ইজ পুওর। সেই পুওরকে যদি ভেগ্ অর্থে ব্যবহার করা হয়, তাহলে তার কোন কৈফিয়ৎ থাকতে পারে না। তাদের সামনে তিনি কোন এভিনিউ খুলে দিতে পারেন নি! ডেসটিটিউট্দের কথা প্রসঙ্গে বলা হয়েছে, তাদের জন্য কয়েকটি অনাথ আশ্রমের ব্যবস্থা আছে। অনাথ আশ্রম তাদের প্রতিপালন করে থাকে। কিন্তু এটা দিয়ে কি তাদের মেনটেন্যান্স করা যায়? সাচ ডেসটিটিউটদের এটা দিয়ে সামাজিক নিরাপত্তা দেওয়া যায় না। মিনিমাম ওয়েজ প্রোগ্রামের কথা মেজর হেড, আইটেম নং ৪০তে বলা হয়েছে। মিনিমাম ওয়েজ প্রোগ্রামে—মিনিমাম প্রোগ্রাম—লিন পিরিয়ডের সময়ে ফুড্ ফর ওয়ার্কস্ এর কথা বলা হয়েছে। সেখানে বলা হয়েছে, এই ব্যবস্থার মাধ্যমে গ্রামীণ কর্মসংস্থানের ব্যবস্থা করা হচ্ছে! এটা কিন্তু কোন সামাজিক নিরাপত্তা প্রদান করে না। লিন পিরিয়ডে বাঁকুড়া, পুরুলিয়া, ঝাড়গ্রাম, সুন্দরবনের এক বিস্তীর্ণ অঞ্চলের মানুষ এক অসহায় অবস্থার মধ্যে বাস করে। সেই সমস্ত মানুষ অত্যন্ত দরিদ্র। তাদের কিছু ভরতুকি দিয়ে ম্যান ডেস্ ক্রিয়েট করা হচ্ছে। ফুড ফর ওয়ার্কসের মাধ্যমে কিছু দিয়ে বিশেষ একটা প্রোগ্রাম করা হয়েছে বলে বলা হচ্ছে। এর মধ্যে দিয়ে তাদের এমপ্লয়মেন্ট পোটেনসিয়ালিটি কিছু হয় না। আই থিংক ইট ইজ নট এ্যান এমপ্লয়মেন্ট পোটেনসিয়ালিটি। এর দ্বারা তাদের পারচেজিং পাওয়ার কিছু হয় না। লিন পিরিয়ডে যাতে আমরা তাদের পারচেজিং পাওয়ার এ্যাক্সিলারেট করতে পারি তার জন্য ব্যবস্থা থাকা উচিত ছিল। সাবসির্ডি দিয়ে, ম্যান ডেস্ করে তাদের সামাজিক নিরাপত্তা কখনও দিতে পারব না। সামাজিক নিরাপত্তা হিসাবে তাদের কোন কর্মসংস্থান আমরা করতে পারি নি। এই সমস্ত প্রোগ্রামই এখানে রাখা হয়েছে।

আজকে ইনসিউরেন্স স্কিমের কথা বলা হয়েছে, আজকে পেনসেনের কথা বলা হয়েছে। নিশ্চয়ই ইনসিউরেন্স স্কীম এবং পেনসেন স্কীমকে এ্যাপ্রিসিয়েট করি, কিন্তু এক্ষেত্রে একটা কথা হচ্ছে এই ইনসিউরেন্স স্কীম এ্যাণ্ড পেনসেন স্কীম অরগ্যানাইজড্ সেকটরের ভেতরেই থেকে যাচ্ছে। যে সকল লোক সরকারী চাকুরী থেকে রিটায়ার করছেন তারাই কেবল এই পেনসেন পাচ্ছেন এবং তারা এই ইনসিউরেন্স চালিয়ে যেতে পারেন। কিন্তু আনঅরগ্যানাইজড্ সেকসানে—অর্থাৎ যারা বাসের ড্রাইভার, কাগজ কুড়োয় ইত্যাদি এই শ্রেণীর লোকেদের ক্ষেত্রে—আনঅরগ্যানাইজড্ সেকসানের জন্য কোন ইনস্যুরেন্স স্কীম বা পেনসেন স্কীম চালু করা হয় নি। সেইজন্য আজকে লক্ষ্য করছি, যারা সমাজের অত্যন্ত দরিদ্র মানুষ, যারা দৈনন্দিন রুজি রোজগার করে এবং যাদের ট্রাডিশন্যাল ভোকেশোন্যাল ট্রেড অর্থাৎ যেমন মৃতশিল্পী, চর্মকার, যারা বাঁশের কাজ করে, কাগজ কুড়োয় নর্দমা থেকে, আপনার আমার বাসকেট বকস থেকে তাদের

সংখ্যাই অত্যন্ত বেশী। অথচ তাদের জন্য কোন ব্যবস্থা নেওয়া হচ্ছে না। যার ফলে ন্যাশানাল ইকনমি এ্যাকসেলারেটেড হচ্ছে না। এই কাগজ যে কুড়োন হয় সেটা পেপার মিলগুলিতের মেট্যারিয়াল হিসাবে ব্যবহৃত হয়। এই লোকগুলি যে এই কাজে লেগে আছে তারজন্য তাদের কোন ইনস্যুরেন্স বা পেনসেনের ব্যবস্থা নেই। আনঅর-গ্যানাইজড, সেকসানে সোস্যাল সিকিউরিটি কিছু দিতে পারেন নি। আবার এই কল্যাণমূলক কাজ থেকে সিডিউল কাস্ট এবং সিডিউল ট্রাইবদের বাদ দেওয়া হয়েছে। এটা একটা রং কনসেপশান। সিডিউল কাস্ট এবং সিডিউল ট্রাইবদের জন্য ফেসিলিটি এ্যকস্‌টেণ্ড করা প্রয়োজন। তাদের কিছু ফেসিলিটি দেওয়া দরকার। সুতরাং এদের জন্য এডুকেশান ওরিয়েনটেড, এমপ্লয়মেণ্ট ওরিয়েনটেডের নানারকম ফেসিলিটি থাকা দরকার। বেশীর ভাগ ক্ষেত্রে দেখা যায় সিডিউল কাস্ট এবং সিডিউন ট্রাইবদের মধ্যে বেকার, অশিক্ষিত এবং কর্মযোগ্যতা নেই লোককে। অথচ সরকারের কাছ থেকে এদের জন্য কোন নিরাপত্তার ব্যবস্থার ব্যবস্থা নেই। তারা কোন রকম নিরাপত্তার আশা করতে পারেনি। আমি মনে করি যে সমস্ত প্রোগ্রামের কথা বলা হয়েছে সেগুলি আজকে অত্যন্ত পুরোণ এবং অত্যন্ত স্টিরিওটাইপ প্রোগ্রাম। সেইজন্য আমি অনুরোধ করছি, আবেদন করছি আপনি অনুগ্রহ করে সমাজের এই সংকটের সময়ে এবং অর্থনৈতিক সংকটের একটা সামঞ্জস্য বিধান করে এই সমস্ত কল্যাণকর কাজের জন্য প্রোগ্রাম রিকাস্ট করুন, পুনর্বিন্যাস করুন, আদারওয়াইজ স্টিরিওটাইপ প্রোগ্রামে সমাজের মানুষের নিরাপত্তা দেওয়া যাবে না। এই স্টিরিওটাইপ কর্মসূচী যে আনা হয়েছে যার জন্য কোটি কোটি টাকা বরাদ্দের জন্য উৎথাপন করা হয়েছে সেটা অত্যন্ত যুক্তিহীন। এতে কোন সোস্যাল সিকিউরিটি দেওয়া যাচ্ছে না ; এটা অত্যন্ত বাজে অসমর্থন যোগ্য, সেইজন্য এর বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অঞ্জু কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বাজেটকে সম্পূর্ণ সমর্থন করে আমি দু্একটি কথা বলতে চাই। আমার আগে মাননীয় বিরোধী সদস্যের বক্তৃতা আমি মন দিয়ে শুনলাম। উনি বলেছেন যে সমাজে কিছু নিরাপত্তা নেই, এবং কল্যাণ ঠিকমত হচ্ছে না। এখানে বিভিন্ন যে কল্যাণমূলক কর্মসূচী নেওয়া হয়েছে উনি তার জন্য খুবই চিন্তিত। কিন্তু উনি যে জিনিষটা তার বক্তব্যের মধ্যে আড়াল করতে চেয়েছেন সেটা হচ্ছে যে স্বাধীনতা লাভের পর থেকে কেন্দ্রীয় সরকার যে পুঁজিবাদী অর্থনীতিকে অনুসরণ করে চলেছেন সেই অর্থনীতির ফল হিসাবেই আজকে সমাজে ব্যাপক ভাবে মানুষ নীচের দিকে নামতে শুরু করেছে। নীচের তলার মানুষ আরো দরিদ্র সীমার নিচে নামতে শুরু করেছে। এইরকম

একটা দেশের মধ্যে, এইরকম একটা সমাজব্যবস্থার মধ্যে যেখানে দেশের শতকরা ৭০ ভাগ মানুষ তার ন্যূনতম প্রয়োজন মেটাতে বঞ্চিত হচ্ছে, সুতরাং এই রকম সমাজ কাঠামোর মধ্যে দাঁড়িয়ে কখনোই আমরা মনে করতে পারি না সমাজের ব্যাপক মানুষের সামাজিক নিরাপত্তার ব্যবস্থা করতে পারবো।

[ 2-10—2-20 P. M. ]

আজকে আমরা এটাই বলতে পারি যে সারা দেশের এই অর্থ নৈতিক কাঠামোর মধ্যে বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে ক্ষমতায় এসেছে। আমরা যখন ক্ষমতায় আসি তখন মানুষের কাছে আমরা ৩৪ দফা কর্মসূচীর প্রতিশ্রুতি দিয়েছিলাম। তার আগে আমরা মানুষের কাছে ৩৬ দফা কর্মসূচীর প্রতিশ্রুতি দিয়েছিলাম এবং বলেছিলাম যে আমরা কিছু কল্যাণমূলক কাজকর্ম করব। আমরা কখনও বলিনি মৌলিক সমস্যার সমাধান করা যাবে, সব সমস্যার সমাধান করা যাবে। আমরা মানুষের কাছে প্রতিশ্রুতি দিয়েছিলাম এই সমাজ ব্যবস্থা সম্পর্কে, এই সমাজ সম্পর্কে আপনাদের সচেতন করব, কিভাবে মৌলিক সমস্যার সমাথান করা যাবে সেইদিকে এগিয়ে যেতে হবে। এই প্রতিশ্রুতি অনুযায়ী আমরা সরকারে এসেছি এবং সমাজ কল্যান দপ্তরের মাধ্যমে আজকে বামফ্রন্ট সরকার কর্মসূচী গ্রহণ করেছেন। সেইসব কর্মসূচীর মধ্যে আমরা দেখেছি সমাজের মধ্যে যারা সবচেয়ে বেশী অসহায় সেই প্রতিবন্ধী যারা শারিরীক ভাবে অক্ষম, যারা চোখে দেখতে পায় না, চলতে পারে না, তাদের পুনর্বাসনের ব্যবস্থা করার জন্য নানারকম বৃত্তিমূলক প্রশিক্ষণের ব্যবস্থা করা, এই সমাজে তাদের যে বাঁচার অধিকার আছে সেজন্য তারা যাতে স্বনির্ভর হয়ে নিজেদের গড়ে তুলতে পারে সে সম্পর্কে সমাজ কল্যান দপ্তরের মাধ্যমে বামফ্রন্ট সরকার বিভিন্ন কর্মসূচী গ্রহণ করেছেন। সেই প্রতিবন্ধীদের জন্য মাসিক ৫০ টাকা ভাতা দেওয়ার ব্যবস্থা আছে। তাছাড়া যারা চলাফেরা করতে পারে না তাদের জন্য নানারকম কৃত্রিম অঙ্গ-প্রত্যঙ্গ দিয়ে যাতে সাহায্য করা যায় তার ব্যবস্থা সমাজ কল্যান দপ্তরের মাধ্যমে করা হয়েছে। স্যার, আজকে শ্রেণী বিভক্ত সমাজ ব্যবস্থার মধ্যে মেয়েদের কি অবস্থা সেটা আপনি জানেন। বিরোধী দলের মাননীয় সদস্যরা দেখতে পাননা নারীদের কি করে কল্যান হচ্ছে। আমরা জানি তাঁদের পক্ষে এটা দেখতে পাওয়া সম্ভব নয়। তাঁরা যে সমাজ ব্যবস্থা টিকিয়ে রাখতে চান সেটা হচ্ছে আধা সামন্ততান্ত্রিক সমাজ ব্যবস্থার শোষণ, একচেটিয়া পুঁজির শোষণ। এই দু'রকম শোষণ ব্যবস্থার মধ্যে মেয়েরা শোষিত হচ্ছে। এই পুঁজিবাদী শোষণে শ্রমিক,

কৃষক, মেহনতী মানুষরা এক রকম ভাবে শোষিত হচ্ছে, অন্যদিকে এই সমাজে ভেতরে বহু পুরুষের উপার্জনের উপর মেয়েদের বেঁচে থাকতে হয়, সেজন্য তা শোষিত হচ্ছে। আজকে বৃহৎ কর্মকাণ্ডের দিনে উৎপাদনের কাজে নারী সমাজে কোন ভূমিকা নেই। বামফ্রণ্ট সরকার ক্ষমতায় আসার পর এই মেয়েদের যাতে স্বনির্ভর করে তোলা যায়, তাদের বেঁচে থাকার অধিকার যাতে প্রতিষ্ঠিত করা যায় সমাজে সম্মান মর্যাদায় তাদের যাতে প্রতিষ্ঠিত করা যায় তারজন্য বামফ্রণ্ট সরকা সমাজ কল্যান দপ্তরের মাধ্যমে বিভিন্ন কর্মস্চী গ্রহণ করেছেন। আমরা দেখেছি সেখানে বামফ্রণ্ট সরকার বৃত্তিমূলক নানা রকম প্রশিক্ষণের ব্যবস্থা করেছেন। সেখানে ৭৮ টি ব্লকে প্রতি বছর ২ হাজার ৫শো জন মহিলা ট্রেনিং নিচ্ছে। জানি এখন অনেক অসুবিধা আছে, রাজ্য সরকারের সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে যে কর্মসূচী নেওয়া হচ্ছে সব কর্মসূচী সঠিকভাবে রূপায়ন করা সম্ভব হচ্ছে না। তা সত্বেও আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এই যে হাজার হাজার মহিলা ট্রেনিং নিয়ে বেরুচ্ছে, যারা সেলাই-এ ট্রেনিং নিচ্ছে, ক্ষুদ্র শিল্পে ট্রেনিং নিচ্ছে, তারা কোন কাজ পাচ্ছে না. তাদের বিষয় তিনি যেন বিবেচনা করেন।

কাজেই মন্ত্রীমশায়কে অনুরোধ করব, এডুকেশন দপ্তরে এবং হোম ডিপার্টমেণ্টে হোমগার্ডদের যে ইউনিফর্ম দেওয়া হয় সেই অর্ডারগুলো যাতে এদের দিতে পারেন অর্থাৎ এদের ট্রেনিংগুলো যাতে কাজে লাগান যায় সেই ব্যবস্থা করুন এবং এটা করতে পারলে মেয়েরা স্বনির্ভর হতে পারবে। এই ব্যাপারে পঞ্চায়েতের যে গুরুত্বপূর্ণ ভূমিকা আছে সেটা অস্বীকার করবার উপায় নেই। আপনারা বলছেন মেয়েদের জন্য এই সরকার কিছুই করেনি। এত ভুলে যাচ্ছেন কেন? কোথায় ছিলেন এর আগে? আপনাদের আমলে তো দেখেছি পঞ্চায়েতগুলিকে শোষণের যন্ত্র হিসেবে ব্যবহার করতেন। কিন্তু বর্তমানে পঞ্চায়েতগুলি জনকল্যাণমূলক কাজ করছে এবং মেয়েদের নানা রকম সুযোগ-সুবিধা দেবার কথা চিন্তা করছে। বামফ্রণ্ট সরকার এই ব্যবস্থা করেছে বলে আমি তাদের অভিনন্দন জানাচ্ছি। বিরোধীদলের তরফ থেকে বলা হয়েছে পঞ্চায়েতের মাধ্যমে মহিলাদের জন্য কিছুই করা হয়নি। আপনাদের সময় যে মহিলা সমিতি ছিল সেটা তো দেখেছি ধনী মেয়েদের একটা আড্ডাখানা ছিল। কিন্তু আজকে সমস্ত সম্প্রদায়ের লোক সেখানে আসছে এবং তাঁদের মৌলিক সমস্যার সমাধান কিভাবে হয় সেটা নিয়ে ভাবনা-চিন্তা করছে। শুধু তাই নয়, যে সমস্ত অবহেলিত শিশু এবং অসহায় মহিলারা আছেন তাঁদের ভরণ-পোষণের ব্যবস্থা কিভাবে করা যায় তার জন্য বিভিন্ন কর্মসূচী গ্রহণ করা হচ্ছে। ডেস্টিটিউট হোম সম্বন্ধে অনেকে হতাশ হয়েছেন। কিন্তু আমি দেখেছি বর্তমান সামাজিক নিয়ম

অনুসারে যে সমস্ত ছেলে মেয়েরা তাদের মা—বাবার পরিচয় দেয়না বা দিতে পারেনা তাদের সেখানে রাখা হয়েছে। আমি সরকারকে এবং মন্ত্রীমহাশয়কে বলব, এই হোমগুলি ঠিকভাবে যেন পরিচালিত হয়। বর্ধমান জেলার কালনায় যে হোমটি হয়েছে তারা ঠিকভাবে টাকা পয়সা পাচ্ছেনা। আমি অনুরোধ করব তাদের আর্থিক সাহায্য দেবার ব্যবস্থা করুন। আমাদের দেশে পণপ্রথা থাকার ফলে পতিতা বৃত্তির শিকার হচ্ছে মেয়েরা। এই ব্যাপারে আমাদের কেন্দ্রীয় সরকার কি করেছেন? মহিলা আন্দোলনের চাপে ১৯৬১ সালে একটা আইন পাশ করা হয়েছিল, কিন্তু আজ পর্যন্ত সেটা কার্যকরী করা হয়নি। আজকে দারিদ্র্যের চাপে এবং খাদ্যাভাবে অনেক মেয়েরা ওই দিকে যেতে বাধ্য হচ্ছে। কাজেই কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করুন যাতে এই আইন কার্যকরী করা হয়। বর্তমান কাঠামো এবং অর্থনৈতিক এই পরিস্থিতির মধ্যে মানুষের সার্বিক কল্যাণের কথা ভাবা যায় না। আজকে মানুষকে সচেতন করা দরকার এবং সেই সচেতন করবার কাজে বামফ্রন্ট সরকার এগিয়ে যাচ্ছেন। এই কথাগুলি বলে, বাজেট সমর্থন করে আমি আমার বক্তৃতা শেষ করছি।

[ 2-20—2-30 P.M. ]

ডাঃ মানস ভুঁইয়া ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিভাগীয় মন্ত্রী বিনয়বাবু এবং অর্থ মন্ত্রী মহাশয় ডিমাণ্ড নং ৪৬ এবং ৪৮ এখানে পেশ করেছেন। আমি খুব আনন্দিত মাননীয়া সদস্যা সরকারী দলে হলেও কতকগুলি সত্য কথা এবং সমাজে আজকে যে ধরনের নিত্যনৈমিত্তিক ঘটনা ঘটছে, তার প্রতি তাঁর সরকারের মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করেছেন। সোস্যাল সিকিউরিটি বলতে যা বোঝায়, আমরা যেটা বুঝি সেটা হচ্ছে সোস্যাল জাসটিস এণ্ড ইকনমিক সিকিউরিটি। এই দুটো কমবাইন না হলে সোস্যাল সিকিউরিটি আসে না। মাননীয় অধ্যক্ষ মহাশয় এই দুটি দাবীর মাধ্যমে, বিশেষ করে ৪৬ নং দাবীতে বিনয়বাবুর যে সমস্ত কথাবার্তা এই ব্যয় মঞ্জুরী অনুমোদন করার জন্য তিনি এখানে যা পেশ করেছেন, তার সত্যিকারের দিকটা বিগত সাত বছর ধরে যদি সমালোচনা করি এবং তিনি নিজে যদি সমালোচনা করেন তাহলে দেখতে পাওয়া যাবে যে সমাজে সোস্যাল সিকিউরিটি কতখানি ইমব্যালেন্সড হয়েছে। একটা উদাহরণ দিচ্ছি। ওঁরা চিৎকার করে বলতেন যে ১৯৭৮ সালে যে ভারতবর্ষে নাকি প্রথম ওঁরা বেকারদের জন্য চোখের জল ঝরিয়েছিলেন। ২০ কোটি টাকার পরিকল্পনা নিয়েছিলেন এবং খরচও করেছেন।

তদানিন্তন সময়ে বিধানসভার ভিতরে এবং বাইরে আমাদের বিরোধী দলের সদস্যদের পক্ষ থেকে একটা কথা বার বার বলেছিলাম অত্যন্ত আশ্চর্য হয়ে যে একটা তথাকথিত সাম্যবাদে বিশ্বাসী একটা দল এবং সরকার টোকেন রিলিফের কথা বলে কি করে? যেখানে একটা প্রতিষ্ঠিত রাজনৈতিক নেতৃত্ব আছে তারা টোকন রিলিফের কথা বলে কি করে? যদি একটা দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীল সরকার বা কোন দল এই দাবীতে সোচ্চার হতেন এবং বেকারদের কাছে কুম্ভীরাশ্রু বর্ষণ করতেন তাহলে আমরা অন্তত বুঝতাম যে কিছু একটা কারণ আছে। আমরা একথা বার বার বলেছিলাম—যা হোক মন্দের ভাল ছয় বছর বাদে তাদের ঘুম ভাঙ্গলো। তারা স্বীকার করেছেন যে, বর্তমান সময় ভিত্তিক পরিকল্পনায় যে ব্যাঙ্কগুলি এখন চলে যাচ্ছে, তাদের সংগে এই বেকারদের ফেলে দিয়ে সিড মানি হিসাবে তাদের দিয়ে প্রতিষ্ঠিত করবার চেষ্টা করবেন। যা হোক, পশ্চিমবাংলার বেকাররা অন্তত একটা ধাপ্পাবাজীর হাত থেকে বেঁচেছে, মুক্তি পেয়েছে। ৫০ টাকায় একটা এম. এ. পাশ করা মেয়ে ছেলে কি সোস্যাল সিকিউরিটি পাবে? আমরা বলেছিলাম এটা বেকার ভাতা নয়, এটা একটা চাকর ভাতা। এই যে হাজার হাজার বেকার এদের টোকেন রিলিফ দিয়ে দলের সদস্য হিসাবে মুচলেখা লিখিয়ে তাদের অর্থনৈতিক জ্বালাটাকে আরও প্রজ্জ্বলিত করে আগামী দিনে তাদের রাজনীতিতে ব্যবহার করার ব্যবস্থা করেছিলেন। এবং তার নায়ক যিনি ওখানে বসে আছেন, বিনয়বাবু। আজকে উনি বুকে হাত দিয়ে বলুন যে এই যে ২০ কোটি টাকা অনুৎপাদন খাতে খরচ করেছেন, পশ্চিমবাংলার সাধারণ মানুষের টাকা যেটা আগামী দিনে কাজে লাগতো যদি ঐ অঙ্কেরই টাকায় শিল্প করে একটা পার্মানেণ্ট রিলিফের কথা বলতেন তাহলে কি আরও ভাল হোত না? কংগ্রেসী ছেলেদের চাকুরী দিতে হবে না, দরকার নেই, আপনাদের ছেলেদের চাকুরী দিন, সি পি এম-এর ছেলেরাই চাকুরী পাক এই দাবীই বেকার যুবকরা করেছিল। কিন্তু তা করলেন। এই ২০ কোটি টাকা এইভাবে কি করলেন? যেখানে আমাদের অর্থনীতি বিশারদ মাননীয় অর্থমন্ত্রী ভিক্ষার ঝুলি নিয়ে বসে আছেন এবং কেন্দ্রের কাছে অর্থের জন্য ভিক্ষা করছে কেন্দ্রীয় অর্থ মন্ত্রীর কাছে? যদিও তিনি কথায় কথায় বিভিন্ন ভাষায় কেন্দ্রকে গালাগালি করেন? এই অবস্থায় যখন পশ্চিমবংগ সরকার উৎপাদনমুখী খাতে ব্যয় করছেন, তার জায়গায় যখন ব্যস্ত রয়েছেন? আজকে দেখতে পাচ্ছি এই সমস্ত জ্ঞানমুর্খদের ঘুম ভাঙল—এটা সিড মানি হিসাবে কাজে লাগুক।

পশ্চিমবাংলার অবস্থা, পশ্চিমবাংলার সোশ্যাল সিকিউরিটি তাঁরা এই ভাবে আনার চেষ্টা করছেন। আমরা যে কথাটা বারবার বলেছিলাম - এঁদের দেরীতে ঘুম

ভাংগে সুভাষ চন্দ্র বোস সম্বন্ধে এঁদের চিন্তাধারা আসতে এবং মূল্যায়ন করতে ৪০ বছর সময় লাগলো এই মার্কসবাদী কম্যুনিষ্ট পার্টির এবং বেকার ভাতা ৫০ টাকা দিয়ে দলের কর্মী বাড়ানোর প্রচেষ্টায় যে আগুন জ্বলবে আগামী দিনে পশ্চিমবাংলার বুকে সেই ভুলটা ভাংগতে এঁদের সময় লেগেছে ৬ বছর। যাই হোক, আমরা ধন্যবাদ জানাই —অন্তত দেরীতে হলেও ওঁদের ঘুম ভেঙ্গেছে। তবে একটা অনুরোধ জানাই মাননীয় মন্ত্রী মহাশয়কে যে প্রধানমন্ত্রী যে জাতীয় সংযুক্তি প্রকল্পের কথা ১৯৮৩ সালের ১৫ই আগষ্ট ঘোষণা করেছিলেন বেকারদের সিকিউরিটি দেবার জন্য, যারা এই স্বীকৃত যুবক —আমি অনুরোধ করবো মন্ত্রী মহাশয়কে, আপনার দপ্তরের এই পরিকল্পনাটিকে যদি সেম ক্যাটাগরিতে ঐ স্বনিযুক্তি পরিকল্পনা খাতের সঙ্গে এক সঙ্গে যুক্ত করে দিতে পারেন তাহলে বোধ হয় আপনার দপ্তরের বরাদ্দকৃত অর্থ এবং সেই পরিকল্পনা খাতে বরাদ্দ অর্থের একটা সাইমলটেনাস ইম্পলিমেন্টেশন হলে আরও ব্যাপকভাবে সুন্দর-ভাবে এবং একটা সিস্টেমেটিক ওয়েতে এই প্রোগ্রামগুলো ইম্পলিমেন্টেড হতে পারত। সেক্ষেত্রে আমার অনুরোধ তিনি এই জিনিষটা করুন। অত্যন্ত দুঃখের ব্যাপার মাননীয় মন্ত্রী মহাশয় ৪৬নং দাবীর তিনি দাবীদার, তিনি পঞ্চায়েত মন্ত্রীও বটে, আপনাকে আমি একটা ইনফরমেশন দিচ্ছি দয়া করে একটু নোট করুন এবং সেই ব্যাপারে যদি নির্দেশ দেন তাহলে ভাল হয়। বিষয়টি হচ্ছে আপনার পঞ্চায়েত বাহিনী গ্রাম বাংলার ৩৮ হাজার বিভিন্ন গ্রামে যে ছড়িয়ে ছিটিয়ে আছে তারা বিভিন্ন ক্ষেত্রে সিডিউল কাষ্ট এবং সিডিউল ট্রাইবসদের সার্টিফিকেট দিতে রাজী হয় না। যদি তারা মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির সদস্য না হন, মাসিক ইনকাম, পরিবারের কত মাসিক ইনকাম এই যে পঞ্চায়েত থেকে সার্টিফিকেট দিতে হয় এই পরিকল্পনা ইম্পলিমেন্ট করতে গেলে, তারা কিন্তু তা দিচ্ছে না। আপনার বাহিনী সার্টিফিকেট দেয় না, গ্রাম বাংলায় তাদের বিভিন্নভাবে পর্যুদস্ত হতে হচ্ছে, এই তো অবস্থা। সোস্যাল সিকিউরিটির ব্যাপারে কাগজের মাধ্যমে এখানে দাবী পেশ করেছেন, কিন্তু গ্রাম বাংলার মানুষ মাথা খুঁড়ে মরছে আপনার দপ্তরে, আপনার দলের একটা পঞ্চায়েতের মেম্বারের সার্টিফিকেটের জন্য, অথচ আপনারা এখানে সোস্যাল সিকিউরিটির কথা বলেছেন। মাননীয়া সদস্যা, আমি তাঁকে ধন্যবাদ জানাই, একটা ব্যাপারে তিনি অনুরোধ করেছেন, আমি যেটা বলতে চাইছিলাম সেটা হচ্ছে এই যে সমস্ত মেয়েরা— কিছু পয়েন্ট উল্লেখ করেছেন, আপনারা কিছু কিছু আনসায়েনটিফিক ওয়েতে অবৈজ্ঞানিক পদ্ধতিতে কিছু কিছু লোক দেখান, এখানে একটা ওখানে একটা ব্যাঙের ছাতার মত ট্রেনিং সেণ্টার করেছেন। ট্রাইসেম প্রোগ্রাম বলে যে প্রোগ্রামটা আছে তার অর্থ আপনারা প্রয়োগ করেন নি, ট্রেনিং সেণ্টার খুলে দিয়েছেন, সেখানে

মার্কসবাদী কয়েকজন গুণ্ডাকে নিয়ে গিয়ে মাষ্টার করে বসিয়ে দিয়েছেন, ট্রেনিংয়ের তারা 'ট' জানেনা! এমনি সব কতকগুলো লোককে বসিয়ে দিয়েছেন। আপনারা কেন্দ্র খুলে দিয়েছেন কিন্তু রিহ্যাবিলিটেসনের কোন প্রোগ্রাম আপনারা রাখেন নি। এখানে আমাদের একটা পজেটিভ সাজেসান আছে, সেটা হচ্ছে এই যে সমস্ত মহিলাদের ট্রেণিং দেওয়া হয়, আপনাদের তো ঐ কমরেড তন্তুজ বসেই আছেন সামনে, তাঁকে অনুরোধ করি যে ঐ মহিলাদের আপনার দপ্তর থেকে ব্যাংকের মাধ্যমে যদি ইকনমিক কোন ফেসিলিটী প্রোভাইড করা যায়, তাদের যদি সেলাই মেসিন কিনে দেওয়া যায় এবং যদি 'র' মেটিরিয়াল অর্থাৎ কাপড় আমরা যদি সাপ্লাই করতে পারি, তারপর সেই ফিনিস প্রোডাক্টটা যদি তন্তুজ কিনে নিয়ে মার্কেটিং করে তাহলে কিন্তু সত্যিকারের রিহ্যাবিলিটেসন হবে। তা না হলে শুধু মাত্র গ্রামের একটা মেয়েকে ১৫ দিনের ট্রেনিং দিয়ে আর ৩ বছর ধরে ঘুরিয়ে ঘুরিয়ে একটা ভাঙ্গা মেশিন দিয়ে ঘরে বসিয়ে দিলে তাদের সোস্যাল সিকিউরিটি কোন রকম জাসটিফায়েড হয় না বা তাদের রিহ্যাবিলিটেসন হয় না। আমি অনুরোধ করব মন্ত্রী মহাশয়কে এই দৃষ্টিভংগীতে সেই প্রোগ্রামটিকে ইম্পলিমেন্ট করুন। আর একটা জিনিষ আমি তাঁকে স্মরণ করিয়ে দিতে চাই ড্যানিস নামে একটি কনসার্ণের কথা, তার সোস্যাল বিভিন্ন প্রোজেকটের কথা এখানে উল্লেখ করেছেন ৪৬ নম্বর দাবীতে। আমার একটা প্রশ্ন ছিল এবং মাননীয় সমাজ কল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয় একটা লিখিত জবাব দিয়েছেন যে কতকগুলো সোস্যাল সার্ভিস অরগানাইজেসনকে তাঁরা বাতিল করে দিয়েছেন, কাজ করতে দেবেন না। কারণটা কি তার উত্তর দেন নি। আমি অনুরোধ করব মন্ত্রী মহাশয়কে, আমরা জানি অনেক কনসার্ণ আছে যারা অর্থনৈতিক দিক থেকে লগ্নী করে সরকারের সংগে সহযোগিতা করে ত্রাণ দপ্তর কিম্বা সমাজ কল্যাণ দপ্তরের সঙ্গে যুক্ত ভাবে যৌথভাবে সরকারী সক্রুটিনির ব্যবস্থার মধ্যে দিয়ে বৈদেশিক সাহায্য কিম্বা এখানকার আভ্যন্তরীণ সাহায্য যুক্তভাবে, যৌথভাবে গ্রামীণ উন্নয়ণের ক্ষেত্রে বিভিন্ন অনুন্নত সম্প্রদায়ের অর্থনৈতিক উন্নয়নের ক্ষেত্রে বিভিন্ন প্রোজেকটে বিভিন্ন পরিকল্পনায় লগ্নী করতে পারেন। অতীতের এই ধরণের ঘটনা পশ্চিমবংগের বুকে প্রাকৃতিক দুর্য্যোগের ক্ষেত্রে তারা এগিয়ে এসেছে।

[ 2-30—2-40 P- M. ]

আমি আপনাকে অনুরোধ করব এই দৃষ্টিভঙ্গীতে সেই জিনিস না দেখে যেসমস্ত সংস্থাগুলিকে কাজ করতে না দেবার জন্য বন্ধ করে রেখেছেন সেগুলি একবার যাচাই করে দেখুন এবং যদি সম্ভব হয় তাহলে সেই সমস্ত সংস্থাগুলিকে আবার আপনাদের

তরফ থেকে সাহায্য দেবার জন্য একটা আবেদন যাক। আমি মনে করি পশ্চিমবাংলার এই অভাগা অর্থ নৈতিক অবস্থা আপনাদের তথাকথিত পণ্ডিত অর্থনীতিবিদের হাতে পড়ে গিয়ে পশ্চিমবাংলার মানুষ হাঁস-ফাঁস অবস্থায় পড়েছে। পশ্চিমবাংলার মানুষের এই করুণ আকুতিতে রিজার্ভ ব্যাংকের দিকে তাকিয়ে, কেন্দ্রের দিকে তাকিয়ে আপনাদের ভিক্ষার ঝুলি নিয়ে বসে থাকতে হয়, যখন কিছু আসবে তখন আপনারা কিছু কিছু দেবেন এবং সরকারী কর্মচারীদের বেতন বন্ধ হয়ে যাচ্ছে, এই রকম অবস্থা হচ্ছে। কাজেই এই অবস্থার সামাজিক দিক থেকে এগিয়ে এসে সমাজ কল্যাণের যেসমস্ত সংস্থাগুলি আছে সেগুলিকে আপনাদের আমন্ত্রন জানানো উচিত পশ্চিমবাংলার মানুষের স্বার্থে, এবং পশ্চিমবাংলার অনুন্নত মানুষের অর্থ নৈতিক দিকটা এগিয়ে নিয়ে যাবার জন্য তাদের আমন্ত্রণ জানানো উচিত এবং তাদের সত্যিকারে রিহ্যাবিলিটেসনের স্বার্থে, আপনাদের মত এই রকম একটা অভাগা, হতভাগ্য অর্থ নৈতিক দিক থেকে ক্রিপ্লিদের এগিয়ে আসা উচিত বলে আমি মনে করি। এই খাতে আপনাদের যে অবৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী, ডিষ্ট্রিবিউটিভ টাইপ এ্যাটিচিউড, ডোন ডোনেসান দেবার যে এ্যাটিচিউড তার বিরুদ্ধে আমাদের বক্তব্য—সেই জন্য এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

**শ্রীরবীন্দ্র ঘোষ**ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডিমাণ্ড নং ৪৮-এ যে ব্যয় বরাদ্দ মন্ত্রী মহাশয় পেশ করলেন আমি তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের মাননীয় সদস্য ডাঃ মানস ভূঁঞ্যা শুধু বিরোধিতা করবার জন্য, সমালোচনা করবার জন্যই বক্তব্য রাখলেন। তিনি কেবল শুধু সমালোচনা করেই গেলেন। ৩০ বছর ধরে তারা পশ্চিমবাংলা সমেত সারা ভারতবর্ষের মানুষকে পঙ্গু করে দিয়েছেন, খোঁড়া, কানা, অথর্ব করে দিয়েছেন। আর সেই সাথে সাথে ৩০ বছর পরে তারা নিজেরাও পঙ্গু, কানা, অথর্ব, খোঁড়া হয়ে গেছেন। কিছুতেই নিজেরা এটা দেখতে পাচ্ছেন না কানা হয়ে গেলে দেখবেন কোথা থেকে? বিগত ৭ বছর ধরে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার তাদের সীমিত অর্থ, ক্ষমতার মধ্য দিয়ে সমাজের অবহেলিত, চলতে অক্ষম লোকদের সহায়তা দেখিয়ে এসেছেন এবং তাদের সমাজে প্রতিষ্ঠিত করবার উদ্যোগ নিয়েই এই বাজেট বরাদ্দ পেশ করেছেন, তাই আমি আবার সরকারকে অভিনন্দন জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কতকগুলি জিনিস বিরোধীদের কাছে তুলে ধরছি। এই বাজেট বইটিতে কি লেখা আছে সেটা তারা দেখেও দেখেন নি। ১৯৮৪—৮৫ সালের বাজেটে বলা হয়েছে শিশু, বিধবা মহিলা ও অক্ষমদের কল্যাণের জন্য সরকার ব্যবস্থা গ্রহণ করেছেন। শুধু তাই নয়, ৩০ হাজার

প্রতিবন্ধী অক্ষমদের ভাতা দেবার ব্যবস্থা করেছেন। কুচবিহারে দৃষ্টিহীনদের জন্য স্কুল তৈরী হচ্ছে। রায়গঞ্জে হাবা-বোবাদের যে স্কুল আছে তাও সংস্কার করবার জন্য বামফ্রন্ট সরকার পরিকল্পনা গ্রহণ করেছেন। বয়স্কা মহিলাদের অর্থ নৈতিক অবস্থার উন্নতির জন্য সরকার উদ্যোগ নিয়েছেন। হাওড়ায় বয়স্কা মহিলাদের জন্য সেলাই স্কুল করা হয়েছে। এছাড়াও আরো অন্যান্য নানা রকম পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। ৩০ বছর ধরে এই সামাজিক কথাগুলি আপনারা কোনদিনও চিন্তা করেছিলেন? এই কথা আপনারা কোনদিন চিন্তা করেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মানস ভুঁঞ্যা বেকার ভাতা সম্বন্ধে কয়েকটি কথা বলে গেলেন। পশ্চিমবঙ্গের বাম ফ্রন্ট সরকার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে সিরিয়্যাল নাম্বার অনুযায়ী বেকার ভাতা দেবার ব্যবস্থা করেছিলেন। আপনারা গিয়ে খোঁজ নেবেন, আপনাদের মত হয়নি। ৫ বছরে বামফ্রন্ট সরকার হয়ত ইনকাম না দেখে বেকার ভাতা দেবার ব্যবস্থা করেছিলেন।

আপনাদের ঘরের ছেলেরাও পেয়েছে। আমাদের মধ্যে ঐ রকম বৈষম্যমূলক মনোভাব নেই। আমরা সকলকেই দিচ্ছি। আমরা পরবর্তীকালে যেটা করেছি সেটা হচ্ছে, বামফ্রন্ট সরকার দ্বিতীয়বার ক্ষমতায় আসার পর সেখানে আমরা ইনকাম দেখে দিচ্ছি। আপনারা তো সমাজটাকে একেবারে পঙ্গু করে দিয়েছেন। আপনাদের ৩০ বছরের শাসনের পর পশ্চিমবাংলায় শতকরা ৭০ জন লোক দারিদ্রসীমার নীচে বাস করছে। আপনারা বড়লোককে আরো বড়লোক করেছেন, জোতদারকে আরো বড় জোতদার করেছেন এবং টাটা বিড়লাকে মদত দিয়ে গিয়েছেন। এই সমস্ত গরিব মানুষকে চাকরি-বাকরি না দিতে পারার জন্য তাদের আমাদের বেকারভাতা দিতে হচ্ছে। এই বেকারভাতা দেবার ক্ষেত্রেও আমরা দেখছি আপনারা নানান রকমের সমালোচনা করছেন। আপনাদের লজ্জা বলে কোন বস্তু নেই। স্যার, মাননীয় সদস্য শ্রীআবদুল মান্নান নেতাজী সুভাষচন্দ্রের নাম করলেন। ভুতের মুখে রাম নাম। ওদেরই প্রধানমন্ত্রী প্রয়াতঃ জওহরলাল নেহেরু বলেছিলেন, নেতাজী সুভাষচন্দ্র যদি ভারতবর্ষে আসেন তাহলে রিভালভার দিয়ে তাকে অভিনন্দন জানাব। এই কথার পরও ওরা সুভাষচন্দ্রের নাম করছেন। স্যার, এইকথা বলে বিরোধীপক্ষের সদস্যদের সমস্ত বক্তব্যের বিরোধিতা করে এবং এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীঅতীশচন্দ্র সিন্হা:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রীরবীন্দ্র ঘোষ নেতাজী সুভাষচন্দ্র সম্পর্কে প্রয়াতঃ প্রধানমন্ত্রী পণ্ডিত জওহরলাল নেহেরুর উক্তি বলে যেট বললেন সেটা সম্পূর্ণ অসত্য।

**শ্রীসুকুমার রায় ঃ—**মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শ্রীবিনয় চৌধুরী এবং ডঃ অশোক মিত্র ৪৬ এবং ৪৮ নং ডিমাণ্ডের অধীন যে ব্যয়বরাদ্দের দাবী পেশ করেছেন আমি তার বিরোধিতা করতে উঠেছি। স্যার, আমি এখনও বুঝতে পারছি না যে ৪৬ নং ডিমাণ্ডের মূল দাবীদার কে? মাননীয় মন্ত্রী বিনয় চৌধুরী, না, মাননীয় মন্ত্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়? যাই হোক, দাবীদার যেই হোন, আমাদের কিছু বলার কথা আছে সেগুলি আমি রাখছি। মাননীয় মন্ত্রী ডঃ অশোক মিত্র ৪৮ নং ডিমাণ্ডের মাধ্যমে যে টাকা দাবী করেছেন সেটা কোন দপ্তরের তা আমি ঠিক বুঝতে পারলাম না। এসব দেখে আমার মনে হয় দপ্তর কিছু ঠিক হয়নি। এই অবস্থায় আমি তাই আমার বক্তব্য ৪৬ নং দাবীর মধ্যে সীমাবদ্ধ রাখতে চাইছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বন্ধু রবীন্দ্র ঘোষ মহাশয় বললেন যে ৩০ বছরের রাজত্বে কংগ্রেস প্রত্যেক মানুষকে একেবারে পঙ্গু এবং কানা করে দিয়েছেন। আমি জানি না উনি পঙ্গু এবং কানা অবস্থায় এই বিধানসভায় এসে দুর্গম গিরি লংঘন করার চেষ্টা করছেন কিনা। মাননীয়া একজন সদস্যা বললেন, আমরা নির্বাচনের আগে মানুষকে কথা দিয়ে এসেছি যে আমরা সমাজের কল্যানের জন্য কাজ করবো। করুন, ভাল কথা, আমরা নিশ্চয় তাতে সহযোগিতা করবো কিন্তু আমরা মনে করি সমাজের জন্য কল্যান মূলক কাজ করার ক্ষেত্রে উদার দৃষ্টিভঙ্গীর দরকার, সেটা কিন্তু আপনাদের নেই। আপনারা একটা সংকীর্ণ দৃষ্টিভঙ্গী নিয়ে কাজ করছেন। সমাজের প্রতিটি লোক আজ কিন্তু সমান বিচার পাচ্ছেন না।

[ 2-40—2-50 P. M ]

স্যার, আমি কথাগুলি এই কারণে বলছি, যেখানে বৃদ্ধ, অনাথ, ছোট ছোট শিশু, অক্ষম, পঙ্গু যারা রয়েছে তাদের সেবা করাই আমাদের কাজ। সেই সমাজ কল্যাণ মূলক কাজের মধ্যে যদি আমরা দেখি যে একটা শ্রেণী বিভাগ করা হয়েছে তাহলে সেখানে আমার মনে হয় যে উদার দৃষ্টিভঙ্গীর পরিচয় দেওয়া হচ্ছে না। সেই উদার দৃষ্টিভঙ্গীর পরিচয় নেই বলে সমাজ কল্যাণ দপ্তরের কাজ তারা পরিষ্কার ভাবে করতে পারবেন না, এটা আমি নিশ্চিত ভাবে বলতে পারি। আর একটা কথা বলতে চাই। এখানে অরফ্যানের কথা বলা হয়। এই সম্পর্কে সমাজ কল্যাণের কাজ হচ্ছে যেখানে অরফ্যান আছে তাদের ভবিষ্যতে যাতে সিকিউরিটি দেওয়া যায়, কোন জায়গায় এমপ্লয়মেণ্ট দেওয়া যায় সেটা দেখা। নর্থ বেঙ্গলের দু'একটি জায়গা ছাড়া বাকী সারা পশ্চিমবঙ্গে এদের যে ভাবে কাজ হচ্ছে তাতে আপনাদের তরফ

থেকে যে টাকা বরাদ্দ করা হয় সেটা প্রপারলি ব্যয় হয়না। আমি কখনই বলছি না যে আপনারা যে টাকার বরাদ্দ চেয়েছেন সেটা অনেক। আমি এই কথা বলতে চাই, যে বরাদ্দ আপনারা চেয়েছেন সেটাকে ঠিক মত ভাবে বণ্টন হচ্ছে কিনা, ঠিক মত ভাবে খরচ হচ্ছে কিনা এটা দেখা কর্তব্য নিশ্চয়ই আছে। বড় বড় কথা বলে ডাউন ট্রোডেন পিপল-এর রিপ্রেজেনটেটিভ হয়ে লিখে দিলাম এবং এই লিখে দিলাম বলে সব কিছু হয়ে যাবে—এটা হতে পারে না। এটা আপনারা নিজেও বোঝেন। এই ব্যাপারে আমি আপনার কাছে দু'একটি ইনট্যান্স দিতে চাই। পুরুলিয়ায় একটা আশ্রম আছে। সেখানে জন্ম থেকে ১৮ বছর পর্যন্ত এই ধরণের লোকেরা থাকে। কিন্তু সেখানে কি হচ্ছে? স্যার, একটা গল্পের কথা মনে পড়ে যাচ্ছে। এখানেও সেই শ্রেণী বিন্যাস চলছে। গল্পটা হচ্ছে—একটা ছাগলের যদি ৬টি বাচ্চা হয়, দুটি মায়ের দুধ খেলে মানুষ হয়, আর বাকী ৪টি লাফিয়ে লাফিয়ে মানুষ হয়। তা এখানেও তাই হচ্ছে। দুটোর প্রতি আপনাদের দৃষ্টি থাকবে, আর বাকীগুলি মানুষ হচ্ছে না, তারা বড় হচ্ছে। আমি যে কথা বলছিলাম, স্যার, বড় হয়ে কি হচ্ছে? মেয়েদের আশ্রম বলতে লজ্জা হয়। সেখানে যিনি প্রিন্সিপাল বা সুপারিনটেনডেন্ট আছেন, তিনি বাড়ীওয়ালী মাসির কাজ করছেন। এটা স্যার, পশ্চিমবাংলার গৌরবের কথা নয়। আমি জোর গলায় বলতে পারি যে তিনি বাড়ীওয়ালী মাসীর কাজ করেন। কাজেই এটা আপনারা একটু দেখবেন। তারপরে সবচেয়ে পুরানো বলরাম ষ্ট্রীটে আর একটা অরফ্যানেজ রয়েছে। সেখানে ১৫০ জন থাকতেন কিন্তু সেখানে কোন গ্রাণ্ট যাচ্ছে না। তার মধ্যে একটা প্রাইমারী স্কুল আছে, সেটাও বন্ধ হওয়ার উপক্রম হয়েছে। এগুলি কিসের জন্য হচ্ছে সেটা একটু দেখবেন। আমি কখনই বলছি না যে আপনারা যে কাজগুলি করতে যাচ্ছেন সেগুলি খারাপ কাজ করতে যাচ্ছেন। কিন্তু যেটুকু করতে চাচ্ছেন তার একটা প্যারিটি রাখার দরকার হয় না? নিশ্চয়ই একটা প্যারিটি রাখার দরকার আছে। এটার একটা ডিম্যাণ্ড প্যারিটি রাখার দরকার হয়, সমাজ কল্যাণের মাধ্যমে আরো কিছু কাজ যাতে করা যায়। কয়েকটি ক্লাবের সিকিউরিটির জন্য, বা তাদের ষ্ট্যাবিলিটির জন্য, বা এমপ্লয়-মেণ্টের জন্য যে টাকা স্যাংশান করা হয় সেখানে কি বৈসম্যমূলক ব্যবস্থা নেই? পুরুলিয়ার এক নম্বর ব্লকের পুকুরবেড়া বলে একটা গ্রাম আছে। সেই গ্রামে রেজ-লিউশান করে পাঠিয়ে দেওয়া হয়েছে নেহেরু যুব কেন্দ্রের মাধ্যমে। নেহেরু যুব কেন্দ্রে রেজলিউশান করে পাঠিয়ে দিয়েছে, তাদের টাকা দিতে হবে, কিন্তু অফিসাররা বলছেন যে আমাদের করার কিছু নেই, রেজলিউশানের কোন দাম নেই, উপর থেকে যাদের দিতে বলবে আমরা সেই ভাবে টাকা খরচ করবো। এগুলি কি বৈষম্যমূলক

ব্যবস্থা নয়? আপনারা হয়ত বলবেন যে, আপনারাতো বড়লোকের প্রতিনিধি, আপনাদের কি আছে। যে সমস্ত গরীব লোক বাস করেন আমি অন্ততঃ আমার কনসটিটিউয়েন্সির কথা বলতে পারি—আপনাদের যে সমস্ত রিপ্রেজেনটেটিভ আছেন, তাদের থেকে আমাদের উপরে বেশী ভরসা করেন। একজন সদস্য বললেন যে সার্টিফিকেট নাকি দেয়না। আমি দেখেছি যে সার্টিফিকেটের জন্য ইররেসপেক্টিভ অব এনি দল, তারা প্রত্যেকে আসেন সার্টিফিকেটের জন্য। ডাউন ট্রোডেন পিপলকে সার্টিফিকেট দিলে তাতে কোন ক্ষতি হয় না। কিন্তু এই যে বৈষম্য মূলক ব্যবস্থা, যে দৃষ্টিভঙ্গী, এই দৃষ্টিভঙ্গী নিয়ে কখনও সমাজ কল্যাণ কাজ করা যায় না। এইটুকু আমি বলতে চাই। আর দু' একটি পয়েন্ট এখানে উল্লেখ করে আমি আমার বক্তব্য শেষ করব। স্যার, মন্ত্রী মহাশয় বললেন যে, সাধারণত এই সব ব্যয় বরাদ্দ গিলোটিনে দিয়ে পাশ করে নেওয়া হয়, কিন্তু এবারে যখন ভোট অন এ্যাকাউন্ট চার মাসের জন্য পাশ করিয়ে নেওয়া হয়েছে, তখন এই সুযোগ এবারে দেওয়া হয়েছে এবং সেই হিসাবেই এখানে আলোচনা হচ্ছে। সেই পরিপ্রেক্ষিতে উনি এখানে ওঁর বিভাগের সমস্ত ডিমাণ্ড'টাই প্লেস করেছেন, কিন্তু সেই প্লেস করার সময়ে উনি যে কথাগুলি বলেছেন সেগুলি বিস্তারিত-ভাবে আমরা বুঝতে পারিনি, বোধ হয় উনি ও'র জবাবী ভাষণের সময়ে একটু বুঝিয়ে বলবেন। আমার বক্তব্য হচ্ছে পার্টিকুলারলি সমাজ কল্যাণ দপ্তরের জন্য যে টাকা উনি চেয়েছেন সে টাকা অপ্রতুল্য। কিন্তু এই অপ্রতুল টাকা দিয়েও পরিষ্কার-ভাবে, সুষ্ঠুভাবে যতটুকু কাজ হওয়া সম্ভব ততটুকু কাজও হবে না। উনি সেই টাকাও সুষ্ঠু-ভাবে খরচ করতে পারবেন না। উনি বলেছেন, পঞ্চায়েতের মাধ্যমে খরচ করা হবে। পঞ্চায়েত নাকি অনেক কাজ করছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করি, পঞ্চায়েত কি কাজ করছে? উনি যদি গোটা পশ্চিমবাংলার বিভিন্ন গ্রামে ছদ্মবেশে যান এবং পঞ্চায়েতের কাজ-কর্ম ঘুরে দেখেন, তাহলেই দেখতে পাবেন যে, পঞ্চায়েত কি রকম কাজ-কর্ম করছে। আমি ওঁকে বলে দিচ্ছি, আগামী দিনে পঞ্চায়েতের কাজ-কর্ম বুমে-রাং হয়ে আপনাদের অসুবিধার সৃষ্টি করবে। সুতরাং যদি সত্যি-কারের সমাজ কল্যাণ করতে চান তাহলে এখনো পঞ্চায়েতের দিকে লক্ষ্য দিন। পঞ্চায়েতের মাধ্যমে কোটি কোটি টাকা ঢেলে দিচ্ছেন, কিন্তু এই সব পঞ্চায়েতরা জন্ম থেকে দুর্নীতিগ্রস্ত। তাদের মাধ্যমে যে টাকা খরচ করছেন সেই টাকা জলে ফেলে দেওয়া হচ্ছে। তাই আমি এই ব্যয়-বরাদ্দের দাবীতে সমর্থন করতে পারছি না। আমি এর বিরোধিতা করছি।

আর একটা কথা মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি, তিনি এন. আর. ই. পি.

প্রোগ্রামের মাধ্যমে যে টাকা খরচ করতে চাইছেন, সেই টাকা তো ইতিপূর্বে আমরা দেখেছি বেছে বেছে লোকের পিছনে খরচ করা হয়। এজেন্টের মাধ্যমে লেবার নিয়োগ করা হয়। কারা কাদের ভোটার, তাই দেখে কাজ দেওয়া হয়। মানুষকে বলা হয়, তুমি ওদের ভোটার, তোমাকে কাজ দেওয়া হবে না। এই জিনিষ সর্বত্র হচ্ছে। আপনি তদন্ত করে দেখুন যে, সত্যি সত্যিই এই জিনিষ হচ্ছে কিনা। নীচের দিকের কথা ওপরের দিকে পৌঁছচ্ছে না, তাই আমি আপনাকে তদন্ত করতে বলছি। এই কাজ আজকে যেভাবে চলছে তাতে তার কোন সাইনটিফিক্ বেসিস নেই, তাই আমি এই ব্যয় বরাদ্দকে সমর্থন করতে পারছি না। ধন্যবাদ।

**শ্রীসুভাষ গোস্বামী** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ৪৬ নং এবং ৪৮ নং দাবীর অধীন যে ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে আমি তা সমর্থন করছি। সোসাল সিকিউরিটি এ্যাণ্ড ওয়েলফেয়ার'এর প্রশ্নটি অত্যন্ত জটিল প্রশ্ন এবং এর সমাধান খুবই দুরূহ। কারণ শ্রেণী বিভক্ত সমাজে একটা শ্রেণী দিনের পর দিন মার খাচ্ছে। তাদের ওপর শোষণ, বঞ্চনা, অবিচার অত্যাচার দিনের পর দিন বেড়েই চলেছে। সামাজিক এই ব্যাধির বহিঃপ্রকাশ অনিবার্যভাবেই ঘটবে।

[ 2-50—3-00 P. M. ]

তাই আজকে আমরা দেখতে পাচ্ছি, বেকারের সংখ্যা দিনের পর দিন বেড়ে চলেছে। আজকে জনসংখ্যার বিশেষ একটা অংশ রিডানডান্ট হয়ে পড়ছে। রুগ্ন অসহায় অক্ষম পুরুষ এবং মহিলার সংখ্যা দিনের পর দিন বেড়ে চলেছে। শিশুদের মধ্যেও দেখতে পাচ্ছি এখনও পর্যন্ত এই বৈজ্ঞানিকযুগে, এই আধুনিক যুগেও প্রতি ৮ জন শিশুর মধ্যে ১ জন শিশুকে অকালে হারাতে হচ্ছে। এই শিশুদের মধ্যে অপুষ্টি জনিত নানা-রকম রোগ দেখা দিচ্ছে। এদের মধ্যে অনেকেই অন্ধ হয়ে পড়ছে এবং ৮ জনের মধ্যে ৪.৫ জন শিশু তারা কোনরকমে বেঁচে থাকে, কোনদিনও সুস্থ সবল হয়ে গড়ে ওঠার বা বেড়ে ওঠার সুযোগ পায় না। এই যে শ্রেণী, এই শ্রেণীর সামনে স্বাভাবিকভাবে বেঁচে থাকার যে সুযোগ সেই সুযোগ দিনের পর দিন সংকুচিত হয়ে পড়ছে। এদের যে দায়-দায়িত্ব, এদের যে বোঝা, সেই দায়-দায়িত্বের বোঝা স্বাভাবিত কারণেই বেড়ে চলেছে। একা এই সরকারের পক্ষে সেই দায়-দায়িত্ব পালন করা খুবই মুসকিল, খুবই দুরূহ। এর জন্য যে অর্থের প্রয়োজন সেই অর্থ সংগ্রহ করা প্রায় অসম্ভব বললেই হয়। এমন একটি অবস্থার মধ্যে আমরা নিশ্চিতভাবে আশা করতে

পারি না যে এই সমস্ত অসহায় মানুষগুলি তাদের অসহায় অবস্থা থেকে মুক্তি পাবে। এই বোঝা আমাদের আছে এবং এটা বহন করতে হবে ততদিন যতদিন না আমরা এই সমাজ ব্যবস্থার আমূল পরিবর্তন ঘটাতে পারি। কিছু কিছু ব্যবস্থা ওদের মুখ চেয়ে মানবতার খাতিরে নেওয়া হয়েছে ঠিকই, তবে একথা ঠিকই কিছু অনাথ আশ্রম করে, কিছু মহিলাদের থাকার বাসস্থান তৈরী করে এই সমস্যার সমাধান করা যাবে না। শৈশব অবস্থা থেকে শিশুদের গড়ে তোলার যে কার্যক্রম—সেই ব্যবস্থা সুরু থেকে নেওয়া দরকার এবং আনন্দের কথা সম্প্রতি যে কয়েকটি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে যেমন, চাইল্ড ওয়েলফেয়ার প্রজেকট বা ইনট্রিগেটেড চাইল্ড ডেভেলপমেন্ট স্কীম, এর মাধ্যমে রাজ্যের বিরাট সংখ্যক শিশুকে এই প্রকল্পের আওতায় এনে তাদের সব কিছু পরিচর্চা করার ব্যবস্থা করা হচ্ছে। এটাও আমরা জানি যে শুধু মাত্র আর্থিক অস্বাচ্ছ্যলতার দরুন যে এই সব শিশুদের মধ্যে রোগ-ব্যাধি হয় তা নয়, এরজন্য অশিক্ষা, অজ্ঞতা, উদাসীন্যতাও অনেকক্ষেত্রে দায়ী। শিশু অবস্থাতেই যে যত্ন নেওয়া দরকার, যে পরিচর্চার দরকার, স্বাস্থ্যসম্মতভাবে যে ব্যবস্থা নেওয়ার দরকার, আমরা অনেকক্ষেত্রেই উদাসীন্যতাভরে, অবজ্ঞাভারে তা করিনা, যার ফল আমাদের অনিবার্য-ভাবে ভোগ করতে হয়। আজকে যে পরিকল্পনাগুলি হচ্ছে নিঃসন্দেহে তারজন্য আমাদের সমাজ-কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ধন্যবাদার্হ হবে এবং আমরা আশা করি যে সমস্ত অনুন্নত জায়গায় এইসব পরিকল্পনা হচ্ছে সেই এলাকায় এক বিরাট পরিবর্তন দেখা দেবে। আমি অনুরোধ জানাবো, কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় এই যে প্রকল্পের কাজ চলছে, এই প্রকল্প যাতে আরো অন্যান্য জায়গায় বিশেষ করে অনুন্নত জায়গাগুলিতে যেখানে তপসিলী জাতি, তপসিলী উপজাতি এবং অনুন্নত শ্রেণীর বাস সেই সমস্ত জায়গায় এই সমস্ত পরিকল্পনা দ্রুত চালু হয়, তার জন্য উদ্যোগ গ্রহন করতে অনুরোধ জানাবো। যারা দুস্থ, অক্ষম হয়ে পড়েছেন সেই সমস্ত পুরুষ এবং মহিলাদের জন্য সাম্প্রতিককালে যে ব্যবস্থা নেওয়া হয়েছে সেটা খুবই আশার কথা এবং আনন্দের কথা।

সঙ্গে সঙ্গে আর একটি জিনিষের প্রতি নজর দিতে অনুরোধ জানাব, যাতে করে এগুলি নিছক কারখানায় পরিণত না হয়, যাতে করে যাদের সামর্থ্য আছে তাদের স্বনির্বাচিত প্রকল্পের মাধ্যমে আরও কাজকর্ম শেখানোর ব্যবস্থা হয়, পরবর্তী-কালে তারা তাদের রুজি-রোজগারের ব্যবস্থা নিজেরাই করে তুলতে পারে। এই প্রসঙ্গে আমি আর কয়েকটি কথা বলতে চাই। বিরোধিদলের মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া যে কথা বলেছেন আমি সেটিকে সমর্থন করছি। এটা একটা বিশাল গুরুদায়িত্ব, এই দায়িত্ব একা রাজ্যসরকারের পক্ষে বহন করা সম্ভব নয়। বিভিন্ন

ধরণের সমাজসেবী প্রতিষ্ঠান, যাঁরা এই সমস্ত কাজ বিভিন্ন জায়গায় করে থাকেন, এ ব্যাপারে তাঁদের সহায়তা ও উদ্যোগ অবশ্যই দরকার। কিন্তু তাই বলে এটা মেনে নিতে পারি না যে, যে সমস্ত সমাজসেবী সংস্থা, তারা সাহায্যের নামে গ্রামে-গঞ্জে গিয়ে মানুষের অজ্ঞতার সুযোগ নিয়ে তাদের মধ্যে সাম্প্রদায়িকতা ও প্রাদেশিকতার বিষ ছড়ায় এবং তাতে ইনধন দিয়ে থাকে, তাদের কাজকর্ম নিশ্চয়ই সমর্থন যোগ্য নয়। যাঁরা সত্যিকার সেবার মনোভাব নিয়ে মানুষের পাশে এসে দাঁড়াবেন তাঁদের সমস্তই সাহায্য গৃহীত হবে এবং আমরাও ঐসব সাহায্যের জন্য তাঁদের সমর্থন জানাব। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশান্তি রঞ্জন ঘটক ঃ** মিঃ স্পীকার স্যার, যে দাবী মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, অশোক বাবু পেশ করেছেন, তারই কিছু কিছুর সঙ্গে আমার দাবী জড়িত। আমি সেজন্য কয়েকটি কথা বলব। আমি বিরোধিপক্ষের সদস্যদের বক্তৃতা শুনলাম। মাননীয় সদস্য আনন্দবাবু উনি জানতে চেয়েছেন যে আমরা একটা সোনার হরিণের ছবি কেন দিলাম না? আমরা সোণার হরিণের ছবি দিতে চাইনা। সোনার হরিণের ছবি দেখতে হলে আমার মনে হয় দিল্লীর নেতাদের কাছে গিয়ে বললে ভাল হোতো। আমার খুবই ছোট এবং সামান্য একটি উদ্দেশ্যের কথা বলার ছিল। আমাদের ক্ষমতা অনুযায়ী আমাদের যে টাকাটা বরাদ্দ আছে আমরা সেই বরাদ্দ টাকাটা চেয়েছি এবং সেটা পাওয়ার চেষ্টা করছি। আমি সবচেয়ে বিস্মিত হলাম মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া মহাশয়ের বক্তৃতা শুনে। বেকারদের উপর এত রাগ কেন? ওনাদের সময়েতেই তো ওঁদের জন্য এত বেকার সৃষ্টি হয়েছে। বেকার-ভাতা দিয়ে নিশ্চয়ই তাদের বেকারত্ব দুর হবে না। কিন্তু সেই বেকারভাতা আমাদের গভর্ণমেন্ট দেওয়ার সিদ্ধান্ত করেছিলেন। কিছু অন্ততঃ তাদের যাতে সাহায্য হয়, আর বেকারদের বেকারত্বের জন্য তারা দায়ী নয়, এর জন্য সমাজ দায়ী এটা যাতে স্বীকৃত হয়। বেকারদের কাজের দাবী সংবিধানে যাতে স্বীকৃত হয়। বেকার-ভাতাকে উনি আখ্যা দিয়েছেন চাকরভাতা বলে। এতটা স্পর্ধার কথা আমি ভাবতে পারি না এবং বেকারদের প্রতি এতখানি অবজ্ঞা এটা ভাবা যায় না। যাই-হোক, উনি আর একটি কথা জানেন কিনা আমি জানিনা, এই বেকারভাতা এখানে চালু করার পরে ভারতবর্ষের আরও অনেকগুলি রাজ্যে বেকারভাতা দেওয়া হচ্ছে। তাদের কি বলবেন আমি জানিনা এবং ভীত হচ্ছি এই জন্য যে আমাদের এখানে বেকারভাতা ২০ কোটি টাকার প্রকল্প হিসাবে চলে না, কম হয়েছিল বর্তমান বছরে বাড়ছে। বেকারভাতাটা হচ্ছে আমাদের ষ্টেটের থেকে সমস্তটা নেওয়া হয়।

আমাদের অর্থমন্ত্রী এরজন্য কেন্দ্রীয় সরকারের প্ল্যানেতে যাতে কোন বেকারভাতা বাবদ সাহায্য চাইবে না।

[ 3-00—3-10 P. M. ]

কিন্তু অন্যান্য কংগ্রেস শাসিত রাজ্যে পাওয়া যাচ্ছেনা— এসব তথ্য আছে। আমি আশা করবো মানববাবুরা এই খবরগুলো নেবেন। তাছাড়া উনি দুটো জিনিষের উপর বলেছেন। বেকারভাতা স্কীমে আমরা টাকা বাড়িয়েছি—যদিও এটা এখানে আলোচ্য বিষয় নয়। আমাদের এখানে এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জ অনেক বেশী। অনেক বেশী ছেলে নাম লেখাতে পারে। সেইজন্য টাকাটা প্রতি বছরই বাড়ছে।

( এই সময় লালবাতি জ্বলে ওঠে )

মাননীয় স্পীকার স্যার, দুই মিনিট সময় দেবেন। এখানে মার্জিন মানি স্কীম এবং সেলফ্ এমপ্লয়মেণ্ট—এই দুটো গুলিয়ে ফেলেছেন। এই দুটো আলাদা জিনিষ, এক জিনিষ নয়। বিকল্প বলেছেন, কিন্তু বিকল্প ব্যাপার নয়। এটা আগেও ছিল, এখনও আছে। মার্জিন মানি স্কীমে আরও বেশী লোককে সেলফ্ এমপ্লয়মেণ্টের ব্যবস্থা করা যেতো। কিন্তু যাচ্ছে না। এর কারণ হোল ১০ পারসেণ্ট সাধারণভাবে গভর্ণমেণ্ট মার্জিন মানি দেন। তার উপর কেউ হয়তো অটো রিক্সা, স্কুল রিক্সা, স্কুল ভ্যান, মিনি বাস—এই সমস্তর জন্য ব্যাঙ্ক অর্থাৎ ফিনানসিয়াল ইনষ্টিটিউশন বাকিটা দিত। সিডিউল্ড কাষ্টস, সিডিউল্ড ট্রাইবস্ এবং হ্যাণ্ডিক্যাপড্ যাঁরা আছেন তাঁদের ২০ পারসেণ্ট দেওয়া হোত। এর আগে ব্যাঙ্ক থেকে আমাদের একটি কথা বলেছে যে মিনিবাস, বাসের জন্য তাঁরা যে টাকা দিত সেটা দিতে তাঁরা ভরসা পাচ্ছেন না. কারণ কংগ্রেস আমলে ওঁরা যে টাকাটা দিয়েছিলেন সেই টাকা আদায় হয়নি। পরে আদায় করতে গিয়ে দেখেছেন বাসের জায়গায় টিনের খোল পড়ে আছে। সেইজন্য ভরসা নেই ওঁদের। আমরা দেখেছি যে মোটর ট্রান্সপোর্টের ক্লিয়ারেন্স সার্টিফিকেট ব্যাপারটা নিয়ে চিন্তা-ভাবনা করতে হবে ব্যাঙ্কের সহযোগিতা পেতে গেলে। অন্য দিক হচ্ছে, এই ৪৮ নম্বরের সঙ্গে জড়িত টেষ্টিং লেবরেটরি হয়ে গেছে। এর জন্য ৭ লক্ষ টাকা চাওয়া হয়েছে। এর জন্য খরচ যেটা হয়েছে সেটা দিতে হবে। লেবার ওয়েলফেয়ার সেণ্টারের কাজ মোটামুটি সুরু হয়ে গেছে, একটি বর্ধমানে এবং আর একটি হলদিয়ায়। সেই কাজও বন্ধ করা যাচ্ছে না। ক্যালকাটা ট্রেনিং সেণ্টার, বেসিক ট্রেনিং সেণ্টার, করতে চাচ্ছি। এই নিংয়ের ব্যাপারে ত্রৈসামগ্রিক ভাবে বর্ত্তমানে কতগুলো অভাব আছে। আরও কিছু আইটেম্ যা

আছে, সেই কাজগুলোও আমরা করতে চাই। আরও ১৩ লক্ষ ৫০ হাজার টাকা যা চাওয়া হয়েছে—আমি দেখেছি সেখানে পর পর মেশিনগুলো, ভাঙ্গা ভাঙ্গা পুরোনো মেশিন সব পড়ে আছে। চালু করবার জন্য যথাসম্ভব সেই মেশিনগুলো বদলানো দরকার।। যদি টাকা না দেওয়া হয় তাহলে চালু করা যাবে না। সেইজন্য আমি আবেদন করবো, যে বরাদ্দ রাখা হয়েছে বিনয়বাবু এবং অশোকবাবুর পক্ষ থেকে সেটা সমর্থন করবেন।

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় অর্থমন্ত্রী অশোক মিত্র মহাশয় এবং বিনয় চৌধুরী মহাশয় যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তার মধ্যে আমার ত্রাণ এবং কল্যাণ শাখার বড় অংশ এর মধ্যে বরাদ্দ হয়েছে যেটা ১৮ কোটি ৯৭ লক্ষ ৯ হাজার টাকার মত। আমরা সকলেই জানি—যেকথা আনন্দ বিশ্বাস মহাশয় বলেছেন—আমাদের দেশের বিরাট অংশ অত্যন্ত গরীব। ৬৭ কোটি মানুষের মধ্যে ৩৪।৩৫ কোটি মানুষ দারিদ্রসীমার নীচে অবস্থান করছে। ৬৭ কোটি মানুষের মধ্যে এক—পঞ্চমাংশ মানুষ উদ্বৃত্ত জনসংখ্যায় পরিণত। আমার যে দপ্তর—সমাজকল্যাণ বিভাগ, যার সঙ্গে শিশু এবং নারীর সম্পর্ক রয়েছে, সেখানে এদেরও একটী বিরাট সংখ্যা রয়ে গেছে।

বর্তমানে যে ব্যবস্থা রয়েছে, সামাজিক, রাজনৈতিক এবং অর্থনৈতিক যে কাঠামো রয়েছে সেই কাঠামোর মধ্যে বিপুল সংখ্যক দুঃস্থ ছেলে মেয়েদের সামগ্রিক কল্যাণ সাধন করবো এই কথা নিশ্চই কেউ বলতে পারবে না। আমি ভেবেছিলাম আনন্দ মোহন বিশ্বাস মহাশয়, সুকুমার রায় মহাশয় এবং মানব ভুঁইয়া মহাশয় এটা পড়ে শুনে বলবেন। আমার বিশেষ সময় নেই, তবুও একটা গল্প আমি শোনাচ্ছি। আমি যখন দমদমে ছিলাম বেশ কিছু দিন আগে আমি একটা সভায় গিয়েছিলাম। সেখানে আলোচনা হচ্ছে, সেই সময় আলোচনা করতে উঠেছেন এক ভদ্রলোক। তখন আর একজন বলে উঠলো, ওনার বলতে আমার আপত্তি আছে। আমরা বললাম, এখন কি আপত্তি থাকতে পারে এখন তো উনি কিছু বললেন না! এখন সেই লোক বললো যে, উনি যা বলবেন তা আমার জানা আছে, তাই আমার আপত্তি আছে। সেই থেকে সেই ভদ্রলোকের নাম হলো আপত্তিবাবু। সেই জন্য আপত্তিবাবুরা যদি একটু ভালো করে পড়ে সমালোচনা করতেন তাহলে খুব ভাল করতেন। কেউ পরিকল্পনার মধ্যে গিয়ে বলতে পারেন নি। এখানে যে বড় পরিকল্পনা রয়েছে সেই সম্পর্কে যদি সমালোচনা করতেন তাহলে আমি খুসী হতাম। যে কথা আজকে বলতে চাই সেটা হলো এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে আমরা শিশু কল্যানের জন্য

যেটা গড়ে তুলেছি সেটা লিপিবদ্ধ করার চেষ্টা করেছি। আপনারা সকলেই জানেন শিশু এবং নারী কল্যাণের ব্যাপারে আমি উল্লেখ করেছি। একজন সদস্যও, বিশেষ করে বিরোধী দলের সদস্যরা সব চেয়ে বড় প্রকল্প আই. সি. ডি. সি. স্কীমের কথা উল্লেখ করলেন না। এই ব্যাপারে বলতে পারি ১৯৭৫।৭৬ সালে, সিদ্ধার্থ শংকর রায়ের আমলে খোলা হয়েছিল মাত্র দুটি পরিকল্পনার মাধ্যমে তাঁদের সুযোগ ছিল, কিন্তু কিছুই করেন নি। কিন্তু আজকে বামফ্রন্ট সরকার এসে ২।৩ টি প্রকল্প থেকে ৭৯ টি প্রকল্প চালু করতে চলেছে। এই ব্যাপারে বলতে পারি গত ১ বছরের মধ্যে ১৭ টি প্রকল্প থেকে ৩৩ টি প্রকল্প চালু আছে এই মুহূর্তে। আগামী এক বছরে, অর্থাৎ ১৯৮৪-৮৫ সালে ৭৯ টি চালু হতে চলেছে। এই স্কীম থেকে সিদ্ধার্থ শংকর রায়ের আমলে সর্বসাকুল্যে মাত্র কয়েক হাজার ছেলে-মেয়ে উপকৃত হচ্ছে। এই সময়ে এই স্কীম থেকে ৩ লক্ষ ৭০ হাজার ছেলে উপকৃত হচ্ছে। আপনাদের সকলের সামনে বলতে চাই—আপনারা নিশ্চয়ই খুশী হবেন—এক বছরের মধ্যে ৩ লক্ষ বেড়ে সাড়ে ১০ লক্ষ শিশু এবং মেয়ে উপকৃত হবে। সর্বভারতীয় ক্ষেত্রে এই হিসাবটা মিলিয়ে দেখে নেবেন। দুঃস্থ ছেলে মেয়েদের রাখার জন্য যে কথা উঠেছে সেই সম্বন্ধে বলতে চাই। পশ্চিমবাংলায় সরকারী যে সমস্ত শিশু নিবাস রয়েছে, সরকারী অর্থে পরিচালিত যে সমস্ত শিশু নিবাস রয়েছে তাতে ৭৭০০ জন ডিসটিটিউট বয়েস এবং গার্লস রয়েছে। আজকে সেখানে আমার নিজের লজ্জা বোধ করে, গত বারে আমি যখন বাজেট প্লেস করেছিলাম তখন আমি লজ্জা বোধ করেছিলাম যে বড় লোকের ছেলেরা তাদের কুকুরের পেছনে যে টাকা খরচ করে সেই খরচ ও আমরা একটা শিশুর পেছনে করতে পারি না। আমি তখন লজ্জা বোধ করেছিলাম বলতে যে একটি শিশুর পেছনে মোট ৭৬ টাকা খরচা করি। একটা শিশুকে খাওয়ানোর জন্য ৬০ টাকা এবং পোষাকের জন্য ১৬ টাকা মোট ৭৬ টাকা মাসে খরচা করি। আজকে আপনাদের সামনে ঘোষণা করতে চাই সেই ৭৬ টাকা থেকে বাড়িয়ে ১২৫ টাকা করতে চাই। ১২৫ টাকা না হলেও ১০০ টাকার উপর আমরা দুঃস্থ ছেলে মেয়েদের জন্য খরচ করতে পারবো। তৃতীয় কথা হচ্ছে দেড় বছরের মধ্যে আমরা অন্তত দুটি নিবাস তৈরী করবো। বাঁকুড়ার কৃষ্ণনগরে একটা দুঃস্থ নিবাস তৈরী হতে চলেছে এবং সেটা সম্প্রসারিত হতে চলেছে। ভবঘুরেদের থাকার জন্য আন্দুলে একটা বাসস্থান নির্মাণ করা হয়েছে।

[ 3-10—3-20 P.M. ]

মাননীয় মানস ভুঁইয়া এবং আনন্দ মোহন বিশ্বাস মহাশয় যে কথা বললেন, সে কথা ঠিক নয়। তাঁরা ড্রাই ডোল বা খাদ্যশস্য দিয়ে মেয়েদের প্রতিষ্ঠিত করার জন্য

বলেছেন। বামফ্রন্ট সরকার এখানে আসার পর গত ৬।৭ বছর পর সোস্থাল ওয়েল- ফেয়ার এ্যাডভাইজরি বোর্ড আমাদেরই অর্থানুকূল্যে পরিচালিত হয়। ১২৫ টির বেশী সোসিও ইকনমিক ব্যবস্থার ফলে কয়েক হাজার দুঃস্থ মেয়ে উপকৃত হচ্ছেন। আমার সময় খুব বেশী নেই। এই অল্প সময়ের মধ্যে এই কথাগুলি আপনাদের কাছে রাখলাম। আমাদের যে পরিকল্পনা আছে সেগুলির সম্প্রসারণের জন্য এই বাজেট এখানে রেখেছি। আশাকরি, আপনারা আমার এই বাজেটকে অনুমোদন দেবেন। এর বাইরে, বিনয় চৌধুরী মহাশয় এবং ডঃ অশোক মিত্র যে বাজেট পেশ করেছেন, আশা করব, আপনারা এগুলোকে অনুমোদন দেবেন।

**শ্রীবিনয় কৃষ্ণ চৌধুরী :** মাননীয় অধ্যক্ষমহাশয়, আমার বক্তব্য খুব সংক্ষেপে বলব। মানুষের দারিদ্রতা, দুর্দ্দশা ও বেকারত্ব সবকিছুর মূল কারণ হচ্ছে সেই নীতি, যে নীতির দ্বারা কংগ্রেস এখানে দীর্ঘকাল ধরে সরকার পরিচালিত করে এসেছেন। তাঁদের অর্থ নৈতিক ব্যবস্থাই হচ্ছে এরজন্য দায়ী। অতএব, সেদিক থেকে নতুন করে আপনাদের কাছে আমার বলার কিছু নেই এবং সেই কারণে সায়েনটিফিক দৃষ্টিভঙ্গী, বৈপ্লবিক দৃষ্টিভঙ্গী ইত্যাদিও এখানে নেই। এন. আর. ই. পি.'র বিষয়ে আপনারা সকলেই জানেন। ফুড ফর ওয়ার্ক এখানে ১৯৮০ সালের ১৫ই ডিসেম্বর চালু হয়েছে। এর মধ্যে কেন্দ্র দেন ৫০ ভাগ, আর রাজ্য সরকার দেন ৫০ ভাগ। অর্থাৎ ৫০ : ৫০। এখানে গাইডলাইন হচ্ছে তাঁদের। অতএব, পরিবর্তন যদি এখানে করতে হয়, তবে ওঁরা কেন্দ্রকেই বলুন। একটা জিনিস বিবেচনার জন্য আমি এখানে বলব। সেটা হচ্ছে পঞ্চায়েতের মাধ্যমে জনগণকে যুক্ত করে যে ভাবে এখানে কার্যকরী করা হচ্ছে, তা ভারতবর্ষের অন্যত্র কোথাও নেই। স্থানীয় অর্থ নৈতিক উন্নয়ন সহায়ক বিভিন্ন ইনফ্রাস্ট্রাকচার করে যে ভাবে আমরা চেষ্টা করছি, তা এখানে যতই বলুন না কেন, কেন্দ্র থেকে বড় বড় অফিসাররা দেখে আমাদের প্রশংসা করে গেছেন। এন. আর- ই. পি. 'র কোন ব্যাপারে তাঁরা আমাদের এখানেই ছুটে আসেন কাজ দেখতে। তাঁরা বোঝেন যে, এখানে অনেক উন্নতি হয়েছে। আপনারা এখানে কি বললেন, সেই কথা ওখানে গিয়ে একবার জিজ্ঞাসা করে দেখবেন। কাজ বোঝার মন যদি আপনাদের থাকে, তাহলে গ্রামে গিয়ে একবার ঘুরে দেখবেন গত ৬।৭ বছরে কি কাজ হয়েছে। আমি সমস্ত কাট মোশানগুলির বিরোধিতা করছি।

**ডঃ অশোক মিত্র :** আমার বাড়তি বলার কিছু নেই. কাট মোশানগুলির আমি বিরোধিতা করছি।

**Demand No. 46**

The motion that the amount of demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shri Benoy Krishna Chowdhury that a sum of Rs. 81,37,18,000 be granted for expenditure under Demand No. 46, Major Head: "288—Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced persons and Repatriates and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and other Backward Classes, was then put and agreed to.

(This is inclusive of a total sum of Rs. 13,56,21,000 already voted on account in March, 1984).

**Demand No. 48**

The motion of Dr. Ashok Mitra that a sum of Rs. 4, 02, 91,000 be granted for expenditure under Demand No. 48, Major Heads: "295—Other Social and Community Services (Excluding zoological and public Gardens), 495—Capital Outlay on other Social and Community services and 695—Loans for other Social and Community Services, was then put and agreed to.

(This is inclusive of a total sum of Rs. 67,19,000 already voted on account in March, 1984).

**Mr. Speaker:** I have received a letter from the Governor which reads as follows:

"Dear Mr. Speaker,

I thank you for your letter of 3rd March, 1984. Kindly convey to the Members of the Legislative Assembly that I have received with satisfaction their message of thanks for the speech with which I opened the current session of the West Bengal Legislative Assembly.

Yours sincerely,
A. P. SHARMA.

**শ্রীদেব প্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা প্রিভিলে মোশান মুভ করতে চেয়েছিলাম এবং তারজন্য নোটিশও দিয়েছি। আপনি জানে যে আজকে প্রভাতে দুটি সংবাদপত্রে যথা অমৃতবাজার বেরিয়েছে, পরে দেখলা যুগান্তরেও বেরিয়েছে যে গতকাল আমাদের মুখ্যমন্ত্রী ইদ্রিসের মৃত্যু সম্পর্কে যে বিবৃ বা ষ্টেটমেন্ট এই হাউসে দিয়েছিলেন সেই বিবৃতির সত্যতা চ্যালেঞ্জ করেছে। এ পত্রিকা অমৃতবাজার লিখেছে চীফ মিনিষ্টার মিসইনফর্মড। এই সংবাদ বেরিয়েছে মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ক্যাপশানে বেরিয়েছে বলে একে উড়িয়ে দেওয়া চলে না এটা একটা ষ্ট্রে রিপোর্ট নয়, এটাই একসেপশ্যনাল যে সেই সাংবাদিক তার সত্যত গোপন করেন নি। তিনি নিজের নাম লিখছেন—অনিল ভট্টাচার্য্য এবং তিনি সমস্ত দায়িত্ব নিয়ে তিনি এই কথা লিখেছেন এক্ষেত্রে আমার বক্তব্য মাননীয় মুখ্যমন্ত্রী বক্তৃত যদি সত্যি বলে মেনে নেওয়া হয় তাহলে এই সাংবাদিক কি করে তার বক্তৃতাকে চ্যালেঞ্জ করলেন ? কারণ মুখ্যমন্ত্রীর হচ্ছেন লিডার অফ দি হাউস। স্যাচারালি তা বিবৃতিকে অবমাননা করা মানে হাউসকে অবমাননা করা। তাই আমি আপনার কাছে বক্তব্য রাখছি আমি অমৃতবাজার এবং যুগান্তরের বিরুদ্ধে যে প্রিভিলেজ মুভ করেছি আপনি তার প্রিভিলেজ দিন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি এই প্রিভিলেজ এ্যাডমিট না করেন তাহলে আজকে প্রশ্ন থেকে যাচ্ছে মুখ্যমন্ত্রীর গতকালের বিবৃতি সম্পর্কে। এই প্রিভিলেজ যদি এ্যাডমিট না করেন তাহলে পশ্চিমবঙ্গের জনসাধারণের মনে প্রশ্ন থাকে ইদ্রিসের মৃত্যু সম্পর্কে তিনি যে বিবৃতি দিয়েছেন তার সত্যতা সম্পর্কে এবং এই বিবৃতি অসত্য বলে পরিগণিত হবে। এই প্রিভিলেজ যদি এ্যাডমিট না করেন তাহলে এই চেয়ারে বসে আপনি ওই অসত্য সংবাদকে এ্যালাউ করেন চোখ-কান বুজে তাহলে আমি বলবো এই জিনিষ চলতে পারে না। ইট ইজ এ ভাইটাল কোশ্চেন। এটাকে প্রিভিলেজে পাঠান এবং যুগান্তর পত্রিকার কর্তৃপক্ষকে ডেকে পাঠান এবং তাদের বলুন কোথা থেকে এই সংবাদ সংবাদপত্রে প্রকাশ হল ? তা না হলে পশ্চিমবঙ্গের এই হাউসকে অবমাননা করা হবে।

**শ্রীসুব্রত মুখার্জী :** মাননীয় স্পীকার স্যার, আপনি এটা একটু বোঝার চেষ্টা করুন। এটা একটা গুরুত্বপূর্ণ প্রিভিলেজ মোশান এবং সেটা উপলব্ধি করেই তাকে সমর্থন করছি। কারণ এটা কোন ব্যক্তিবিশেষের বিবৃতি নয়। চিফ মিনিষ্টার আজকে হাউসে বিবৃতি করেছে সেই বিবৃতিকে সাংবাদিক এইভাবে চ্যালেঞ্জ করেছে। তার সত্যতা যদি প্রিভিলেজে না চাওয়া হয় তাহলে সাধারণ সদস্যের ক্ষেত্রে কি হতে পারে বুঝতেই পারছেন ? এটা একটা অর্ডিনারী প্রিভিলেজ নয়। সুতরাং এই

ব্যাপারে আপনার কনসিডার প্রার্থনা করছি এবং সেই সাংবাদিকের বিরুদ্ধে প্রিভিলেজ আনবার জন্য অনুরোধ করছি।

**Mr. Speaker :** Mr. Mukherjee, Somebody makes a statement in the House. Somebody outside criticises that the statement is not true. Now I want to know privilege against whom, against the person making the statement or against the person challenging the statement ?

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** স্যার, এই প্রিভিলেজ এ্যাগেন্সট দি পাবলিসার্স এ্যাণ্ড প্রিণ্টার। স্যার, এই প্রসঙ্গে ভেরি রিসেণ্টলি মধ্যপ্রদেশে একটা ঘটনা ঘটে গেছে যারজন্য সেখানকার স্পীকারকে পদত্যাগ করতে হয়েছিল। সেখানকার সংবাদপত্রে একটা খবর প্রকাশ পেয়েছিল যে সেখানকার একটা ল্যাণ্ড ট্রানসাকসানের ব্যাপারে স্পীকার জড়িত এবং যার ফলে সেখানকার স্পীকার পদত্যাগ করেন। সুতরাং এটা গুরুত্বপূর্ণ প্রিভিলেজ, সেই সাংবাদিকের কাছে এইসব তথ্য এলো কি করে সেটা জানার দরকার। সুতরাং এটার সিরিয়াসনেস বুঝুন।

[ 3-20—4-00 P. M. ]

স্যার, এর দুটো দিক আছে—একটা হচ্ছে সংবাদপত্র যদি অসত্য প্রকাশ করে থাকে তাহলে তার সাজার দরকার আছে, আর সংবাদপত্র যদি সত্য কথা বলে থাকে তাহলে মুখ্যমন্ত্রী সম্বন্ধে একটা ব্যবস্থা নেওয়ার দরকার আছে।

**মিঃ স্পীকার ঃ** I will give my ruling later on. I am taking this as moved. I eall upon Shri Deba Prasad Sarkar.

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** স্যার আপনি যে প্রশ্ন রেখেছেন কারোর ক্রিটিসিজম করার অধিকার আছে কিনা আমার বক্তব্য হচ্ছে It is not a mere Criticism. It is an open Challenge to the Leader of the House, It is a question sencify of the House.

**মিঃ স্পীকার ঃ** বাইরে থেকে কেউ কিছু বলে দিলেই সেটা চ্যালেঞ্জড হবে না। মেটিরিয়াল কোথায় ?

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** News item is itself a material.

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** স্যার, আপনি কমিটিতে প্রাইমা ফেসি যদি থাকে তাহলে পাঠিয়ে দিন, অন বিহাফ অব দি হাউস দি প্রিভিলেজ কমিটি উইল গো টু দি ডিটেলস।

**মিঃ স্পীকার ঃ** এখন ডঃ মিত্র, আপনার কি বলার আছে বলুন।

**ডঃ অশোক মিত্র ঃ** স্যার, যে প্রিভিলেজ মোশান এখানে উপস্থাপিত করার জন্য মাননীয় সদস্য বললেন সেই বিষয়ে আপনার রুলিং আপনি দেবেন। আমি শুধু একটা নজীরের দিকে আপনার এবং মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজ থেকে বছর দুয়েক আগে রাজ্যসভায় আবদুর রহমান আনতুলে এবং ইন্দিরা প্রতিভা প্রতিষ্ঠান সম্পর্কে কিছু বক্তব্য শ্রীভেংকট রাঘবন, বর্তমানে প্রতিরক্ষা মন্ত্রী রেখেছিলেন। সেই সম্পর্কে বাইরে শ্রীসৌরী নামে একজন সাংবাদিক স্পষ্ট মন্তব্য করেছিলেন যে ভেংকট রাঘবনের প্রত্যেকটি বক্তব্য অসত্য। তখন রাজ্যসভায় একটা প্রিভিলেজের প্রশ্ন উঠে। কিন্তু রাজ্যসভার যিনি চেয়ারম্যান বর্তমানে মাননীয় উপ-রাষ্ট্রপতি শ্রীহৃদায়েতুল্লা সেই মোশানটি বাতিল করে দেন।

**মিঃ স্পীকার ঃ** ঠিক আছে, আমি এই সম্বন্ধে রুলিং পরে দেব। এখন বিরতি, হাউস আবার ৪ টার সময় বসবে।

( The House adjourned till 4 P. M. )

[ 4-00—4-10 P. M. ]

**শ্রীবিজয় পাল ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ে আপনার মাধ্যমে নিবেদন করছি। আসানসোল খনি অঞ্চলে যেভাবে ব্লাস্টিং হচ্ছে তাতে অনেক বাড়ীঘর নষ্ট হয়েছে এবং অনেক লোক ইনজিওর্ড হয়েছে। এসম্পর্কে আমি যে টেলিগ্রাম পেয়েছি সেটা আপনাকে পড়ে শোনাচ্ছি। টেলিগ্রামে লিখেছে, "Inconsistent Blasting at Sankerpore on 13th March last caused

lot of damage and injured many stop tiles blown up. People in complete panick. Stop blastings nothing inspite of appeal."

অসংখ্য খনি অঞ্চলে এরকম ধরনের ঘটনা ঘটছে, লোক থাকতে পারছেনা, বাড়ীঘর কাঁপছে, লোক ইনজিওর্ড হচ্ছে, মানুষের মধ্যে একটা প্যানিক সৃষ্টি হয়েছে এবং তারা পালিয়ে যাচ্ছে। আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি ইস্টার্ন কোল্ড ফিল্ড এবং কোল ইনডিয়াকে এই ঘটনা জানান হোক।

**শ্রীসুব্রত মুখার্জী** ঃ—মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি এবং এই গুরুত্বপূর্ণ বিষয়ে জাষ্টিস্ চাইছি। আপনি জানেন হিন্দুস্থান কন্সট্রাকসন কোম্পানী লিমিটেড বহু কুখ্যাত একটি কন্সট্রাকসন সংস্থা এবং বহু দুর্নীতির সঙ্গে এরা জড়িত এই অভিযোগ এই হাউসেই উঠেছে। সম্প্রতি আর একটি দুর্নীতির সঙ্গে এরা যুক্ত হয়েছে। আপনি হাউসে নাম বলতে বারণ করেছেন তবুও বলতে বাধ্য হচ্ছি পি ডবলিউ ডি-র বড় কর্তারা এর সঙ্গে যুক্ত। কল্যাণী—বাঁসবেরিয়া যে ব্রিজ হচ্ছে সেখানে ৭ কোটি টাকার বাজেট। আপনি শুনলে অবাক হবেন টেণ্ডার ম্যানিপুলেট করে এই কুখ্যাত কোম্পানীকে সেখানে নিয়ে যাওয়া হয় এবং একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের অনুমতি বা রিকমেনডেন্স না নিয়ে এই কোম্পানিকে কাজ দেওয়া হয়। এই ব্যাপারে আরও মজার ব্যাপার হল, ইঞ্জিনিয়াররা ওয়ার্ক টু রুল চালু করেছে বলে কোম্পানীকে দ্রুত টাকা পাইয়ে দেবার জন্য এই দপ্তরের ভারপ্রাপ্ত সেক্রেটারী ২২.৩.৮৪ তারিখে একটি স্পেশ্যাল নোটিফিকেসন করেন গভর্ণরের নাম করে এবং বলেন একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের মতামতের প্রয়োজন নেই, রিকমেনডেসনের প্রয়োজন নেই। একজিকিউটিভ ইঞ্জিনিয়ার বলেছেন ৪ টি ওয়েলই বেআইনীভাবে তৈরী করেছে। আশ্চর্য্যের বিষয় তা সত্বেও টাকা পাইয়ে দেবার জন্য সেক্রেটারী একটা মেমোরেনডাম পাঠান এবং বলেন অন্য একটা ডিপার্টমেন্টের একজন ইঞ্জিনিয়ার যাঁর নাম হচ্ছে [ * * * ] তাঁকে দায়িত্ব দেওয়া হোক। স্যার, আপনি জানেন নিয়ম বর্হিভূ্ত কাজের একটা সীমা থাকা দরকার।

আমি কারও নাম বলি নি।

**মিঃ স্পীকার** ঃ—সংক্ষেপ করুন।

Note * [ Expunged as ordered by the chairs ]

**শ্রীসুব্রত মুখার্জি :**—সংক্ষেপেই বলছি। স্যার, দুর্নীতির কথা তো বলতেই হবে। এই ৭ কোটি টাকার মধ্যে একটা বড় অঙ্কের টাকা তাকে পাইয়ে দেবার ব্যবস্থা হয়েছে। আরও উল্লেখযোগ্য যে মিঃ মুখার্জি, ওয়েষ্ট বেঙ্গল হাউসিং বোর্ডের ইঞ্জিনীয়ার হিসাবে আবার একটা চিঠি দিলেন, তার নম্বর হচ্ছে মেমো নং ৩৮৭১ ডেটেড ২২।৩।৮৪—ঐ একই দিনে এই বলে চিঠি দিলেন যে—"I would like to inform you that I have studied the whole situation and under the circumstances after careful consideration I feel that it is not possible for me to accept the assignment as conveyed in the above Memo মিঃ সেক্রেটারী চিঠি দিচ্ছেন যে তাকে দায়িত্ব দিয়ে কাজ করিয়ে টাকা পাইয়ে দেওয়া হোক। এই কুখ্যাত নটোরিয়াস কোম্পানীকে ৭ কোটি টাকার কাজ যেটা একজিকিউটিভ ইঞ্জিনীয়ার রেকমেণ্ড করছে না এবং যিনি বলছেন যে এই চারটি ওয়াল কন্সট্রাকস্‌ন্‌ বেআইনী হয়েছে ইল্লিগ্যাল হয়েছে, আন অথরাইজ হয়েছে— এই ল্যাঙেগায়েজ এতে লেখা আছে। এই দপ্তরের বড় কর্তাদের সঙ্গে অনেক রাঘববোয়াল যুক্ত আছে, তাদের নাম আমি বলছি না। আমি শুধু আপনাকে অনুরোধ করছি যখন এতো টাকার ব্যাপার রয়েছে এবং একটা বড় ডেভেলপমেণ্টের কাজ যুক্ত রয়েছে, আর এটা ধসে যাবার সম্ভাবনা আছে, যে কথা একজিকিউটিভরা, টেকনিক্যাল এক্সপার্টরা এই রকম মতামত দিয়েছে, সেখানে আপনি এই হাউসের মধ্য থেকে মেম্বারদের নিয়ে একটা কমিটি করে সমস্ত কিছু এনকোয়ারী করার ব্যবস্থা করুন। নতুবা কাজটা বন্ধ করুন এবং একটা এক্সপার্ট ইঞ্জিনীয়ারদের কমিটি করে তদন্ত করুন, সত্যতা যাচাই করার একটা ব্যবস্থা করুন। স্যার আমি যদি এখানে বলি যে এর সঙ্গে অনেক দপ্তরের বড় কর্তারা রয়েছে, নাম বলছি না, কারণ নাম বললে আপনি এক্সপাঞ্জ করে দেবেন। কিন্তু অনুমান করে বিরোধী দলের পক্ষ থেকে যদি বলি তাহলে সেই অনুমানকে অসত্য বলে প্রমাণ করার কোন দরকার নেই? আমি আপনার কাছে দুটো ডকুমেণ্ট প্লেস করছি—সেক্রেটারীর মেমোরেণ্ডাম্, আর ইঞ্জিনীয়ারের যে আলাদাভাবে কাজ করবার চেষ্টা করেছিলেন, একজিকিউটিভ ইঞ্জিনীয়ারকে বাইপাশ করে আননথরাইজড কনষ্ট্রাকসনকে লিগালাইজ করবার চেষ্টা করেছিলেন তার ডকুমেণ্ট। ৭ কোটি টাকার কাজ এই হিন্দুস্থান কনট্রাকসন কোম্পানীকে বেআইনী-ভাবে দেবার চেষ্টা করা হচ্ছে। আমি এই দুটি কাগজ দিয়ে এক্সপার্ট ইঞ্জিনীয়ারদের দিয়ে একটা এনকোয়ারী করার দাবী করে, আমি বিষয়টি এখানে কোট করলাম।

**মিঃ স্পীকার :**—মিঃ মুখার্জি, এই নামটা বাদ যাবে। উনি একটা বিষয়ে মিঃ মুখার্জির নাম উল্লেখ করেছেন। এটা বাদ যাবে।

**শ্রীসুব্রত মুখার্জি** ঃ—আমি মিঃ মুখার্জির চিঠি দিচ্ছি।

**মিঃ স্পীকার** ঃ—এই হাউসে বাইরের কারও নাম নেওয়া যাবে না।

**শ্রীসুব্রত মুখার্জি** ঃ—সেইজন্যই তো আমি মিঃ মুখার্জির চিঠি এখানে প্লেস করছি।

**মিঃ স্পীকার** ঃ—You can refer their official capacity, such as Managing Director, Partner and secretary but you cannot refer their names. নাম নেওয়া যাবে না।

## GOVERNMENT BUSINESS
## FINANCIAL

### DEMAND NO. (7)

Major Heads ঃ 229—Land Revenue a 504—Capital Outlay on other Genral Economic Services.

**Shri Benoy Krishna Chowdhury** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 27,52,70,000 be granted for expenditure under Demand No. 7, Major Heads ঃ "229 – Land Revenue and 504 – Capital Outlay on Other General Economic Services".

( This is inclusive of a total sum of Rs. 4.58,79,000 already voted on account in March, 1984.

২। ১৯৮৩ ৮৪ আর্থিক বৎসরের জন্য "০২৯-ভূমি রাজস্ব" খাতে আনুমানিক আয় ধরা হয়েছিল ৫১,২৩,৩৭,০০০০ (একান্ন কোটি তেইশ লক্ষ সাঁইত্রিশ হাজার) টাকা। ১৯৮৪-৮৫ সালে এই আয় ৭৭,৬:,০০,০০০ ( সাতাত্তর কোটি একষট্টি লক্ষ ) টাকায় দাঁড়াবে বলে আশা করা যায়। এই আয় বৃদ্ধির প্রধান কারণ এই যে, কয়লার উপর শিক্ষা সেস এবং রুরাল এমপ্লয়মেণ্ট সেস বাবদ আদায় উল্লেখযোগ্য পরিমাণে বৃদ্ধি পাবে বলে আশা করা হচ্ছে।

৩। ১৯৮৪-৮৫ আর্থিক বৎসরের জন্য যে ২৭,৫২,৭০,০০০ টাকা মোট ব্যয়-বরাদ্দের প্রস্তাব করা হয়েছে তার মধ্যে "২২৯-ভূমি রাজস্ব" খাতে ২৬,৫২,৭০,০০০ টাকা এবং "৫০৪-অন্যান্য সাধারণ অর্থনৈতিক কৃত্যকসমূহের ক্ষেত্রে মূলধনী ব্যয়-বরাদ্দ" খাতে ১,০০,০০,০০০ টাকা ব্যয় ধরা হয়েছে।

৪। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর থেকেই ক্ষেতে খামারে কর্মরত অগণিত সাধারণ মানুষের কাছে উন্নয়নের ফসল পৌঁছে দেবার জন্য আমরা অবিরাম প্রয়াস চালিয়ে যাচ্ছি। আমরা মনে করি যে, রাজ্যের সমৃদ্ধি অনেকাংশেই নির্ভর করছে গ্রামীণ এলাকার সমৃদ্ধির উপর। সেজন্য সরকার সর্বাঙ্গীণ গ্রামোন্নয়নের এক পরিকল্পনা গ্রহণ করেছেন যা রাজ্যের সর্বত্র অত্যন্ত নিষ্ঠার সঙ্গে রূপায়িত করা হচ্ছে। ভূমি ও ভূমি সংস্কার বিভাগ গত সাত বছর ধরে যে ভূমি সংস্কার সূচী রূপায়ণের চেষ্টা করছেন তা এই গ্রামোন্নয়ন পরিকল্পনারই এক অচ্ছেদ্য অংশ। বস্তুতঃ এই কর্মসূচী গ্রামীণ অর্থনীতির বিকাশে এক গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে। মাননীয় সভ্যগণ নিশ্চয়ই অবগত আছেন যে অনেকগুলি পরিকল্পনা এই কর্মসূচীর অন্তর্ভুক্ত যেগুলি পরস্পর অঙ্গাঙ্গীভাবে জড়িত এবং এই কর্মসূচী সুসমন্বিতরূপে কার্যকর করার জন্য আমরা চেষ্টা করছি।

৫। অতীতে বিভিন্ন কর্মসূচীতে যে সাফল্য আমরা অর্জন করেছি সেগুলিকে সংহত ও দৃঢ়ীকৃত করার চেষ্টা আমরা করেছি ১৯৮৩ সালে। সেইসঙ্গে সব ক'টি চালু প্রকল্পের যথাযথ রূপায়ণের উপরও গুরুত্ব আরোপ করা হয়েছে। প্রথমেই আমি উল্লেখ করব ঊর্ধ্বসীমার অতিরিক্ত জমি উদ্ধার এবং তা ভূমিহীন কৃষকদের মধ্যে বণ্টনের কথা। ১৯৮৩ সালের শেষ পর্যন্ত পশ্চিমবঙ্গ জমিদারী গ্রহণ আইন এবং পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইন অনুযায়ী মোট ১২.৬৩ লক্ষ একর কৃষিজমি সরকারে ন্যস্ত করা হয়েছে। এর মধ্যে প্রায় ১৩,০০০ একর জমি ন্যস্ত হয়েছে ১৯৮৩ সালে। ভূমি ও ভূমি সংস্কার বিভাগের কর্মিগণ অতিরিক্ত জমি নির্ধারণ এবং ন্যস্ত করার ব্যাপারে তাঁদের প্রচেষ্টা অব্যাহত রেখেছেন। কিন্তু বর্তমান আইনের ত্রুটি-বিচ্যুতিগুলি এক্ষেত্রে একটি বিরাট বাধাস্বরূপ বলে মনে হয়েছে। এই ত্রুটিগুলি আমরা দূর করতে চেষ্টা করেছি ১৯৮১ সালের পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার ( সংশোধন ) বিলের মাধ্যমে। এই বিলটি প্রায় তিন বছর পূর্বে রাজ্য বিধান সভায় পাশ হয়েছিল। আমরা বিশ্বাস করি যে যদি এই বিলটি রাষ্ট্রপতির অনুমোদন লাভ করে তাহলে এখনও বহু পরিমাণ অতিরিক্ত জমি যা বৃহৎ জোতদারগণ নানাভাবে দখল করে রেখেছেন তা উদ্ধার করা সম্ভব হবে এবং সেই জমি পুনর্বণ্টন করা যাবে। ১৯৮৩ সালের ডিসেম্বর মাসের শেষ পর্যন্ত ৭.৭৪ লক্ষ একর কৃষিজমি প্রায় ১৪.৭৭ লক্ষ ভূমিহীন কৃষকের

মধ্যে বণ্টন করা হয়েছে। এই প্রসঙ্গে বিশেষভাবে উল্লেখ করা যেতে পারে যে ন্যস্ত জমি প্রাপকগণের প্রায় ৫৭ শতাংশ তপশিলী জাতি ও উপজাতি সম্প্রদায়ভুক্ত।

৬। বর্গাদারদের অধিকার সুরক্ষা এবং তাদের স্বত্ব নিরাপদ করার ব্যাপারে আমরা অবিশ্রান্ত চেষ্টা করে চলেছি। তাই বর্গাদারদের নথিভুক্তিকরণ ভূমি সংস্কার কর্মসূচির একটি গুরুত্বপূর্ণ অঙ্গ হিসাবে গৃহীত হয়েছে। এই নথিভুক্তি বরাবর চলবে। সাধারণ জরিপের কাজের সময়ে এবং 'অপারেশন বর্গা' নামে পরিচিত বিশেষ কর্মসূচীর মাধ্যমে—এই উভয় পদ্ধতিতেই নথিভুক্তির কাজ চলছে। বিভাগীয় কর্মীদের আন্তরিক প্রচেষ্টার ফলে ১৯৮৩ সালের শেষ পর্যন্ত প্রায় ১২ লক্ষ ৭১ হাজার বর্গাদারের নাম নথিভুক্ত করা সম্ভব হয়েছে।

১৯৭৫ সালের বাস্তু জমি গ্রহণ আইন আরেকটি বিষয় যাতে ভূমি ও ভূমি সংস্কার বিভাগ উল্লেখযোগ্য সাফল্য অর্জন করেছে। ১৯৮৩-এর শেষ পর্যন্ত প্রায় ১ লক্ষ ৭৩ হাজার দরিদ্র পরিবারকে যে জমিতে তাঁরা ঘর বেঁধেছিলেন সেই বাস্তু জমির স্বত্ব প্রদান করা হয়েছে। ন্যস্ত জমি বণ্টনের ন্যায় এই ক্ষেত্রেও উপকৃত পরিবারগুলির একটি বৃহৎ অংশ তপশিলী জাতি ও উপজাতি সম্প্রদায়ভুক্ত।

এই বিশেষ প্রকল্পগুলির সঙ্গে সঙ্গে অপর একটি গুরুত্বপূর্ণ কাজে ভূমি ও ভূমি সংস্কার বিভাগ কিছুকাল আগে হাত দিয়েছে। তা হল পুরুলিয়া জেলায় এবং পশ্চিম দিনাজপুর জেলার ইসলামপুর মহকুমায় তপশিলী উপজাতিভুক্ত ব্যক্তিগণের জমি জমা সংক্রান্ত রেকর্ডের আধুনিকীকরণ। এই কাজটিতে ইতিমধ্যে অনেকটা অগ্রগতি হয়েছে। আশা করা যাচ্ছে এইরূপে রেকর্ড নবীকরণের ফলে গ্রামাঞ্চলে উপজাতিদের জমির অধিকার ও অন্যান্য বিষয়ে বহুকালের জমে থাকা ক্ষোভ ও আশঙ্কা দূরীভূত হবে। সাধারণ জরীপ ও সেটেলমেণ্টের কাজও যথারীতি এগিয়ে চলেছে। এই কাজও প্রায় শেষ হয়ে এসেছে।

৭। অতিরিক্ত ভূমি পুনর্বণ্টন হলেই আমাদের কাজ সমাপ্ত হবে বলে আমরা মনে করি না। খেতে-খামারে উৎপাদন বৃদ্ধি পেলেই পুনর্বণ্টন সফল হবে। মাননীয় সদস্যগণ নিশ্চয়ই আমার সঙ্গে একমত হবেন যে, তাঁদের ক্ষুদ্র ক্ষুদ্র জমিগুলি ভালভাবে উৎপাদনের কাজে যাতে লাগাতে পারেন সেজন্য পাট্টা প্রাপক ও ভাগচাষীগণের আর্থিক সহায়তার প্রয়োজন সব থেকে বেশী। এই কারণেই আমরা পাট্টা প্রাপক ও ভাগচাষীদের প্রাতিষ্ঠানিক ঋণ প্রদানের একটি পরিকল্পনা কয়েক বছর আগে গ্রহণ করেছিলাম। গত পাঁচ বছরে ঋণদানের কর্মসূচীর বিশেষ অগ্রগতি লক্ষিত হয়েছে। এই প্রকল্পের অন্তর্ভুক্ত ব্যক্তির সংখ্যা প্রতি বৎসরই বৃদ্ধি পাচ্ছে। ১৯৮২-৮৩ সালে প্রায় ৩ লক্ষ ৭৫ হাজার ব্যক্তিকে এই ঋণদান পরিকল্পনার আওতায় আনা

সম্ভব হয়েছিল। ১৯৮১-৮২ সালে এই প্রকার সাহায্যপ্রাপ্ত ব্যক্তির সংখ্যা ছিল ১ লক্ষ ৭৬ হাজার। ১৯৮৩ ৮৪ সালে লক্ষ্যমাত্রা ধরা হয়েছে ৫ লক্ষ ২৫ হাজার। আগামী বৎসরে আরো অধিক সংখ্যক ব্যক্তিকে আমরা এই কর্মসূচীর অন্তর্ভুক্ত করতে চাই। এই সমস্ত প্রকল্পগুলির রূপায়ণের ফলে প্রায় ১৫ লক্ষ ভূমিহীন পরিবারের জীবনে অন্তত কিছুটা অর্থ নৈতিক নিশ্চয়তা এসেছে। এঁরা প্রত্যেকে একখণ্ড চাষের জমি পেয়েছেন এবং এঁদের এক বৃহৎ অংশের সম্মুখে বাণিজ্যিক ব্যাংকগুলির দ্বারা উন্মুক্ত করে দেয়া হয়েছে, যার ফলে তঁদের অর্থ নৈতিক প্রতিষ্ঠার সম্ভাবনা উজ্জ্বল হয়েছে।

৮। এইখানে আমি আরেকটি বিষয়ের উল্লেখ করতে চাই তা হল এই যে, কর্মসূচীগুলির কথা আমি উল্লেখ করেছি সেগুলির রূপায়ণের কাজে আমরা সাধারণ মানুষ ও পঞ্চায়েতগুলিকে সংযুক্ত করার সর্বপ্রকার চেষ্টা করেছি। এই উদ্দেশ্যেই ভূমি বণ্টন ও ঋণদান কর্মসূচী উভয়ের ক্ষেত্রেই পঞ্চায়েতগুলির উপর গুরুত্বপূর্ণ দায়িত্ব দেয়া হয়েছে।

৯। এবার আমি আরো একটি গুরুত্বপূর্ণ আইনের প্রতি মাননীয় সদস্যবর্গের দৃষ্টি আকর্ষণ করতে চাই। এটি হল ১৯৭৬ সালের আরবান ল্যাণ্ড সিলিং অ্যাণ্ড রেগুলেশন অ্যাক্ট। শহরাঞ্চলের বৃহৎ সম্পত্তির মালিকগণ নানা প্রকারে সিলিং বহির্ভূত জমি উদ্ধার ও অধিগ্রহণের কাজ ব্যাহত করার জন্য চেষ্টা করছেন। তা হলেও আমার বিভাগ এই আইন রূপায়িত করার জন্য বিশেষ চেষ্টা করে চলেছেন। এর ফলে ১৯৮৩ সালের শেষ পর্যন্ত শহর কলকাতা ও কলকাতার বাইরের শহরাঞ্চলে প্রায় ১০ লক্ষ ৪৯ হাজার বর্গমিটার সিলিং বহির্ভূত জমি অধিগ্রহণের ব্যবস্থা করা সম্ভব হয়েছে। ন্যস্ত জমিগুলি সঠিক ভাবে বণ্টন ও কাজে লাগানোর জন্য রাজ্যস্তরে একটি পরামর্শদাতা কমিটি গঠন করা হয়েছে। ন্যস্ত জমি বণ্টনের ক্ষেত্রে অগ্রাধিকারের বিষয়টিও স্থিরীকৃত হয়েছে। কিছু ন্যস্ত জমি ইতিমধ্যে বিভিন্ন সরকারী প্রতিষ্ঠান ও পৌরসভার হাতে দেওয়া হয়েছে।

১০। কলকাতা ও হাওড়া শহরে জমিদারী প্রথার যে অবশেষ এখনও রয়ে গেছে তা বিলোপের উদ্দেশ্যেই কলিকাতা ঠিকা প্রজা (গ্রহণ ও নিয়ন্ত্রণ) আইন প্রণীত হয়েছে। এর ফলে ঠিকা প্রজা ও তাদের অধীনস্থ ভাড়াটিয়াদের অধিকার সুরক্ষিত হয়েছে। এই গুরুত্বপূর্ণ আইনটি রূপায়ণের জন্য আমরা সর্বপ্রকারে চেষ্টা করে চলেছি। কলকাতার বিভিন্ন অঞ্চলে আঞ্চলিক অফিস স্থাপন করে প্রশাসনিক ব্যবস্থা বিকেন্দ্রীকরণের চেষ্টা করা হচ্ছে। এই প্রসঙ্গে আমি জানাতে চাই যে, শহরাঞ্চলস্থ জমির ঊর্ধ্বসীমা সংক্রান্ত আইন এবং ভূমি সংস্কার আইনের মতই ঠিকা প্রজা আইনের

ক্ষেত্রেও জমির মালিকগণ নানাভাবে বাধা সৃষ্টির চেষ্টা করে চলেছেন। ইতিমধ্যে অনেকগুলি মামলার উদ্ভব হয়েছে। তবে সকল রকম বাধা সত্ত্বেও এই আইনটি যথাযথ-ভাবে রূপায়ণের জন্যে সরকার দৃঢ়-সংকল্প।

১১। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, সামন্ততান্ত্রিক ভূমি রাজস্ব প্রথা বাতিল করার জন্যে ১৯৭৯ সালের ওয়েস্ট বেঙ্গল ল্যাণ্ড হোল্ডিং রেভেনিউ অ্যাক্ট প্রণয়ন করা হয়েছিল। রাজ কমিটির প্রধান সুপারিশগুলি অনুসরণ করে এই আইনে একটি নূতন রাজস্ব বিধি প্রবর্তনের ব্যবস্থা করা হয়েছে। এই আইনের ব্যাপারেও আমাদের বিভাগ অনেকগুলি মামলার সম্মুখীন হয়েছে। যাই হোক, বহুবিধ বাধা সত্ত্বেও এই নূতন আইন অনুযায়ী রাজস্ব নির্ধারণের কাজ অনেকটা এগিয়ে গেছে। আশা করা যায় যে আগামী আর্থিক বৎসরে নূতন রাজস্ব নির্ধারণের কাজ অন্ততঃ আংশিকভাবেও চূড়ান্ত করা সম্ভব হবে।

১২। ১৯৫৩ সালের জমিদারী গ্রহণ আইনের কিছু কাজ এখনও শেষ হতে বাকী রয়েছে বলে আমরা উদ্বিগ্ন। এরকম একটি কাজ হল মধ্যস্বত্বাধিকারীদের প্রাপ্য ক্ষতিপূরণ প্রদান। ১৯৮৩ সালের শেষ পর্যন্ত এই আইন অনুযায়ী মোট ৮১.৯২ কোটি টাকা ক্ষতিপূরণ হিসাবে দেওয়া হয়েছে। বেশ কিছু ক্ষেত্রে ক্ষতিপূরণ এখনও দেওয়া সম্ভব হয় নি। টাকা নেওয়ার জন্য নোটিশ দেওয়া সত্ত্বেও বহু প্রাপক টাকা নিতে আসেন নি অথবা আসতে অনেক দেরি করেছেন। অনেক ক্ষেত্রে উত্তরাধিকার-পত্র আনতে অনেকেরই অসুবিধা হয়েছে। তদুপরি যে সব ক্ষেত্রে মধ্য-স্বত্বাধিকারীর জমি একাধিক জেলায় ছড়ান রয়েছে সেখানে অনেক জটিলতার সৃষ্টি হয়েছে। প্রধানতঃ এই সব কারণেই ক্ষতিপূরণ প্রদানের কাজে বিলম্ব হয়েছে। এর আগেই ক্ষতিপূরণ প্রদান সংক্রান্ত বিধিসমূহ সরলীকৃত করার জন্য বিধানাবলী সংশোধন করা হয়েছিল। তা সত্ত্বেও এখনও অনেক কাজ বাকী রয়ে গেছে। তবে আমি দৃঢ়তার সঙ্গে জানাতে চাই যে, সমস্ত বকেয়া কাজ শেষ করার জন্য আমরা বিশেষ উদ্‌গ্রীব। এ ব্যাপারে প্রয়োজনীয় প্রশাসনিক নির্দেশ জারি করা হচ্ছে। প্রয়োজন হলে বিধানাবলী পুনর্বার সংশোধনের কথাও বিবেচনা করা হবে।

এরূপ আরো একটি বিষয়ে আমাদের মনোযোগ দিতে হবে তা হল পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইন অনুযায়ী ঊর্ধ্বসীমার অতিরিক্ত জমি ন্যস্ত হওয়ার ফলে রায়তগণের যে টাকা প্রাপ্য হয়েছে তা দেওয়ার জন্যে ব্যবস্থা করা। এই সম্বন্ধে বিধানাবলী প্রস্তুত করা হচ্ছে। আশা করা যায় এই টাকা প্রদানের কাজ শীঘ্রই শুরু করা সম্ভব হবে।

১৩। আমি এখন এই বিভাগের দুটি বহুদিনাগত কিন্তু বিশেষ গুরুত্বপূর্ণ

কার্যক্রমের উল্লেখ করতে চাই, সেগুলি হল জরিপ ও সেটেলমেন্ট-এর কাজ এবং ভূমি অধিগ্রহণের কাজ।

সেটেলমেন্ট রেকর্ডের সংশোধন বা আধুনিকীকরণ স্বভাবতই গুরুত্বপূর্ণ। তাছাড়া এটি ভূমি সংস্কার কর্মসূচীরও একটি অপরিহার্য অঙ্গ। কাজটি সমাপ্তপ্রায়। প্রায় ৩৬,০০০ মৌজার খানাপুরি এবং বুজারৎ সহ বাইরের কাজ শেষ হয়েছে—যা প্রায় মোট কাজের শতকরা ৯০ ভাগের বেশী। রেকর্ডসমূহ প্রকাশনার কাজেও ভাল অগ্রগতি হয়েছে। অবশিষ্ট কাজও যথাশীঘ্র সম্ভব শেষ করার জন্য এই বিভাগ চেষ্টা চালাচ্ছে।

১৪। সকল প্রকার উন্নয়নের কাজে ভূমি অধিগ্রহণ একটি বিশেষ গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে। সেই কারণেই তিস্তা ব্যারেজ, সুপার থার্মাল পাওয়ার স্টেশনসমূহ, হলদিয়া শহরাঞ্চল প্রকল্প এবং অন্যান্য বহু উন্নয়নমূলক প্রকল্পের জন্য ভূমি অধিগ্রহণের কাজ যথাসম্ভব দ্রুততার সঙ্গে সম্পন্ন করার জন্য ভূমি ও ভূমি সংস্কার দপ্তর সর্বদা সচেষ্ট। ১৯৮৩-র ডিসেম্বর পর্যন্ত প্রায় ১০,৫২০ একর জমি অধিগ্রহণ করা হয়েছে এবং ক্ষতিপূরণ বাবদ জমির মালিকদের ১০.৫ কোটি টাকা দেয়া হয়েছে। অনেক সময়ে ক্ষতিপূরণ প্রদানে বিলম্ব হয়। এ বিষয়ে এই বিভাগ সচেতন এবং সেইজন্য জমির দখল পাওয়ার সঙ্গে সঙ্গে শতকরা ৮০ ভাগ অগ্রিম ক্ষতিপূরণ প্রদানের জন্য চেষ্টা করা হচ্ছে।

১৫। আমি এর আগে সভাকে জানিয়েছিলাম যে, একটি সুসংহত ভূমি সংস্কার প্রশাসন ব্যবস্থা চালু করার জন্য ভূমি রাজস্ব সংগঠন এবং জরিপ ও সেটেলমেন্ট শাখাকে একত্রিত করে একটি কেন্দ্রীয় কর্তৃত্বের অধীনে আনার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। এই পরিকল্পনা অনুযায়ী গ্রাম পঞ্চায়েত স্তর পর্যন্ত ভূমি রাজস্ব প্রশাসনকে পৌঁছে দেওয়ার ব্যবস্থা করা হবে পরবর্তী আর্থিক বৎসরের মধ্যে এই নতুন ব্যবস্থা চালু করাই এই বিভাগের লক্ষ্য। এর জন্য প্রয়োজনীয় কার্যসূচী তৈরী করা হয়েছে। প্রায় দু'শ বৎসরের পুরাতন প্রশাসনিক ব্যবস্থার পরিবর্তন করতে গিয়ে স্বভাবতই নানান সমস্যা ও বাধাবিঘ্নের সম্মুখীন হতে হচ্ছে। আমরা আশা করি যে, অসুবিধাগুলো দূর করা যাবে এবং এই নূতন ব্যবস্থা আগামী আর্থিক বছরের প্রথম দিকেই কার্যকর করা যাবে।

১৬। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই কথা বলে আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যগণকে অনুরোধ জানাচ্ছি, তাঁরা যেন সকলে এই বিভাগের কর্মসূচী রূপায়ণে সহযোগিতা করেন এবং ৭ নং দাবীর ক্ষেত্রে ২৭,৫২,৭০,০০০ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাবটি মঞ্জুর করেন।

**Mr. Speaker :** All the cut motions are in order and taken as moved.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of of demand be reduced to rupee 1.

**Shri Kashinath Misra :** Sir, I also beg to move that the amount of demand be reduced by Rs. 100.

**শ্রীঅতীশ চন্দ্র সিংহ :**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় ১৯৮৪—৮৫ সালের যে বাজেট মঞ্জুরী আমাদের সামনে উপস্থাপিত করেছেন, আমি তার বিরোধিতা করছি এবং আমাদের তরফ থেকে যে সমস্ত কাট-মোসন দেওয়া হয়েছে সেই কাটমোসনগুলি আমি মুভ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমানে যে নিয়ম হয়েছে, সেই নিয়ম অনুযায়ী মন্ত্রী মহাশয়ের বিবরণী আমাদের কাছে আগে থেকে দেওয়া হয় নি। আধুনিক পরিসংখ্যান আমাদের কাছে ছিল না। তাই কিছু কিছু আগেকার তথ্য নিয়ে প্রস্তুত হয়ে এসেছিলাম। দুঃখের কথা দেখলাম মন্ত্রী মহাশয় আজকে তাঁর ভাষণে যে সমস্ত পরিসংখ্যান পেশ করলেন যে সরকারে কত জমি ন্যাস্ত হয়েছে, কত জমি বিলি বন্টন করা হয়েছে এবং কত বর্গাদারের নাম রেকর্ড করা হয়েছে, এগুলির বিশেষ কোন তারতম্য হয় নি।

[ 4-10—4-20 p.m. ]

যেমন স্যার, আমরা দেখছি, ৩০ শে জুন, ১৯৮২ সাল পর্যন্ত—আমার কাছে আগের যা ফিগার ছিল প্রায় সাড়ে বার লক্ষ একর জমি সরকারে বর্তেছে। তারপর আজকের এই ভাষণ থেকে দেখছি যে দেড় বছর পরের পরিসংখ্যান অর্থাৎ ৩১.১২.৮৩ তারিখে বলছেন যে ১২ লক্ষ ৬৩ হাজার একর জমি সরকারে বর্তেছে। অর্থাৎ এই দেড় বছরে মাত্র ১৩ হাজার একর জমি সরকার অধিগ্রহণ করতে সক্ষম হয়েছেন। আপনারা নিশ্চয়ই আমার সঙ্গে একমত হবেন আমূল ভূমিসংস্কার, আমূল ভূমি-সংস্কার বলে যে রকম আকাশ বাতাস আপনারা কাঁপিয়ে তুলেছেন এবং দেওয়ালে লিখে সর্বত্র যে রকম প্রচার অভিযান চালিয়েছেন, এই প্রচারের তুলনায় গত দেড় বছরে এই যে মাত্র ১৩ হাজার একর জমি আপনারা সরকারে বর্তাতে পেরেছেন, এটা নিশ্চয়ই

খুব একটা প্রশংসার কাজ বলে ইতিহাসে পরিগণিত হবে না। অবশ্য মন্ত্রী মহাশয় এখানে একটা অজুহাত দিয়েছেন, সেটা হচ্ছে এই বর্ত্তমান আইনে এমন নাকি অনেক বাধা-নিষেধ আছে, এমন অনেক ল্যাকুনা আছে যার জন্য সরকার তাড়াতাড়ি জমি অধিগ্রহণ করতে পারছেন না। আমি সবিনয়ে আপনাকে মনে করিয়ে দিতে চাই যে, যে আইনের মাধ্যমে আজকে পর্য্যন্ত প্রায় সাড়ে বার লক্ষ একর জমি সরকারে বর্তাল, আজকে কি কারণে এত প্রচার সত্ত্বেও এই সরকার উত্‌বৃত্ত জমি সরকারে ন্যস্ত করতে পারছেন না? এটা নিশ্চয়ই এই সরকারের কোন প্রশংসার কথা নয়, এই সরকারের নিশ্চয়ই গাফিলতি আছে। হয় তাদের অফিসাররা ঠিকমত কাজ করছেন না, নয়, সরকার শুধু প্রচার করে যাচ্ছেন সত্যিকারের কাজ করছেন না, মুখে বলছেন যে আমরা ১৯৮১ সালে যে ল্যান্ড রিফমর্স সংশোধনী বিল এনেছিলাম এটা ৩ বছর রাষ্ট্রপতি সম্মতি দেন নি বলে অধিক জমি সরকারে বর্তাচ্ছে না। তাহলে এটা কি আমরা ধরে নোব, এই যে নূতন আইন এনেছেন যেটা এখন রাষ্ট্রপতি সম্মতি দেন নি, এটা বাদ দিলেও আগের যে ল্যান্ড রিফর্ম'স এ্যাকটের এবং জমিনদারী যে সমস্ত এ্যাক্ট ছিল তাতে যত জমি সরকারে বর্ত্তাবার কথা ছিল তা সমস্তই কি বর্তেছে? নিশ্চয়ই নয়। সুতরাং এর মধ্যে নিশ্চয়ই কোন গাফিলতি আছে, গলদ আছে, সেইগুলো মন্ত্রী মহাশয়কে খুঁজে বার করে এই সরকারে যাতে আরও বেশী পরিমাণে উত্‌বৃত্ত জমি ন্যস্ত হয় তারজন্য ব্যবস্থা করতে হবে। আমরা বরাবর দেখছি এই কাজ অত্যন্ত শ্লথ এবং মন্ত্রী মহাশয় বিভিন্ন সময়ে এবং তাঁর বাজেট বক্তৃতাতেও নিজেই স্বীকার করেছেন, যেমন উদাহরণ স্বরূপ আমরা বলতে পারি ১৯৮২—৮৩ সালের বাজেট অধিবেশণে মন্ত্রী মহাশয় নিজে স্বীকার করেছেন বিগত ৫ বছরে মোট ১·২ লক্ষ একর কৃষিজমি সরকারে ন্যস্ত করা সম্ভব হয়েছে। নিছক পরিসংখ্যান হিসেবে দেখলে এই পরিমাণটা চমকপ্রদ বলা চলে না। পরে বলছেন বিগত ৫ বছরে আমরা অবশ্য ১·২ লক্ষ একরের বেশী জমি বিলি করতে পারিনি। সুতরাং তিনি অকপটে স্বীকারও করেছেন, কিন্তু কেন এই রকম হয়েছে তার কোন হদিস তিনি দিতে পারছেন না। এই কাজকে ত্বরান্বিত করতে পারছেন না এটা অত্যন্ত দুঃখের কথা। আপনারা যদি দেখেন—মাত্র ১৩ হাজার একর জমি দেড় বছরে সরকারে বর্তাতে পেরেছে এবং বিতরণ হয়েছে কিন্তু তারও একটা ক্ষুদ্রতম অংশ। এর বেশী বিতরণ হচ্ছে না, অতএব এই দেড় বছরে আমরা ঐ ১৩ হাজার থেকে ধরে নিতে পারি ৬ / ৭ হাজার একর – আমি ঠিক পরিসংখ্যান জানিনা, এই অল্প পরিমাণ জমি যারা ভূমিহীণ, দরিদ্র শ্রেণীর কৃষক তাদের মধ্যে বিলি বনটন করা হয়েছে। এই ভাবে কি

আমরা আমূল ভূমিসংস্কার পশ্চিমবাংলায় করতে পারব? এটা কখনই সম্ভব নয়। বহুবার, যখনই এই বাজেটে অংশ গ্রহণ করবার সুযোগ পেয়েছি তখনই এই তথ্য আপনাদের সামনে তুলে ধরেছি যে আপনারা আমূল ভূমি সংস্কার করতে যদি এটাই মনে করে থাকেন যে যত জমি আছে বড়লোকদের কাছে বা জোতদারদের কাছে তাদের কাছ থেকে কেড়ে নিয়ে গরীব শ্রেণীকে দিয়ে দোব, তাহলে পশ্চিমবাংলার ভূমি সংস্কার সম্পূর্ণ হবে, এটা সম্পূর্ণ অলীক কথা, সম্পূর্ণ অবাস্তব কথা। তার সোজা কারণ হচ্ছে পশ্চিমবাংলায় মোট এক কোটি চল্লিশ লক্ষ একর চাষযোগ্য জমি আছে, পশ্চিমবাংলায় প্রায় ৬ কোটি মানুষ বসবাস করে। তার শতকরা ৮০ ভাগ যদি আমরা ধরে নিই কৃষিজীবি এবং যদি এই ১ কোটি ৪০ লক্ষ মাথাপিছু কৃষিজীবিদের ভাগ করেন তাহলে দেখবেন মাথাপিছু প্রায় ৫ / ৬ কাঠার বেশী তারা পাবে না।

সুতরাং এটা ৫ / ৬ কাঠা হচ্ছে। আপনাদের কম্যুনিজম থিওরী অনুসারে যদি সকলকে সমান ভাগে বণ্টন করে দেন তাহলে মাথাপিছু ৮ কাঠার বেশী জমি হচ্ছে না, এটা নিশ্চয় স্বীকার করবেন। এই ৫ / ৬ কাঠা বা ৮ কাঠা ইকনমিক হোল্ডিং হতে পারে না, কেউ কখন সংসার প্রতিপালন করতে পারবে না। সুতরাং জমি বিলি করে পশ্চিমবাংলার কৃষককুলের কোন সমস্যার সমাধান করতে পারবেন, এই অবাস্তব পরিকল্পনা আদৌ হতে পারে না। এখন কিভাবে এই সমস্যার সমাধান হতে পারে তার ইঙ্গিত আমার সময় থাকলে পরবর্তীকালে দেবার চেষ্টা করব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনারা অনেক সময় বলে থাকেন, মহামান্য হাই কোর্ট-এ ইনজাংসান দিয়ে রেখেছেন বলে জমি বিলি করতে পারছেন না। দেখা যাক, আদালত কি বলছে? আমি ৩১ / ১২ / ৭৮ সালের হাই কোর্ট ইনজাংসানের পরিমান এখানে কোট করছি, আপনাদেরই ভূমি সংস্কার, পশ্চিমবঙ্গ পরিসংখ্যান, ৫ নং বিবরণীতে পরিবেশিত হয়েছে। ৩১/১২/৭৮ সালে ইনজাংসান দেওয়া জমির পরিমান ছিল ১ লক্ষ ৬৪ হাজার একর। ৩১/১২/৭৯ সালে এই ইনজাংসান একটু বেড়ে ১ লক্ষ ৬৮ হাজার হল, অর্থাৎ ৪ হাজার বাড়ল। ৩১ / ১২ / ৮০ সালে সেটা আরো কিছুটা বেড়ে গেল, অর্থাৎ ১ লক্ষ ৭৯ হাজার একর হল। তার পরের পরিসংখ্যান আমার কাছে নেই। অতএব আমরা দেখছি ইনজাংসান পাওয়া জমির পরিমান বছরের পর বছর বাড়ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে আশ্চর্য হবেন, এই ইনজাংসান ভ্যাকেট করবার জন্য কিভাবে খরচ করেছেন তার পরিসংখ্যান এখানে দিয়েছেন। এইসব মামলা পরিচালনার জন্য সরকার পর্যাপ্ত অর্থ বরাদ্দ করেছেন। এই সব মামলার কাজে নিযুক্ত

পেশাদারি ও বিশেষজ্ঞদের ব্যয় নির্বাহের জন্য ১৯৭৭ / ৭৮ সাল থেকে ১৯৮০ / ৮১ সালের মধ্যে মোট প্রায় ১ কোটি ৫৮ লক্ষ ৫৯ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে। এই বিরাট অঙ্ক জলে গেছে। এর দ্বারা ইনজাংসান পাওয়া জমির পরিমান এক কাঠাও কমানো যায় নি, বরং আমরা দেখছি বছরের পর বছর ইনজাংসান বৃদ্ধি পাওয়া জমির পরিমান বেড়ে গেছে। এই পেশাদারি ও বিশেষজ্ঞ কারা ? সি. পি. এম দলভুক্ত উকিল যারা আছে তারা। জনসাধারণের এই টাকা কিভাবে খরচ হয়েছে তার একটি দৃষ্টান্ত আমি আপনার মাধ্যমে তুলে ধরলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সত্যিকারে মানুষের মধ্যে কত জমি বিলি হয়েছে আমি এবার সেই প্রসঙ্গে আসতে চাই। স্যার, সভার সদস্যদের কাছে যখন কোন পরিসংখ্যান দেন প্রচারের জন্য তাতে আপনারা বলেন ৩১ / ১২ / ৭৮, ৩১ / ১০ / ৭৯, ৩১ / ১২ / ৮০ / ৮২ ইত্যাদি করে এ পর্যন্ত এত জমি সরকারে ন্যস্ত হয়েছে, এত জমি বিলি করা হয়েছে এবং এত লোক উপকৃত হয়েছে। এখানে একটা ব্যাপার আছে, প্যাঁচ আছে। এর মধ্যে সরকার উল্লেখ করেন নি যে তাদের আমলে কত হয়েছে। ১৯৭৭ সাল পর্যন্ত আমরা যখন ছিলাম সেই সময়ে কত হয়েছে, এটা উল্লেখ করেন নি। আমি দায়িত্ব নিয়ে আপনাদের সামনে একটি পরিসংখ্যান দিচ্ছি। ৩১ / ১২ / ৮৩ পর্যন্ত মোট ৭.৭৪ লক্ষ একর ন্যাস্ত জমি ১৪.৭৭ লক্ষ ব্যক্তির মধ্যে বন্টন করা হয়েছে। স্যার, আপনি শুনলে আশ্চর্য্য হবেন যে, এর মধ্যে ১৯৭৭ সালের মাঝামাঝি অর্থাৎ যখন পর্যন্ত কংগ্রেস সরকার ছিল, মোটামুটি ভাবে যুক্ত ফ্রন্টের কয়েক বছর ছাড়া, সেই সময়ে ১১ লক্ষ ব্যক্তির মধ্যে এই জমি বন্টন করা হয়েছে।

[ 4-20—4-30P. M. ]

অর্থাৎ এই সরকার গত ৭ বছরে এত প্রচার এবং বড় বড় কথা বলা সত্ত্বেও আমরা দেখছি মাত্র ৩.৭৭ লক্ষ লোককে জমি বিলি করেছেন, এরচেয়ে বেশী লোককে জমি দিতে পারেন নি। এটাকে যদি আমরা মন্থর গতি না বলি তাহলে কাকে আর মন্থর গতি বলব ? এই মন্থর গতিতে কাজ করে যদি আপনারা মনে করেন আমূল ভূমি সংস্কারের দিকে দৃঢ় পদক্ষেপে এগিয়ে যাচ্ছেন তাহলে আমি বলব, আপনারা আইভরি টাওয়ারে বাস করছেন, এ ছাড়া আর কিছু নয়। কাজেই আমি বলব, আপনারা আপনাদের বুকে হাত দিয়ে বোঝবার চেষ্টা করুন যে আপনাদের ভূমি-সংস্কারে ত্রুটি কোথায় এবং কি গতিতে আপনারা এ ক্ষেত্রে অগ্রসর হচ্ছেন এবং এই গতিতে অগ্রসর হলে পশ্চিমবঙ্গে আমূল ভূমিসংস্কার করা সম্ভব কিনা। তারপর

স্যার, আমি খুব দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম, আমাদের সময় যে সমস্ত গরিব লোককে এবং আদিবাসী ও তপশীল সম্প্রদায়ভুক্ত মানুষকে আমরা জমির পাট্টা দিয়েছিলাম সেখানে গায়ের জোরে এবং ঝাণ্ডা পুঁতে তাদের সেই জমি থেকে উচ্ছেদ করা হচ্ছে।

যারা পাট্টা পাবার হকদার নয় তাদের যদি আমরা ভুল করেও পাট্টা দিয়ে থাকি তাহলেও সেখানে সেই পাট্টা ক্যানসেল করার একটা বিধিসম্মত রীতি আছে— এস. ডি. ও'র মাধ্যমে সেই পাট্টা ক্যানসেল করা যায়—কিন্তু সেই পথে ও'রা যাচ্ছেন না। গ্রামে-গঞ্জে আমরা দেখছি সেই লোকগুলিকে গায়ের জোরে উচ্ছেদ করা হচ্ছে। মাননীয় প্রধানমন্ত্রী যখন এ সম্বন্ধে কমপ্লেন করলেন তখন জ্যোতিবাবু জোর গলায় বললেন, 'যদি ১০ টা এই ধরনের কেস আমাকে দিতে পারেন তাহলে বুঝব আপনি একটা কাজ করেছেন।' তারপর আনন্দবাজার পত্রিকাতে এ সম্পর্কিত খবরের পর খবর বেরুতে আরম্ভ করলো। সাত্তার সাহেব সেসব ঘটনার কথা এখানে উল্লেখ করেছেন। সবং থানা এবং বনগাঁ থানার এক একটি কেস তুলে দিয়ে বিস্তারিত ভাবে তারা খবর ছাপাতে লাগলেন এবং এইভাবে ৩৬টা কেসের উদাহরণ তারা দিয়েছিলেন। এ তো শুধু দুটি থানার খবর, পশ্চিমবঙ্গে আরো যে সমস্ত থানা আছে সেই সমস্ত থানার হিসাব যদি নেওয়া যায় তাহলে দেখা যাবে এরকম অনেক কেস রয়েছে। গত ২৮ তারিখে আমাদের দলের মাননীয় সদস্য ডাঃ মানস ভূঞ্যা যখন এটার উল্লেখ করেছিলেন তখন মাননীয় মন্ত্রীমহাশয় বলেছিলেন, 'আমি নিশ্চয় এনকোয়ারী করবো এবং সেই এনকোয়ারী করে এগুলি সত্য কিনা তা কয়েকদিনের মধ্যে জানাব।' তিনি আরো বলেছিলেন, 'যদি সত্য হয় তাহলে তাদের পাট্টা ফেরত দেওয়া হবে।' আমি জানি না মাননীয় মন্ত্রীমহাশয় এ ব্যাপারে কতদূর অগ্রসর হয়েছেন।

**শ্রীবিনয় কৃষ্ণ চৌধুরী**ঃ আমি আমার জবাবী ভাষণের সময় এর জবাব দেব, সেটা আপনারা শুনবেন, তবে সেটা আগেই বলে রাখি যে আপনাদের পক্ষে খুব সুখকর হবে না।

**শ্রীঅতীশ চন্দ্র সিনহা**ঃ—সেটা নিশ্চয় আমরা শুনবো যে আপনি কি বলেন। আমি স্যার, আবার বলছি, যারা পাবার হকদার নয় তাদের যদি আমরা ভুল করেও পাট্টা দিয়ে থাকি তাহলে সেই পাট্টা ক্যানসেল করার একটা আইনগত পদ্ধতি আছে। সেকশান ৪৯ অনুসারে এস. ডি. ও'র মাধ্যমে সেই পাট্টা ক্যানসেল করার ব্যবস্থা আছে। এই সরকার কিন্তু সেই ব্যবস্থা গ্রহণ করেন নি, অধিকাংশ ক্ষেত্রে গায়ের

জোরে সেই লোককে উচ্ছেদ করা হয়েছে। স্যার, যেসব করুণ কাহিনী আনন্দবাজারে বেরিয়েছে তাতে দেখতে পাচ্ছি এমন এমন মহিলাদের উচ্ছেদ করা হয়েছে যাদের অন্য আর এক কাঠা জমিও নেই। তাদের মধ্যে অনেককে ভিক্ষাবৃত্তি অবলম্বন করতে হয়েছে এবং অনেকে ভিক্ষা না পেয়ে মারা পর্য্যন্ত গিয়েছে। স্যার, এরপর আমি বহু ঘোষিত বর্গা অপারেশন সম্বন্ধে কয়েকটি কথা বলব। বর্গা অপারেশনের ক্ষেত্রে আমরা দেখেছি, এ পর্য্যন্ত ১২ লক্ষ ৭১ হাজার বর্গাদারের নাম রেকর্ড করা হয়েছে, যদিও আমরা জানি এর একটা সিংহভাগ আমাদের সময় অর্থাৎ বিগত কংগ্রেস রাজত্বে হয়েছিল। সেই সময় প্রায় ৮ লক্ষ বর্গাদারের নাম রেকর্ডভূক্ত হয়েছিল। মাননীয় মন্ত্রী মহাশয়কে একথা বলবো যে ১৯৭৭—৭৮ সালের ১৩ই মার্চ যে বাজেট ভাষণ দিয়েছিলেন, সেখানেও আমরা দেখেছি। সেখানে তিনি বলেছিলেন যে এই দুটি আইনের প্রয়োগের ফলে অর্থাৎ একটা হচ্ছে ল্যান্ড রিফর্ম, আর একটা হচ্ছে, পশ্চিমবঙ্গ জমিদারী গ্রহণ আইন, এই দুটো আইনের প্রয়োগের ফলে বিগত সেপ্টেম্বর, ১৯৭৭ সাল পর্যন্ত ১০ লক্ষ ৬৫ হাজার একর জমি সরকারে ন্যস্ত হয়েছে এবং পরে তিনি বলেছেন যে বিগত আইনে মাত্র ৮ লক্ষ বর্গাদারের নাম রেকর্ডভূক্ত হয়েছিল। অর্থাৎ কংগ্রেস আমলে ৮ লক্ষ বর্গাদারের নাম রেকর্ডভূক্ত হয়েছিল। সুতরাং এ পর্যন্ত যে ১২ লক্ষ বর্গাগার রেকর্ডভূক্ত হয়েছে, সেটা যে কেবল মাত্র বামফ্রন্ট সরকারের এই ৭ বছরে হয়েছে, একথা ঠিক নয়। কংগ্রেসের সময়ে প্রায় ৮ লক্ষ বর্গাদার রেকর্ডভূক্ত হয়েছে। সুতরাং আপনারা এই সাত বছরে এত ঘোষণা করে ঢাক – ঢোল পিটিয়ে নানা রকম ভাবে মাত্র ৪ লক্ষ ৭১ হাজার বর্গাদারের নাম রেকর্ড করতে পেরেছেন। মোট বর্গাদারের সংখ্যা কত সেই পরিসংখ্যা আমি এখানে সঠিক দিতে পারছি না। এক জায়গায় মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন, এটা আনুমানিক ২০ লক্ষ হবে। আমার কাছে যে বই আছে, যা থেকে আমি কোট করলাম তাতে তিনি বলছেন যে ২০ লক্ষ-এর মত হবে। আবার ১৯৭৮ সালের বাজেট বক্তৃতায় বলছেন যে আনুমানিক ৩০ থেকে ৩৫ লক্ষ হবে। কাজেই কোন ফিগারটা ঠিক আমি জানিনা। তবে মাঝামাঝি একটা ধরে নেওয়া যায় যে পশ্চিমবঙ্গে ২৭ / ২৮ লক্ষ বর্গাদার আছে। তাহলে আজকে বামফ্রন্ট সরকার যারা আমূল ভূমি সংস্কারে বদ্ধ পরিকর, তারা এই ৭ বছরে বর্গা অপারেশানের মাধ্যমে মাত্র ৪ লক্ষ ৭১ হাজার বর্গাদার রেকর্ডভূক্ত করেছেন। অর্থাৎ আমাদের সময়ের ৮ লক্ষ এবং তাঁদের সময়ে ৪ লক্ষ ৭১ হাজার—এই মোট ১২ লক্ষ ৭১ হাজার রেকর্ডভূক্ত হয়েছে। এই ভাবে আমরা দেখছি যে এই পর্যন্ত শতকরা ৫০ ভাগও কাজ হয়নি এবং এইভাবে যদি কাজ এগিয়ে যেতে থাকে তাহলে বর্গাদাররা কি

প্রোটেকশান পাবে এবং বর্গাদারদের স্বার্থ কি ভাবে রক্ষিত হবে আমি জানি না। আমরা দেখেছি যে ১৯৭৭—৭৮ সালে যখন নতুন বর্গা অপারেশন শুরু হল তখন ঢাক-ঢোল পিটিয়ে অনেক কিছু বলা হয় এবং তখন কিছুটা বর্গাদারদের রেকর্ডিং-এর সংখ্যা বেশী ছিল। আজকে যদিও তিনি বাজেট ভাষণে বলেছেন যে এটা বরাবরই চলছে। তা যদি হয় ভাল কথা। কিন্তু আমরা দেখছি যে রেকর্ডিংয়ের সংখ্যা অত্যন্ত স্তিমিত হয়ে আসছে। যে হারে বর্গাদার রেকর্ডিং হচ্ছে সেটা মোটেই আশাপ্রদ নয়। এই স্পীড কম থাকার জন্য এ পর্যন্ত ৪ লক্ষ ৭১ হাজার বর্গাদার রেকর্ডিংভুক্ত করা সম্ভব হয়েছে এই ৭ বছরে। আজকে এর কারণগুলি যদি খুঁজে বার করা না যায় যে কেন এটা হচ্ছে তাহলে বর্গা রেকর্ডিংয়ের হার বাড়বে না। এই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর জবাবী ভাষণে আমাদের বলবেন আশা করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখছি যে ন্যাশানালাইজড ব্যাঙ্ক, কো-অপারেটিভ ব্যাঙ্ক থেকে বর্গাদারদের ঋণ দেওয়া হচ্ছে। এটা খুবই আনন্দের কথা। কেননা, বর্গাদাররা চিরকাল গ্রামের মহাজনের কাছে ঋণে আবদ্ধ থাকুক—এটা আমরাও চাইনা এবং আপনারাও নিশ্চয়ই চান না। এখানে বলা হচ্ছে যে বছরের পর বছর বর্গাদার যারা ন্যাশানালাইজড ব্যাঙ্ক থেকে ঋণ পাচ্ছেন, তাদের সংখ্যা ক্রমশঃ বাড়ছে। এটাও আনন্দের কথা। কিন্তু আজকে এই ব্যাপারে শুধু ন্যাশানালাইজড ব্যাঙ্ককে ইনভল্ভ করলেই হবে না, এক্ষেত্রে সমবায় ব্যাঙ্কেরও একটা বিরাট ভূমিকা আছে। এই বিষয়ে নিশ্চয়ই আপনি আমার সঙ্গে একমত হবেন এবং মাননীয় সদস্যরাও আমার সঙ্গে একমত হবেন।

[ 4-30 – 4-40 P.. M ]

সমবায় ব্যাঙ্কের মাধ্যমে সত্যিকারের দীর্ঘ মেয়াদী, মধ্য মেয়াদী এবং অল্প মেয়াদী কৃষি ঋণ দান কর্মসূচী হচ্ছে সমবায় আন্দোলন কতখানি এগিয়েছে, না পিছিয়েছে তা জানবার একটা বড় মাপকাঠি। এ কথা আমরা বরাবর বলে এসেছি এবং এখনো বলছি। আমরা দেখছি এখানে সমবায় আন্দোলন পিছিয়ে গেছে। আমর । আমাদের শেষ বছরে ৪১ কোটি টাকার স্বল্প মেয়াদী সমবায় কৃষিঋণ চাষীদের [মধ্যে দিতে পেরেছিলাম। আর আজকে ৭ বছর পরে সেটা কমে এসে ৩৩ কোটি টাকায় দাঁড়িয়েছে। এর থেকে লজ্জার কথা আর কি থাকতে পারে? আমাদের সময়ে অনাদায়ী টাকার পরিমাণ ছিল শতকরা ১০ থেকে ১৫ ভাগ, আজকে অনাদায়ীর পরিমান বেড়ে হয়েছে শতকরা ৮০ থেকে ৯০ ভাগ। হয়ত কিছু দিন

পরে রিজার্ভ ব্যাঙ্ক বলবে, আপনারা আদায়ের পরিমান না বাড়ালে, নতুন করে ঋণ দেওয়া বন্ধ করে দেব। ১৯৭২ সালে আমরা যখন প্রথম ক্ষমতায় এসেছিলাম তখন আমরা যে অবস্থায় পড়েছিলাম, আপনাদের হয়ত সেরকম অবস্থার মধ্যে পড়তে হবে। আপনারা যদি মনে করে থাকেন যে, ন্যাসনালাইজড্ ব্যাঙ্ক অর্থাৎ কেন্দ্রীয় ব্যাঙ্কগুলির ওপর নির্ভর করে আপনারা বর্গাদারদের ঋণের চাহিদা মিটিয়ে দেবেন, তাহলে আমি আপনাদের বলব যে, আপনারা মূর্খের স্বর্গে বাস করছেন, এটা সম্ভব নয়। আর একটা জিনিষ আমি মন্ত্রী মহাশয়কে ভেবে দেখতে বলছি, অবশ্য সব তথ্য আমার কাছে নেই, গত ৪ / ৫ বছর ধরে বর্গাদাররা ন্যাসনালাইজড ব্যাঙ্ক থেকে এবং সামান্য কিছু পরিমান সমবায় ব্যাঙ্ক থেকে যে ঋণ পেয়েছে সে ঋণের কতটা তারা পরিশোধ করেছে, তা আমরা জানি না। নতুন নতুন বর্গাদার রেকর্ড হচ্ছে, তাদের ব্যাঙ্ক থেকে নতুন করে ঋণ দেওয়া হচ্ছে। কিন্তু মন্ত্রী মহাশয় নিশ্চয়ই স্বীকার করবেন যে, একবার মাত্র ঋণ নিয়ে একজন বর্গাদার নিজের সোজা পায়ে দাঁড়াতে পারে না, তাকে প্রতি বছর ঋণ নিতে হবে এবং প্রতি বছর শোধ দিতে হবে এবং এর ভেতর দিয়ে তাকে দাঁড়াতে হবে। যদি সে গ্রামের মহাজনের হাত থেকে মুক্তি পেতে চায় তাহলে তাকে এই পথে চলতে হবে। এই ব্যবস্থা কি পরিমান হয়েছে? সাড়ে তিন লক্ষ বর্গাদারকে ন্যাসনালাইজড ব্যাঙ্ক ঋণ দিয়েছে। তারা কি করবে? আপনাদের চাপ এবং কেন্দ্রীয় সরকারের চাপে তাদের ঋণ দিতে হচ্ছে। কেন্দ্রীয় সরকার বলছেন, দরিদ্র মানুষ যারা দারিদ্র্য সীমার নীচে বাস করছে তাদের ক্ষেত্রে ঋণ দেওয়ার পরিমান বাড়াতে হবে। ব্যাঙ্ক তাদের ঋণ দিচ্ছে, কিন্তু সুদ সমেত সে ঋণের টাকা তারা আর ফেরত্ পায় না। তবুও তারা বিভিন্ন সরকারের চাপে ঋণ দিতে বাধ্য হয়। আপনারা নতুন নতুন বর্গাদারদের ঋণ দেবার জন্য বলছেন, কিন্তু পুরোনো কেস কত আছে, যারা তিন বছর আগে ঋণ নিয়েছিল, সে ঋণ শোধ দেবার পরে আবার ঋণ নিচ্ছে? ঋণ নেবে, সুদ সমেত সে ঋণ শোধ করবে, আবার ঋণ নেবে, এই সাইক্ল যতক্ষণ না চালু হচ্ছে ততক্ষণ পর্যন্ত আপনার এই স্কীম সাকসেসফুল হতে পারে না। আমি আগেই বলেছি যে, আমার কাছে তথ্য নেই। আপনার কাছে যদি রিলায়েবল্ তথ্য থাকে, তাহলে আপনি সেটা অনুগ্রহ করে জানাবেন। সময়াভাবের জন্য আমি ন্যাসনালাইজড্ ব্যাঙ্কের সঙ্গে যোগাযোগ করতে পারলে তারা নিশ্চয়ই আমাকে পরিসংখ্যান দিয়ে সাহায্য করত। যাই হোক এখন আমি সেই পরিসংখ্যাটা আপনার কাছে জানতে চাইছি। যদি বর্গাদাররা সুদ সমেত ঋণ শোধ করে থাকে, তাহলে সেটা নিশ্চয়ই অভিনন্দন যোগ্য। আমার কথা হচ্ছে বর্গাদারদের শুধু একবার ঋণ দিলেই হবে না এবং তাতে তারা নিজের পায়ে

দাঁড়াতে পারবে না, মহাজনদের কবল থেকে মুক্ত হতে পারবে না। এই অবস্থায় আমি মন্ত্রী মহাশয়কে একটা অনুরোধ করছি যে, আপনারা তো বহু টাকা বেকার ভাতা দিয়ে নষ্ট করছেন, নিজেদের সমর্থকদের কোটি কোটি টাকা সিনেমা তোলবার জন্য দিয়ে নষ্ট করছেন, লক্ষ লক্ষ, কোটি কোটি টাকা নিজেদের সমর্থক লেখকদের বই ছাপাবার জন্য নষ্ট করছেন, ঐভাবে টাকাগুলি নষ্ট না করে, বিভিন্ন ভাতার পেছনে শুধু শুধু টাকা খরচ না করে, সেই টাকাটা বর্গাদারদের— নিজেদের পায়ে দাঁড়াবার জন্য ঋণ নয়, গ্রান্ট হিসাবে দান করুন। তারা ন্যাসনালাইজড্ ব্যাঙ্ক এবং সমবায় ব্যাঙ্কের কাছ থেকে ঋণ নিয়ে তা আর শোধ করতে পারছে না, সুতরাং তাদের ঐ টাকাটা দিয়ে সাহায্য করুন। যদি তা করতে পারেন তাহলে গ্রাম-গঞ্জের একটা বিরাট কাজ হবে এবং বর্গাদাররা মুক্ত কণ্ঠে আপনাদের জয়-গান করবে। আমি এই সাজেসন দিচ্ছি, আপনি এটা ভেবে দেখুন যে, এটা করা সম্ভব, কি অসম্ভব নয়। তারপর স্যার, আমরা দেখছি, আমাদের কাছে সরকারী যে হিসাব আছে তাতে দেখছি, একর প্রতি ৫০০ টাকা নিট লাভ হয়। এটা আনন্দ-বাজার পত্রিকার হিসাব নয়, সরকারী হিসাব। এখানে অনেকেই চাষের সঙ্গে যুক্ত আছেন। আমরা যারা গ্রামে-গঞ্জের মানুষ, আমি অবশ্য ডায়েরেক্ট কৃষির সঙ্গে যুক্ত নয়, এখানে কৃষির সঙ্গে অনেক সদস্য আছেন, আমি যদি ভুল বলে থাকি তাহলে নিশ্চয়ই বলবেন। আজকে যেভাবে ইমপ্লিমেন্টস-এর দাম বেড়েছে, যেমন, সার, জল, বীজ এবং লেবারের মজুরী তাতে করে চাষ করে বিরাট মুনাফা হবে—সেই সঙ্গে সঙ্গে ফসলের দাম যেটা খেত থেকে উৎপন্ন হয় সে যে জিনিষই হোক তার দাম এমন বাড়েনি যে আজকে সেই ফসল বিক্রি করে মুনাফা অর্জন করতে পারে, বিরাট লাভ করতে পারে এমন অবস্থা পশ্চিমবাংলায় নেই। আজকে পশ্চিমবাংলায় ল্যান্ড রিফর্মস আইন-অনুসারে ম্যাকসিমাম ল্যান্ড সিলিং হচ্ছে ৫২ বিঘা অর্থাৎ ১৭ একর। প্রতি বছর যদি ৫০০ টাকা লাভ হয় তাহলে কত দাঁড়াচ্ছে, ১৭ × ৫০০ অর্থাৎ সাড়ে ৮ হাজার টাকা। অতএব এই পশ্চিমবাংলায় যাদের ম্যাকসিমাম সিলিং-এ জমি আছে অর্থাৎ যার ৫২ বিঘা জমি আছে তার আয় হচ্ছে গোটা বছরে সাড়ে ৮ হাজার টাকা, তাও যদি প্রকৃতি সু-প্রসন্ন থাকে তবে। এর উপর যদি কোন্ বছরে খরা হয়, যদি বৃষ্টি বেশী হয়, যদি কোন বছরে পোকা-মাকড়ের উপদ্রব বেশী হয় তাহলে সেই পরিমান টাকা আসবে না। সুতরাং যার সর্বোচ্চ সিলিং-এ জমি আছে তার বছরে সাড়ে ৮ হাজার টাকা হচ্ছে। এই টাকা প্রতি মাসে দাঁড়াচ্ছে ৭০০ টাকা। আইনত, এর চেয়ে বেশী গ্রামে-গঞ্জের কোন মানুষ ইনকাম করতে পারে না। আর আপনারা এদের বলেন

জোতদার, শোষক। যাদের প্রতি মাসে ইনকাম ৭০০ টাকা তারা হচ্ছে জোতদার এবং শোষক। নিশ্চয়ই স্বীকার করি এর চেয়ে আরোও গরীব মানুষ গ্রামে থাকে যাদের প্রতি মাসে ৭০০ টাকা কেন প্রতি মাসে ৭ টাকাও ইনকাম হয় না। সুতরাং নিশ্চয়ই আপনারা এই ব্যাপারটি ভেবে দেখবেন এবং এটা ভেবে দেখার জন্য অনুরোধ করছি যে ভূমি নীতি আপনারা গ্রহণ করেছেন তাতে ৭০০ টাকা লাভ হতে পারে, ৩০০ টাকা হতে পারে, আবার ৭ টাকা হতে পারে, ১০ টাকা হতে পারে, ১৫ টাকা হতে পারে—এই যদি নীতি হয়, এই যদি দারিদ্র্য বন্টন করার নীতি হয় এবং এটা যদি আপনাদের কাছে ভাল বলে বিবেচিত হয় তাহলে আমার বলার কিছু নেই, কিন্তু দারিদ্র্য বন্টন করে কোন দেশের সমস্যার সমাধান করা যায় না। পশ্চিমবাংলায় যদি এই সমস্যার সমাধান করতে হয়, আমার মতে সেটা হচ্ছে, জমির উপর নির্ভরশীল মানুষের সংখ্যা কমাতে হবে। শতকরা ৮০ ভাগ মানুষকে যদি জমির দিকে তাকাতে হয়, আকাশের দিকে তাকাতে হয়, হে-ভগবান, হে আল্লা, বৃষ্টি দে তবে বছরে ২ মাস খেতে পাবো—এই অবস্থা থেকে যদি সরিয়ে আনতে হয়, পশ্চিমবাংলার যদি উন্নতি করতে হয় তাহলে আজকে পশ্চিমবাংলায় ক্ষুদ্র শিল্প, মাঝারি শিল্প, বড় শিল্প ইত্যাদি স্থাপন করে বা অন্য কোন পথে গিয়ে যেমন, যৌথ খামার—অন্যান্য কমিউনিষ্ট কানট্রিতে যেমন হয়ে থাকে, সেই রকম ভাবে ফলো করে কো-অপারেটিভ বেসিসে সরকার থেকে যদি তাদেরকে রোজগার করবার জন্য বর্তমান মজুরী দেন তাহলে এই সমস্যার খানিকটা সমাধান হতে পারে। কিন্তু আমরা দেখছি এই সরকারের প্রচেষ্টা সেইভাবে নেই। ক্ষুদ্র শিল্প, মাঝারি শিল্প, বড় শিল্প স্থাপিত হচ্ছে না, হলেও কলকাতা এবং তার আশে-পাশে স্থাপন হওয়ার অবস্থায়। কিন্তু গ্রামে-গঞ্জে দেখছি না। এই প্রচেষ্টা সত্যিকারের এই সরকারের কি আছে গ্রামে-গঞ্জে যারা কৃষির উপর, জমির উপর নির্ভরশীল সেইসব মানুষগুলিকে অতখানি জমির উপর নির্ভরশীল না হতে দিয়ে অলটারনেটিভ এ্যাভোকেসান অফ লাইফ দেবার কথা চিন্তা করেছেন কি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখছি, অপারেসান বর্গার নামে ভুয়া বর্গা রেকর্ড হচ্ছে। আমাদের দলের তরফ থেকে এই ব্যাপারে বহুবার প্রতিবাদ করা হয়েছে এবং বহু দৃষ্টান্ত মন্ত্রী মহাশয়ের কাছে তুলে ধরা হয়েছে কিন্তু আমরা দেখছি কোন প্রতিকার হচ্ছে না।

[ 4-40 - 4-50 p.m. ]

বহু দৃষ্টান্ত তুলে ধরেছি। কিন্তু দেখছি, তার কোন প্রতিকার হচ্ছে না। গতবারের বাজেটে আমি অনেক দৃষ্টান্ত দিয়ে বলেছিলাম কি রকম ঘটনা ঘটছে। আমার

এলাকায় মদন খাঁ নামে একজনের উপর অত্যাচার হয়েছে। তার পাশের গ্রামের সি. পি. এম-এর এক নেতা সেই গ্রামে এসে তাকে উচ্ছেদ করেছে। আজকে সেখানে বর্গা রেকর্ডিং হচ্ছে না, আমাদের উপর অত্যাচার হচ্ছে। আপনারা আজকে বর্গা অপারেশন এই ভাবে করে মানুষকে বিভ্রান্ত করবার চেষ্টা করছেন। কংগ্রেস যাতে গ্রাম থেকে উচ্ছেদ হয়ে যায় তার চেষ্টা করছেন। আপনাদের এই সমস্ত নীতি নিশ্চয়ই বদলাতে হবে। তাছাড়া দেখুন, আমরা আইন করেছিলাম বর্গাদারের ক্ষেত্রে ৭৫।২৫ ভাগ। বর্গাদারদের প্রটেকশন দেবার জন্য এক একটি আইন করেছি। কিন্তু আজকে গ্রামের এমন অবস্থা করেছেন যে যাঁরা কম জমির মালিক, ৫।৭ বিঘা জমির মালিক, তাঁরা ন্যায্য ফসল পাচ্ছেন না। আজকে বর্গা রেকর্ডিং হয়ে গেছে বলে বর্গাদার এসে বলছে এই ধান এনেছি, নিতে হলে নাও, নাহলে জে. এল. আর-ও-র কাছে চলে যাচ্ছি। আজকে মালিক শতকরা ২৫ ভাগও পাচ্ছেন না। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বারবার বলবার চেষ্টা করেছি এ বিষয়ে। ল্যান্ড রিফর্মে'র ৫৫ (১৬) ধারায় আছে শেয়ার অফ প্রডিউস্ গিভ্ন্ বাই এ বর্গাদার, সেখানে প্রডিউস্-এর কোন ব্যাখ্যা নেই। প্রডিউস্ কি করে জাজ্ হবে? প্রডিউস্ কাল্টিভেটেড্ বাই এ ল্যান্ড। তার কোথায় ৫০।৫০ হবে, কোথায় ৭৫।২৫ হবে— সেটা কেউ ঠিক করেনি। বর্গাদার যদি এসে বলে ২৫ ভাগ ধান নিয়ে এসেছি। নিলে নাও, না নিলে আমি জে. এল. আর. ও-র কাছে বললাম, সেখানে কিছুই করার নেই। যদি সেই জমিতে বিঘাতে ৬ মন হওয়া সত্ত্বেও সেই বর্গাদার বিঘাতে ১ মন হয়েছে বলে তার ২৫ ভাগ নিয়ে আসে তাহলেও কিছু করবার নেই। ঐ প্রভাইসো ১৬তে কি বলেছে দেখুন—'Quantity of the produce deposited by the bargadar is lesser than the quantity of the produce due to the person whose land he cultivates, the obligation of the Bargadar with regard to the delivery of the deficiency in relation to the produce shall continue". আইনে আছে? এটা কি আইন! আজকে গ্রামে এ-নিয়ে একটা অপ্রীতিকর অবস্থা চলছে। আমি ৫২ বিঘা জমির মালিকের কথা বলছিনা। যেমন সমস্ত বাড়ীর মালিকই বড়লোক হয় না, তেমনি সমস্ত জমির মালিকই বড়লোক হয়না। এই সব ৫।৭।১০ বিঘা জমির মালিকের জমিতে সত্যিকার যে পরিমান ফসল উৎপন্ন হয়, তার অন্ততঃ শতকরা ২৫ ভাগ তার পাওয়া উচিৎ। কিন্তু রুলে এর কোন উল্লেখ নেই।

রুলের কোন বিধান নেই। বার বার বলা সত্ত্বেও আমরা কিন্তু দেখিনি মাননীয় মন্ত্রী মহাশয় কোন পদক্ষে নিয়েছেন। বহু বৈপ্লবিক ধারা সংযোজিত

হয়েছে। ১৯৮১ সালের ল্যান্ড রিফর্মস এ্যাক্টের কথা বলি। আমরা দেখিনি এই ল্যান্ড রিফর্মস এ্যাক্টের ১৬ ধারায় প্রোডাকসানের কোন ডেফিনেসান আছে যে বর্গাদারকে নূন্যতম একটা প্রোডাকসান করতে হবে। এই রকম কোন প্রচেষ্টা নিতে মন্ত্রী মহাশয়কে দেখিনি। এটা অত্যন্ত দুঃখের এবং ক্ষোভের বিষয়। আমি জানিনা এই ব্যাপারে তিনি কোন চিন্তা ভাবনা করছেন কিনা। এই ব্যাপারে কোন সংশোধনী আসবে কিনা জানিনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা আরো কি দেখছি ? বর্গা অপারেসান হচ্ছে। একটু আগে আমি বর্গা অপারেসানের কথা বলেছি। এটা মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে দুই রকমের বর্গা আছে। আপনারা যাঁরা এখানে বসে চিৎকার করছেন তাঁরা এখনও বালক রয়ে গেছেন। আপনারা জানেন না যে দুই রকমের বর্গা আছে। জমির মালিক যদি সমস্ত খরচ-খরচা দেন তাহলে সেই জমির ফসলের ভাগ হয় ফিফটি ফিফটি। এই ১৬ ধারায় আছে জমি চাষ করবার জন্য যে খরচ হয় সেটা যদি বর্গাদার দেয় তাহলে জমির মালিক পাবে মাত্র শতকরা ২৫ ভাগ আর বর্গাদার পাবে ৭৫ ভাগ। আপনার এ্যাক্ট অনুযায়ী বর্গাদার হিসাবে তাতে কি কোথাও রেকর্ড হচ্ছে যে সে কোন শ্রেণীর বর্গাদার ? এই ৭৫।২৫ টাইপের বর্গাদার অর্থাৎ "বি" টাইপ বর্গাদার, না এই ৫০।৫০ টাইপের অর্থাৎ "এ" টাইপের বর্গাদার ? কোথাও এটা রেকর্ড হচ্ছে না। ফলে এটা ধরে নেওয়া হচ্ছে যে যখন কোন বর্গাদারের নাম রেকর্ড করা হচ্ছে তখন সে ৭৫।২৫ টাইপের বর্গাদার এবং সেই সার্টিফকেট নিয়ে তারা সঙ্গে সঙ্গে চলে যাচ্ছে ব্যাঙ্কে। ব্যাঙ্কে চলে গিয়ে সে বলছে আমি ৭৫ ভাগ ফসলের মালিক। অতএব আমাকে এই ভাবে ঋণ দেওয়া হোক। সেই জন্য আমি আশঙ্কা প্রকাশ করছি যে, যে ঋণ ব্যাঙ্কে থেকে নেওয়া হচ্ছে সেই ঋণ কি ঠিক ভাবে শোধ হচ্ছে ? এই ব্যাপারে আমরা একটা পরিসংখ্যান পেলে বাধিত হব এবং আনন্দিত হব। তাই আমরা চাই বর্গাদার যখন রেকর্ড হবে তখন সে কি টাইপের বর্গাদার সেটা রেকর্ড থাকুক। আপনি জানেন যে এই ব্যাপারে মহামন্য হাই-কোর্টে কেস হয়েছে। আপনি যে বর্গাদার সার্টিফিকেট দেবেন সেখানে যেন লেখা থাকে সে কি টাইপের বর্গাদার। এ ছাড়া মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আরো একটা কথা আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে বলতে চাই। সেটা হচ্ছে এই যে বর্গাদার যে রেকর্ড হচ্ছে তাতে আপনার বিধান আছে—ল্যান্ড রিফর্মস রুলে ২৩ নং ধারাতে একটা আইন আছে যে রেকর্ডস অফ রাইটসে লিপিবদ্ধ করতে হবে যে জমির মালিকের কত খানি জমি আছে এবং যে বর্গাদার সে কত জমির মালিক এবং সে কত জমি বর্গা করে। সব সময় যে জমির মালিক হলেই সে জোয়দার শ্রেণীর, সে একটা কুখ্যাত শোষক শ্রেণী এটা হয় না। সুতরাং

পাশাপাশি দুটো জিনিষই লিখতে হবে। আপনার আইনে আছে ৬ হেক্টর পর্যন্ত একজন বর্গাদার বর্গা করতে পারে। যদিও নূতন সংশোধনী যে গুলি এনেছেন—যাতে রাষ্ট্রপতি সম্মতি দেন নি—তাতে এই ধারাটা আপনি ভালই এনেছেন যে ৬ হেক্টরটা কমিয়ে ৪ হেক্টরে নাবিয়ে এনেছেন। যাই হোক এটা আমরা সমর্থন করেছি। তা হলেও ৪ হেক্টরটা কম নয়। তার ৭৫ ভাগ ফসল যদি একজন বর্গাদার পায় তাহলে সেটা কম ফসল হচ্ছে না। এর থেকে অনেক গরীব জমির মালিক আছে। সুতরাং গরীবই যদি আপনাদের কাছে ক্রাইটেরিয়ান হয় তাহলে আপনার প্রশাসন যন্ত্র—যদি কোন ডিসপিউট হয়—তার দিকেই ঢোলবে, তাদের দিকেই রায় দেবে। তাহলে এই দুটো জিনিষ যদি পাশাপাশি না থাকে যে, যে জমির মালিক সে কত বিঘা জমির মালিক এবং যে বর্গাদার সে কত জমির মালিক এবং সে কত বিঘা জমি বর্গা করে, তাহলে কখনই কোন জে. এল. আর. ও-র পক্ষে বা কোন সার্বডিভি-সানাল অফিসারের পক্ষে বা কোন প্রশাসন যন্ত্রের পক্ষে রায় দেওয়া সম্ভব নয়। সে বলতে পারবে না যে, হ্যাঁ, এই বর্গাদার তো অনেক বেশী জমির মালিক জমির মালিকের থেকে, সুতরাং আমি জমির মালিকের তরফে রায় দেব এবং তাকেই আমি সাহায্য করবো।

[ 4-50—5-00 p.m. ]

সুতরাং যে সমস্ত রেকরডিং হচ্ছে বর্গা অপারেশানের জন্য সেগুলি অত্যন্ত ত্রুটি যুক্ত, সেগুলি মুক্ত করবার জন্য আমি বহুবার বলেছি। যতবারই বাজেট বলবার সুযোগ পেয়েছি ততবারই বলেছি। এরপরে স্যার, ওয়েষ্ট বেঙ্গল ল্যাণ্ড হোল্ডিং রেভিনিউ এ্যাক্টের ত্রুটি আছে। এতে ৫ বছরের ল্যাণ্ড হোল্ডিং ধরা হবে। এতে রেটেবেল ভ্যালু ঠিক করবেন একেবারে ২ বছর থেকে ৫ বছর পর্যন্ত চলার মত। আপনাদের আইডিয়া অনুসারে জমির ভ্যালুয়েশানের উপর খাজনা ধার্য্য করেছেন। আগে নিয়ম ছিল যদি জমিতে ফসল না হোত, অনাবৃষ্টি হোত কিংবা বন্যা হোত তাহলে জে. এল. আর. ও., এস ডি ও বীডি এম রেকমেনডেশান দিতেন যে কোন মৌজায় ক্ষতিগ্রস্থ হয়েছে কিনা, খাজনা মকুব করার দরকার কিনা সেটা চিন্তা ভাবনা করতেন কিন্তু এখনকার ল্যাণ্ড রেভিনিউ হোল্ডিং এ্যাক্টে সমস্ত আইন পাল্টে গেছে। এখনকার আইডিয়া হচ্ছে মোট জমির ভ্যালুয়েশান অনুসারে এবং তার বাড়ীর ভ্যালুয়েশান অনুসারে এবং তার বাড়ীর ভ্যালুয়েশান অনুযায়ী তার খাজনা নির্ধারিত হচ্ছে। সেখানে যদি বন্যাই হয়, কিংবা পোকা মাকড়ে ফসল নষ্ট করে

দেয় বা কম ফসল উৎপন্ন হয় তাতে তার কোন রেহাই নেই। তাকে আগের মত খাজনা মকুব করার কোন প্রভিশান থাকবে না। আমার দ্বিতীয় কথা হচ্ছে রেটেবেল ভ্যালু কিভাবে নির্ধারিত হবে। রুলসে আছে এ্যাট র‍্যানডাম ৫টি দলিল বেছে নেওয়া হবে। যেগুলি খাস জমি খালি পড়ে নেই তা কিন্তু রেহাই পাবে না। যে মৌজা থেকে বর্গা রেকরডিং হচ্ছে তার কিছু লাইবেলিটিজ থাকতে পারে তার হয়তো বহরমপুরে যে বাড়ী আছে সেটাতে ভাড়াটে যুক্ত বাড়ী হতে পারে আর যে জমি আছে সেটাও বর্গা যুক্ত জমি পড়ে আছে। এক্ষেত্রে মাননীয় মন্ত্রীমহাশয়, নিশ্চয় জানেন যে বর্গা রেকরডিংয়ের ক্ষেত্রে এইসব জমির কি রকম দাম হতে পারে। এই জমিগুলি মুক্ত হলে যা হোত তার দামের অর্দ্ধেকের অর্দ্ধেক হবে। জমি কেনাবেচার ক্ষেত্রে বর্গা থাকার জন্য জমির ভ্যালুয়েশান কি নির্ধারিত হবে তা কিন্তু আপনার রুলসে বলেন নি; আপনাকে এই ব্যাপারে একটু চিন্তা-ভাবনা করতে হবে। এরফলে এ্যাট র‍্যানডাম যার খালি জমি আছে তার উপর চাপ বেশী দিচ্ছেন। এরফলে যার ৫ বিঘা জমি আছে তাকে বেশী করে খাজনা দিতে হবে অর্থাৎ তাকে ৮০০ টাকা করে খাজনা দিতে হবে। এই ব্যাপারটা একটু দেখবেন। তাছাড়া আপনাকে বহুবার বলেছি এবং অনুরোধ করেছি এবং আপনি আমাকে আশ্বাসও দিয়েছেন কিন্তু কার্য্যকরী এটা কিছু হয় নি। ঠিকা টিনেন্সি এ্যাকেটর ক্ষেত্রে দেখেছি কলকাতা এবং শহরতলীতে যে সমস্ত পেট্রোল পাম্পগুলি আছে, এই পেট্রল পাম্পগুলি মাল্টি ন্যাশানাল কম্পোনীজ যথা ক্যালটেক্স, এসসো ইত্যাদির হাতে ছিল। কিন্তু আজকে কেন্দ্রীয় সরকার এগুলি অধিগ্রহণ করার ফলে আজকে এগুলি কেন্দ্রীয় সংস্থা হয়ে গেছে। কিন্তু এই পেট্রোল পাম্পগুলির জমির মালিক যারা তারা টেনেন্টদের কাছ থেকে ভাড়া ঠিকমত পাচ্ছে না। এটা ঠিক করবার জন্য আপনাকে চিন্তা করতে হবে এবং টেনেন্সি এ্যাক্ট প্রবর্তন করেছেন তখন ভারত সরকার নিশ্চয় এইগুলি অধিগ্রহণ করেন নি। তখন এই মাল্টি ন্যাশানাল কোম্পানিজগুলি এর আওতার বাইরে ছিল। এটা আপনি অন্তত স্যুটেবেলি এ্যামেন্ড করবেন আশা করবো। এতে বহু লোক পেট্রোল পাম্পগুলি ভাড়া দিয়ে রেখেছে কিন্তু তারা ভাড়া পাচ্ছে না, ফলে তারা সাফার করছে। এই ব্যাপারে একটু ভেবে দেখবেন। সুতরাং ঠিকা টেনেন্সি এ্যাক্টটা একটু স্যুটেবেলি এ্যামেন্ড করুন। এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স ১৯৪৪ সালের আইনে ৩ হাজার টাকা ছিল, সেটা বাড়িয়ে ১০ হাজার টাকা করার অনুরোধ করেছিলাম। আপনি বলেছিলেন করবেন কিন্তু কেন জানি না এখনো পর্যন্ত করলেন না। আমরা আপনাকে যে এটা কার্য্যকরী করার জন্য অনুরোধ করেছিলাম তা আপনি শুনলেন না। সুতরাং আপনার কাছে আবার আমার বিনীত আবেদন

এই ব্যাপারে আপনি একটু চিন্তা-ভাবনা করবেন। আমার শেষ কথা হচ্ছে বিভিন্ন জায়গায় ল্যাণ্ড এ্যাকুইজিসানের ক্ষতিপূরণের টাকা বাকি পড়ে আছে। যাদের জমি নিচ্ছেন তারা ক্ষতিপূরণ পাচ্ছে না। তিস্তা প্রকল্প, হলদিয়া প্রকল্প, কোন কোন জেলাতে এমন ছোট ছোট প্রকল্প আছে যেখানে আপনারা জমি অধিগ্রহণ করেছেন এবং সেখানে আপনি বলছেন যে শতকরা ৮০ ভাগ টাকা দিয়ে দিয়েছেন পেণ্ডিং অল দিজ ফাইনালাইজেসান। কিন্তু রাঙামাটি চাঁদপাড়া গ্রাম পঞ্চায়েতের মধ্যে পাকামাটি মহলা, চর মহলা এই দুটি মৌজার এক পয়সাও ক্ষতিপূরণ দেননি। সেখানে ফিসারী দপ্তরের হ্যাচারী কমপ্লেক্স তৈরী হচ্ছে, ৫০ একর জমি সেখানে অধিগ্রহণ করা হয়েছে। ডি এম, এ ডি এম—এম কাছে বার বার বলা হচ্ছে কিন্তু কোন ফল হয়নি। সেখানকার ক্ষুদ্র চাষী, প্রান্তিক চাষী, সাধারণ মানুষ যাদের টাকা না হলে সংসার চলবে না অন্ততঃ সেই রকম সংখ্যক লোককে টাকাটা দিয়ে দিন, কিন্তু কোন রকম উচ্চ-বাচ্য নেই। ডেপুটেশান দেওয়া সত্ত্বেও কিছু হচ্ছে না। আমি পরবর্তীকালে সুযোগ হলে সেই কাগজপত্র আপনাকে দেব, এই ধরণের কেস-গুলির যাতে তাড়াতাড়ি নিষ্পত্তি হয় তারজন্য আপনার দপ্তরকে আরো কার্যকরী পন্থা অবলম্বন করতে অনুরোধ করব। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীআবদুর রেজ্জাক মোল্লা**ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তার সমর্থনে কয়েকটি কথা বলতে চাই। আমরা জানি হাঁসের ডিমে মুরগীতে তা দিলে তার বাচ্চা ফুটে, কিন্তু সেই বাচ্চার গতি হয় অবধারিতভাবে জলের দিকে। আমরা যে ব্যবস্থা কাঠামোর মধ্যে আছি তার মধ্যে দাঁড়িয়ে আমূল ভূমি সংস্কার কখনও সম্ভব নয়। অথচ আমরা আমূল ভূমি সংস্কার চাই, সেজন্য বিরোধ এই জায়গায়, এখানেই আমাদের নিজেদের জ্বালা। নিজেদের জ্বালায় আমরা নিজেরাই জ্বলছি এটা উপলব্ধি করা দরকার। আজকে ভারতবর্ষের যে অর্থনৈতিক সংকট এই অর্থনৈতিক সংকটের আঁতুড় ঘর হচ্ছে এই ভূমি সংস্কার। আমাদের পোড়া দেশ, পোড়া কপাল, পোড়া সংবিধান, ৩৬ বছর দেশ স্বাধীন হল তবুও আমাদের দেশে আমূল ভূমি সংস্কার হল না। আমাদের দেশের অর্থনীতির কোন দিক পরিবর্তন আজ পর্যন্ত সম্ভব হল না। সুযোগ্য বাবার পুত্র বাবার ধারাকে বহন করে। আমাদের এখানে একজন সৌভাগ্য-বান আছেন যিনি বাবার ধারাকে বহন করে চলেছেন। তিনি বলেছেন আমাদের জমি নাকি কম, মাথাপিছু বণ্টন করলে মানুষের অর্থনৈতিক অবস্থার পরিবর্তন হবে

না। আমি তাঁকে বলতে চাই আমাদের এই ভারতবর্ষে কৃষিযোগ্য জমির পরিমান ৪২ কোটি ৭১ লক্ষ একর, এর মধ্যে মাত্র ৪ ভাগ লোকের হাতে জমি আছে ৩৮ ভাগ। ভারতবর্ষের ৭০ কোটি লোকের মধ্যে ২ কোটি ৮০ লক্ষ লোকের হাতে জমি আছে এই ৩৮ ভাগ, মোটামুটিভাবে ১৮ কোটি একর জমি। বাকি ৩৭ কোটি ২০ লক্ষ লোকের হাতে জমি আছে ২৪ কোটি একর। আমরা বলছি অতীশ বাবুদের হাতে যে জমি আছে ওটা ভাগ করে যদি বিলি করতে না পারি তাহলে ভূমি সমস্যার সমাধান সম্ভব নয়। যেদিন এটা করতে পারব তখনই ভূমি সংস্কার সম্ভব। ৩৬ বছর ধরে আমরা অপেক্ষা করেছি, সেজন্য ভূমি সংস্কারের দাবি তুলে, স্লোগান দিয়ে আমূল ভূমি সংস্কারের দিকে লক্ষ্য রেখে এই ঘুমিয়ে থাকা সংবিধানের মাঝখানে যতটুকু করা সম্ভব সেটুকু করার চেষ্টা করেছি এবং অর্থনৈতিক যে সঙ্কট সেই সঙ্কটকে কাটাবার জন্য এই ভূমি সংস্কারের মাধ্যমে নতুন দিক পরিবর্তন কিভাবে করা যায় তার চেষ্টা করতে হবে। ওদের সঙ্গে আমাদের বিভেদ বিক্ষোভটা কোথায়, কংগ্রেসের মধ্যে যাঁরা আছেন বিশেষ করে অতীশ সিংহ মহাশয় বক্তৃতায় বলেন, জয়নাল আবেদিন সাহেব বলেন যে আমাদের জমির পরিমান যা আছে তা বিলি করলে কিভাবে সমস্যার সমাধান হবে, অতএব জমি বিলি করা যাবে না। আমি বলছি ১৮ কোটি একর উদ্বাস্তু জমি যেটা ৪ ভাগ লোকের হাতে আছে সেটা যদি বিনা ক্ষতি পূরণে কেড়ে নিতে পারি এবং সারা ভারতবর্ষে যে উদ্বৃত্ত জমি আছে সেটাও যদি বিনা ক্ষতি পূরণে কেড়ে নিতে পারা যায় এবং সেই জমি থেকে যদি ৬ বিঘা করে প্রতি কৃষক পরিবারকে বিলি করতে পারা যায় তাহলে ৯ কোটি পরিবারকে জমি দেওয়া যাবে।

[ 5-00—5-10p.m. ]

আমরা বলেছি ৯ কোটি পরিবারকে উদ্বৃত্ত জমি দিতে পারব। এক একটি পরিবারে যদি ৪ জন লোক থাকে তাহলে ৩৬ কোটি লোককে আমরা উদ্বৃত্ত জমিতে বসাতে পারব—অর্থাৎ দেশের অর্ধেক লোক জমিতে বসতে পারবে। এইসব জমিতে আমরা যদি সার, জল ইত্যাদির ব্যবস্থা করতে পারি তাহলে ভারতবর্ষের অর্থনীতির গতি পরিবর্তিত হবে, চাংগা হবে। আমরা ভূমি সংস্কারের জন্য যে ১০টি ধাপ গ্রহণ করেছি তার মধ্যে কয়েকটির কথা বলছি। এখানে বর্গা অপারেশন নিয়ে অনেক কথা বলা হয়েছে এবং এ কথাও বলা হয়েছে এই বর্গা রেকর্ড করাতে গিয়ে কত মহিলা মৃতপ্রায় হয়ে গেছে। আসলে বর্গা অপারেশনের ব্যাপারটায় এঁদের গায়ে লেগেছে, গায়ে ফোস্কা পড়েছে, মাথায়

বরফ দিতে হচ্ছে। মন্ত্রীমহাশয় চেষ্টা করছেন এই বর্গা অপারেশন করবার জন্য। আমরা জানি শুধু রিলিফ বা খয়রাতি সাহায্য দিয়ে এই সরকার চলবে না। আমাদের আন্দোলন করতে হবে, সংগ্রাম করতে হবে। তেভাগা আন্দোলনে দুভাগ ফসল চাওয়া হয়েছিল এবং তার জন্য দেখেছি গুলি চলেছে, মানুষের মাথা ফেটেছে, রক্ত ঝরেছে। সুন্দরবন থেকে সুরু করে সমগ্র পশ্চিমবাংলায় এই আন্দোলন ছড়িয়ে পড়েছিল এবং তার ফলে ওই জিনিস আমরা আদায় করতে পেরেছিলাম। বামফ্রন্ট সরকার অপারেশন বর্গার সুযোগ নিয়ে অর্থাৎ আইনের সুযোগ নিয়ে পশ্চিমবাংলায় প্রায় সাড়ে বার লক্ষ একর জমি রেকর্ড করিয়েছেন। জমির মালিকরা দেখছে কৈবর্ত পাড়ায়, মোল্লাপাড়ায় কৃষক সমিতি হয়েছে, কিন্তু কোন লেঠেল খুঁজে পাওয়া যায়নি। জে এল আর ও-কে ক্ষমতা দেওয়া হয়েছে, তাঁর অনুমতি ছাড়া পুলিশ যেতে পারবে না—কাজেই পুলিশ যাচ্ছে না। এই অবস্থায় তারা কি করেছে? ইনজাংসনের বলে কিছু কিছু ধান আটকেছে। আমরা এই অপারেশন বর্গায় এবং শ্রেণী সংগ্রামের লড়াইয়ে কিভাবে মদত দিয়েছি সেটা আপনারা বুঝতে পারছেন। এই আইনের বলে এই প্রথম বর্গাদার উচ্ছেদ ঠেকান গেছে। অতীশ-বাবুর বাবা অনেক আইন পাশ করেছিলেন, কিন্তু বর্গাদার উচ্ছেদ বন্ধ করা যায়নি। কিন্তু এই বারে আইনের বলে নয়, জাগ্রত জনসাধারণ এবং কৃষক সমিতির সহযোগিতায় এই জিনিস গ্রামে গ্রামে ছড়িয়ে দেবার ফলে বর্গাদার উচ্ছেদ ঠেকান গেছে। আজকে কৃষক সমিতির সাহায্য নিয়ে আমরা গ্রামে সান্ধ্য বৈঠক করতে সমর্থ হয়েছি এবং একে আমরা আরও এগিয়ে নিতে চাই।

মাননীয় সদস্য হাইকোর্টে ইনজাংসনের কথা বললেন এবং একটা খরচের হিসাবও দিলেন। এবং এ কথাও বললেন যে এত টাকা খরচ করে হাইকোর্টের ইনজাংসন তোলা হচ্ছে না কেন। আমি জানি কলকাতা হাইকোর্টের একজন জর্জের ২৪ পরগণা জেলায় ৯৮ শত বিঘা জমি আছে এবং সেই জমি চাষীরা দখল করে বসে আছে। এই যদি অবস্থা হয় তাহলে ইনজাংসন উঠবে কি করে এবং কেনই বা তাঁরা ইনজাংসন তুলবেন। এখানে যদি হাকিমকে এনে দাঁড় করিয়ে দেওয়া হয়, তাহলেও ইনজাংসন ভেকেট করা যাবে না। আমরাই প্রথমে বর্গাদারদের ব্যাঙ্ক থেকে ঋণ দেবার ব্যবস্থা করেছি। আমরা ১৯৭৯ সালে ৫৯ হাজার বর্গাদারকে, ১৯৮০ সালে ৭১ হাজার বর্গাদারকে, এবং ১৯৮১ সালে ১ লক্ষ ২৫ হাজার বর্গাদারকে ব্যাঙ্ক থেকে ঋণ পাইয়ে দেবার ব্যবস্থা করতে সমর্থ হয়েছি। এই লোন দেবার ফলে গ্রামের মহাজনদের, সুদখোরদের হাত থেকে তাদের আংশিক পরিমাণে মুক্ত করতে পেরেছি। ১৯৮২ সালের খারিফ মরসুমে ৩ লক্ষ ৮৪ হাজার বর্গাদার এবং পাট্টাদারকে ব্যাঙ্ক থেকে ঋণ দিতে পেরেছি। এইভাবে আমরা চেষ্টা করেছি এই সব বর্গাদার এবং পাট্টাদার যাতে মহাজন, সুদখোরদের খপ্পরে না

পড়ে। কলকাতার একটি ভলেণ্টারী অর্গানাইজেসন, নাম হচ্ছে সোসিও ইকনমিক স্টাডি, তারা সার্ভে করে একটা রিপোর্ট পেশ করেছে। তারা তাতে বলছে এইভাবে বর্গাদারদের হাতে জমি যাওয়ায় দেশে শতকরা ৪০ ভাগ উৎপাদন বৃদ্ধি হয়েছে। অর্থাৎ বর্গাদাররা শতকরা ৪০ ভাগ উৎপাদন বৃদ্ধি করতে সমর্থ হয়েছে। আপনারা বলছেন এইভাবে জমি দেওয়ার ফলে, জমি ফ্রাগমেনটেটেড হয়ে গিয়েছে, এবং ইকনমিক হোল্ডিং হচ্ছে না, উৎপাদন ব্যাহত হচ্ছে। কিন্তু সোসিও ইকনমিক স্টাডি বলছে তাদের রিপোর্টে যে বর্গাদারদের শতকরা ৬৫ ভাগ আয় বেড়েছে, ৪০ ভাগ উৎপাদন বেড়েছে এবং তাদের নিজেদের আর্থিক উন্নতিতে সমর্থ হয়েছে। তারা আর সেই রকম গ্রামের মহাজন, সুদখোরদের খপ্পরে পড়ছে না। এবং তাদের মধ্যে বার্গেনিং পাওয়ার অনেক বেড়েছে, দর-কষাকষি ক্ষমতা তাদের অনেক বেড়েছে। আমরা দেখতে পাচ্ছি বর্গাদারদের শতকরা ২০ ভাগ একেবারে ঋণ মুক্ত হয়েছে। ভারতবর্ষের আরও কোনও জায়গায় এই রকম উদাহরণ নাই। আপনারা ভারতবর্ষের কোথায়ও দেখাতে পারবেন যে শতকরা ২০ ভাগ বর্গাদার সম্পূর্ণ ঋণ মুক্ত হয়েছে। তাদের আর জমি বাড়ী, জিনিসপত্র, সোনাদানা বন্ধক দিতে হচ্ছে না। ইন্টারন্যাশনাল লেবার অর্গানাইজেসন ১৯৭৯ সালে একটা প্রতিবেদন পেশ করেছেন। তাতে বলেছে Overcoming Rural Under-developed Countries. এর মধ্যে ভারতবর্ষ একটা দেশ এবং সেই ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা একটা রাজ্য যেখানে প্রকৃত ভূমি-সংস্কার নীতি সুষ্ঠুভাবে গৃহীত হয়েছে। ইম্পলিমেণ্টেসনের ক্ষেত্রে শিলিং বহির্ভূত জমি নির্দিষ্ট করার ক্ষেত্রে এবং তা ডিসট্রিবিউসনের ক্ষেত্রে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেছে। অর্থাৎ মবিলাইজেসনের ক্ষেত্রে এই রাজ্য সবচেয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেছে। এটা আমাদের কথা নয়, একটা ইনটারন্যাশন্যাল অর্গানাইজেসন এই কথা বলছে। তারা ১২ পাতার রিপোর্ট দিয়েছে। তারা বলছে যে আমরা জনগণকে মবিলাইজেসন করতে পেরেছি। আমরা এই কাজে জনগণকে সমবেত করতে পেরেছি। তারা বলছে যে ভূমি সংস্কার আইন এই রাজ্যে সঠিকভাবে কার্যকরী করা হয়েছে। আমরা দ্বিতীয় ভূমি সংকার আইন এই বিধান সভায় পাশ করে রাষ্ট্রপতির অনুমোদনের জন্য পাঠিয়েছিলাম। কিন্তু আজ পর্যন্ত সেটা রাষ্ট্রপতির সহি হয়ে আসে নি। কেন সহি করছেন না সেটা তাঁর দলের লোকেরা বলতে পারবেন—কি রাজনৈতিক কারণ এর মধ্যে আছে? কারণ হচ্ছে এই আইন যদি সহি হয়ে আসে তাহলে লক্ষ লক্ষ বিঘা জমি বাগান পুকুর সরকারের হাতে চলে আসবে এবং সেগুলি আমরা বিলি বণ্টন করতে পারবো। আমরা শুধু একটা সংশোধনী দিয়েছিলাম। আমরা শুধু ঐ কৃষিযোগ্য জমি এই কথাটা তুলে দিতে চেয়েছিলাম—এগ্রিকালচার্যাল ল্যাণ্ড মানেই হচ্ছে শুধু কৃষি-যোগ্য জমি—সেটা তুলে দিলে সব জমি এসে পড়বে—বাগান পুকুর ভেড়ী সব তাহলে

সরকারের কাছে ডুবে যাবে। এই জন্যই সহি হচ্ছে না। আমি জানি আমার এলাকায় সমীর সরকার নামে এক ব্যক্তির গোলতলায় ১৯০০ বিঘা, নলবনে ১৯০০ বিঘা, হানা-খালিতে ২২০০ বিঘা, বাগডাশিশে ৬০০ বিঘা, মৌখালিতে ৫০০০ বিঘা, খাগড়াতে দেড় হাজার বিঘা, ঝাউখালিতে ৭০০ বিঘা – এইভাবে ২২ হাজার বিঘা ভেড়ী রেখে দিয়েছে।

[ 5-10—5-20 p. m. ]

কলকাতার বেলেঘাটায় তার ৬০ বিঘা জমির উপর ৮ তলা বাড়ী আছে। এই জমিদারী আইন যদি পাশ হয় তাহলে কি অবস্থা হবে তার ? কোথায় গিয়ে সে দাঁড়াবে ? সেইজন্য এরা পশ্চিমবাংলার এইসব জাঁদরেলরা এবং অতীশ বাবুর সহচররা এবং তিনি সমেত নয়াদিল্লীর কালীবাড়ীতে গিয়ে ধর্ণা দেন। গিয়ে বলেন, হে মা কালী, দুটো পাঁঠা দিলাম, হে জগদম্বে এই দুটো পাঁঠা খাও, এই আইনটা সই করো না, এই অবস্থাই তো ওঁরা চান। কি করা যাবে ? দ্বিতীয় ভূমি সংস্কার আইন যদি ওঁরা সই করেন, আমি তো বলছি আপনাদের কাছে চ্যালেঞ্জ করে,—পঞ্চায়েত নির্বাচনের আগে আমি বলেছিলাম যে আপনাদের ভোটের জন্য চিন্তা করতে হবে না, আপনারা চলে যান, গিয়ে বলুন মা জননীকে যে পশ্চিমবাংলার বর্গাদাররা, পশ্চিমবাংলার ক্ষুদ্র চাষীরা, পশ্চিমবাংলার প্রান্তিক চাষীরা, যারা শতকরা ৭০ ভাগ তাঁরা বলছেন, দ্বিতীয় ভূমি সংস্কার আইনটা আপনারা সই করে দিন, আমরাও ঢেলে আপনাদের ভোট দেব। পারেন নি। ওঁরা পারবেন না, কারণ এখানে ওদের জ্বালা আছে, যদি সই করে দেন দ্বিতীয় ভূমি সংস্কার আইন তাহলে লক্ষ লক্ষ বিঘা জমি বেরিয়ে যাবে এবং আপনাদের লোকেদের কাছ থেকেই বেরিয়ে যাবে, অতীশবাবুর নিজেদের লোকের কাছ থেকেই জমি বেরিয়ে আসবে। সেইজন্য তাঁরা সই করছেন না, সই করতে দিচ্ছেন না। দিল্লীর কালীবাড়ীতে যাচ্ছেন, মা জগদম্বের কাছে যাচ্ছেন, জোড়া পাঁঠা দিচ্ছেন, এই সব তাঁরা করছেন। বাস্তু জমি বিলি গরীব মানুষদের আমরা করেছি, এবং সেই বিলির পরিমাণ হচ্ছে ১৯৮৪ সাল পর্য্যন্ত ১ লক্ষ ৭৫ হাজার ৯৪৩ জনকে আমরা বাস্তু জমি দিয়েছি। যারা জোর করে বাস্তু জমির উপর বসে পড়েছিল তাদেরকেও আমরা স্বীকৃতি দিয়েছি। ভারতবর্ষে কোন রাজ্যে কোন জায়গায় এইভাবে বাস্তু জমি বিলি করা হয়নি। জমি ফেরত আইনের ভেতর দিয়ে অনেককে জমি ফেরত দেওয়া হয়েছে, যারা জমি বন্ধক দিয়েছিল দেনার দায়ে, যারা জমি বিক্রি করে দিয়েছিল, সেইসব মানুষকে তাদের জমিটা ফেরত দিতে হয়েছে। আর একটা জিনিষ আমরা করেছি বর্গাদারদের আমরা বিনা সুদে ধান দেওয়ার ব্যবস্থা করেছি, যদিও সেটা টোকেন। সিডিউল কাস্ট, সিডিউল ট্রাইবসদের শতকরা ৫০ ভাগ সাবসিডি দিয়ে

এই জমির জন্য সুদ দেবার ব্যবস্থা আমরা করেছি। এছাড়া খাস জমি বিলি—উনি যা বললেন তার হিসাব মেলাতে পারছিলাম না। উনি বললেন যে হিসেব মিলিয়ে পারছিলেন না খাস জমি কতটা। ১২ লক্ষ ৬৪ হাজার ৪১৮ একর জমি আমরা খাস করেছি, সরকারে ন্যস্ত করেছি। এর মধ্যে আমরা ৭ লক্ষ ৮০,০০০ ৩৩৯'৬৮ একর জমি আমরা বিলি করতে পেরেছি। ভারতবর্ষের কোন জায়গায় এমন একটা উদাহরণ দেখাতে পারবেন না যে এত পরিমাণ জমি বিলি করা হয়েছে। এছাড়া খাজনা ব্যবস্থার কথা উনি বললেন যেটা ল্যাণ্ড হোল্ডিং, এগ্রিকালচার ইনকাম ট্যাক্স যেটাকে বলি—আগে যে খাজনা-ব্যবস্থা ছিল সেই ব্যবস্থাটাকে আমরা পরিবর্তন করেছি খাজনা কথাটার ভেতরে একটা সামন্ততান্ত্রিক গন্ধ ছিল, যে সামন্ততান্ত্রিক জাত, যে সামন্ততান্ত্রিক ব্যবস্থা সেই ব্যবস্থাকে আমরা তুলে দিয়েছি। আমরা এগ্রিকালচার ইনকামট্যাক্স সেই জায়গায় করেছি এবং বলেছি যে ৫০,০০০ টাকা মূল্যের যে জমি সেই জমির শ্ল্যাব অনুযায়ী ট্যাক্স হবে। এইসব ব্যবস্থাগুলো আমরা করতে পেরেছি। আরও অনেক কাজ আমাদের করার ছিল, আমরা করতে পারছি না, আমরা আগেও বলেছি যে এই ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থায় সব কিছু কাজ তাড়াতাড়ি করা সম্ভব নয়। আমি আপনাদের অনুরোধ করব যদি সাহস থাকে, বুকের পাটা থাকে তাহলে আসুন আমাদের সঙ্গে, আমরা আরও যে সব জিনিষ করতে চাই, চলুন একসঙ্গে দিল্লীতে যাই, সারা ভারতবর্ষের মানুষ, পশ্চিমবাংলার মানুষ আজকে অপেক্ষা করছে এবং ছটফট করছে, তার কারণ এই দ্বিতীয় ভূমি সংস্কার আইন সেটা যদি রাষ্ট্রপতির অনুমোদন লাভ করতে পারে, যদি আপনারা সাহায্য করেন, আমরা জনগণকে বলছি এবং কৃষক সমিতিও জাগ্রত ভাবে আছে—আমরা বলে দিয়েছি যে আমরা এম. এল. এ-রা, মন্ত্রীরা, সরু কলমে যেটুকু করা সম্ভব সেটুকু করে দিয়েছি, এবার কৃষক সাধারণ তোমরা ঐ মোটা কলমটা বার কর ঐ মোটা কলমের জোরে যেটুকু করা সম্ভব সেটুকু করে নিতে হবে। কারণ পৃথিবীর ইতিহাস বলছে, আইনের ইতিহাস বলছে কৃষকরা লড়াই করে, তাদের বুকের রক্ত না দিয়ে কোন আইন করাতে পারেন নি। দ্বিতীয় ভূমি সংস্কার আইনটা পাশ করতে গেলে কৃষকদের মোটা কলমটা বার করতে হবে। বুকের রক্ত ঢালতে হবে, রক্ত দিয়ে তারা আইনটা পাশ করিয়ে নেবে। এই কথা বলে এই ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ বিধানসভায় রেখেছেন সেই ব্যয় বরাদ্দ গতানুগতিক অবস্থাতেই চলেছে এবং সেই পরিপ্রেক্ষিতে তার ধারাবাহিকতা বজায় রাখার জন্য বাজেট বরাদ্দ পেশ করেছেন। এর আগে একজন মাননীয় সদস্য বক্তব্য রেখে

গেলেন। পশ্চিমবাংলার মানুষ যারা দিন রাত পরিশ্রম করছে, আজকে যারা বেকার তাদের আপনি রক্ষা করার ব্যবস্থা করুন নিশ্চয় আপনাকে সকলে সাধুবাদ জানাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা আজকে কি দেখতে পাচ্ছি? মাননীয় মন্ত্রী মহাশয় ভূমি সংস্কার পশ্চিমবঙ্গ পরিসংখ্যান বিবরণীর ৫ নং পুস্তিকায় যে বক্তব্য রেখেছেন তাতে দেখা যাচ্ছে পশ্চিমবঙ্গে বর্গাদারদের সংখ্যা প্রায় ২০ লক্ষ হবে এবং ১৯৮০ সালের ডিসেম্বর মাসের শেষে নথিভুক্ত বর্গাদারদের সংখ্যা প্রায় ১০ লক্ষ ছাড়িয়ে গেছে। আর তিনি যে হিসাব দিয়েছেন তাতে দেখা যাচ্ছে ১৯৮৩ সালের শেষ পর্যন্ত প্রায় ১২ লক্ষ ৭১ হাজার বর্গাদারদের নাম নথিভুক্ত করা সম্ভব হয়েছে। এই নথিভুক্ত করার ব্যাপারে জেনারেল ইনস্ট্রাকসানস অন ল্যাণ্ড রিফর্মস এর নিয়ম-বিধি কি আছে? মাননীয় মন্ত্রী মহাশয়ের বক্তব্যের মধ্যে আমরা দেখতে পাচিছ বর্তমানে জমির একটা বড় অংশ এই বর্গাপ্রথায় চাষ হয়। পশ্চিমবংগে ২৫ থেকে ৩০ লক্ষ বর্গাদার আছে। সেই পরিপ্রেক্ষিতে মাননীয় মন্ত্রী মহাশয় ১৯৭৮ সালের গোড়ার দিকে বর্গাদারদের সভায় বলেন যে শিক্ষকরা যখন নিয়োগপত্র ছাড়া চাকরি করেন না, তখন বর্গাদাররা কেন সেই অধিকার থেকে বঞ্চিত হবেন? বর্গাদারদের নিয়োগ জমির মালিকরা করছেন এবং সেই নিয়োগ নথিভুক্ত করার জন্য অপারেশন বর্গার কাজ আরম্ভ হয়েছে। ভূমি রাজস্ব-মন্ত্রী আরো বলেন, বর্গাদারদের নাম রেকর্ড ভুক্ত হোক সেটা আমরা চাই। ভুয়ো বর্গাদার আমরা চাই না, তাদের তালিকা থেকে বাদ দিতে চাই কারণ একটা খারাপ কাজ করলে ২০ টি ভাল কাজের ফল খারাপ কাজের মধ্যে তলিয়ে যায়। তাই যথার্থ বর্গাদারের নাম শান্তিপূর্ণ উপায়ে নথিভুক্ত করার দিকে আমরা সতর্ক দৃষ্টি রেখেছি। এই নথিভুক্ত করার ব্যাপারে বিভিন্ন জেলায় কতকগুলি বৈষম্যমূলক ঘটনা ঘটেছে, বিভিন্ন জেলা থেকে নিশ্চয় তার কাছে সেই সংবাদ এসেছে। আমরা জানি তার কাছে যেসব অভিযোগ আসে তিনি সঙ্গে সঙ্গে সেগুলি প্রশাসনিক ব্যবস্থার মাধ্যমে তদন্ত করান। এই বর্গাদারদের নাম নথিভুক্ত করার ক্ষেত্রে বিভিন্ন ভাবে বাধা এসেছিল এবং নথিভুক্ত হবার পরে তাদের যে রাইট দেবার ব্যবস্থা আছে—অর্থাৎ মাঠে গিয়ে জমিটা দেখিয়ে দেওয়া, সীমানা নির্ধারণ করে দেওয়া, রেকর্ড ইত্যাদি ঠিক করে দেওয়া এই সব ব্যবস্থাগুলি যথাযথ হয়েছে কিনা সেটা দেখার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। আমরা জানি এই বিষয়ে বহু অভিযোগ আছে।

[ 5-20—5-30 p. m. ]

আমি আশা করবো সেগুলির প্রতিকারের জন্য আপনি প্রয়োজনীয় ব্যবস্থা

করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীমহাশয় ৩১শে ডিসেম্বর '৮০ সাল পর্য্যন্ত যে হিসাব দিয়েছেন তাতে দেখা যাচ্ছে সরকারে ন্যস্ত সিলিং বহির্ভুত জমির পরিমাণ হচ্ছে—জমিদারী দখল আইনে ন্যস্ত ১০ লক্ষ ৬৪ হাজার ১৭৩'২২ একর, ভূমি সংস্কার আইনে ন্যস্ত হচ্ছে ১ লক্ষ ৪৭ হাজার ৪৪৩'৫৩ একর, অকৃষি জমি ন্যস্ত হচ্ছে ৫ লক্ষ ৭৬ হাজার ৯৭১'৩১ লক্ষ একর, বনভূমি ৯ লক্ষ ৯৩ হাজার ৮০২'২৬ একর এবং অন্যান্য জমি ২৩,৬৮৩'২4 লক্ষ একর। এটা হচ্ছে সিলিং বহির্ভুত জমি। এই জমিটা বিভিন্নভাবে এসেছে। এখন এই যে বিভিন্ন ভাবে জমিগুলি এসেছে সেগুলি ঠিক-ভাবে বণ্টন করতে পেরেছেন কিনা এবং যদি না পেরে থাকেন তাহলে কি কারণে হয়নি সেটা আমাদের জানাবেন। তা ছাড়া বন বিভাগ থেকে কতটা জমি ট্রান্সফার হয়ে আপনার দপ্তরে এসেছে এবং কতটা আসেনি সে বিষয়ে মাননীয় মন্ত্রীমহাশয়ের লক্ষ্য রাখা উচিত। আমরা জানি বনভূমির জমির সঙ্গে বহু বর্গাদার জড়িত আছেন এবং বহু বর্গাদারকে এই জমি দেওয়া হয়েছে—পঞ্চায়েত দিয়েছে, আপনারা দিয়েছেন সেগুলি তারা ঠিকমত ব্যবহার করতে পারছে কিনা সেটা আপনাদের দেখা দরকার। এ সম্পর্কে বহু মামলাও আছে কাজেই এই ব্যাপারটি নিয়ে আপনার চিন্তাভাবনা করা উচিত। সেই জমি প্রকৃতভাবে আপনার দপ্তরে হস্তান্তরিত হয়েছে কিনা এবং সেটা আইনসিদ্ধভাবে হয়েছে কিনা সেটা দেখা দরকার তার কারণ তা না হলে যারা পাবে তারা বিপদে পড়বে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীমহাশয় আদালতের ইনজাংসানে আবদ্ধ সরকারে ন্যস্ত কৃষি জমির যে হিসাব দিয়েছেন সেটা হচ্ছে এই রকম:— (দখলের পূর্বে ইনজাংসান) জমিদারী দখল আইনে ৭২ হাজার ৫৫'৭০ একর, ভূমি সংস্কার আইনে ১০ হাজার ২৩১'৪৮ একর আর দখলের পরে ইনজাংসান হচ্ছে, জমিদারী দখল আইনে ৭৬ হাজার ৭৯'১০ একর, ভূমি সংস্কার আইনে ২০ হাজার ৮৪৮'৯৩ একর। তাহলে দেখা যাচ্ছে ইনজাংসানে আবদ্ধ মোট জমির পরিমাণ হচ্ছে প্রায় ৯ লক্ষ ৭৯ হাজার ২০৭'২১ একর। এটা ১৯৮০ সালের হিসাব, বর্তমানে তার কতটাকে ইনজাংসানের আওতার বাইরে আনতে পেরেছেন এবং না পারলে কেন পারছেন না এবং সেখানে আপনাদের আইনজীবীরা কি করছেন সেটা আপনার দেখা দরকার। এ সম্পর্কে বিভিন্ন জেলায় জেলায় এবং হাইকোর্টে আপনাদের আইনজীবীরা কি রকম তৎপরতা দেখাচ্ছেন আশা করি মাননীয় মন্ত্রীমহাশয় আপনাদের জ্ঞাতার্থে সেটা জানাবেন। আমরা জানি ঠিকমত দেখাশুনার অভাবে সরকার বহু মামলা জিততে পারেন না। তারপর পাট্টার ক্ষেত্রে দেখা গেছে এই পাট্টা বণ্টন করার গলদ আছে। সেই গলদের জন্য যারা পাট্টা পেয়ে আসে, সেটা ত্রুটিমুক্ত না হওয়ার জন্য আইনের কাছে তখন সেটা বিপর্যয় হয়ে দেখা দেয় এবং ফলে পাট্টা হোল্ডাররা সেই জমি ভোগ করতে পারেনা। মাননীয় অধ্যক্ষ

মহাশয়, মাননীয় মন্ত্রীমহাশয়, ১৯৮০ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত পাট্টা প্রাপ্ত ভূমিহীন এবং প্রান্তিক চাষীর যে সংখ্যা দিয়েছেন এবং আজকে এখন পর্যন্ত যে সংখ্যা দিচ্ছেন এই দুটোর মধ্যে খুব একটা তারতম্য নেই। আজকে তৎপরতার অভাব কোথায় হচ্ছে, কোথায় বাধা হচ্ছে, অসুবিধা কি—এগুলি মন্ত্রী মহাশয়ের তৎপরতার সঙ্গে লক্ষ্য করতে হবে। আমার মনে হয় তিনি কাজের অগ্রগতিটা ঠিক মত অনুধাবন করতে পারছেন না এবং তার জন্য দেখছি যে ১৯৮০ সালের ৩১ ডিসেম্বর পর্যন্ত ঐ সময়ে পাট্টা প্রাপ্ত চাষীর মোট সংখ্যা হচ্ছে, জমিদারী দখল আইনে ১০ লক্ষ ৫৪ হাজার ১৯৭। আর ভূমি সংস্কার আইনে হচ্ছে ১ লক্ষ ৩৯ হাজার ২৬৯। এর মধ্যে আবার তপশীল জাতি যেটা জমিদারী আইনে পেয়েছে সেটা হচ্ছে, ৩ লক্ষ ৮৫ হাজার ৩৯ এবং ভূমি সংকার আইনে যেটা পেয়েছে সেটা হচ্ছে ৫৭ হাজার ৯৮৭। আর তপশীল উপজাতির ক্ষেত্রে হচ্ছে জমিদারী দখল আইনে ২ লক্ষ ৫ হাজার ৬৭৬ এবং ভূমি সংস্কার আইনে হচেহ ২৭ হাজার ১৯। কিন্তু এবারে তপশীল জাতি এবং উপজাতিদের মধ্যে কতটা পাট্টা দেওয়া হয়েছে এই এক বছরের মধ্যে সেটা মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর জবাবী ভাষণের মধ্যে আশা করি বলবেন। আমরা দেখছি যে এই ব্যাপারে বিভিন্ন জেলায় কিছু কিছু লোক বঞ্চিত হয়েছে। আমি কোন তর্কের মধ্যে যাচিছ না। এটা মাননীয় মন্ত্রী মহাশয়ের কোন ত্রুটি বলে আমি মনে করছি না। জেলায় যাদের উপরে দায়িত্ব ন্যস্ত থাকে, জোতে যারা আইনকে কার্যকরী করেন তারা কোন জায়গায় যদি কোন তথ্য গোপন করেন এবং কোন জায়গায় যদি এইভাবে তপশীল আদিবাসী সম্প্রদায়কে বঞ্চিত করে থাকেন, সেগুলি আপনাকে দেখতে হবে। কংগ্রেস আমলে পাট্টা পেয়েছে বলে আজকে যদি এই সরকার তাদের বঞ্চনা করেন তাহলে সেটা আমার মনে হয় ঠিক হবেনা বিগত দিনে যদি কেউ পাট্টা পেয়ে থাকেন এবং সেটা যদি যুক্তিসঙ্গত হয় এবং আইন সিদ্ধ হয়ে থাকে এবং সেই আইন মত হয়েও যদি সে বঞ্চিত হন তাহলে সেটা ঠিক হবেনা। কাজেই সেটা যাতে না হন তার জন্য আপনাকে দেখতে হবে। আমার কাছে খবর আছে যে এই রকম ভাবে বঞ্চিত হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলবো যে, আপনি এই ব্যাপারে তদন্ত করুন। আজকে আইনের মধ্যে যে সব সুযোগ-সুবিধা দেবার কথা বলা হচেছ, আইনকে আরো সুন্দর ভাবে এবং আরো গতিশীল করার যে প্রচেষ্টা, সেই প্রচেষ্টা যদি বাধাপ্রাপ্ত হয় তাহলে সেটা কেন বাধা প্রাপ্ত হচেছ এই ব্যাপারে মন্ত্রী মহাশয়কে দেখতে হবে এবং যাতে বাধা প্রাপ্ত না হয় তার জন্য উপযুক্ত ব্যবস্থা নিতে হবে। আজকে বর্গাদারদের নথিভুক্ত করার জন্য একটা সময়সীমা নির্দিষ্ট থাকা দরকার। সেটেলমেন্টের কাজ করে সম্পন্ন হবে তার একটা চিত্র আমাদের কাছে থাকা দরকার।

[ 5-30—5-40 p. m. ]

অপারেশন বর্গা কত দিন ধরে চলতে পারে ? এটা গতানুগতিক ভাবে চলতে পারে কি ? এর কোন সময় সীমা আছে কি ? যদি থাকে তাহলে সেটা কত দিন পর্যন্ত থাকবে ? এই ক'টি প্রশ্ন আমি মন্ত্রী মহাশয়কে একটু ভেবে দেখতে অনুরোধ করছি। কেন না---আপনাদের ভাষাতেই বলছি—বিভিন্ন সময়ে কায়েমী স্বার্থের মানুষ আইনের বলে নিজেদের স্বার্থে জমি নিয়ে পশ্চিমবাংলার রাজনীতিকে কলুষিত করবার চেষ্টা করবে। সুতরাং আজকে এটা মন্ত্রী মহাশয়কে ভাবতে হবে। আপনাদের কথাতেই আমি বলছি, বামফ্রন্ট সরকারকে বিভিন্ন ভাবে আজকে অপ্রিয় করার যে চেষ্টা হচ্ছে, তার প্রথম লক্ষ্যই হচ্ছে ভূমি সংস্কার। এ বিষয়ে আপনারা বিভিন্ন সময়ে বিভিন্নভাবে সমালোচনার পাত্র হয়েছেন এবং এখনো হচ্ছেন এটা যদি আপনারা বন্ধ না করতে পারেন, এ দিকে যদি লক্ষ্য না দিতে পারেন, তাহলে আপনাদেরই অসুবিধায় পড়তে হবে। সেই জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে, এ বিষয়ে একটা সময় সীমা বেঁধে দিন। তা না হলে দিনের পর দিন যদি অপারেশন বর্গা চলতে থাকে, তাহলে সেটেলমেন্টের কাজ হবে না এবং পরবর্তীকালে এটা হাস্যকর জিনিষ হয়ে দাঁড়াবে। বিগত দিনে, ১৯৭৬ সালেই ৫ই জানুয়ারী যে গেজেট হয়েছিল "পশ্চিমবংগ গ্রামীণ ঋণভার উপশম আইন—১৯৭৫ সম্বন্ধে, সেই আইনের ফলে কৃষকরা কতটুকু ঋণভার থেকে উপশম পেয়েছে তার প্রকৃত চিত্র আমরা আজকে পাচ্ছি না। সেটা যদি মন্ত্রী মহাশয়, আপনার জবাবী ভাষণের মধ্যে দিয়ে আমাদের পরিষ্কার করে বুঝিয়ে দেন, তাহলে আপনাকে ধন্যবাদ জানাব। আর একটা কথা হচ্ছে, "পশ্চিমবঙ্গ হস্তান্তরিত জমি প্রত্যর্পণ", ১৯৫৪ সালের এই আইনের যে নিয়মাবলী আছে সে অনুযায়ী জমি প্রত্যর্পণ করার ব্যাপারে বিভিন্ন ক্ষেত্রে বিভিন্ন রকম অসুবিধা আছে। এই আইনের মধ্যে প্রোটেকশন দেবার ব্যবস্থা আছে। এ ক্ষেত্রে আপনারা আইন করেছেন যে, যারা অসুবিধায় পড়বে তাদের লিগ্যাল এড্ দেওয়া হবে এবং তাদের কোর্ট ফি লাগবে না। এই সুযোগ-সুবিধা-গুলি পাবার জন্য যারা দরখাস্ত করেছে তাদের কেসগুলির দিকে মন্ত্রী মহাশয়কে লক্ষ্য রাখতে হবে। আমরা লক্ষ্য করছি, এদের দিকে কারো লক্ষ্য থাকছে না, এরা অসহায় হয়ে পড়েছে এবং এই নিয়ে জেলায় জেলায় বিভিন্ন অসুবিধা সৃষ্টি হচ্ছে। সুতরাং এ বিষয়ে প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা Report on the West Bengal Land Reforms Act, Bargadar Rules, 1976. Recommendation of the Committee on Subordinate Legislation. দেখছি, কিন্তু ১৯৮৩-৮৪ সালে যে রিপোর্ট প্রকাশিত হয়েছে সে রিপোর্ট

কিভাবে কার্যকরী করা হচ্ছে, তা আমরা বুঝতে পারছি না। এর মধ্যে যে ত্রুটিগুলি উল্লেখ করা হয়েছে সেগুলি দূর করার জন্য কতটুকু কি ব্যবস্থা নেওয়া হয়েছে মাননীয় মন্ত্রী মহাশয় যদি আমাদের তাঁর জবাবী ভাষণের মধ্যে দিয়ে বলেন তাহলে ভাল হয়। আমি কাট মোশান দিয়েছি, আমাদের বাঁকুড়া জেলার বিভিন্ন ঘটনার কথা উল্লেখ করে, দাগ নং দিয়ে, মৌজা নং দিয়ে আমি কাট মোশান দিয়েছি। আমি জানি মন্ত্রী মহাশয়কে স্পেসিফিকভাবে কিছু জানালে তিনি খুবই তৎপরতার সঙ্গে সেগুলি তদন্ত করে দেখেন। আমি আশাকরব এই বিষয়গুলি সম্বন্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে, তা তিনি আমাদের জানাবেন। আমি আরো জানতে চেয়েছি, মেজিয়ার কয়লা খনি অঞ্চলের জন্য থার্মাল পাওয়ার স্টেশনের জন্য এবং মেজিয়ার রেল লাইনের জন্য কেন্দ্রের কাছ থেকে কোন চিঠি পেয়েছেন কিনা এবং পেয়ে থাকলে তার জন্য আপনার দপ্তর কি ব্যবস্থা গ্রহণ করেছে, এসবগুলি আমি আশা করব আপনি আপনার জবাবী ভাষণের মধ্যে উল্লেখ করবেন। বিভিন্নভাবে ভূমি সংস্কার থেকে আরম্ভ করে, স্টেট্ য়্যাকুইজিসান থেকে আরম্ভ করে এবং অন্যান্য যে সমস্ত ভূমির সাথে যুক্ত আইন আছে সেগুলি বাস্তবে রূপ দিতে ব্যর্থ হয়েছেন বলে আমি বিরোধিতা করছি এবং আমার কাট-মোশানে যে সমস্ত কথা বলেছি সেগুলি যুক্ত করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Mohammad Ramjan Ali** : Mr. Speaker, Sir, in supporting the Budget placed by Shri Benoy Krishna Chowdhury, I will point out certain things and in the speech of the Budget, I find that during the period of the Left Front Government, the Barga Operation, distribution of the surplus land and financing to the Patta Holders have taken place. These are all the achievements. These are the eye openers for the people of West Bengal, because this Government during their span of time, how to a great extent, implemented the Land Refoms Act, which benefited the persons largely in the Rural Bengal attached to the land and the rural mass, who are attached to the land as Bargadars, who are the marginal farmers, though their condition did not improve satisfactorrily. There is one thing which I think that during the distribution of land in various districts—there is a criteria fixed up as to

who are elligible persons for getting land and who are not the elligible persons. Elligible persons' criteria firstly is the person who must have a residence within the Mouza. His name then is placed in the priority list as the first man for getting Patta and if there are some persons belonging to the Scheduled Caste and Scheduled Tribe commeenities, their cases are considered whether they will be getting the first priority. But persons in possession of the land having all the elligibilities, it has not been mentioned in the rule that they will get priority. So there is always a problem whether the elligible persons having possession of that land will be getting the first priority or other persons who are also the elligible persons. But they have got no possession over the land while getting the priority. This should be clarified and one thing regarding-ceilling, irrigated, non-irrigated and the fertilised—all should be taken into account, because fertility of the land is not equally goes all along the year. Certain piece of land is not sufficient to produce more crop. At the same time, one piece of land cannot produce crop of the same quantity. So fertility of the land should be taken into account, in fixing up the ceilling and regarding the valuation of the land, a law, which we havepssed as Land Holding Act, in which, there is a provision that the land up to the valuation of Rs. 50,000 will be rent free. This is I think a very good law which has abolished the influen ce of the past Zamindari system. But how to determine the valuation of the land if we take JLRO as a Revenue Officer and fix this valuation as one kind of land then it will be very difficult to determine the valuation of the land correctly.

[ 5-40-5-50 P. M. ]

Valuation differs from place to place and from land to land. So there should be a criterion to determine the valuation of the

land and by that only the actual purpose will be served. There is one thing which I find in Islampur Sub-division—Minister-in-charge is perhaps aware of the problem—that is, a large area of the vested land, rightfully or wrongfully, is obtained by certain persons for pine-apple cultivation right from Chopra to Hatiagaj and Sonapur area. This vast land has now become a pine-apple garden. These are vested lands and only few persons are getting benefit from this. They have not taken lease for that. They have only taken some papers from the landlords and one presenting those papers they have managed to get loan from the bank and are doing business there depriving many persons of the area. It would be a rightful thing if those lands could have been taken from them and re-distributed among the eligible persons of the area. I would like to point out another thing, that is, regarding compensation of certain lands in different areas and in my area also which had been acquired three years ago for construction of roads and Government buildings. The owners of those lands are not getting compensation in time and the persons involved are very poor people. Some persons had one acre land, some persons had two acres of land, but those lands had been acquired by the Government. I would submit, Sir, that such poor persons whose lands have been acquired for the above-mentioned purpose may be given compensation quickly so that they may do some other business to pull on and maintain liveli bood. With this submission, Sir, I conclude my speech and I fully support this Budget

**শ্রীশিশির অধিকারী**ঃ মাননীয় স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী যে বাজেট এনেছেন ১৯৮৪:৮৫ সালের জন্য, সেই বাজেট বিতর্ক আমি একটি কথা দিয়ে সুরু করতে চাই। সেটা হচ্ছে—বিগত বছর মেদিনীপুরের লাল মাটিতে মাননীয় মন্ত্রী বিনয়বাবুরা যে কৃষক সম্মেলন করেছিলেন মুর্গী'র হাড় চিবিয়ে, কে. সি. দাসের রসগোল্লা এবং ভীমনাগের সন্দেশ খেয়ে—সেখান থেকেই সুরু হোল ওঁদের কৃষক

বিপ্লব। স্বভাবতঃই উনি বক্তৃতায় বহু কথা বলেছেন এবং বহু বক্তা বহু বক্তব রেখেছেন। তেলেঙ্গানার কৃষক বিপ্লবের কথা উঠেছে, বলা হয়েছে যে জমি ইত্যাি নিয়ে রাজনীতিতে লিপ্ত হওয়া উচিত নয়। তবে এখানে আমি একটি কথা বলতে চাই—আমরা নাকি কালীবাড়ীতে পুজা দিয়ে ওঁদের ঐ বিলটা লট্‌কে দিয়েছি। এই ব্যাপারে বলতে হয় স্বয়ং জ্যোতিবাবুই এই কাজ করেছেন পশ্চিমবঙ্গে তাঁর গদি রক্ষ করবার জন্য। আজকে এই কথা স্পষ্ট করে বলতে চাই, জমি নিয়ে আজকে যে বিপ্ল হচ্ছে সেই জমির বিপ্লব কংগ্রেসই সুরু করেছিল, আজকের এই মার্কসবাদীরা সেই লড়াই সুরু করেনি। কংগ্রেস বলেছিল 'লাঙ্গল যার জমি তার'। এই কথা বলবার ক্ষমতা আজকে মার্কসবাদী কম্যুনিষ্ট পার্টির নেই! সেই কারণে শ্রী কংসারী হালদার ওঁদের ছেড়ে আমাদের পার্টিতে যোগ দিয়েছেন। তিনি আজ আর মার্কসবাদীদের মধ্যে নেই এই কথা জানা দরকার। আমি এটা স্পষ্ট করে বলতে চাই কংগ্রেস অনেক আগে এই বিপ্লব সুরু করেছে। মাটির লড়াই লড়ে ১৯৫২ সালে জমিদারী প্রথা উচ্ছেদ করেছিল এই কংগ্রেস দল। এই বড় কলমের খোঁচায় ১৯৫৩ সালে জমিদারী উচ্ছেদ করেছিল এই কংগ্রেস দল। মার্কসবাদীরা করেন নি। আজকে এই কথা আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্য্যন্ত যে ভূমি সংস্কার হয়েছিল তার কি সংস্কার করেছেন বিনয়বাবু? কিছুই করেন নি। দুটি জায়গায় আপনারা শুধু বলেছেন '৭১ অনওয়াডসডে লিগ্যাল অর ইললিগ্যাল ইভিকসান ইরেকটেড ফর দি ল্যাণ্ড। আজকে কেন বলতে পারছেন না? ২৫০ বছরের বৃটিশ শাসনে আইন ছিল ২ মন ধান দিয়ে ১০ কাঠা জমি কেড়ে নেওয়া। কে জানতো না মশাই যে এক মন কি দেড় মন ধান দিয়ে জমি কেড়ে নেওয়া হ'ত? কে জানতো না এক মন ধান দিয়ে দেড় মন ধান আদায় করা হত? কে জানতো না গরীবদের ফাঁকি দিয়ে আইন করে আদায় করা হত? এই কথা কংগ্রেসরা জানে। ধানের মরাই সমেত জমির ধান জমিদারদের বাড়িতে পৌঁছে দিয়ে আসতে হতো। জমিদাররা চোখ রাঙিয়ে সেই ধান আদায় করত। এই ধান আদায় করার জন্য তারা যা খুসি তাই করত। কংগ্রেস সেটা উপলব্ধি করেছিল বলেই জমিদারী প্রথার উচ্ছেদ করে দিয়ে গিয়েছিল। এই কংগ্রেসী'াই জমিদারী প্রথা উচ্ছেদ করে গিয়েছিল। বিধির বিধান আপনারা সেই সবগুলিকে রক্ষা করতে পারছেন না। তাদের কমপেনসেসান দেওয়া হচ্ছে না। তাদের মাটির দেওয়াল পড়ে যাচ্ছে, ঘরের চাল ভেঙ্গে পড়ছে। তাদের পরিবারে প্রয়োজনীয় খাদ্য নেই, তাদের পরিবারের ছেলে-মেয়েরা পড়াশোনা করতে পারছে না। তাদের পরিবারের মেয়েদের বিয়ে দিতে পারছে না টাকার অভাবে। আজকে তাদের আপনারা রক্ষা করতে পারছেন না। আজকে পশ্চিমবাংলায় জমিদার

নেই এই কথা আপনারা বলছেন। আমি মনে করি এটা ঠিক নয়। আপনারা একটা প্রতিক্রিয়াশীল শক্তির সৃষ্টি করেছেন যার রাজনৈতিক উদ্দেশ্য ছাড়া আর কিছুই নেই। আজকে আপনাকে একটা কথা বলতে চাই, যে দিন জমিদারদের জমি খাস করলেন, যে দিন আপনারা পজিসান নিতে গেলেন সেখানে লেখা ছিল বর্গাদারদের অধিকার। সেই বর্গাদারদের অধিকার কি এই দাঁড়ায়? আজকে নূতন নূতন বর্গাদার সৃষ্টি করে বর্গাদারদের মধ্যে লড়াইয়ের সৃষ্টি করেছেন। আপনি জানেন খাস মেদিনীপুর জেলা থেকে আপনি কত দরখাস্ত পেয়েছেন। এই হাউসে দাঁড়িয়ে সত্যি কথা বলুন মেদিনীপুর জেলা থেকে যে দরখাস্ত পেয়েছেন, সেই দরখাস্ত অন্য কোন জেলা থেকে পেয়েছেন কিনা। আপনি তা পান নি। সেখানে যে বর্গাদার আছে তাদের এই জমি দিতে হবে—আপনার আইনের বিধানে সেটা নির্দিষ্ট ছিল। কিন্তু সেখানে তারা সেই জমি পায় নি। এবার আমি পাট্টাদারদের ব্যাপারে বলতে চাই। আমরা ১৯৭১ সালে এই ব্যাপারে একটা আইন করে গিয়েছিলাম। আপনারা সেটা ১ একরে নাবিয়েছেন। এই ১ একরে নাবিয়ে আপনারা কি করেছেন? যারা বেশী পাট্টা হোলডার তাদের পাট্টা শুধু কেড়ে নেন নি, গ্রামে কৃষকে কৃষকে এবং পাট্টাদারদের মধ্যে লড়াই লাগিয়ে দিয়েছেন। এই ব্যাপারে মেদিনীপুর জেলায় কাঁথি মহকুমায় ২টি মার্ডার হয়েছে। কেন মার্ডার হয়েছে? এর সৃষ্টি কর্তা হলেন আপনি। আমি তাই বলতে চাই আপনার আইন যদি পরিষ্কার হতো তাহলে মানুষ জমি পেত এবং এই ব্যাপারে কোন চিন্তা-ভাবনা থাকতো না। আজকে আমাদের মোক্তাররা বলছেন জমি খণ্ড করেছেন আপনারা। জমি খণ্ড করে আপনারা উৎপাদনকে ব্যাহত করেছেন। আজকে সেখানে আপনারা রাজনীতির আমদানি করেছেন। এখানে সব সময় ভারতবর্ষের কথা তোলা হয়। আমি ভারতবর্ষের কথা তুলতে চাই না। আমি এই পশ্চিমবাংলার কথা তুলতে চাই। যারা পাট্টাদারদের বঞ্চিত করে আমরা তার বিরুদ্ধে, যারা বর্গাদারদের বঞ্চিত করে আমরা তার বিরুদ্ধে। এই সংগ্রামের সৃষ্টিকর্তা হলো কংগ্রেস, এই সংগ্রাম আপনারা সৃষ্টি করতে পারেন নি। আজকে আপনারা শুধু করেছেন কি? শুধু কৃষকে-কৃষকে লড়াই শুরু করিয়ে দিয়েছেন। লড়াই সুরু করিয়ে দিয়ে হয়েছে কি? সব শেষ করে দিয়েছেন এবং অর্থ নৈতিক উৎপাদন ব্যহত হয়ে গিয়েছে। কৃষকদের পরিবার ঋণে ভরে গিয়েছে। আজকে এই কথা বার বার বলতে হয় যে জমিকে খণ্ড করে দিয়ে উৎপাদন ব্যাহত করছেন। আজকে যারা এক একর জমির মালিক, যারা ক্ষুদ্র চাষী এবং প্রান্তিক চাষী তারা কোন রকমে বেঁচে আছে। সেইজন্য পশ্চিমবাংলার অর্থনীতি ধুঁকছে। এর জন্য আপনারা কোন চিন্তা-ভাবনা করছেন না। আজকে অপারেশান বর্গার নামে এখানে অত্যাচার বর্গা চলেছে। এক

একর জমির মালিককে মুক্তি দেওয়ার কথা চিন্তা করতে হবে। চাষীদের জন্য আপনারা আবার দরদ দেখান! সমুদ্রে বড় বড় বাঁধ দিয়ে জমি তৈরী করুন, পাহাড় কাটুন এবং সেখানে জমি বাড়ান। জমি তো বাড়ছে না। এটা রাবার নয় যে বেড়ে যাবে।

[ 5-50—6-00 P.M ]

আজকে ক্ষুদ্র চাষীদের ব্যাপারে অতীশবাবু যে কথা বললেন তাতে আজকে বহু সাধারণ মানুষ এবং বিধবা নাবালক ছেলে নিয়ে আপনার দপ্তরে আসেন, এদের ৩৫ ডেসি মিটার জমি বা ৪০ ডেসি মিটার জমি জোর করে বর্গা লেখান হয়েছে। এইভাবে গ্রামের কৃষক সাধারণ মানুষকে অপারেশন বর্গা দেওয়ার নাম করে সেখানে অত্যাচারী বর্গা চলছে। আপনার পরিসংখ্যান সুস্পষ্ট করে বলে দিচ্ছে যে আপনারা বর্গা রেকর্ডিং ঠিকমত করতে পারেন নি, যে গতিতে নিয়ে যাওয়ার কথা ছিল সেই গতিতে নিয়ে যেতে পারেন নি। আজকে আইনের কথা বলছেন আজকে সরকারের দেখা উচিত এবং সরকারের দায়িত্ব আজকে কোর্টে যে মামলা আটকে যায় সেই জমি-গুলি বার করে আনার। এটা আপনাদের প্রথম লক্ষ্য হওয়া উচিত। আপনাদের দ্বিতীয় লক্ষ্য হওয়া উচিত কোন পার্টির বিভেদ না করে জমি বণ্টন। কিন্তু সরকার সেখানে আজকে ফেলিওর হচ্ছে। আজকে আপনাদের গতি নেই, যাই বলুন না কেন যে কোন ক্ষেত্রে আপনারা এগোতে পারেন নি। আপনারা আইনের কথা বলছেন, সেটেলমেণ্ট-এর কথা বলছেন কিন্তু আপনারা যদি পরিসংখ্যান দেখেন তাহলে দেখবেন আপনাদের সরকারী কর্মচারীরা ৭২ দফা রফা করে দিয়েছেন বর্গার নামে। তারপরে দরখাস্ত করে ১০০০ টাকা দাবী করেছে মালিকদের থেকে এবং চাষীদের থেকে। এইভাবে আপনারা বর্গার রেকর্ডিং এবং বর্গা সেটেলমেণ্ট করছেন। অপারেশন বর্গা সেটা বিরাট ব্যাপার। এখন আমি নরমেল প্রেসিডিউরে কথা বলতে চাই—এ ব্যাপারে আজকে যে অবস্থার সৃষ্টি হয়েছে তাতে কত বর্গা চাষীকে মাঠ খরচা দেওয়া হয়েছিল সত্যি করে? সেখানে জোর করে মালিক দরখাস্ত করে অর্দ্ধেক চাষীকে উচ্ছেদ করার চেষ্টা করা হয়েছে, আজকে আপনার কাছে নিবেদন করবো ভূমি পরিবর্ত্তনের যে এগ্রিকালচারাল আইন তাতে ল্যাণ্ড পরিবর্ত্তন করার জন্য পারমিশান নিতে হয়। এটা আপনাদের ইজি করার দরকার। এবং এটা উপলব্ধি করার দরকার। আজকে জনসংখ্যা বৃদ্ধির ফলে আজকে বহু জমিতে মানুষ বাস্তু করতে চাইছে। ফ্যাক্টারী করতে চাইছে। সেখানে আইনকে আরো সরলীকৃত করতে হবে জে. এল. আর. ও রিপোর্ট এস. এল. আর. ও রিপোর্ট, এস. ডি ওর রিপোর্ট-এ

কাউন্টার ফাইল হচ্ছে এ. ডি. এমের কাছে। আজকে আপনার আইনকে আরো সরলীকৃত করতে হবে। আজকে যে সব বেকার যুবক তারা সীড মানি নিয়ে অগ্রাধিকারের ভিত্তিতে ফ্যাকটারী করতে চাইছে তাদের জমি দিতে হবে। আজকে আপনার কাছে নিবেদন করবো যে পঃবঙ্গে যে সব জমি সরকার চায় তার প্রয়োজনীয় উন্নয়ন করার জন্য দখল করেছেন সেখাতে একটা বিরাট আইনের ফাঁক রয়ে গেছে। সেখানে আপনারা বলছেন ৮০ ভাগ জমি দিয়ে দিচ্ছেন, কোথা থেকে ৮০ ভাগ দিয়ে দিচ্ছেন? কিন্তু আইনে পরিস্কার দেখা যাচ্ছে এবং গেজেট ধরলে দেখা যাবে জমির মূল্য ধরা হয়েছে যে ৮০ ভাগ করে দিচ্ছেন সেটা ফাইনাল পাবলিকেশান হচ্ছে, কিন্তু ১০ বছর পরে দেখা যাবে সুদে আসলে সরকারের বিরাট অঙ্কের টাকা চলে যাচ্ছে। পশ্চিমবঙ্গের অনেক উন্নতি করতে চাইছেন কিন্তু এইভাবে আপনারা পশ্চিমবঙ্গকে এগিয়ে নিয়ে যেতে পারবেন না। এইজন্য আপনাদের অন্য উপায় ভাবতে হবে। আপনারা শীঘ্রই এখানকার উন্নতি করবেন। এই আশা রেখে আপনার বাজেট বরাদ্ধের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

( জয়হিন্দ )

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমাদের পঃ বঙ্গের ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী আজকে যে বাজেট বরাদ্দের দাবী উৎথাপন করেছেন তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। সেই প্রসঙ্গে আপনার মাধ্যমে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয় এতক্ষণ ভাবছিলাম মনুমেণ্ট ময়দানে আছি না ব্রিগেড প্যারেড গ্রাউণ্ডে আছি কিছুই বুঝতে পারছিলাম না। বিনয়বাবু কি বললেন মূল বিষয়বস্তু ছেড়ে দিয়ে কোথায় গেলেন বুঝতে পারলাম না। আমরা রাজনীতি করছি না কি করছি বুঝতে পারছি না। আমরা রাজনীতি করছি বলেই বিধানসভায় এসেছি—কিন্তু ওনারা কোন নীতি করছেন—জমায়েতই—ইসলাম ধর্মীয় ওরা মূল বিষয়বস্তু ভুলে গিয়ে আবোল-তাবোল বলে গেলেন। কাশীবাবু যেটা বললেন ভালো লাগলো তিনি মোটামুটি সাজেশান যে সব দিয়েছেন এবং সরকারের কাছে আবেদন রেখেছেন সেটা ঠিক আছে। কিন্তু অন্যরা কি যে বললেন কিছুই বুঝলাম না। পাড়াগ্রামে সাধারণ ভাষায় লোকে বলে 'না বুঝিয়া যে না বুঝিবে তাকে বুঝায়ে কে, বুঝিয়া হু হু করে তাকে ভূতে ধরেছে, সুতরাং ওদের বোধহয় ভূতে ধরেছে তা কেবল হু হু।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, অতীশবাবু শ্রদ্ধের ব্যক্তি, তিনি বলছিলেন পশ্চিমবঙ্গে যে পরিমান ভেস্‌টেড ল্যাণ্ড আছে তা দিয়ে পশ্চিমবঙ্গে যে পরিমান জনসংখ্যা তাতে ভূমি সমস্যার সমাধান করা যাবে না। সুতরাং ভূমি সমস্যার সমাধান করতে গেলে

জনসাধারণকে ভূমি থেকে সরিয়ে নিয়ে গিয়ে শিল্পে নিয়োজিত করতে হবে এবং তারজন্য শিল্পের শ্রীবৃদ্ধি করতে হবে। নিশ্চয়ই শিল্পের শ্রীবৃদ্ধি করতে হবে এটা আমরা জানি। কিন্তু শিল্প গড়ে তোলার জন্য বেকার সমস্যা সমাধানের জন্য কেন্দ্রের অর্থ সাহায্য প্রয়োজন সেদিকে একবারও ইঙ্গিত দিলেন না। দিল্লীতে আপনাদের প্রধানমন্ত্রী বসে আছেন, পশ্চিমবংগ থেকে প্রতি বছর ভুরি ভুরি ইনকাম নিয়ে চলে যাচ্ছেন, তার সামান্যতম মাত্র দিচ্ছেন, পশ্চিমবঙ্গে ইনডাষ্ট্রিয়াল ডেভেলপ্মেণ্ট করতে গেলে কেন্দ্রের অর্থ সাহায্য প্রয়োজন সেকথা তো তাঁরা একবারও বললেন না? পশ্চিমবঙ্গ কৃষির উপর নির্ভরশীল, শুধু কৃষির উপর নির্ভর করে সমস্যার সমাধান করা যাবে না, এখানে শিল্প গড়ে তুলতে হবে একথা তাঁরা কেন্দ্রের কাছে বলবেন এটা আমরা আশা করেছিলাম। তিনি বলে ছন বিণয়বাবুদের দ্বারা দেবু ব্যানার্জীদের দ্বারা ভূমি সমস্যার সমাধান করা যাবে না। আমি জিজ্ঞাসা করি তাহলে কাদের দ্বারা হবে? ১৯৫২—৫৩ সালে যেসমস্ত জমিদার জোতদার এখানে এম এল এ হয়ে এসেছিলেন, কুচবিহারের মহারাজা এখানে এসেছিলেন তাঁদের যুগকে আবার টেনে নিয়ে আসতে হবে? ১৯৫২ সালে ভূমি অধিগ্রহণ আইন পাশ করবার চেষ্টা করেছিলেন, কিন্তু তখন জমিদাররা এম এল এ থাকার জন্য পারেননি, শেষ পর্যন্ত জহরলাল নেহেরুর হস্তক্ষেপ প্রয়োজন হয়েছিল সেটা আমাদের জানা আছে। সুতরাং আবার কি আমরা তাদের নিয়ে আসতে বলব সেই রাজ পরিবারদের যারা জমির হাঙ্গর, যারা জমিকে বেনামে লুকিয়ে রেখেছে? অতীশ বাবু বললেন যে লাল পতাকা দিয়ে জমি থেকে বর্গাকে উচ্ছেদ করে দেওয়া হচ্ছে। হ্যাঁ, হচ্ছে জানি, ঐ জমিদারের জমি যেগুলি পুরাতন যুগে তাদের পাইক বরকন্দাজ ভৃত্যের নামে বেনামী করে রেখেছে, সেটা জাগ্রত খেটে খাওয়া মানুষ জানতে পেরেছে, সুতরাং লাল পতাকা সেখানে বসবে। ভারত-বর্ষের যে পচা সংবিধান যেখানে গরীবদের স্থান দেয় না সেই সংবিধান মত যদি চলা যায় তাহলে পশ্চিমবঙ্গের সাধারণ মানুষকে কৃষককে জমি দেওয়া যাবে না। সুতরাং সেই আইনকে রেখে দিয়ে লাল পতাকার বেড়া দিয়ে সেই জমিকে উদ্ধার করতে হবে, এছাড়া কোন উপায় নেই। স্যার, ওঁরা বললেন যে জমির যে সিলিং বেঁধে দেওয়া হয়েছে সেই সিলিং বহির্ভূত ১২ লক্ষ ৬৩ হাজার একর জমি ১৯৮৩ সালের শেষে উদ্ধার করা হয়েছে এবং ১৯৮৩ সালের ডিসেম্বর মাসের শেষ নাগাদ ৭ লক্ষ ৭৪ হাজার একর কৃষি জমি প্রায় ১৪ লক্ষ ৭৭ হাজার ভূমিহীন কৃষকের মধ্যে বণ্টন করা হয়েছে, এতে এই সরকারের কিছু কৃতিত্ব নেই। এতে আমাদের যদি কৃতিত্ব কিছু না থেকে থাকে তাহলে তাঁরা বলুন ২৭ বছর ধরে তাঁরা পশ্চিমবঙ্গে দোর্দণ্ড প্রতাপে রাজত্ব করেছেন এই ২৭ বছরের মধ্যে তাঁরা এই ভূমি সমস্যার সমাধান করতে পারেন নি কেন?

[ 6-00– 6-10 P. M. ]

তাহলে কৃষকের কাছে জমি যায়নি কেন সবই যদি তাঁদের কৃতিত্ব? সুতরাং এটা ভিত্তিহীন কথা, বর্তমান বাজারে আর বিক্রি হবে না। বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর অপারেসন বর্গা চালু হয়েছে এবং আমরা দেখেছি প্রায় ১২ লক্ষ ৭১ হাজার বর্গাদারের নাম নথীভুক্ত করা হয়েছে। এটা কি কৃতিত্বের কথা নয়? আমরা দাবী করতে পারি জনসাধারণ তাদের জমি প্রত্যেকেই রেকর্ড, করাতে পেরেছে। ১৯৮৩ সালের ডিসেম্বর মাস পর্যন্ত গরীব পরিবার যাদের বাড়ীঘর তৈরী করবার মত যোগ্যতা ছিল না—অর্থাৎ আর্থিক ক্ষমতা ছিল না, যারা পরের বাড়ীতে বাস করত তাদের বামফ্রন্ট সরকার সেখানে স্বত্ব দিয়েছে, তাদের অধিকার দিয়েছে এবং তার ফলে তারা সুখে নিদ্রা যাচ্ছে। এদের সংখ্যা হল ১ লক্ষ ৭৩ হাজার। এই সরকার আরও সাড়ে তিন বছর ক্ষমতায় আছে, আমি মনে করি এঁরা যদি আরও ১০ বছর ক্ষমতায় থাকতে পারেন তাহলে এই পশ্চিমবাংলা সোনার পশ্চিমবাংলায় পরিণত হবে এবং সেই আশীর্বাদ ওই বর্গাদার, কৃষক, হাসিম শেখ, রামা কৈবর্ত্যের মুখ থেকে বেরুচ্ছে এবং সেসব কথা আমাদের কর্ণকুহরে প্রবেশ করছে। তবে এটা ঠিক কথা যে, এই ভূমিহীনদের সমস্যার সমাধান করা কষ্টকর। কারণ এটা একটা জটিল সমস্যা। আমরা দেখেছি যখনই সরকারের হাতে জমি এসেছে সঙ্গে সঙ্গে জমির হাঙ্গররা হাইকোর্টে এক একটি কেস্ করে ঝুলিয়ে রেখেছে। বামফ্রন্ট সরকার আইনের সংশোধন করেছেন, কিন্তু রাষ্ট্রপতি এখনও তাতে সহি করেননি। স্যার, আমরা যে সমস্ত এম এল এ—রা পশ্চিমবাংলার বিভিন্ন কন্সটিটিউএন্সী থেকে এসেছি তাঁরা সকলেই এক একটি স্তম্ভ, এক একটি পায়া, কাজেই আমাদের সাজেসন্স মন্ত্রীমহাশয়ের শোনা উচিত। আমি কৃষক পরিবারের সন্তান, জমিদার—জোতদারের সন্তান নই, আমি শহরে থাকিনা, অদূর পল্লীগ্রামে থাকি এবং সেদিক থেকে গ্রাম বাংলার খবরা-খবর আমি ভালভাবেই জানি। আমরা দেখেছি কৃষি জমি নির্ধারিত সময় নবীকরণ করা হল না এবং তার ফলে রেণ্ট মার খাচ্ছে। এই যে রেণ্ট মার খাচ্ছে তার ফলে সরকারের তহবিল মার খাচ্ছে এটা মন্ত্রীমহাশয়ের দেখা উচিত।

স্যার, আপনি নিশ্চয় জানেন, অনেক তথ্য অডিট রিপোর্টে বেরিয়েছে, সেখানে দেখা গেছে বহু সরকারি খাস জমি জবর দখল হয়ে আছে, যা সরকার উদ্ধার করতে পারছে না। এবং এতে সরকারের প্রচুর ক্ষতি হচ্ছে। এই জায়গায় সরকারকে ইনিসিয়েটিভ নিতে হবে। সরকারকে সেই জমি উদ্ধার করে, যারা ঐসব জমিতে বসে রয়েছে, তাদেরই আপনি বন্দোবস্ত দিন, তাদেরই এর সঙ্গে যুক্ত করুন। এতে সরকারের

যে ন্যায্য পাওনা সেটা সরকারের ঘরে আসবে এবং তাতে জনসাধারণের কিছুটা উপকার আমরা করতে পারবো। সেই সব ন্যায্য পাওনা যাতে সময় মত আদায় হয় তার ব্যবস্থা করতে হবে। আমরা জানি এই টাকা ঠিকমত আদায় হচ্ছে না, যার ফলে বাজেটে ঘাটতি দেখা যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখি যে সরকারী খাস জমির উপর অনেক সময় নজরই দেওয়া হয়, খেয়ালই করা হয় না। বার বার রাইটার্স বিল্ডিং থেকে খবর যাচ্ছে খাস জমি দখল করো। কিন্তু জে এল আর ও কোন রকম ইনিসিয়েটিভ নিচ্ছে না। আমি জানি আমার সূতী ব্লকের কথা। এই ব্যাপারে যে কমিটি আছে জে. এল. আর ও চেয়ারম্যান, এবং আমি একজন মেম্বার পদাধিকার বলে, আমি ২৫ বার বলেছি যে এই সূতী ব্লকে এবং আরও আরও ব্লকে এতগুলি মৌজায় এতোগুলি খাস জমি জবরদখল হয়ে রয়েছে, এগুলি ব্যবস্থা করুন। এই জমিগুলি পেলে আমরা কৃষকদের মধ্যে বিলি-বণ্টন করে দিতে পারি। কিন্তু আমলাতন্ত্রের শাসন, এখনও শেষ হয় নি, এই সব কথা আকাশে—বাতাসে চলে গেল। হিসাবই দিচ্ছে না। তারা অপেক্ষা করছে, কখন এই সরকারের পতন হয়। আবার সেই পূর্বতন সরকার ফিরে আসবে এবং তখন তারা কৃষকদের কাছ থেকে টাকা নিয়ে সেইসব জমি বিলি-বণ্টন করবে। আজকে আমাদের এই দিকে বিশেষ নজর দিতে হবে। মফঃস্বলে তহশীলদাররা টাকা আদায় করছে, কিন্তু আমরা ভাল করে জানি তারা সেই টাকা সরকারী খাতে জমা দেয় না, খরচ করে ফেলে। তারপর অনেক সময় হিসাব-নিকাশ চেয়ে পাঠালে তারা টাকা জমা দেয়। কিন্তু চালান জমা দিল না এবং চালান না জমা দেবার জন্য সরকারী খাতে সেই টাকা জমা পড়লো না। এবং এখানে কিছু কারচুপি আছে বলে মনে হয়, এটা মন্ত্রী মহাশয় একটু দেখবেন বলে আশা করি। শুধু তাই নয়, এই টাকা জমা পড়লে তার যে সুদ পাওয়া যেতো সেটাও এলো না। একদিকে টাকা মারা যাচ্ছে এবং সেই টাকার সুদও সেই সঙ্গে মারা যাচ্ছে। এই দিকে নজর দিতে হবে। বাজেটের হিসাব অনুযায়ী ১৯৭৮—৭৯ সালে আদায় হবার কথা ছিল ২০.৩৯ লক্ষ টাকা—কিন্তু আদায় হোল ২০.০৭ লক্ষ টাকা, ১৯৭৯—৮০ সালে আদায় হবার কথা ৩৩.৮৯ লক্ষ টাকা কিন্তু আদায় হোল ১৭.১৯ লক্ষ টাকা, ১৯৮০—৮১ সালে আদায় হবার কথা ৪২.৮৯ লক্ষ টাকা, কিন্তু আদায় হোল ১৭.১৯ লক্ষ টাকা। অর্থাৎ আদায়ের হার ক্রমশ কমে আসছে। এবং এই আদায়ের ঘাটতির ফলে পথ-কর, শিক্ষা-কর কম আদায় হয়েছে। এখানেও আমরা মার খাচ্ছি। এই দিকে নজর দিতে হবে। আমি বামফ্রন্টের এম. এল. এ, আপনাকে অনুরোধ জানাচ্ছি এগুলির দিকে নজর রাখবেন। আমরা গ্রামবাংলার সমস্ত খবর আপনাদের কাছে এগিয়ে এনে দিই। জনসাধারণের সুবিধার্থে এগুলির দিকে আপনাকে নজর দিতে হবে। জানি

আপনার অনেক অসুবিধা আছে, আপনার সব কর্মচারী আপনার আমলে এ্যাপয়েন্ট হয় নি। সেই যুগেরও বহু কর্মচারী আছে। তাই আপনার ইচ্ছা থাকলেও আপনি কাজ ঠিকমত করতে পারছেন না। আর একটা আবেদন করি, সেচ এলাকায় ৯ বিঘা এবং অসেচ এলাকায় ১২ বিঘা জমির খাজনা মকুব হবে এই কথা ছিল। কিন্তু তার অতিরিক্ত যার জমি আছে তাদের কাছ থেকে তহশীলদাররা গ্রামে গিয়ে ঠিক সময় মত খাজনা আদায় করে না। অনেক সময় দেখা যায় তহশীলদারকে খুঁজেই পাওয়া গেল না। অনেক দিন ধরে খাজনা আদায়ই হোল না, কয়েক বছর বছর খাজনা বাকী থেকে গেল। এর ফলে এমন অবস্থা হয়েছে সুদে আসলে প্রচুর টাকা হয়ে গেছে। এক টাকা খাজনা সুদে আসলে সেটা ২৯ টাকায় গিয়ে দাঁড়িয়েছে। তহশীলদাররা সময় মত খাজনা আদায় না করার ফলে এই জিনিস হয়েছে। এতে কৃষকরা অসুবিধায়, বেকায়দায় পড়ছে। কৃষকরা খাজনা দিতে চায়, তাদের কোন দোষ নেই, কিন্তু ঐ তহশীলদারদের গাফিলতিতে তাদের আজকে ভীষণ বেকায়দায় পড়তে হয়েছে। এমন সব খাজনা জমে গেছে যে এক এক জনের খাজনা দু আড়াই হাজার টাকা হয়ে গেছে। এ বিষয়ে সরকারকে নজর দিতে হবে। যাতে তাদের সুদটা অন্তত মকুব করা যায় সেদিকে একটু বিচার-বিবেচনা করে দেখবেন। আমি আমার এলাকার কথা বলি। স্যার, আমার এলাকা নদী-ভাঙ্গন বিধ্বস্ত এলাকা। নদীর পাড়ে অনেক জমি ৫।১৬ বছর ধরে নদীগর্ভে চলে গেল। এবং মাত্র দু এক বছর হোল সেখানে চড়া হয়েছে। সেই জাতের জমিগুলি উৎকৃষ্ট জাতের জমি ভাল ফসল হচ্ছে। কিন্তু সেই ফসল হচ্ছে ২।৩ বছরের বেশী নয়। কিন্তু সেখানে ২০ বছরের খাজনা ধরা হচ্ছে। ১৫।১৬ বছর সেখানে কোন ফসলই হয় নি। এই অবস্থায় যখন কোন ফসল সেখানে হয় নি নদীগর্ভে যে জমি ডুবে ছিল সেখানে সেই সব বছরের খাজনা সরকারের কি ধরা উচিত? আপনি এখানে বসে সব খবর পান না। কিন্তু যাদের এই সব জিনিস বিবেচনা করা উচিত, তারা কি তা করছে? আমাদের বামফ্রন্ট সরকারের ভাবমূর্তি তারা নষ্ট করে দিচ্ছে। অতএব দু এক বছরের খাজনা নিয়ে তাদের চেক দেওয়া হোক এই আমার আবেদন সেখানে ২০ বছর ধরে কোন উৎপাদনই ছিল না। স্যার, আমি সেই সব জায়গার নামগুলি বলে দিচ্ছি। ১। পারলালপুর, ২. পারশিবপুর ৩। ধুসড়াঁপাড়া, ৪। রাইলাপুর, ৫। রঘুনাথপুর, ৬। লক্ষ্মীনারায়ণপুর, ৭। শ্যামপুর, ৮। পুড়াপাড়া, ৯। চক পুড়াপাড়া, ১০। চাইপাড়া, ১১। পাঁকা, ১২। নারায়ণপুর, ১৩। নুরপুর। স্যার, এই সমস্ত হিসাব তহশিলদারের কাছে আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এবার সেটলমেণ্ট সম্বন্ধে কিছু বলবো। অনেক জমির মালিক যাদের অল্প জমি আছে, তারা বিফর্ম জমা

দেয় নি, যে রিটার্ন সরকার থেকে জমা দেবার কথা বলা হয়েছিল। গ্রামের মানুষ অজ্ঞ সব সময় তারা ঠিকমত খবরও পায় নি। তাই তারা ঠিকভাবে বিফর্ম জমা দেয় নি। তাই সেই জমি সেটলমেণ্টের সময় সেটলমেণ্ট অফিসার সেই সব জমি তাদের নামে রেকর্ড করছে না, সরকারী খাস খতিয়ানে নিয়ে যাচ্ছে। আমার অনুরোধ যে তাদের নামে যেন সেই সব জমিগুলি রেকর্ড করা হয়। আপনি সেটলমেণ্ট অফিসারদের এই রকম নির্দেশ দিয়ে দিন এইভাবে রেকর্ড করার জন্য। আমরা দেখেছি সেটলমেণ্ট করতে গিয়ে সেটলমেণ্ট অফিসারকে যদি টাকা পয়সা না দেওয়া হয় তাহলে তার নামে জমি রেকর্ড করা হচ্ছে না। এ সম্বন্ধে আমার একটা কবিতা মনে পড়ে গেল। "আমিনবাবু হন না কাবু না ফেলিলে টাকা, মাঠ খসড়া করতে গিয়ে গ্যাটের গোছা ফাঁকা, আমিন বলে আর না চলে রাত্রে আমার ঘরে, কাজের কাজটা না করিলে তোর জমি নিবে পরে। বিঘা প্রতি ২৫ টাকা দিতে হবে চাষা, না দিলে তোর শেষ খানিতে খাস করিব বাসা।" সুতরাং আপনার কাছে আমি এই সব যে সাজেসন রাখলাম আমি আশা করবো জনস্বার্থের খাতিরে আপনি এগুলির দিকে নজর রাখবেন। আপনার বাজেট বরাদ্দে দেখতে পাচ্ছি যে আপনি একটা বৈপ্লবিক পরিবর্তন আনতে চান। আমি এই আহ্বানকে স্বাগত জানাচ্ছি। এবং আপনি যে ব্যয় বরাদ্দের দাবী এখানে পেশ করেছেন তাকে আমি পুনরায় সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁঞ্যা** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী বিনয় চৌধুরী মহাশয় যে বাজেট বারাদ্দের দাবী পেশ করেছেন সেই বিতর্কে অংশ গ্রহণ করে তাঁর বক্তব্যের কিছু কিছু অংশ আমি এখানে আলোচনা করতে চাই। মাননীয় সদস্য অতীশবাবু তাঁর সংখ্যা-তত্ব দিয়ে প্রমান করে দিয়েছেন যে বিনয়বাবুর দলের নেতৃত্বে গঠিত কৃষক সভা এবং তাদেরই সরকার শুধুমাত্র কৃষিক্ষেত্রে বৈপ্লবিক পরিবর্তন প্রথম আনেন নি, এটা শুরু হয়েছিল কংগ্রেসের সমাজতান্ত্রিক চিন্তাধারার ফলস্বরূপ হিসাবে এবং আপনারা মাত্র ৩ লক্ষ ক'হাজার হেক্টর জমির বর্গা রেকর্ড ৭ বছরে করেছেন, অতীশবাবু সংখ্যাতত্ব দিয়ে সেটা প্রমান করে দিয়েছেন। আমরা দাবী করতে পারি যে, কংগ্রেস আমলে প্রথম ব্যক্তি ভিত্তিক ল্যাণ্ড সিলিং ফিক্সড হয়েছিল এবং কংগ্রেস আমলেই প্রথম পরিবার ভিত্তিক ল্যাণ্ড সিলিং নামিয়ে নিয়ে এসে ১৭ একর করা হয়েছিল। আমরা আরো দাবী করতে পারি, কংগ্রেস আমলে ব্লক লেভেলে ল্যাণ্ড রিফর্মস কমিটি, ল্যাণ্ড রিফর্মস এ্যাডভাইসারি বোর্ড করে বর্গা রেকর্ড করানোর প্রথম সুপারিশ করা হয়েছিল। আমরা এটা লক্ষ্য করে দেখছি যে লেফ্ট্ গভর্নমেণ্টের তথাকথিত কৃষক দরদী নেতা মাননীয় বিনয় চৌধুরী মহাশয় কংগ্রেসেরই তৈরী করা ফ্রেমওয়ার্কের মধ্যে কাজ করছেন। উনি নতুন করে একটা

ম্যাজিক তৈরী করেছেন বলছেন। সেই ম্যাজিকটা কি? সেটা হচ্ছে অপারেশন বর্গা। নতুন ২০ দফা কর্মসূচীতে দেশের প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধী যখন বণ্ডেড লেবার মুক্ত করার জন্য প্রতিশ্রুতিবদ্ধ এবং এটা যখন বিভিন্ন প্রদেশে প্রদেশে চলছে ঠিক সেই সময় নতুন করে বিনয়বাবু অপারেশন বর্গার এই ম্যাজিক সৃষ্টি করে পলিটিক্যাল বণ্ডেড্ লেবার তৈরী করছেন। They are Committed to the political party, particularly to the Marxist party. এই ভাবে তিনি পলিটিক্যাল বণ্ডেড লেবার তৈরী করছেন নতুন করে। শিশিরবাবু বলে গেছেন এক বর্গা আর এক বর্গার মাথায় টাঙ্গি মারছে। আপনাদেরই বাম ফ্রণ্ট সরকারের মাননীয় সদস্য মন্ত্রী মহাশয়কে প্রশ্ন করেছেন, আমি কি জানতে পারি কোন্ বর্গার নাম নথিভুক্ত হবে, যিনি পজেসানে আছেন, না বাইরে থেকে তুলে নিয়ে আসা নতুন মানুষকে ইমপোজ করে তার নাম নতুন করে বর্গা রেকর্ড ভুক্ত করা হবে? আপনাদেরই সদস্য এই বক্তব্য রেখে গেছেন, এই কথা আমার নয়, অথচ প্রশাসন আছে। আমরা কি দেখছি? বিগত ৭ বছরে পশ্চিমবাংলার ৩৮ হাজার গ্রামে যতগুলি ক্ষেত মজুরের মাথায় টাঙ্গি পড়েছে, তাদের যত রক্ত ঝরেছে তারা কেউ কিন্তু জমিদার, জোতদার নয়, তারা সব সাধারণ গরীব কৃষক, মানুষ। একজন গরীব মানুষের মাথায় আর একজন গরীব মানুষ টাঙ্গি মেরেছে, খুন করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হয়ে যাবেন, অত্যন্ত দুঃখের কথা যে, এই সভায় একজন সদস্য আছেন, আমি নাম করতে চাই না, আপনি নাম করতে দেবেন না, যিনি ১৯৭৭ সাল থেকে কেস করতে করতে এসে ১৯৮২ সালে বিধানসভার সদস্য হবার পরে ১৯৮৩ সালের আগষ্ট মাসে ভগবানপুর জে. এল. আর. ও. থেকে শুরু করে খেড়িয়া থেকে কাঁথি, কাঁথি থেকে হড়িয়া, আবার ভগবানপুরে নিয়ে এসে একজন গরীব বর্গাদারকে উচ্ছেদ করেছেন। আপনাদের দলেরই একজন বিধানসভার সদস্য, আমি তার নাম আপনাকে দিয়ে দেব, যেহেতু নাম করা সম্ভব নয়। এই আপনারা জমি নিয়ে বিপ্লব করছেন, ভূমি নিয়ে বিপ্লব করছেন? স্যার, এরা কি ধরণের পৈশাচিক তাণ্ডব গ্রামবাংলায় শুরু করে দিয়েছেন সেটা ভাষায় বলা যায় না। স্যার, শ্রেণী সংগ্রামের নাম করে একটি বিশেষ শ্রেণীভুক্ত হয়ে একই শ্রেণীর মানুষ হয়ে এক ভাইকে আর এক ভাই'এর বিরুদ্ধে লাগিয়ে দিচ্ছেন। এটা আপনাদের শ্রেণী সংগ্রাম নয়। ১৯৭৭ সাল থেকে ১৯৮৩ সাল পর্য্যন্ত আমরা কোথাও দেখলাম না যে, একটি জোতদারের বাড়ী ঘেরাও করা হয়েছে। বরং আমার কেন্দ্রের একটি ঘটনা দিয়ে আমি দেখাতে পারি, সুদর্শন কুঁতি নামে একজন ভূমিহীন বর্গাদার আপনাদেরই কৃষক সভার সদস্যদের টাঙ্গির আঘাতে লুটিয়ে পড়েছিল। ৯ নং অঞ্চলে সংকটিয়া গ্রামে তার বাড়ী। আজও তার আসামীরা কেউ গ্রেপ্তার হয়নি, মাননীয়

বিপ্লবী ভূমি রাজস্বমন্ত্রী এটা জেনে রাখুন। আপনারা প্রায়ই কেন্দ্রের বিরুদ্ধে বিষোদগার করেন যে, কেন্দ্র নাকি আপনাদের বিরুদ্ধে চক্রান্ত করছে। একটি তথ্য পেয়ে আমরা খুশী হলাম যে, আপনি জ্ঞাতসারেই হোক বা অজ্ঞাতসারেই হোক স্বীকার করে ফেলেছেন প্রায় ১৫ লক্ষ মানুষ বাণিজ্যিক ব্যাংক থেকে অর্থ নৈতিক সাহায্য পেয়েছে। এটা কিসের ব্যাপার? এটা প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীর ব্যাঙ্ক, আপনাদের ব্যাঙ্ক নয়। এটা ভারতবর্ষের প্রত্যেকটি মানুষের ব্যাঙ্ক, যেটা ভারতবর্ষের সরকার কণ্ট্রোল করে। আপনারা অভিযোগ করেন যে ভারতবর্ষের ন্যাশনালাইজ্ড্ ব্যাঙ্কগুলি আপনাদের সঙ্গে কোঅপারেট করছে না। আজকে আপনি তথ্য দিয়ে দেখিয়ে দিয়েছেন প্রায় ১৫ লক্ষ মানুষ এই ন্যাশনালাইজ্ড্ ব্যাঙ্ক থেকে আর্থিক সাহায্য পেয়েছে, এই সত্য কথাটি তিনি বলে ফেলেছেন।

[ 6-20—6-30 p. m. ]

এটা একটা সত্য ঘটনা আপনি বলে ফেলেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য অতীশবাবু আজকে এখানে অভিযোগ করলেন যে তপশীলী এবং আদিবাসী সম্প্রদায়ের মানুষদের জমি থেকে উচ্ছেদ করা হয়েছে। এ সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রীমহাশয় আগে চ্যালেঞ্জ জানিয়ে বলেছিলেন যে ১০টা কেস এরকম দেখান। পশ্চিমবাংলার অন্য জেলার কথা বাদই দিলাম, সবং এবং বনগাঁ থানার এইরকম কেস সাংবাদিকরা তুলে ধরেছিলেন এবং তাতে তারা দেখিয়ে দিয়েছিলেন যে আদিবাসী এবং তপশীল সম্প্রদায়ের মানুষদের জমি থেকে উৎখাত করা হয়েছে। মাননীয় মন্ত্রীমহাশয় আজকে অতীশবাবুর বক্তৃতার মাঝখানে উঠে দাঁড়িয়ে বললেন যে তিনি এর উত্তর রেডি করে রেখেছেন। আমি জানি তিনি কি উত্তর দেবেন। তিনি বলবেন, জেনে রাখুন কংগ্রেসী সদস্যরা, জেনে রাখুন অতীশবাবু, কাগজে কলমে ওদের পাট্টা কেড়ে নেওয়া হয়নি। কিন্তু আমি মাননীয় মন্ত্রীমহাশয়কে জানিয়ে দিতে চাই যে ১৯৭৭ সাল থেকে ১৯৮৪ সালের ভেতরে এই সমস্ত আদিবাসী এবং তপশীল সম্প্রদায়ের মানুষকে ফোর্সফুলি এফিক্ট করা হয়েছে, তাদের সেখানে বসতে দেওয়া হয়নি। আমরা জানি আপনি যে তথ্য আমাদের সামনে উপস্থিত করবেন সেটা ঐ মাননীয় মুখ্যমন্ত্রীর এখানে ইন্দ্রিসের পোষ্ট মর্টেম রিপোর্টের মতন অসত্য ভাষণ পড়বেন। এখানে মাননীয় মন্ত্রীমহাশয় অতীশবাবুর বক্তৃতার মাঝখানে উঠে দাঁড়িয়ে বললেন যে 'আপনাদের জন্য কোন সুখকর তথ্য আমি রাখি নি।' স্যার, এই হচ্ছে আজকে পশ্চিমবঙ্গের ভূমি সংস্কার মন্ত্রীর ভারসাম্যের অবস্থা। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় ভূমি ও ভূমি সংস্কার মন্ত্রীকে আমি আবার যেটা মনে করিয়ে দিতে চাই সেটা হচ্ছে, ভূমি কোন ইলাসটিক মেটিরিয়াল নয়। যে ল্যাণ্ড এ্যভেলেবল হচ্ছে আফটার ভেষ্ট, তার সুষম বণ্টন করতে হবে এবং জনসংখ্যার ভিত্তিতে আপনাকে ডিসট্রিবিউট করতে হবে। আজকে শীশ মহম্মদ সাহেব বললেন যে, ভূমি সংস্কার খুবই কঠিন ব্যাপার—এটা শুনে খুব খুশী হলাম, কিন্তু সহজ ব্যাপার কোনটা? বিনয় বাবুর নির্দেশে ভূমি নিয়ে যে নোংরা রাজনীতি হচ্ছে এবং গ্রামবাংলায় মানুষের মনে যে আগুন জ্বালিয়েছেন সেটাই কি সবচেয়ে সহজ কাজ? স্যার, একটি তথ্য আপনার সামনে তুলে ধরতে চাই যেটা শুনলে আপনি অবাক হয়ে যাবেন। মাননীয় মন্ত্রীমহাশয় ১৪নং প্যারাতে বলেছেন যে রেকর্ড ক্যারেক্সানের ব্যাপারে আমরা খুব শীঘ্র পদক্ষেপ নিচ্ছি। স্যার, আপনি আইনজীবী, আপনি ভালো বুঝতে পারবেন তাই আপনার বিবেচনার জন্য কয়েকটি কথা বলছি। একটা ঠিক জমি হয়ত ভুল করে অন্য মানুষের নামে লিখে নিয়ে চলে গিয়েছে এবং সেটা ভেষ্ট হয়ে গিয়েছে। সেই গরিব মানুষটি হয়ত হাইকোর্টের আশ্রয় নিয়ে বলেছে যে ঐ জমিটা ঐ নামে নয়, এই নামে হবে। সেটা যখন সংশোধনের জন্য পাঠানো হচ্ছে তখন সেই সমস্ত রায়কে মাননীয় মন্ত্রী-মহাশয় চক্রান্ত করে সংশোধনের জন্য সেটেলমেণ্টে না পাঠিয়ে ঐ ডিসট্রিক্টের এস. ও'র কাছে পাঠিয়ে দিচ্ছেন এবং সেখানে এস. ও'র কাছে একটা গোপন সার্কুলার দিচ্ছেন যে বলুন এটা লিগ্যাল ব্রাঞ্চে যাক একটা অপিনিয়ান নেবার জন্য। এই রকম করে বছর বছর ধরে হাজার হাজার এইরকম মোকদ্দমার রায় যা আসছে পরিবর্তন করার জন্য সেগুলি আপনাদের বিশেষ বিশেষ পার্টির লোক যাদের জেলায় জেলায় এস. ও. করে বসিয়ে রেখেছেন তাদের কাছে জমা হয়ে পড়ে থাকছে। আপনারা যখন সেটেলমেণ্ট অফিসারদের একজিকিউটিভ পাওয়ার দিচ্ছেন তখন সেখানে কেন হাইকোর্টের রায় পাওয়া সেই সমস্ত তথ্যগুলি সেটেলমেণ্ট অফিসাররা করতে পারবেন না বলে আপনি গোপন নির্দেশ দিচ্ছেন এবং এস. ও'র কাছে সেই সমস্ত হাইকোর্টের রায়গুলি জমা করে রেখে দিচ্ছেন, সংশোধনের নির্দেশ দিচ্ছেন না তা জানাবেন কি? এইভাবে গ্রামবাংলায় চক্রান্ত করার যে রাজনীতির আমদানী করছেন তাতে পশ্চিম-বাংলায় আগুন জ্বলছে। তারপর অপারেশান বর্গার নামে যে ম্যাজিক সৃষ্টি করার কথা আপনারা বলছেন তাতে আমরা দেখছি পশ্চিমবাংলার প্রতিটি গ্রামাঞ্চলের রন্ধ্রে রন্ধ্রে আগুন জ্বলছে। এর পরিনতি কিন্তু খুবই ভয়াবহ, আমি এ সম্পর্কে মাননীয় মন্ত্রীমহাশয়কে সাবধানবাণী দিতে চাই। এই বলে মাননীয় মন্ত্রীমহাশয়ের বাজেট বক্তৃতার সম্পূর্ণ বিরোধিতা করে এবং আমাদের কাটমোশানগুলির প্রতি সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীসৈয়দ মোয়াজ্জাম হোসেন** ঃ— মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবী এখানে পেশ করেছেন, আমি তাকে সমর্থন করে দু'একটি কথা বলতে চাই প্রথম কথা হচ্ছে, বিরোধী সদস্যরা যে সব বক্তব্য এখানে রেখেছেন, সেই বক্তব্য অত্যন্ত হতাশাজনক। তাদের বক্তব্য শুনে আমার এই কথা মনে হয়েছে যে ভূমি সংস্কার সম্পর্কে তাদের কিছু বলার নেই। আমি যদি কিছু তথ্য এখানে রাখি তাহলে তা থেকে দেখা যাবে যে এই সম্পর্কে ওদের যে রাজনৈতিক সদিচ্ছার অভাব ছিল তার জন্য আজকে সারা দেশে ভূমি সংস্কার এক ইঞ্চিও এগিয়ে যেতে পারেনি। মাননীয় সদস্য অতীশবাবু এখানে অনেক তথ্যের কথা বলেছেন এবং অনেক হিসাব দিয়ে বলেছেন যে ওরা নাকি সব করে দিয়েছেন। ওরাতো সার ভারতবর্ষে এত বছর ধরে রাজত্ব করেছেন এবং কেন্দ্রেও ওরা রয়েছেন। তা ভূমি সংস্কার করার ক্ষেত্রে লোকসভায় প্রশ্নোত্তরে কি বলা হয়েছে সেটা আমি একটু বলি। গতকাল লোকসভার প্রশ্নোত্তরে আমরা দেখেছি যে সেখানে হরিনাথ মিশ্র, মিনিষ্টার ফর এগ্রিকালচার, তিনি বলেছেন যে এখন পর্যন্ত ৪৩ লক্ষ একর জমি সরকার ভেষ্ট করেছেন এবং তার মধ্যে বিলি হয়েছে ২৯ লক্ষ ৩০ হাজার। আজকে ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় বাজেট ভাষণে দেখেছেন যে এই ২৯ লক্ষ ৩০ হাজার একর জমির মধ্যে পশ্চিমবাংলায় প্রায় ১২ লক্ষ ৫০ হাজার জমি বিলি হয়েছে। অর্থাৎ প্রায় শতকরা ০ ভাগ জমি এই রাজ্যে বিলি হয়েছে। সারা ভারতবর্ষের অবস্থাটা কি সেটা একটু দেখবেন ওরা গর্ব করে জমি বিলির কথা বলেছেন। ১৯৭৭ সাল পর্যন্ত কি ভাবে জমি বিলি হয়েছে সেই অভিজ্ঞতা আমাদের আছে। একটা কথা শুনছিলাম যে দেওয়ালের লেখা দেখে ওদের গালে লাগছে, আমূল ভূমি সংস্কার চাই, এগুলিতে ওদের গালে লাগছে। আমূল ভূমি সংস্কার যদি না হয় তাহলে যে সমস্যা আছে সেগুলি কি সমাধান করা যাবে? আজকে গ্রামীন অর্থনীতিকে যদি চাঙ্গা করতে হয় তাহলে ভূমি সংস্কার ছাড়া কি কোন রাস্তা আছে? কিন্তু এটা তারা করেন নি। তার বদলে ওরা জোতদার-জমিদারদের রেখে দিয়ে সেখানে কৃষি উৎপাদন বাড়াবার চেষ্টা করেছেন। সে জন্য আমরা মাঝে মাঝে শুনি ওরা পাঞ্জাব, হরিয়ানা, তামিলনাড়ু ইত্যাদি কথা বলেন, উদাহরণ দেন। যদি ভূমি সংস্কার করা না হয়, যদি এই ভাবে জমিগুলি মুষ্টিমেয় ৪ / ৫ জনের হাতে থাকে তাহলে যতই উৎপাদন বাড়ান যাক না কেন, তাতে ঐ মুষ্টিমেয় কয়েক জনেরই সম্পদ বাড়বে। এটা করার জন্য আজকে গ্রামীন অর্থনীতি ধ্বংস প্রাপ্ত হয়েছে এবং বেকারীর সমস্যা-গুলি আরো বাড়ছে। এমন কি ওরা যে ব্যবস্থায় বিশ্বাস করে, সেই ধনতান্ত্রিক ব্যবস্থা, পুঁজিবাদী ব্যবস্থা, সেই ব্যবস্থাও আর এগিয়ে যেতে পারছে না। কারণ মানুষের

ক্রয়ক্ষমতা কমে যাচ্ছে, অধিকাংশ মানুষ দারিদ্র্য সীমার নীচে চলে যাচ্ছে। তাই, অন্ততঃ ওদের নিজেদের এই ব্যবস্থাকে এগিয়ে নিয়ে যাবার জন্য সংবিধানের যে সীমাবদ্ধতা রয়েছে, তার উপরে দাঁড়িয়ে কিছু ভূমি সংস্কার করা উচিত ছিল। আমরা দেখেছি যে ১৯৬৯ সালে মহালনবীশ কমিটি বলেছিলেন যে ৬৩ কোটি একর জমি ভেষ্ট হবে তার সম্ভাবনা রয়েছে।

[ 6-30—6-40 P. M. ]

তারপরে যখন ৬ষ্ঠ পরিকল্পনার খসড়া দলিল প্রস্তুত তখন তাঁরা বলেন যে, মাত্র ৫৩ লক্ষ একর জমি ভেষ্টেড হবে। পরবর্তীকালে তার থেকেও কমে কমে সেটা এখন এসে দাঁড়িয়েছে ৪৩ লক্ষ একরে। কালকেই লোকসভায় কেন্দ্রীয় মন্ত্রী প্রশ্নের উত্তরে বলেছেন, ৪৩ লক্ষ একর জমি ভেষ্টেড হবে। তাহলে আমাদের প্রশ্ন বাকি জমি কোথায় গেল? ৬৩ কোটি একর জমি কোথায় গেল? ৬ষ্ঠ পরিকল্পনার খসড়া প্রস্তাবের এক জায়গায় স্বীকার করা হয়েছে ভূমি সংস্কারের ব্যর্থতার কথা। আমি সেটা এখানে একটু পড়ে দিচ্ছি, The pace of implementation of these measures অর্থাৎ ল্যাণ্ড land reforms, particularly the Ceiling Legis- tation has been slow and full of loopholes. অর্থাৎ ল্যাণ্ড রিফর্মস'এর ব্যাপারে আইনের মধ্যে অনেক ত্রুটি রয়েছে। তা সত্ত্বেও এই কাজে আগ্রহের অভাব ছিল, ধীর গতিতে এই কাজ করার চেষ্টা হয়েছে, ফলে ক্রমে ক্রমে জমিগুলি আবার বে-নামী হয়েছে। ফলে ঐ ৬ কোটি থেকে নেমে নেমে আধ কোটি-ও নয়, ৪৩ লক্ষে এসে পৌঁছেছে। এই হচ্ছে ওঁদের ভূমি সংস্কারের নমুনা। আজকে এখানে কংগ্রেসীদের কাছে আমার প্রশ্ন, যখন তাঁদের পরিকল্পনা রচয়িতারা বলছেন, এই আইনের মধ্যে ত্রুটি আছে, লুপ্ হোলস আছে, তখন আমরা ১৯৮১ সালে পশ্চিমবঙ্গ বিধান সভায় যে ভূমি সংস্কার আইন সংশোধন, করেছিলাম সে বিল আজ পর্যন্ত কেন কেন্দ্রীয় সরকারের অনুমতি পাচ্ছে না? যদিও আমরা জানি ঐ সংশোধনীর মধ্যে দিয়ে আমূল ভূমি সংস্কার হবে না, কিন্তু ত্রুটি-বিচ্যুতি গুলি দূর করা যাবে এবং আরো কিছু জমি সরকারের হাতে ন্যস্ত করা যাবে এবং সেগুলি ভূমিহীনদের মধ্যে বিলি করা যাবে। দুঃখের কথা হচ্ছে সে বিল আজো রাষ্ট্রপতির অনুমোদন পায়নি। কেন পাচ্ছে না, এটা আমি কংগ্রেসী সদস্যদের কাছে প্রশ্ন করছি? ওঁরা কেউ কেউ বলেছেন, ওঁরা নাকি ভূমি সংস্কারের ক্ষেত্রে অনেক কাজ করে গেছেন। আমি ওঁদের সেই সব কাজের দু' একটা নমুনা এখানে উল্লেখ করছি। মাননীয় সদস্য মানস ভূঁঞ্যা এখানে

বর্গা রেকর্ড সম্বন্ধে অনেক কথা বলে গেলেন। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত তাঁরা কি করেছিলেন? উনি বললেন, বর্গাদারে বর্গাদারে মারা হচ্ছে, খুনোখুনী হচ্ছে। আমরা বাস্তব অভিজ্ঞতার মধ্যে দিয়ে দেখেছি, আমরা গ্রামে কাজ করি, কৃষক আন্দোলন করি, আমরা দেখছি কিভাবে অপারেশন বর্গা প্রোগ্রামকে বানচাল করার চেষ্টা করা হচ্ছে। যখন বামফ্রন্টের সহযোগিতায় বর্গাদাররা তাদের নাম রেকর্ড ভুক্ত করছে তখন আমরা দেখছি জোতদাররা অপারেশন বর্গাকে বানচাল করার জন্য ফলস্ বর্গাদার সাজিয়ে তাদের গরীব কৃষকদের বিরুদ্ধে লাঠি হাতে মাঠে নামিয়ে দিচ্ছে এবং অন্যায়-ভাবে জমি দখল করবার চেষ্টা করছে। ফলে কিছু কিছু দুঃখজনক ঘটনা ঘটেছে। এর জন্য ওঁরা দায়ী, কারণ জোতদাররা সব ওঁদের সমর্থক। মাননীয় সদস্য শিশির অধিকারী মেদিনীপুরের কথা বললেন। আমি জিজ্ঞাসা করি শিশিরবাবু কি একাই মেদিনীপুরের সব কথা বলার সোল এজেন্সি নিয়েছেন নাকি? কাঁথিতে ওঁরা কি অবস্থার সৃষ্টি করেছেন, তা কি ভুলে গেছেন? বামফ্রন্ট সরকার ক্ষমতায় থাকা সত্বেও ওঁরা হাজার হাজার মানুষকে ঘর ছাড়া করেছেন, চাষীদের ধান কাটতে দেননি। সে মানুষগুলি প্রশাসনের সাহায্য নিয়ে আবার যখন ঘরে ফিরে যাবার চেষ্টা করেছে তখন ওঁরা তাদের আবার ধান লুঠ করে বাড়ি থেকে বের করে দিয়েছেন। মানস-বাবু সবং'এর কথা বলেছেন, সে সব কথার মন্ত্রী মহাশয় তাঁর জবাবী ভাষণের সময়ে জবাব দেবেন। তবে আমি তাঁকে স্মরণ করিয়ে দিচ্ছি যে, এর আগে তিনি এখানে বলেছিলেন, সবং-এ নারীদের ওপর অত্যাচার হচ্ছে। সব চেয়ে লজ্জার কথা হচ্ছে, যাদের ওপর অত্যাচার হয়েছে তিনি বলেছিলেন, তাদের হাজির করতে বলা হয়েছিল। তখন তিনি সবং রাস্তার বালিচকে যে পতিতা মহিলারা থাকে তাদের এনে হাজির করেছিলেন। যাই হোক, আজকে মেদিনীপুরের কৃষকরা দেখছে কংগ্রেসীরা বিধান সভায় কি ধরণের কথাবার্তা বলছে। তারা জানে বামফ্রন্ট সরকার কি-ভাবে তাদের ওপরের আক্রমনের, অত্যাচারের মোকাবিলা করছে। পরিশেষে আমি এই পরিস্থিতিতে এই বাজেটকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপ্রবোধ পুরকাইত** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূমি ও ভূমি সংস্কার দপ্তরের মন্ত্রী শ্রীবিনয় কৃষ্ণ চৌধুরী মহাশয় এখানে তাঁর দপ্তরের বাজেট পেশ করে যে বিবৃতি দিয়েছেন তার উপর কয়েকটি কথা বলতে চাই। তিনি তাঁর দপ্তরের এই ভূমি সংক্রান্ত ব্যাপারে খুব ঢাক-ঢোল পিটিয়ে গরীব বর্গাদারদের সরকারী খাস জমি দিয়ে রায়তি পাট্টাদারদের সুযোগ-সুবিধা বৃদ্ধি করেছেন এবং ভূমি সংস্কারের বিরাট পদক্ষেপ নিয়েছেন এই সমস্ত কথা বলেছেন। কিন্তু পশ্চিমবঙ্গ জমিদারী গ্রহন আইন এবং

ভূমি সংস্কার আইন গ্রহন করার পর থেকে আজ পর্যন্ত যে খাস জমি সরকারের হাতে এসেছে, ১৯৮৩ সালের ডিসেম্বর পর্যন্ত তার পরিমান হচ্ছে মোট ১২ লক্ষ ৬৩ হাজার একর জমি। তিনি এটা দেখিয়েছেন। বিগত কংগ্রেস সরকার এবং বামফ্রন্ট সরকারের সময়ে মিলিতভাবে এই সংখ্যা দেখিয়েছেন এবং এর মধ্যে বিলি হয়েছে ৭ লক্ষ ৭৪ হাজার একর জমি। আর বামফ্রন্ট সরকারের আমলে এই ৭ বছরে সরকার জমি হাতে দিয়েছেন ১ লক্ষ ৯০ হাজার ৭১১ একর। তুলনামূলকভাবে যদি বিচার করে দেখা হয় তাহলে ভূমি সংস্কার আইন এবং জমিদারী গ্রহন আইনের পর থেকে কংগ্রেস আমলে যে পরিমান জমি সরকারের হাতে এসেছিল—তুলনামূলক ভাবে তার রেসিও যদি করা হয় তাহলে এই ৭ বছরে বামফ্রন্ট সরকার সেই সীমা ছাড়িয়ে যেতে পারেননি, তাই বিরাট পদক্ষেপ নয়। আমি বলবো, সরকারের যে ভূমি সংস্কার বিভাগ আছে, যে সেটলমেণ্ট বিভাগ আছে এদের তৎপরতা সেইভাবে নেই এবং জমি সংক্রান্ত আইন-কানুন এতই জটিল—আপনি যে কোন আইন করুন না কেন- সেই আইনকে নির্ভর করে বে-নামী জমি, উদ্বৃত্ত জমি সরকারের হাতে আসবে না। বর্তমান আইনের যে কাঠামো, যে কাঠামোর মধ্যে চেষ্টা করছেন- দিল্লীতে রাষ্ট্রপতি এখনও ভূমি সংস্কার আইনকে সম্মতি দেননি, যদিও রাষ্ট্রপতির অনুমোদন পায় তাতে হয়তো কিছু পরিমান জমি সরকারের হাতে আসবে। কিন্তু একথা আমরা জানি, বিনয়বাবু-ও একমত হবেন যে আইন করে এই জমি উদ্ধার সফল হবে না। এর সাথে সাথে যে কৃষক সংগঠন আছে, সেই কৃষকদের সংগঠিত করে, ক্ষেত-মজুরদের সংগঠিত করে ভাগচাষীদের সংগঠিত করে ঐক্যবদ্ধ আন্দোলনের মধ্যে দিয়ে যদি বে-নামী জমি, উদ্বৃত্ত জমি উদ্ধার করার চেষ্টা করা হয় তখনই আপনি লেজিসলেসান করে সেই জমির অধিকার নেন তাহলে এই বে-নামী জমি, উদ্বৃত্ত জমি সরকারের হাতে আসতে পারে। কিন্তু এই ৭ বছরে—আপনি মুখে যাই বলুন না কেন, কৃতিত্বের কথা যাই বলুন না কেন, গরীব পাট্টাদারদের কথা যাই বলুন না কেন, আপনি পুরোপুরি প্রশাসন এবং আইনের উপর নির্ভরশীল হয়ে পড়েছেন। সরকার যে বামপন্থীদের কথা বলেন, সেই বামপন্থী কৃষক সংগঠনের উপর নির্ভরশীল হতে পারেন নি, আপনি সেই কৃষকদের সংগঠিত করে তাদের আন্দোলনের ভিত্তিতে জমি উদ্ধারের কাজে উৎসাহ দিচ্ছেন না, অপরপক্ষে আপনি বে-নামী জমি, উদ্বৃত্ত জমি ধরার জন্য প্রশাসনকে নিয়োজিত করেছেন। আমরা জানি, বহু জায়গায় সেটেলমেণ্ট থেকে ভেষ্ট করার পর - মাননীয় সরকার পক্ষের সদস্য শীশ মহম্মদ সাহেব যেকথা বললেন যে সেটেলমেণ্ট থেকে ভেষ্ট করে পাঠিয়ে দিচ্ছে কিন্তু জে. এল আর ও অফিস থেকে বছরের পর বছর ধরে বিলি বন্দোবস্ত করা হচ্ছে না। এই ঘটনা বহু আছে, প্রতিটি

সার্কেলে এই জিনিষ হচ্ছে। আমি জানি, আমার নির্বাচনী কেন্দ্র কুলতলীতে, এখানকার জয়নগর ২ নম্বর সার্কেলে হাজার হাজার বিঘা ভেষ্ট জমি জে. এল. আর. ওর অফিসে পড়ে আছে। বারবার জানানো সত্বেও—জে. এল. আর. ও এই সমস্ত জমি বিলি বন্দোবস্ত করার জন্য পঞ্চায়েত সমিতির ষ্টাণ্ডিং কমিটির কাছে উপস্থিত করছেন না। বরং যে সমস্ত মালিকের জমি ভেষ্ট হয়েছে তাদের গোপনে খবরা-খবর দিয়ে কোর্ট কেস করার চেষ্টা করছেন এবং এর ফলে এই সমস্ত জমি বিলি করা যাচ্ছে না। এই সমস্ত জিনিষ চলছে।

[ 6-40—6-50 P- M. ]

তাই আমি বলতে চাই—এই যে প্রশাসনিক ব্যবস্থা, এই প্রশাসনিক ব্যবস্থার উপর নির্ভর না করে কৃষক সংগঠনের উপর নির্ভর করে ঐ ভেষ্ট জমি বণ্টন করবার ক্ষেত্রে অগ্রাধিকার দিন, তাঁদের সংগঠিত করে তাঁদের হাতে দায়িত্ব তুলে দিন। তাহলেই জমি গরীব মানুষের হাতে বর্ত্তাবে। গত চাষের মরশুমে এবং ধান কাটার মরশুমে আপনি পঞ্চায়েতের কথা বলতে গিয়ে বলেছেন যে আপনারা পঞ্চায়েতের হাতে ভেষ্ট জমির রায়তি—পাট্টা দেবার ব্যাপারটা তুলে দিয়েছেন। কিন্তু গত ধানকাটার মরশুমে ২৪ পরগণা জেলার প্রশাসনিক নির্দেশ, ডি. এম—এর নির্দেশ ছিল যে সেখানে পঞ্চায়েতের সঙ্গে ডিসপিউটের ব্যাপারে আলোচনা না করে বি. ডি. ও, থানার ও. সি, জে. এল. আর. ও—এঁদের সঙ্গে আলোচনা করতে এবং তাঁরা সিদ্ধান্ত করবেন কে ফসল পাবে, কিন্তু বি. ডি. ও, জে. এল. আর. ও বা থানার ও. সি—এঁদের জনগণের সঙ্গে সম্পর্ক সেই ভাবে নেই বলেই মনে করি। এঁদের সঙ্গে দুষ্ট চক্রের দীর্ঘদিনের আঁতাত গড়ে উঠেছে। ধনী জোতদারদের স্বার্থরক্ষাকারী এই সব জে. এল. আর. ও, বি. ডি. ওদের সার্কুলার দিলেন যে তাঁরা ঠিক করবেন কে চাষ করবেন, কে ফসল তুলবে এবং সেইমত নির্দেশ দিলেন। এই সুযোগে দেখতে পাচ্ছি জে. এল. আর. ওরা যে রিপোর্ট দিলেন, পঞ্চায়েতের সঙ্গে আলোচনা না করেই চাষের রিপোর্ট দিলেন। অপরদিকে আর একটি কথা বলবো যে সমস্ত জমি ১৯৬৭ থেকে ১৯৬৯ সালের মধ্যে যেসব জমি চাষীরা পেয়েছিলেন কৃষক আন্দোলনের ফলে, দখল করবার পর সেইসব জমি থেকে কংগ্রেস ১৯৭২ সালে ফিরে আসার পর অনেক রায়তি—পাট্টা-ধারীকে তাঁর জমি থেকে উৎখাত করে দখল করে নিয়েছিলেন। আজ পর্যন্ত তাঁদের নাম রেকর্ডভুক্ত হোলনা। এক্ষেত্রে আপনাদের রায়তি—পাট্টা সংশোধন করবার প্রভিশন আছে। এই রায়তি—পাট্টা সংশোধন অতি জটিল পদ্ধতি। এইসব

রায়তি—পাট্টার বামফ্রন্ট রাজত্বে সংশোধনের ঘটনা খুবই কম, ২।১ টি হয়েছে কিনা সন্দেহ। এ-বিষয়ে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে রায়তিপাট্টা যেগুলো প্রকৃত রায়তকে না দিয়ে অন্য লোককে দেওয়া হয়েছে সেগুলোকে সংশোধন করে যাতে প্রকৃত লোককে দেওয়া যায় তার জন্য ব্যবস্থা নিতে অনুরোধ করছি। আপনারা অপারেশন বর্গা নিয়ে অনেক কথা বলেছেন, কিন্তু দেখা গেছে যে এই অপারেশন বর্গার প্রয়োজন পশ্চিম বাংলায় আছে, একথা আমরা স্বীকার করি। অনেক জায়গায় চাষীরা রেকর্ডভুক্ত হয়নি বা কোন ব্যবস্থা হয়নি। এ-ক্ষেত্রে প্রশাসনিক নির্দেশ না দিয়ে আইন প্রণয়ন করুন এবং সেই আইনের মাধ্যমে বর্গাদারদের রেকর্ডভুক্ত করুন। এটা না করায় অনেক ক্ষেত্রেই হাইকোর্টে বাধাপ্রাপ্ত হচ্ছে। আপনাদের প্রচারের ফলে উৎসাহ নিয়ে অনেকে নাম নথিভুক্ত করতে গেছে, কিন্তু তাঁর বিরুদ্ধে হাইকোর্টের নোটিশ হচ্ছে, ফলে সে পিছিয়ে যাচ্ছে। প্রকৃত বর্গাদারদের উচ্ছেদ করে নতুন বর্গাদারদের সেখানে চাপিয়ে দিচ্ছেন। এ-ক্ষেত্রে অনেক অভিযোগ করা হয়েছে কিন্তু আজ পর্যন্ত সেগুলো সংশোধন করা হয়নি। প্রকৃত বর্গাদারদের নথিভুক্ত করবার ঘটনাও অবশ্য আছে। আজকে রায়তি-পাট্টাধারীদের ব্যাঙ্ক থেকে ঋণও দেওয়া হচ্ছে।

কিন্তু এই ঋণ দেওয়ার ক্ষেত্রে বর্ত্তমানে ব্যাঙ্কগুলি উদার মনোভাব গ্রহন করছেন না। তাঁরা বহু জায়গায় বর্গাদারদের রিফিউজ করছে এবং রায়তী পাট্টাদারদের রিফিউজ করছে। এই রকম কেসের সংখ্যা অনেক আছে। প্রতিটি ব্লকের ব্যাঙ্কে দালাল আছে, সেই দালাল মারফৎ তাদের টাকা দেওয়া হচ্ছে। কিন্তু পঞ্চায়েত সমিতির মাধ্যমে বর্গাদারদের টাকা দেওয়া হচ্ছে না। এর ফলে বর্ত্তমানে বর্গাদাররা অসহায় হয়ে পড়ছে। আজও গ্রামাঞ্চলে বর্গাদাররা তাদের বর্গাদার সত্ব বিক্রি করে দিচ্ছে। বর্গাদার সত্ব হস্তান্তর হওয়ার নিয়ম নয়, কোন রায়তী পাট্টা হস্তান্তর হওয়ার নিয়ম নয়। কিন্তু এটা হস্তান্তর হয়ে যাচ্ছে এবং সেটা রেজিসট্রি অফিসে বিক্রি হয়ে যাচ্ছে। এই যে অর্থ নৈতিক অবস্থা চলছে তাতে বর্গাদাররা এটা বিক্রি করতে বাধ্য হচ্ছে। বর্গাদাররা তাদের সত্ব অন্য লোককে বিক্রি করে দিচ্ছে, অভাবের তাড়নায়। আপনারা যে কৃতিত্বের কথা বলছেন যে আজকে বর্গাদারদের ব্যাঙ্ক লোন পাইয়ে দিচ্ছি, গ্রামের মহাজন থেকে তারা মুক্ত হয়েছে এবং তাদের কোন অভাব নেই। বাস্তব চিত্র কিন্তু এই কথা বলে না। তাদের যদি সত্যি সত্যি কোন অভাব না থাকতো তাহলে তারা বর্গাদার সত্ব বিক্রি করতো না। রায়তী পাট্টাদারদের ১ বিঘা, ২ বিঘা জমি আছে সেই জমিও তারা বিক্রি করতে বাধ্য হচ্ছে। এটাই হচ্ছে বাস্তব চিত্র। অপর দিকে আমি কমপেনসেসানের কথা বলতে চাই। ছোট চাষীদের

কমপেনসেসান দেওয়া ব্যাপারে আন্তরিক ভাবে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। সুন্দরবন এলাকায় নদীর বাঁধ এবং তার ফরোয়াডিং এমব্যাংকমেণ্ট তৈরী করার জন্য অনেক জায়গা দখল করা হয়েছে সেই জায়গায় ক্ষতিপূরণ দেওয়া হচ্ছে না। যাদের ১ বিঘা কিংবা ৫ কাটা জমি দখল করা হয়েছে তাদের ক্ষতিপূরণ দেওয়া হচ্ছে না। পি ডব্লু. ডি'র রোড হয়ে গিয়েছে কিন্তু তাদের ক্ষতিপূরণ দেওয়া হয় নি। সুন্দরবন এলাকায় স্লুইজ গেট করার জন্য ২—৩ বিঘা করে জমি অধিগ্রহন করা হয়েছে—সেখানে গরীব চাষীদের এবং ছোট চাষীদের জমি নিয়ে নদীর বাঁধ, রাস্তা এবং স্লুইজ গেট করা হয়েছে—তাদের ক্ষতিপূরণ দেওয়া হচ্ছে না। তাদের যাতে ক্ষতিপূরণ দ্রুত দেওয়া যায় তার জন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমি আর একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গোটা সুন্দরবন এলাকায় ধনী চাষীরা ধান জমিতে লোনা জল ঢুকিয়ে দিচ্ছে। আজকের দিনে জমিতে যে চাষ হচ্ছে সেটা তাদের কাছে লাভ জনক কিছু নয়। তারা নদীর বাঁধ কেটে দিয়ে ধান জমিতে লোনা জল ঢুকিয়ে দিয়ে ফিসারিস করছে। সুন্দরবনের ব্যাপক এলাকায় এই জিনিষ হচ্ছে। এই নিয়ে বহু অভিযোগ করা হয়েছে এবং আমি এই ব্যাপারে আপনাকে বলেছি, কিন্তু কিছুই হয় নি। আপনারা মিটিং করেছেন এবং মাঝে মাঝে হুংকারও দিয়েছেন। কিন্তু কার্যত দেখা যাচ্ছে ধনী চাষীরা তাদের জমির সীমানা কেটে দিয়ে নদীর এমব্যাঙ্কমেণ্ট কেটে দিয়ে জমিতে লোনা জল ঢুকিয়ে দিচ্ছেন এবং সেখান ফিসারিস করছে। তাদের জমির আশে-পাশে যে সমস্ত গরীব চাষীর জমি আছে—কারোর ২ বিঘা কারোর ১ বিঘা কারোর ১০ কাটা এবং বর্গাদার, রায়তী পাট্টাদারদের যে জমি আছে জোর করে তাদের জমিতে লোনা জল ঢুকিয়ে মাছ চাষ করছে। এই ব্যাপারটা সুন্দরবনে ক্রনিক ডিজিজ হিসাবে দেখা দিয়েছে। কারণ ধান চাষের থেকে মাছ চাষের লাভ বেশী। এই দিকে দৃষ্টি দেবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাবো। সুন্দরবনে বহু জায়গায় গ্রামের মানুষের সঙ্গে ছোট ছোট কৃষকদের সঙ্গে ধনী চাষীদের সংঘর্ষ বেধে যাচ্ছে এবং এর ফলে আইন-শৃংখলার অবনতি হচ্ছে। সেখানে থানার দারোগারা বড় চাষীদের পক্ষ অবলম্বন করছে। কারণ এখানে ফিসারিস করার জন্য ফিসারী ডিপার্টমেণ্ট থেকে লাইসেন্স দিয়ে দিচ্ছে এবং লাইসেন্স নিয়ে এইসব বড়লোকরা হাই-কোর্ট থেকে স্টে অর্ডার করে নিচ্ছে। এই সমস্ত ক্ষেত্রে কি ব্যবস্থা নিয়েছেন সেটা আমাদের জানাবেন। এটা যাতে বন্ধ করা যায় তার জন্য আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমি আর একটা প্রসঙ্গে বলতে চাই। গরীব চাষীদের জমি হস্তান্তরের ব্যাপারে ল্যাণ্ড এ্যালায়নেসান'এর যে আইনটা আছে সেই আইনের সুযোগ নিয়ে জমি ফেরতের জন্য বি. ডি ও এবং

জে. এল. আর. ও'র কাছে যে দরখাস্ত করা হয়েছিল সেই ক্ষেত্রে হাজার হাজার কেস আজও পেনডিং হয়ে পড়ে আছে। আপনি যদি এই ব্যাপারে স্পেশাল অফিসার নিয়োগ করে এটার সুরাহা করেন তাহলে ল্যাণ্ড এ্যালায়নেসানের যে সুযোগটা আছে সেটা পাওয়া যাবে অভাবে বিক্রি করে যে সমস্ত চাষীরা জমি হস্তান্তর করছে সেটা বন্ধ হবে। কয়েক বছর হলো বি. ডি ও'তে এবং জে. এল. আর. অফিসে হাজার হাজার কেস পেনডিং হয়ে পড়ে আছে। এই কেসের যাতে দ্রুত নিষ্পত্তি করা যায় তার জন্য স্পেশাল অফিসার নিয়োগ করার জন্য আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এই কথা বলে মাননীয় ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি উৎথাপন করেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[ 6-50-7-00 P. m ]

**শ্রীবংকিম বিহারী মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূমি ও ভূমিরাজস্ব মন্ত্রী মহাশয় আমাদের সামনে যে বাজেটের ব্যয়বরাদ্দ উৎথাপন করেছেন আমি তা আপনার মাধ্যমে পূর্ণ সমর্থন করছি। আমি এই প্রসঙ্গে কয়েকটি কথা বলতে চাই যে ১৯৫৩ সালে জমিদারী উচ্ছেদ আইন পাশ হয়েছিল। কিন্তু সেই ১৯৫৩ সালের পরেও যারা জমিদার বা জোতদার তাদের প্রতিনিধি যারা ছিলেন তাদের কিছু অংশ এখনো আছে। সেই আইন অনুযায়ী তখন জমির সিলিং করা হয়েছিল যে ১৭ একর জমি বাদ দিয়ে আর বাদবাকী জমি অধিগ্রহণ করা হবে। এই আইনটা সংশোধন করা হবে শুনে এবং সিলিং কমানোর চেষ্টা করা হচ্ছে শুনে যাদের বেশী জমি ছিল সেই সমস্ত জমির মালিকরা এই আইনটা আসবে জানতে পেরে তারা অধিকাংশ জমি বিক্রি করে দিয়েছে কিংবা তারা বেনামীতে জমি রেখে দিয়েছিল। এর ফলে যারা ভূমিহীন, যারা ছোট জমির চাষী তারা সেই জমি পায় নি। বড় বড় জমির মালিকরা এই সব জমি কিনে নিয়েছে। এই তো অবস্থা হচ্ছে। আমি বিশেষ করে জানি আমাদের মৈশাদলে একজন ভূতপূর্ব সদস্য .দব প্রসাদ গর্গ তিনি তার জমি এইভাবে বিক্রি করে দিয়েছেন। এছাড়া আরো খবর আছে—আশীষ গাইন নামে একজন ব্যক্তির যার মেদিনীপুরে বাড়ী কিন্তু জমি আছে সুন্দরবনে আবাদে। তিনি সেই জমি নিয়ে বেনামী করে রেখেছেন। তিনি কিন্তু কোন ধরা পড়ছেন না কারণ এই বিভাগের কর্মচারী, বড় বড় কর্তারা তার জমি হাইকোর্ট থেকে ব্যবস্থা করে বা অন্য কোন আইন প্রণয়ন করে তার জমি রক্ষা করার ব্যবস্থা করেছে। সেই আশীষ গাইনেরে এখনো পর্যন্ত ২ হাজার বিঘা জমি আছে। এই জিনিষ যদি চলতে থাকে যে লোকে বেনামে জমি রেখে দেবে

তাহলে আইন সংশোধন করেও কিছু লাভ হবে না। ১৯৮১ সালে এই ব্যাপারে আইন সংশোধন করে একটা আইন আনা হয়েছিল এবং তা রাষ্ট্রপতির অনুমোদনের জন্য পাঠান হয়েছিল কিন্তু এখনো পর্যন্ত তা আসেনি। আমার অনুরোধ বিধানসভায় এই ব্যাপারে একটা প্রস্তাব উৎথাপন করুন যাতে অবিলম্বে এই ব্যাপারে অনুমোদন পাওয়া যায়। এটা যদি না করেন তাহলে ১৯৫৩ সালের আইন মোতাবেক যদি রাখেন তাহলে খুব ভুল করা হবে। সেই সঙ্গে সঙ্গে আমি এই কথাও বলছি যে জমির মালিক যারা তাদের কতটা জমি আছে তার কোন রেকর্ড নেই রেজিষ্ট্রি অফিসে। কারুর ৫ বিঘা জমি, আবার কারুর ১০ বিঘা জমি রয়েছে, অথচ রেকর্ডে কিছু দেখা যাচ্ছে না। এই ব্যাপারে একটা ব্যবস্থা নেওয়া দরকার। এই ব্যাপারে রেজিষ্ট্রি অফিস থেকে রেকর্ড করা দরকার যার ৫ বিঘা জমি আছে বা যার ১০ বিঘা জমি আছে বা যত জমিই থাকুক সেটা রেকর্ড ভুক্ত হওয়া দরকার। ব্যাংকে যেমন টাকা রাখলে একটা পাসবই পাওয়া যায় সেইরকম প্রত্যেক জমির মালিকদের ক্ষেত্রে একটা পাসবই খোলার ব্যবস্থা করুন। তাহলে কে কত জমি বিক্রি করলো বা কিনলো তার একটা হিসাব পাওয়া যাবে। তা না করলে যেভাবে আপনারা করছেন সেটা ঠিক হবে না। তারপরে কাশীবাবু বললেন যে, বর্গাদার তো নয় যেন বর্গীর আক্রমণ। উনি হয়তো ভুলে গেলেন তাদের সময়কার কথা। আজকে মানুষ ক্ষিদের জ্বালায় ভুগছে, গ্রামের তারপরে মানুষবাবু যা বললেন তা আর কি বলবো। উনি তো ঠিক কথা কখনো বলতে পারেন না। উনি সত্য কথা কখনো বলতে পারেন না। আজকে উনি যদি সত্যিকথা বলতেন তাহলে ভূমিহীনদের দুরবস্থা তার চোখে পড়তো। তিনি সেটা রাজনৈতিক প্রেক্ষাপটে উপলব্ধি করার চেষ্টা করতেন কিন্তু তার সেই দুরদর্শিতা নেই। আজকে যেহেতু জোতদারের হাত থেকে এই জমি কেড়ে নিয়ে ভূমিহীনদের হাতে, গরীব মানুষের হাতে এই জমি দেওয়া হচ্ছে তাই এত গণ্ডগোল। যাতে ভূমিহীনরা ভূমি পায় তার ব্যবস্থা করা দরকার আরো বেশী করে, এইকথা বলে এই ভূমি রাজস্ব মন্ত্রীমহাশয় যে বাজেট বরাদ্দ এনেছেন তাকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমাধবেন্দু মোহান্তঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূমি সংস্কার বিভাগের মাননীয় মন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন আমি সেই বরাদ্দ ব্যবস্থাকে সমর্থন করছি। আজকে এতক্ষণ ধরে প্রচণ্ড বিতর্ক চলছে এবং সেই বিতর্ক চলাকালীন আমরা দেখলাম আমরা যারা সরকার পক্ষের সদস্য আছি আমরা সরকারের যে ভূমি নীতি এবং মন্ত্রী মহাশয় যে বক্তৃতা দিয়েছেন তার সমর্থনে নানা রকম তথ্য বক্তব্য রেখে তার যৌক্তিকতা প্রমাণ করার চেষ্টা করছি, অপরদিকে বিরোধী দলের মাননীয়

সদস্যরা যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্য শুনে আমার মনে হয়েছে কংগ্রেসের অতীত কালের যে ইতিহাস তার সঙ্গে বর্তমান কালের যে ইতিহাস তার একটা সামঞ্জস্য রেখে চলার চেষ্টা করেছেন। আমরা জানি কংগ্রেস অতীতে এক সময় কৃষকদের সম্পর্কে অনেক প্রতিশ্রুতি দিয়েছিলেন। আমার বেশ মনে আছে স্বাধীনতার পূর্বে কংগ্রেস কৃষকদের একথা বলেছিলেন যে দেশ যখন স্বাধীন হবে তখন কৃষকরা জমি পাবে। ১৯৩৬ সালে তাঁরা এক । প্রস্তাব গ্রহণ করেছিলেন জাতীয় কংগ্রেসে, তার মূল কথা ছিল কৃষকদের জমি দেওয়া হবে। ১৯৪৮ সালে জে. সি. কুমারাপ্পা এ্যাগ্রেরিয়ান কমিটির চেয়ারম্যান ছিলেন, তিনি যে রিপোর্ট দিয়েছিলেন সেই রিপোর্টে এই কথা উল্লেখ ছিল যে কৃষকদের জমি দেওয়া হবে। জে. সি. কুমারাপ্পা একজন প্রখ্যাত গান্ধীবাদী ছিলেন। কিন্তু কংগ্রেস শাসন ক্ষমতায় আসার পর সেই প্রতিশ্রুতি সম্পূর্ণভাবে কোল্ড স্টোরেজে গিয়ে হাজির হল। কারণ হচ্ছে অতীতে আমরা দেখেছি। সারা বিশ্বে সামন্ততন্ত্রবাদের সঙ্গে লড়াই করে পুঁজিবাদ ক্ষমতায় এসেছে, ১৭৯৩ সালে লর্ড কর্ণওয়ালিস চিরস্থায়ী বন্দোবস্তা প্রতিষ্ঠিত করেছেন, সেই মুহূর্তে ফরাসী দেশে লড়াই চলছে, বিপ্লব হচ্ছে, একদিকে সামন্ততন্ত্রবাদ, অন্যদিকে পুঁজিবাদ, সামন্ততন্ত্রের বিরুদ্ধে লড়াই করে পুঁজিবাদ ক্ষমতায় আসছে। বৃটিশ শাসকরা ১৭৫৭ সালে আমাদের স্বাধীনতা হরণ করার পর ১৭৯৩ সালে চিরস্থায়ী বন্দোবস্ত করে দিল, যারা রাজস্ব আদায় করে দিল তাদের পাকা বন্দোবস্ত করে দিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একথা বলতে চাই যে কৃষকদের জমি চিরকাল ছিল, জমিদার জোতদারদের জমি কখনও ছিল না। আমরা যদি প্রাচীন মৌর্য যুগ, গুপ্ত যুগ, মুঘল যুগ দেখি তাহলে দেখব কখনও জমিদার জোতদারদের হাতে জমি ছিলনা, জমি ছিল কৃষককের হাতে। সেই কৃষকদের হাত থেকে জমি কেড়ে নেওয়া হয়েছে। তাই বিংশ শতাব্দীতে এই বিধান সভার শীততাপ নিয়ন্ত্রিত কক্ষে দাঁড়িয়ে আজকে আমরা বিতর্ক করছি যে কৃষকের হাতে জমি থাকবে, না, জমিদার-জোতদারদের হাতে জমি থাকবে। আজকে জমি হারিয়ে পথে এসে দাঁড়িয়েছে যে গরীব কৃষক তারা শরতচন্দ্রের গফুরের মত আজকে গ্রাম ছেড়ে চলে যাচ্ছে না, তারা গ্রামে থেকে সামন্ততন্ত্রের বিরুদ্ধে জমিদার—জোতদারদের বিরুদ্ধে তার অধিকারের জন্য লড়াই করছে।

[ 7-00—7-10 P. M. ]

স্বভাবতঃই বিরোধীপক্ষের লোকেরা মূল কথা ছেড়ে দিয়ে বামফ্রন্টসরকারের ভূমি নীতির বিকৃত ব্যাখ্যা করে হাউসকে বিভ্রান্ত করছে। এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার আগে ১৯৬৭ সালে প্রথম যুক্ত ফ্রন্ট সরকার হয়েছিল এবং ৯ মাসের মাথায়

ইন্দিরা গান্ধী তাকে ভেঙ্গে দিয়েছে। তারপর ১৯৬৯ সালে আবার যুক্তফ্রন্ট সরকার হল এবং ১৩ মাস চলল। ১৯৬৭ সালে যুক্ত ফ্রন্ট সরকার আসার পর বিরোধীপক্ষের বন্ধুরা বলেছিলেন, আমরা ভূমি সংস্কার আইন পাশ করেছি। ওঁরা ১৯৫৩ সালে অনেক কথা বলেছিলেন। একজন মাননীয় সদস্য বললেন, আমরা এই আইন পাশ করেছি, আমরা বৈপ্লবিক কাজ করেছি, আমরা সংস্কার করেছি, আমরা সিলিং বেঁধেছি, আমরা বর্গা আইন পাশ করেছি এবং এখানে পাশ করেছি। স্যার, আমরা দেখেছি ১৯৭২ সালে সিদ্ধার্থ শংকর রায় এবং তাঁর দলবল বেআইনীভাবে নির্বাচনে জয়লাভ করে ক্ষমতায় এলেন। ভাবতে লজ্জা লাগে ১৯৬৯ সাল পর্যন্ত যে সমস্ত জমি বেআইনী-ভাবে রাখা হয়েছিল তাকে তাঁরা আইনী করে দিলেন। আশ্চর্য হই, এর জন্য এঁদের কোন লজ্জা নেই। আজকে পশ্চিমবাংলার মানুষ চুপ করে বসে নেই, তারা তাদের শক্তির জোরে, সংগঠনের জোরে এগিয়ে যাচ্ছে। আমরা জানি ভারতবর্ষ চীন বা সোভিয়েট রাশিয়া নয়। সেখানে কৃষকরা বিপ্লব করেছে এবং ভূমিতে তাদের অধিকার পেয়েছে। ১৯৪৭ সালে দেশ স্বাধীন হবার পর এঁরা এখানে কি করেছে? এঁরা কি করেছে সেটা আমরা জানি এবং এটাও জানি সবকিছুর জন্য দায়ী এই বিরোধীপক্ষ। আমরা জানি কৃষি এবং কৃষকের সমস্যা ভূমি সমস্যার সঙ্গে জড়িত রয়েছে এবং এটা একটা জাতীয় সমস্যা। এই জাতীয় সমস্যা সমাধান করবার ব্যাপারে আমাদের কর্তব্য আছে এবং সেদিকে আমরা এগিয়ে যাব। আজকে পশ্চিমবাংলার সাধারণ মানুষ এবং কৃষক সংগ্রামের মধ্য দিয়ে বামফ্রন্ট সরকারের সাহায্যে যে বিপ্লব সুরু করেছে এই ভূমির ব্যাপারে তাকে বিরোধীপক্ষ বানচাল করবার চেষ্টা করছে। ভূমি সংস্কার আইন যেটা আমরা এখানে ৩ বছর আগে পাশ করলাম, তাতে রাষ্ট্রপতি এখনও সহি দিলেন না। ১৯৮১ সালের এপ্রিল মাসে এই বিধানসভায় পাশ হয়েছে, কিন্তু ওঁরা রাজ্যপালের কাছে গিয়ে দরবার করছে, দিল্লীতে গিয়ে শ্রীমতী মায়ের কাছে দরবার করছে ওই ভূমি সংস্কার আইনের বিরুদ্ধে।

এই কথা কি আমরা ভুলে গেছি? আমরা জানি। মাননীয় সদস্য অতীশবাবু কৃষকদের কথা বললেন, বর্গাদারদের কথা বললেন, স্বার্থের কথা বললেন। অতীশ বাবুর বাবা, তিনিই তো আইন করেছিলেন। সুতরাং বিষয়টা বুঝতে হবে। আজকে পশ্চিমবাংলায় সংগ্রামী মানুষের যে অধিকার, সেই অধিকারের উপর দাঁড়িয়ে আমরা দেখতে পাচ্ছি আইনটা সেখানে সংশোধিত হয়েছে, এই আইনকে আরো সংশোধন করতে হবে। তাই আজকে একচেটিয়া পুঁজিপতির নেতৃত্বে, একটা পুঁজিবাদী জোতদারদের যে সরকার, সেই সরকারের অধীনস্থ আছে যে সমস্ত অঙ্গরাজ্য, সেই অঙ্গরাজ্য, তার একটা সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবাংলার সাধারণ মানুষের

শক্তির উপরে দাঁড়িয়ে যেভাবে আজকে ভূমিনীতিকে পরিবর্তন করবার চেষ্টা করা হয়েছে সেটাকে অভিনন্দন জানাচ্ছি। আমি এই কথা বলতে চাই আজকে আমাদের যে সীমিত ক্ষমতা সেই ক্ষমতার মধ্যে দিয়ে আমাদের কোন বৈপ্লবিক পরিবর্তন আনার কোন সুযোগ নেই। তবুও এই সীমিত ক্ষমতার মধ্যে যেটুকু সুযোগ আছে সেই সুযোগের সদ্ব্যবহার করে কৃষকদের উন্নতি ঘটাতে হবে। সেইজন্য এই যে প্রস্তাব এসেছে তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশশাঙ্ক শেখর মণ্ডল**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের শ্রদ্ধেয় ভূমি রাজস্ব মন্ত্রী. যিনি ভূমি সংস্কার, ভূমি উদ্ধার, ভূমি বণ্টন বিষয়ে সবচেয়ে নিষ্ঠাবান এবং যিনি সত্যি সত্যি এই ভূমিসংস্কার ব্যাপারে বর্ত্তমানে একজন অভিজ্ঞ, তিনি যে আজকে ব্যয় বরাদ্দ দাবী এখানে উপস্থিত করেছেন, আমি তাকে সমর্থন করে সেই ব্যয় বরাদ্দকে ছোট করতে চাই না। এই ব্যয় বরাদ্দকে সমর্থন করতে হয় না। এই অবস্থার মধ্যে যে জিনিষ উনি প্রত্যেকবার যখন আনছেন এবং প্রত্যেকবার আমাদের এই বিরোধীপক্ষের তরফ থেকে আমাদের অতীশবাবু মহাশয় যেকথা বললেন—অনেক কথা আমাদের মন্ত্রী মহাশয়ের কাছে বললেন যে এটা দেখবেন, এটা বুঝবেন এটা আপনি করবেন, এই রকম ভাবে তিনি বক্তব্য রেখেছেন। কিন্তু একটা কথা হল যে এই বর্গা অপারেশনের ব্যাপারে উনি বলেছেন যে বর্গাঅপারেশন করতে গিয়ে আমাদের নাকি উৎপাদন কমে গেছে। তিনি বলেছেন বর্গাদারদের ঋণের যে সমস্ত ব্যবস্থা করা হয়েছে তারা সেই সমস্ত ঋণের টাকা নিয়ে উৎপাদন করতে পারছে না, আবার বলছেন তাদের একবার ঋণ দিলে হবে না, বারে বারে দিতে হবে, তার ব্যবস্থা করতে হবে। আমি একটা কথা বলতে চাই ওঁদের যে দৃষ্টিভঙ্গী আর আমাদের যে দৃষ্টিভঙ্গী এই দুইয়ের মধ্যে অনেক তফাৎ আছে। এই ভূমি সংস্কার সমাধান মাননীয় বিনয়বাবু কেন, কেউ করতে পারবে না যতক্ষণ না সমস্ত ল্যাণ্ড ন্যাশ্যানালাইজেসন হচ্ছে। উনি কি করে এখানে ওখানে ব্যবস্থা করে ঐ বর্গাদারদের, ঐ পাট্টাদারদের সমস্যার সমাধান করতে পারবেন। তার কারণ সমস্ত জমি লুকিয়ে রাখা হয়েছে সেই সমস্ত জমিকে উদ্ধার করার ব্যাপারে নানারকম সমস্যা রয়েছে এবং সেই সমস্ত সমস্যা আপনারা তৈরী করেছেন। অপর দিকে জমির শিলিং ব্যবস্থার সম্বন্ধে যে সমস্ত নিয়ম করেছেন সেই শিলিংয়ের ব্যাপারে আমি মন্ত্রী মহাশয়কে একটি কথা বলব পাড়াগ্রামের জমির শিলিং আপনি বেঁধে দিয়েছেন। কিন্তু শহরের সম্পত্তির শিলিং এটাও বাঁধার দরকার ছিল এবং এটা আপনি বিবেচনা করে দেখবেন যে এই ভূমি সমস্যা সমাধানের মধ্যে যদি কিছুটা

করতে পারেন ভাল, সেটা হলে এই শহরের সম্পত্তির শিলিং বেঁধে দেওয়ার দরকার। আমি আপনার কাছে বর্গাদার ক্ষেত মজুরদের সম্পর্কে একটা কথা বলছি, আমরা বর্গাদারকে বর্গাদারী দিয়েছি, বর্গাদারদের হাতে জমি দেওয়ার জন্য ই যারা ক্ষেত মজুর ছিল তারা একটা সমস্যা সেখানে তুলে ধরছেন। তারা বলছেন যে অন্যের হাতে যখন জমি ছিল আমরা কাজ পেতাম। আজকে বর্গাদাররা জমি ফেলে রাখছে, চাষ করতে দেরী করছে। তার ভাইকে, তার জামাইকে ডেকে নিয়ে যে সীমিত

[ 7-10—7-20 P.M. ]

চাষবাস করছে, কিন্তু, ক্ষেত মজুররা ঠিকমত কাজ পাচ্ছে না। এই নিয়ে গ্রামে একটা ক্ষেত মজুর এবং বর্গাদারদের মধ্যে দ্বন্দ্বের সৃষ্টি হয়েছে। এটা আমাদের গ্রামীন জীবনে, বিশেষ করে গ্রামীন কৃষি কার্য্যে একটা বিরাট সমস্যা দেখা দেবে বলে আমার মনে হয়। মাননীয় মন্ত্রী মহাশয় এই তহশীলদারদের মাইনে এবং তাদের চাকরিতে স্থায়ী করার জন্য এবং সরকারী কর্মচারীরূপে গণ্য করার জন্য যে সমস্ত ব্যবস্থা গ্রহণ করেছেন, তাতে সত্যি সত্যি আমার মনে হয় এই গরীব শ্রেণীর তহশীলদারদের অনেকে উপকার করা হয়েছে প্রকৃত বর্গাদারদের সমস্যা নিয়ে অনেক কথা বলেছেন। প্রকৃত বর্গাদার আমরা কি করে করব? আমরা দেখেছি বর্গাদার যে ছিল তাকে জোর করে জোতদাররা ছাড়িয়ে দিয়েছে দু'বছরের জন্য সরিয়ে দিয়েছে। প্রকৃত যে ১০ / ১২ বছর চাষ করছে, সেই সমস্ত জমি তার কাছ থেকে ছাড়িয়ে নিয়ে এক বছর দেড় বছর তাদের পেটোয়া লোককে দিয়ে জোতদাররা চাষ করাচ্ছে, আমরা যদি সেই জায়গায় সেই বর্গাদারদের এনে বসিয়ে দিই তাহলে সেটা কি অন্যায় বর্গাদারী পত্তন হচ্ছে? এই কথাটা আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্য অতীশবাবুকে জিজ্ঞাসা করতে চাই, আর একটা কথা বলতে চাই জে. এল. আর. ও. এবং জে. এল. আর. ও. দপ্তর থেকে যে সমস্ত জমি আমাদের বণ্টনের জন্য দেওয়া হয়, আমি ভূমি বণ্টন কমিটিতে আছি, আমি সেখানে দেখেছি যে সমস্ত জমি বণ্টনের জন্য দেওয়া হয়, জে. এল. আর. ও. এত কাজে ব্যস্ত থাকেন এবং ঐ সেটেলমেণ্ট দপ্তর থেকে কোন জমি বণ্টনের জন্য দেওয়া হবে সেটা আসতে দেরী হয়, তার ফলে আমাদের ভূমি বণ্টনের দেরী হচ্ছে। সেইজন্য জে. এল. আর. ও দপ্তর এবং জে. এল. আর. ও. দপ্তরের আমীনরা সেই সব জায়গায় গিয়ে জমি ঠিকমত নির্দিষ্ট করে দেখার জন্য আইন অনুসারে সেখানে সহকারী জে. এল. আর. ও. দেওয়া দরকার। না হলে আমরা আমাদের ভূমি বণ্টন ত্বরান্বিত

করতে পারব না। এই বিষয়টি মাননীয় মন্ত্রী মহশেয়ের কাছে নিবেদন করছি। ওনারা আর একটি বিষয়ে বলেছেন, লাঙল যার, জমি তার, যেটা আবাদী কংগ্রেস অধিবেশন থেকে চালু হয়েছিল। কিন্তু লাঙল বয়ে বয়ে ৩৬-৩৭ বছর পাড় করে দিল কিন্তু ওরা জমি পেল না। বামফ্রন্ট সরকার এসে এই লাঙল যার, জমি তার যে কথাটা চালু ছিল—তাদের কিছু কিছু কাজ দিয়েছে, এটা আপনাদের ভাল লাগছে না। আর এই বর্গাদারীর জন্য আমাদের এই বামফ্রন্ট সরকার যে ব্যবস্থা নিয়েছেন এটা একটা বৈপ্লবিক পদক্ষেপ, এটা ওঁরা স্বীকার করবেন না। বিপ্লব আমরা করতে পারিনি, কেননা এই বাঁধা ধরা কাঠামোর মধ্যে, এই যে পুঁজিবাদী ব্যবস্থা তার মধ্যে বিপ্লব করা সম্ভব নয়। কিন্তু আমাদের এই সুদক্ষ এবং বিবেচক ভূমি রাজস্বমন্ত্রী যে ব্যবস্থা নিয়েছেন, এই ব্যবস্থাকে যদি ওঁরা বাধা না দেন, আমাদের যিনি রাষ্ট্রপতি রয়েছেন তিনি সেই জিনিষকে যদি আজকে অনুমোদন করে দিতেন তাহলে আরও অনেক বেশী ফল পাওয়া যেত। উনি দেখিয়েছেন, ২ / ৩ কাঠা করে নাকি জমি পাওয়া যাবে, সমস্ত জমি যদি বিলি করা হয় সুতরাং আমি এটা মনে করি, বিশ্বাস করি যে সমস্ত জমি ওঁরা বাগিচা বাগানে আটকে রেখে দিয়েছেন, সেই সমস্ত জমি কুকুর, ছাগল, বাঁদরের নামে যে সমস্ত জমি লুকিয়ে রেখেছেন, সেইগুলোকে যদি আমরা সেখান থেকে উদ্ধার করবার জন্য যে অধিকার মন্ত্রী মহাশয় যেটা চেয়েছেন সেই জিনিষটা একবার যদি বলতেন উনি ওঁদের মহারানীকে, তাহলে আমাদের জমি বণ্টনে ওনারা অনেক সাহায্য করতেন। তা না করে একে অনুরোধ উপরোধ করেছেন উপদেশ দিয়েছেন। ভাল কথা বলেছেন, সত্যি কথা কিন্তু তাতে তো আর পেট ভরবে না, জল না ঢাললে চিঁড়ে ভিজবে না। সেইজন্য আমি আপনার মাধ্যমে বিরোধী পক্ষের সদস্য মাননীয় অতীশ সিংহ মহাশয়কে বলছি, আমরা ভূমি সংস্কারের যে আইন পাশ করেছি সেটা দয়া করে আপনারা তাড়াতাড়ি রাষ্ট্রপতির কাছ থেকে অনুমোদন করিয়ে দিন। এই কথা বলে ব্যয় বরাদ্দকে সর্বান্তঃকরণে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবিনয় কৃষ্ণ চৌধুরী** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য অতীশ সিংহ, কাশীনাথ মিশ্র, শিশির অধিকারীও মানস ভুঁঞ্যার বক্তব্য আমি খুব মন দিয়ে শুনেছি। মাননীয় সদস্য অতীশ সিংহ মহাশয় তিনি একটি দাবী করেছেন তাতে আমার খুব সুবিধা হয়েছে। তিনি বলেছেন আজ পর্যন্ত যা জমি বিলি হয়েছে তার বেশীটাই ওদের আমলে হয়েছে। এই রকম প্রত্যেক ক্ষেত্রেই হয়েছে, এই দাবী উনি করেছেন। তাই বাধ্য হয়ে আমাকে একটু ইতিহাসের দিকে যেতে হচ্ছে। কারণ, জমিদারী

ক্রয় আইন, এসটেটস এ্যাকুইজিসন এ্যাক্ট-এর যে সিলেক্ট কমিটি ছিল আমি তাতে ছিলাম। ৫ই মে, ১৯৫৩ সালে আইনটা প্রথম এল এবং ১৯৫৫ সালে আইনটা পাশ হল। ১৯৫৫ সাল থেকে ১৯৬৭ সালে প্রথম যুক্ত ফ্রন্ট সরকার হবার আগে পর্যন্ত কংগ্রেস আমলে এক ছটাক জমি বিলি হয়েছে যদি দেখাতে পারেন তাহলে শ্রীযুক্ত অতীশ সিংহ মহাশয় যে কথা বলবেন আমি সব মেনে নেব। ওদের আমলে এক ছটাক জমিও বিলি হয়নি। ১০ টাকা লাইসেন্স দিয়ে অল্প কিছু জমি কড়ারে দেওয়া হত। আর অধিকাংশ জমি যাদের সিলিং সাপ্লাস হয়েছে, তারা তা ভোগ করছেন, এটা নির্মম সত্য। বাইবেলে একটা কথা আছে অরিজিনাল সিন বলে—আর ওরা কি করলেন? জমিদারী আইন কেন করতে হয়েছে? ইতিহাসের চাপে পড়ে বাধ্য হয়ে করতে হয়েছে। শুধু তাই নয়, আমি চেষ্টারবোল্সের একটা আর্টিকেল আমি আপনাদের পড়াব। আমেরিকা, চীনের বিপ্লবের পর তারা বুঝেছেন যদি কোথাও তাদের টাকা লগ্নী করতে হয় তাহলে এশিয়া, ল্যাটিন আমেরিকা, আফ্রিকার মত দেশে কিছুটা ভূমি সংস্কার করে বয়েলিং পয়েন্টের দিকে নামান না গেলে ডাউন দি ড্রেন চলে যাবে। সেইজন্য সেখান থেকে চাপ ছিল এবং সেই চাপের জন্য কিছুটা আপনাদের করতে হয়েছে। কিন্তু কি করেছেন? এই জমিদারী নিয়ে তারপর আপনাদের বলা উচিত ছিল, এবার আমাদের কাছ থেকে বন্দোবস্ত নাও, এইখানেই শেষ হল, আর নতুন চুক্তি নয়। তারপর অনন্তকাল ধরে বি-ফর্ম কোথাও দিয়েছেন, আবার ফিরিয়ে নিয়েছেন এবং জমিদারদের নায়েব, গোমস্তাদের সরকারে নিয়োগ করে তাদের মাধ্যমে এটা করবার চেষ্টা করেছেন। ব্যাঙ্ক ন্যাশনালাইজেসনের মত এই জমিদারী প্রথা উচ্ছেদ হয়েছে। টাটা, বিড়লা, সিংহানিয়া, থাপারদের প্রাইভেট ব্যাঙ্কের ম্যানেজিং ডাইরেক্টর যারা ছিল তারাই আবার কাষ্টোডিয়ান হল। এই হচ্ছে ন্যাশনালাইজেসনের ঘটনা এটাই হচ্ছে অরিজিন্যাল সিন। আর একটা জিনিস বার বার বলছেন, সেটা কি? ১৯৫৫ সালে আইনটা যখন পাশ হল তখন থেকে আরম্ভ করে ৭ই আগষ্ট ১৯৬৯ সালে হরেকৃষ্ণর আমলে প্রথম এটার কাজ আরম্ভ হয়, সিলিং-এর কনসেপসান আছে। সেই ১৪ বছরে জমি চুরির সমস্ত মিসচিফ, অল দি মিসচিফ হয়েছে এবং আপনারা ১৪ বছরে কিছুই ওপেন্ করতে দেন নি। আইনের মূল কথা হচ্ছে যেসমস্ত মিসচিফ হয়েছে সেটা ওপেন্ করতে না পারলে লুকানো জমি কিছুই ধরা যায় না।

[ 7-20-7-30 p.m. ]

এটা শুধু আমার কথা নয়, প্ল্যানিং কমিশনও এটা স্বীকার করেন যে সারা ভারতবর্ষে সিলিং আইন যেটা পাশ হয়েছে সেটা চালু হবার পর ফল কি হয়েছে— আজকেই অমৃতবাজার পত্রিকাতে বেরিয়েছে যে পার্লামেন্টে শ্রীহরিনাথ মিশ্রের প্রশ্নের জবাবে মন্ত্রীমহাশয় জানিয়েছেন যে ৪৩ লক্ষ ডিক্লিয়াড় সারপ্লাস। আইন যারা জানেন তারা বুঝবেন ডিক্লিয়ার্ড সারপ্লাস, তারপর ভেষ্ট হওয়া এবং পজেসান নেওয়া এর ভেতরে কত তফাৎ। সেই ৪৩ লক্ষের মধ্যে আমাদের এখানে যদি ১২।। লক্ষ হয়ে থাকে তাহলে বলব অনেক বেশী হয়েছে। আপনারা যদি হিসাব করে দেখেন তাহলে দেখবেন সেটা হচ্ছে ৩০ পারসেন্ট। সারা ভারতবর্ষে যে জমিতে চাষ হয় তার পরিমান হচ্ছে ১৪ কোটি হেক্টর বা ৩৫ কোটি একর। আমাদের এখানে আছে ৩৮ লক্ষ অর্থাৎ ৪ পারসেন্ট। ৪ পারসেন্ট জমি যেখানে সেখানে সারা ভারতবর্ষের যা ভেষ্ট হয়েছে তার ৩০ পারসেন্ট এখানেই হয়েছে।

( ভয়েস :—কংগ্রেসের সময় হয়েছে )

এক ছটাকও আপনারা করেন নি। হরেকৃষ্ণের আমলে ১৯৬৭ এবং ১৯৬৯ সালে সমস্ত ভেষ্টেড জমি কৃষকরা গিয়ে দখল করলো। তারা ৭ লক্ষ একরের উপর জমি দখল করেছিল এই নির্মম সত্যটা আপনারা জেনে রাখুন। যে দ্বিতীয় যুক্ত ফ্রন্ট সরকারকে মাত্র ৯ মাস ক্ষমতায় থাকতে দেওয়া হয়েছিল। যে সমস্ত জমি ভেষ্ট হওয়া সত্ত্বেও ১২ বছর ধরে তার পূর্বতন মালিকরা ভোগ করে আসছিলেন সেই সময় সরকারী দপ্তর থেকে সেগুলি ধরিয়ে দেওয়া হয় এবং দেখিয়ে দেওয়া হয় এবং তারপর তারা সেগুলি দখল করে। ১৯৭০ সালের ১৬ই মার্চ সেই সরকারকে ফেলে দিয়ে আপনারা ক্রমাগত চেষ্টা করতে থাকেন সেই জমিগুলি কেড়ে নেবার কিন্তু এক লক্ষের বেশী জমি আপনারা কেড়ে নিতে পারেন নি। সেখানে ৬ লক্ষ জমি কৃষকরা জীবন দিয়ে আঁকড়ে ধরেছিল। তারপর ১৯৭৫ সালে সিদ্ধার্থ রায় রাতারাতি নাম কেনার জন্য ২ রা অক্টোবরের ভেতরে সেই জমিগুলি বণ্টন করতে গিয়েছিলেন। সেখানেও মিসচিভ করেছেন। পজেসান একজনের হাতে জমি অন্য লোককে দিয়েছেন। দুটি যুক্ত ফ্রন্টের সময় হরেকৃষ্ণের আমলে যে জমি তারা দখল করে রেখেছিল হাজার চেষ্টা করেও সেই জমি আপনারা কেড়ে নিতে পারেন নি। এই অবস্থার পর আইনতঃ তখন তাদের আপনারা পাট্টা দিতে বাধ্য হয়েছিলেন। আমরা যখন নিলাম তখন সেটার পরিমান ছিল ৬ লক্ষ ১৪ হাজার। সেই জমি আপনাদের আমলে ১৪ বছর ধরে যত রকম ভাবে পারা যায় রাখবার সুযোগ করে দিয়েছিলেন। আরো পেছনের

ইতিহাস যদি জানতে চান তাহলে বিধানসভার লাইব্রেরীতে বই আছে সেই বই নিয়ে পড়লেই সব জানতে পারবেন। ১৯২৮ সালে বেঙ্গল টেনেন্সী এ্যাক্টের যে সমস্ত এ্যামেণ্ডমেণ্ট হয়েছিল তাতে কংগ্রেসের কি ভূমিকা ছিল? ১৯৩৮ সালে আবার যখন তার এ্যামেণ্ডমেণ্ট হয় তখনও কংগ্রেসের কি ভূমিকা ছিল? ইতিহাস সেসব কথা চিরকাল বলবে এবং সে কথা যদি জানতে চান তাহলে বইগুলি খুলে পড়ে দেখুন। কংগ্রেস সব সময়ই জমিদারদের স্বার্থে প্রজার বিরুদ্ধে দাঁড়িয়েছে এই নির্মম ঐতিহাসিক সত্যটা আপনারা অস্বীকার করতে পারবেন না। তারপর বর্গাদারদের সম্পর্কে এখানে অনেক কথা বলা হয়েছে। আমাকে আজকে আবার পুরানো কয়েকটি কথা বলতে হচ্ছে। ১৯৭৮ সালে আমার পুরানো বক্তৃতাগুলি যদি দেখেন তাহলে জানতে পারবেন। তখন আমাকে পুরানো কাগজপত্র খুঁজে বার করতে হয়েছিল। সেখানে আমি বলেছিলাম এবং পরবর্তীকালে যখন আমি কারেক্ট করলাম তখনও বলেছিলাম যে পিটিসান কমিটি, এই এ্যাসেম্বলীর, তারা বলেছিলেন ৩৫ লক্ষ আছে কিন্তু পরবর্তীকালে দেখা গেল তা নেই। এর দুটি কারণ। অন্ততঃ কয়েক লক্ষ ১০/১২ লক্ষ উচ্ছেদ হয়ে গিয়েছে চিরতরে বিঅণ্ড লিগ্যাসি—অস্বীকার করতে পারেন?

এটা নির্মম সত্য যে সারা ভারতবর্ষে ল্যাণ্ড রিফর্মের ভিতর দিয়ে দ্রুত জমি দেবার পরিপ্রেক্ষিতে নানা জায়গায়, দক্ষিণ ভারতে যা করা হয়েছিল, যাকে বলা হয় টেনেনংটস এ্যাট উইল। আমাদের এখানে, বিহারে বা অন্য জায়গায় যারা বর্গাদার ছিল, তাহা লাখে লাখে উচ্ছেদ হয়ে গেছে। সে জন্য সেই ফিগার সেখানে থাকেনি। সেই কারণে এখনও পর্যন্ত কোন ফার্ম ফিগার কোথাও দিতে পারবে না। তবে দুটো জায়গায় আছে যারা এই সম্পর্কে বলেছিল। একটা হচ্ছে, ফ্লাউট কমিশন। তারা জেলাওয়ারী বলেছিল যে কত পারসেণ্টেজ বর্গাদার আছে। আর একটা ঈশাক-এর রিপোর্টের ভিত্তিতে চেষ্টা করা হয়েছিল। তাছাড়া পরবর্তীকালে আর যেগুলি করা হয়েছিল সেগুলি নানা রকম ভিত্তিতে করা হয়েছিল। আমরা এই প্রচেষ্টা নিয়েছি। আমি যে জন্য বলেছি যে এই রকম এরাউণ্ড ২০ হতে পারেনা। এই হচ্ছে আসল ঘটনা। তার পরে ৮ লাখের যে কথা বলা হয়েছে, তা মোটেই নয়। শ্রদ্ধেয় স্বর্গত বিমল সিনহা মহাশয়, তাঁর বইতে আছে। আমরা পরে সেই বই থেকে ভেরিফাই করেছি। এই ৮ লাখ বর্গাদারের যে কথা বলা হয়েছিল, কিন্তু আমরা হিসাব করে দেখেছিলাম, এটা শুধু আপনাদের কংগ্রেস আমলেই নয়, একেবারে ইংরেজ আমল থেকে। কারণ বর্গাদার রেকর্ডিং আইন আজকের নয়, এটা বহু পুরানো। সুতরাং সব মিলিয়ে ২ লক্ষ ৭৫ হাজারের বেশী হবে না। এই হচ্ছে ঘটনা এবং এটা বাস্তব সত্য। হাঁড়ির

একটা ভাত টিপলে যেমন বোঝা যায় যে সিদ্ধ হয়েছে কিনা, তেমনি সারা ভারতবর্ষের দিকে তাকালে অবস্থাটা বোঝা যায়। একথা কেন বলছি ? আপনাদের উত্তর প্রদেশে এর চেয়ে অনেক বেশী জমি আছে। সেখানে কেন হয়নি ? সেখানে তো আপনাদেরই লোক রয়েছে। শ্রীমতীর কাছের লোক তারা। সেখানে কেন হয়নি ? সে জন্য এসব কথা বলেছি। এগুলি করতে গেলে একটা ব্রড আউটলুক থাকা দরকার, তা নাহলে হয় না। যারা জমিদার-জোতদারের স্বার্থ দেখবে, আর মুখে অন্য কথা বলবে তাদের প্রফেসন এ্যাণ্ড প্রাকটিসে হাজার রকমের ডিফারেন্স দেখা যায়। সারা ভারতবর্ষে যেখানে আমাদের এখান থেকে বেশী জমি সেখানেও হয়নি। কাজেই এগুলি আপনাদের চিন্তা করতে বলি। তারপরে সিডিউল্ড কাষ্ট এ্যাণ্ড সিডিউল্ড ট্রাইবস-এর কথা বলেছেন। আমরা দেখছি যে যা বিলি হয়েছে তাতে প্রায় ১৪ লক্ষ লোক পেয়েছে এবং তার মধ্যে ৮ লক্ষ সিডিউল্ড কাষ্টস এ্যাণ্ড সিডিউল্ড ট্রাইবস। আমাদের এখানে সিডিউল্ড কাষ্টের পারসেণ্টেজ হচ্ছে ২০ পারসেণ্ট এবং সিডিউল্ড ট্রাইবসের পারসেণ্টেজ হচ্ছে ৫ পারসেণ্ট। সব মিলিয়ে প্রায় ৫৭ পারসেন্ট ডিষ্ট্রিবিউটেড জমি তারা পেয়েছে। তাছাড়া যে বাড়তি জমি আছে তার ৬১ পারসেণ্ট সিডিউল্ড কাষ্ট এবং সিডিউল্ড ট্রাইবসরা পেয়েছে। আপনাদের কথা শুনে মনে হচ্ছে, আমাদের চেয়েও আপনাদের দরদ এদের প্রতি বেশী। কাজেই এই সব কথা যখন বলবেন তখন একটু চিন্তা করে বলা উচিত। ভুয়া বর্গাদার সম্পর্কে বলেছেন যে আমরা নাকি ভুয়া বর্গাদার করেছি। ভুয়া বর্গাদার আমরা করিনি। ভুয়া বর্গাদার আপনারাই করেছেন। প্রকৃত বর্গাদার যাদের আপনারা ইনকনভেনিয়েণ্ট মনে করেছেন, তাদের দূরে সরিয়ে দিয়ে সেখানে ভুয়া বর্গাদার আপনারা বসিয়েছিলেন। কাজেই এই সব কথা বলবেন না। তবে ২/৪টি অংশের লোক হয়ত করতে পারে। কিন্তু আমরা বারবার বলেছি যে এই রকম যদি কেউ করে থাকে, হয়ত কোন বিবাদের জন্য বা অন্য কোন রকম জব্দ করার জন্য করে থাকে সেগুলি আমাদের কাছে এলে আমরা তার জন্য আপ্রাণ চেষ্টা করবো। আমি বলছি না যে এত বড় একটা বৃহৎ কর্মকাণ্ডে কিছু ত্রুটি থাকবে না। যদি সেই রকম কোন কিছু থাকে তাহলে সেটা আমাদের নিশ্চয়ই দেখতে হবে। কিন্তু তাই বলে ব্যাপক ভাবে চলছে—একথা বলতে পারবেন না। তারপরে বর্গাদারদের উপরে জুলুমের কথা বলেছেন। আপনাদের আমলে কি ছিল ? আগে পুরানো আমলে কি হয়েছে ? জমিদারদের অত্যাচারে কেউ কথা বলতে পারতো ? তার বিরুদ্ধে কেউ বর্গা অফিসে যেতে পারতো এবং সেখানে গিয়ে কেউ নাম লেখাতে পারতো ? নাম লেখালে তার মাথা থাকতো ? আজকে সেই জিনিস হতে পারছে ? আজকে সেই জিনিস হতে পারছে না। তার

কারণ তারা নতুন জীবনের স্বাদ পেয়েছে তারা সংগঠিত হচ্ছে। আজকে এই জিনিস করা অত সহজ নয়। তাই আপনাদের গায়ে জ্বালা ধরেছে। আজকে মানুষ পদানত হয়ে থাকছে না। তারা আপনাদের বশংবদ হয়ে থাকছে না। তারা মানুষের মত মেরুদণ্ড সোজা করে দাঁড়িয়েছে বলে আপনাদের সব কিছু ধ্বংস হয়ে যাচ্ছে। তবে এটা ঠিক যে আপনারা যেকথা বলেছেন, আমার অন্ততঃ কাণ্ডজ্ঞান আছে, আমি চাইনা এটা নিয়ে বাড়াবাড়ি হোক। আমরা চাই, যত কম সংখ্যক, যাদের বিরুদ্ধে পদক্ষেপ ছাড়া অধিকাংশ মানুষকে বাঁচান যাবে না, শুধু সেই মুষ্টিমেয় মানুষের বিরুদ্ধে ছাড়া আমরা ব্যাপক মানুষের উপর কোন রকম দমন নীতি নেব না।

[ 7-30—7 40 P. M. ]

অন্যদিকে যেখানে কিছু একসেস্ হয়েছে সেখানে ব্যবস্থা নেবার জন্য চেষ্টা করছি। যাই হোক, এসব দিক থেকে যখন দেখলো যে, খুব একটা সুবিধা করা যাচ্ছে না, তখন বলা হচ্ছে যে, কংগ্রেস আমলে যে সমস্ত জমি বিলি করা হয়েছিল সেগুলি অন্যায় ভাবে সব কেড়ে নেওয়া হচ্ছে। এ বিষয়ে ওঁরা শ্রীমতী ইন্দিরাকেও বলেছিলেন এবং তিনি আমাদের বলেছিলেন। তখন জ্যোতিবাবু বলেছিলেন, আমাকে স্পেসিফিক্ কেস পাঠান। আমি আজও মুখ্যমন্ত্রীকে জিজ্ঞেস করেছিলাম, তিনি আমাকে বলেছেন, কোন স্পেসিফিক কেস দেওয়া হয়নি। এখানে সুব্রত মুখার্জী দুটি কেসের কথা উল্লেখ করেছিলেন, মুখ্যমন্ত্রী ওঁকে বলেছিলেন, আমাকে লিখিত-ভাবে পাঠিয়ে দিন। কিন্তু আজও উনি তা দেননি। তবে এটা ঠিক আনন্দবাজার পত্রিকায় প্রধানত মেদিনীপুর এবং ২৪-পরগনা জেলার বনগাঁয়ের কথা লিখেছে, আমি সেগুলি তদন্ত করেছি। আমাদের ক্যাডারদের দিয়ে তদন্ত করাইনি, তাদের দিয়ে করালে ওঁরা বলবেন, তাঁরা তো আপনাদের বশংবদ, সেইজন্য প্রশাসন যন্ত্র দিয়েই তদন্ত করেছি। ( বিরোধী পক্ষ থেকে একটি ধ্বনি :—ওতো পোষ্ট মর্টেম রিপোর্টের মত রিপোর্ট। ) আগে শুনুন, না শুনেই আগে থেকে বলবেন না। ঐসব পোষ্ট মর্টেম রিপোর্ট ইত্যাদি বলে কোন লাভ হবে না। আমি আপনাদের চ্যালেঞ্জ করছি, আমার কাছে যে রিপোর্ট আছে তাকে মিথ্যা প্রমাণ করুন। আমি কাগজে ঐসমস্ত দেখে আমার বাজেটের মধ্যেই তদন্ত করে রিপোর্ট দিতে বলেছিলাম, তদন্ত করে রিপোর্ট আমার কাছে পাঠিয়েছে। একটা রিপোর্ট হচ্ছে,—

Vide case no. 83/75-76 of Bongaon L. R. Circle, Shri Rasik Roy was given patta for the 28 sataks which was in his possession ; the patta

was, as per office records, handed over to him on 28.9.75. During queries on 24.3.84, Shri Rasik Roy admitted that as on the date of delivery of patta, he had more than 1 hectare of land in his name. Hence it is obvious that he was not eligible to get any vested land. At present he owns a minimum of 9 bighas of land acording to his own admission.

এই রিপোর্টের তারিখটা বিশেষ করে লক্ষ করবেন এবং এটা আপনারা গিয়ে কনটেস্ট করুন। তারপরে সেকেণ্ড হচ্ছে Shri N. D. Roy is a teacher of Pathuria Free Primary School for the last 18 years. As per his reply to the query on 24.3.84. he got employed as a school teacher in 1965. He was given this patta in 1974. Obviously, he was not an eligible person to be given patta in 1974. At present. Shri Roy, in addition to his job, has got more than 4 bighas of Land his own name excluding his father's property of more than 18 bighas of land.

ঐ এন, ডি, রায়ের আর এক ভাই তার নাম হচ্ছে মহীতোষ রায়। The patta as mentioned earlier was issued jointly to two persons viz. Shri N. D. Roy and his brother Shri Mohitosh Roy. The latter is a bank employee. তাহলে বলুন, এলিজিব্‌ল তো ? ব্যাঙ্কের দারোয়ানের মাহিনা জানেন তো ?

মি স্পীকার ঃ আমাকে ডকুমেন্টের কপিগুলো দিয়ে দেবেন।

**শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** হ্যাঁ, দিয়ে দেবো। তারপর মেদিনীপুর সম্পর্কে বলছি, The facts that ralevelcd during enquiry are furnished below seriatim.

1). Pulin Sheet ( Sl. No. 1 ) of Bara Makshal village, P. S. Sobong was allotted patta without any formal survey. The matter would be survey again very earli to ascertain anomalies, if any.

ঐ পিরিওডে হয়েছে। ঐ পিরিওডে আমি আগেই বলেছিলাম, কিছু না করেই লিখে দিয়েছেন। সেইজন্য বলা হচ্ছে,

2) As regards compliants of Dibakar Hazra ( Sl. No. 2 ), Saday Hazra ( Sl. No. 3 ) and Atul Krishna Barman ( Sl. No. 4 ), all of Khan Khanda, P. S. Sabong, it was learnt that 49.46 acres of land were distributed under cover of pattas without physical survey of those lands. Of 49.46 acres

of land 10.69 acres of land had been acquired during re-excavation of the Keleghai river. As a result Debakar Hazra and Saday Hazra lost 12 decimals and 25 decimals respectively. The other recipants of pattas presumably occupied those portions of land. The matter is under investigation of J. L. R. O., Sabong. এগুলি দেখেছি, জিনিষগুলি বলে যাচ্ছি শুনে যান না। যেমন ধরুন, সুদর্শন মহাকুরের কথা বলছি, Sudarsan Mahakur ( mentioned in Sl. No. 7 ) the son-in-law of Rai mohon Mahakur (mentioned in Sl. No. 5 ) was allotted 3 decimals of land under Khagageria mouza by the side of a cremation ground. He is staying in a plot spared by one Brahmin family just near to the house of Rai Mohan. He did not try to take possession of the said patta land. It appeared that Sudarshan Mahakur did not take pssession as his pecuniary condition did not permit him to construct a house there.

Amulya Mondal ( Sl. No. 8 ) of Adhasimla, P. S. Sabong and one of his neighbours had initially been allotted pattas in respect of 40 decimals and 36 decimals of land respectively from a plot measuring 91 decimals. 15 decimals out of the entire plot of land has been acquired for constructing a public road. The neighbour of Amulya Mondal was subsequently given patta in respect of 51 decimal through mistake. He demanded the rest of 15 decimals according to patta. Amulya mondal apprehended that he would be dispossed of the portion of 15 decimals from his land covered by patta.

Rajendra Singh Tria ( Sl. No. 9 ) of Ruinan was allotted patta in respect of 8 decimals of land from a plot measuring 24 decimals under Ruinan mouza P. S, Sobang. But those lands were already in possession of Ram Bera and 6 others. It was reported that Rajendra Singh Tria did not receive physical possession of the land although patta has been issued to him in his favour.

আর একটি কথা বলছি যে, এর ভেতর আদিবাসীর কোন হিসাব নেই। আর একজন হচ্ছে আদিবাসী ;

Ananta Soren ( mentioned in serial 6 ) and three others were allotted pattas in respect of a piece of land measuring 36 decimals without any demarcation. Ananta Soren shared six decimals out of the entire plot. It is a fact that Amulya Jana ( Supporter of CPI-M) whose name was not in the list of patta holders, built a house in one portion of the plot and had

been staying there. Ananta Soren could not have occupied some other portion of the distributed plot which was lying vacant. But he reportedly did not try to occupy his share.

[ 7-40—7-50 P M. ]

তাছাড়া কতগুলো জিনিষ আছে। যেমন আমি বলেছিলাম যে. আমার কাছে এক সাংবাদিক চিঠি লিখেছিলেন এবং তিনি ঘুরে এসে আমার সাথে দেখাও করেছিলেন। তারপর কথা হচ্ছে যে আমি প্রতিটি কেসই এনকয়ারী করতে দিই কিন্তু এনকয়ারী করে দেখা যায় যে এর মধ্যে একটিও ঐ ধরণের কেস্ নেই। সাংবাদিকও আমার কাছে স্বীকার করতে বাধ্য হবেছেন এটা। উনি জানেন যে আইনে যদিও আমাদের এটা দিতে হয়, তবুও ২৫ পার্সেন্টেজে্ যদি পাট্টা ইস্যু করা হয়ে থাকে তাহলে এ্যানালমেণ্ট অফ পাট্টা প্রসিডিওর যা আছে, সেই প্রসিডিওর অনুযায়ী একমাত্র এস ডি. ওই তার সংশোধন করতে পারেন, অন্য কেউ তা পারেন না। সুতরাং এক্ষেত্রে এ্যাকুইজিশনটা যা ছিল তাতে পাট্টা কেড়ে নিয়ে অন্য কাউকে দেওয়া হয়েছে—এরকম ঘটনা নেই। মেদিনীপুরেও এই রকম কোন কেস্ নেই। প্রতিটি কেস্ই এনকয়ারী করে দেখেছি। এক হতে পারে, হয়তো ডিমার্কেশন ছিলনা বলে কেউ কোথায়ও দখল করে বসে আছে। সেকেণ্ডলি, কিছু জমি কেলেঘাই স্কিমের জন্য গেছে, জলের তলায় তলিয়ে আছে অধিকাংশটা। এই কারণে কিছুটা হয়েছে। এই রকম কতগুলো কেস আছে। তা বলে একটি ঘটনাকে বিকৃত করে দেখানো উচিৎ নয়। এই ধরণের যে সমস্ত কেস্ আছে, সেগুলি একটি একটি করে ধরছি। ঐ মুর্শিদাবাদ ডিস্ট্রিকটের শীশ মহম্মদ মহাশয়ও এ-সম্পর্কে বললেন। মালদায়ও এই রকম অনেক কেস্ আছে। সেগুলো একটি একটি করে দেখছি। অবশ্য এটা একটা জটিল ব্যাপার। যদি হাওড়া জেলার শ্যামপুরে চলে যান তাহলে দেখবেন যে বহু ল্যাণ্ড এইভাবে ডিমার্কেট হয়ে পড়ে রয়েছে। সেদিকটাও দেখতে হবে। কিন্তু এটা যেভাবে তুললেন, মোটেই সেভাবে নেই। আপনাদের আমলেই এই রকম হয়েছে। সেখানে দেখেছি ; বাবার হয়তো সিলিংয়ের উপর ল্যাণ্ড রয়েছে, সেই সিলিং সারপ্লাস ল্যাণ্ড দিয়ে দেওয়া হোল পুত্রকে। এই রকম সব ঘটনা আপনাদের সময়ে হয়েছে। আমি আর বেশী কিছু বলতে চাইনা। আমি শুধু আপনাদের বলতে চাই যে অহেতুক এই রকম কথা বলবেন না। আমাদের কাজ করতে হচ্ছে অভিমন্যুর চক্রব্যুহের মধ্যে। এ ক্ষেত্রে ডিফিকালটিজ্ আমাদের অনেক আছে এবং কি ডিফিকালটিজ আছে সেই ব্যাপারে আপনাদের চেয়ে বেশী জানি। সেই ডিফিকালটিজ্ ক্রমশঃ কিভাবে আস্তে আস্তে দূর করা যায় সে সম্বন্ধে আমরা চেষ্টা চালিয়ে যাচ্ছি। আপনারা যতই গাল দেন না কেন, আমাদের কাজ আমরা করে যাবো। যখনই আপনাদের ন্যায়সঙ্গত অভিযোগ এসেছে, সেই সম্পর্কে এনকয়ারী করেছি। আবারও বলছি, আপনাদের জানা যদি কোন কিছু থেকে থাকে দেবেন, যেগুলো জেনুইন্ সেগুলো দূর করবার জন্য যথাসম্ভব চেষ্টা করবো। এর আগে ২৪-পরগণার বিষয়ে যেগুলো বললাম সেগুলো ক্লিয়ার জিনিষ। সেইজন্য বেশী কিছু না বলে আমি শুধু একটু বলতে চাই যে এইরকম অবস্থার ভেতরে যতখানি করা সম্ভব তা আমরা করবো। আরেকটা কথা, আমি প্রতিশ্রুতি দিয়েছিলাম যে ইনটিগ্রেটেড ল্যাণ্ড রিফর্ম সেট আপ তৈরী করবো। এটা প্রথমেই করা উচিৎ ছিল। আগে জমিদাররা ট্রেজারীতে টাকা জমা দিতেন। এ-বিষয়ে সরকারের বিশেষ কিছু করবার ছিল না। সেই জন্য প্রথমেই এটা উচিৎ ছিল। এবারে আমি অত্যন্ত বিনীত ভাবে অতীশ সিন্হা মহাশয়কে বলি—উনি জমিদারদের জমি ক্রয়ের কথা বলেছেন জমিদারদের কমপেনসেসান কি করে দেওয়া যাবে ? এই ব্যাপারে রোল তৈরী করাই প্রধান কাজ। কি ভাবে পিপল সারভে করা যাবে তার একটা এডমিনিসট্রেটিভ স্ট্রাকচার তৈরী করা যাবে সেই দিকে নজর দেওয়া হয়েছে। সেই ব্যাপারে আমাদের এখানে এবং ক্যাবিনেটে পাস হয়ে গিয়েছে। সেটা আমরা পয়লা বৈশাখ থেকে চালু

করবো। এই ব্যাপারে ডিস্ট্রিক্টে একজন ল্যান্ড রিফর্মস অফিসার থাকবেন, তাঁর আণ্ডারে সমস্ত কিছু থাকবে। সাবডিভিসানে থাকবেন এবং তারপর পঞ্চায়েত সমিতি লেবেলে থাকবে। অর্থাৎ পুরোনো ব্লক লেবেল পর্যন্ত। আর আগে এখানেই শেষ হয়েছিল, এখন হচ্ছে গ্রাম পঞ্চায়েত পর্যন্ত। এটাকে যাতে আরো নিচে অর্থাৎ গ্রাস রুট লেবেল পর্যন্ত নিয়ে যাওয়া যায় সেই ব্যাপারে চেষ্টা করা হচ্ছে। এই ব্যাপারে যাতে জনসাধারণের সহযোগিতা পাওয়া যায় সেই ব্যবস্থা করা হচ্ছে। কারণ সব কিছু আইনের দ্বারা করা সম্ভব নয়। যে জন্য এক সময়ে বলা হতো Bengal Tenancy Act is lawyers paradise. এখনও হচ্ছে তাই। এটা যেন হচ্ছে না সেটা আপনারা ভাল করেই জানেন এবং আমিও জানি। তবে সব কথা এখানে বলা যায় না। আমি এই ব্যাপারে আপ্রাণ চেষ্টা করছি। বর্তমানে ট্রাস সোসাইটিতে এভরী থিং ইজ লোডেড। এই ব্যাপারে আমি আপনাদের বিনীত ভাবে বলি ২০ টাকার উপর দিতে গেলে টিকিটে সই করে টাকা দিতে হয়। আমরা আইন পাস করেছিলাম। ৫ মন, ১০ মন, ১২ মন ধান এর মূল্য অনেক। তাঁর রসিদ দেওয়া হবে না? রসিদ দেওয়ার ব্যাপারে আইন পাস হয়েছিল। রসিদ না দেওয়া হলে—আইন যেটা পাস হয়েছিল জরিমানা ও জেল এবং প্রয়োজনে দুটোই হবে। আইন করলে কি হবে? এই আইন গরীবদের জন্য করা হলো। এই সমাজ ব্যবস্থায় সেই আইন কার্যকরী দিক থেকে অনেক অসুবিধা আছে, অনেক বাধা আছে। কি অসুবিধা আছে সেটা আমার চেয়ে কেউ বেশী জানে না। তবে এই সমস্ত বাধার সম্মুখীন হয়েও আমি আপ্রাণ চেষ্টা করছি। সেইজন্য আমি আবার বলি যে গরীব মানুষের অপকার করবো, এটা আমাদের নীতি নয়, বামফ্রন্ট সরকারের নীতি নয়। অধিকাংশ মানুষের কল্যাণ করতে গিয়ে মুষ্টিমেয় মানুষের আঘাত লাগছে। এই নয় যে গোটা মানুষের জীবন বিষময় করে তুলছি। তাদের স্বার্থ কিঞ্চিত হানি করে গরীব মানুষকে বাঁচাবার চেষ্টা করতে হবে। এই ব্যাপারে অহেতুক মানুষকে বিব্রত করতে চাই না। তাদের সংগত দাবিগুলি আমরা নিশ্চয়ই পূরণ করবো। এই বলে সমস্ত কাট মোসানের বিরোধীতা করে বক্তব্য শেষ করছি।

### Demand No. 7

The motions that the amount of Demand be reduced by Re. I were then put and lost.

The motions that the amount of Demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion of Shri Benoy Krishna Chowdhury that a sum of Rs 27.52,70,000 be granted for expenditure under Demand No 7 Major Heads: 229—Land Revenue and 504—Capital outlay on other General Economic Services". (This is inclusive of a total sum of Rs, 4,58,79 000 already voted on account) was then put and agreed to.

### ADJOURNMENT

The House was then adjourned at 7·50 p m. till 1 p m, Wedneseday the 4th April, 1984, at the "Assembly House', Calcutta.

# Index to the
# West Bengal Legislative Assembly Proceedings

**( Official Report )**

**Vol. 81, No. 2, Eighty first Session ( Budget ), 1984**

( The 23rd, 26th. 27th, 28th, 29th, 30th March, 2nd and 3rd, April, 1984 )

Bill (S)

**Calling Attention**

### Privileges Motion



### Question (s)